কৃষ্ণনগর পৌরসভা কর্মচারিদের বেতন দিতে পারা যাচ্ছে না। কোনও উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত হতে পারছে না। কৃষ্ণনগর শহরে জঞ্জাল সাফাইকারী যারা আছে তারা কাজ করছে না, ফলে জঞ্জালে শহর ভরে গেছে। পানীয় জল ঠিকমতো সরবরাহ করছে না। বিদ্যুৎ দপ্তরের লোকেরা কাজ করতে চাইছে না। তারপরে সুইপাররা কাজ বন্ধ করে দিয়েছে। এরফলে একটা প্রচণ্ড অচলাবস্থার সৃষ্টি হয়েছে, এর ফলে কৃষ্ণনগরে যে কোনও সময়ে মহামাবী বিরাট আকারে দেখা দিতে পারে।

শহরের মধ্যে জঞ্জাল স্তূপীকৃত হচ্ছে এবং পানীয় জল ঠিকমতো সরবরাহ হচ্ছে না এবং কর্মচারিদের বেতনও হচ্ছে না। কর্মচারিদের বেতন না হওয়ার ফলে সেখানে ২ জন মারাও গিয়েছেন। একজন হচ্ছেন শুকদেব তাদের আর একজন হচ্ছেন রাজু হাঁড়ি। বিগত ৫ মাস ধরে বেতন না দেওয়ার ফলে অর্দ্ধাহারে, অনাহারে কর্মচারিরা সেখানে আছেন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি ঐ কংগ্রেসি পৌর বোর্ডে যদি কোনও দুর্নীতি থেকে থাকে বা স্বজন-পোষণ থেকে থাকে তাহলে ঐ কৃষ্ণনগর পৌরসভার বোর্ড ভেঙে দিন এবং ব্যবস্থা নিন। এই অর্থনৈতিক অবরোধের ফলে কৃষ্ণনগর শহরের যে অবস্থা দাঁড়িয়েছে তার হাত থেকে মুক্ত হওয়ার জন্য আপনার মাধ্যমে আমি পৌর বিভাগের মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে সমস্ত পাওনা-গণ্ডা ওদের বাকি আছে সেইগুলি মিটিয়ে দিন। ওখানে কংগ্রেসি এবং সি. পি. এম. এর কর্মচারিরাও আছেন, তারা যাতে বেতন পায় এবং কৃষ্ণনগরে একটা সুষ্ঠু অবস্থা ফিরে আসে সেটা দেখার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি হুগলি জেলার জাঙ্গীপাড়া বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত। উক্ত এলাকায় আমাদের একমাত্র যোগাযোগের ব্যবস্থা হচ্ছে বাস, এর উপরেই আমরা নির্ভরশীল। কিন্তু বর্তমানে দেখা যাচ্ছে জাঙ্গীপাড়া, রাজবলহাট, আঁটপুর এলাকায় জনসাধারণ যে সমস্ত বাসগুলির উপর নির্ভরশীল, সেই বাসগুলি রাস্তায় চলাচলের অসুবিধার জন্য ঠিকমতো যেতে পারছে না এবং রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। যে কোনও সময় এখানে দুর্ঘটনা ঘটতে পারে। জাঙ্গীপাড়া থেকে রহিমপুর, বকপোতা এটা হচ্ছে দীর্ঘ ৯ কি.মি. রাস্তা এবং জাঙ্গীপাড়া সীতাপুরহাট ৮ কি.মি. রাস্তা, এটা এমন খারাপ হয়েছে যে রাস্তার কোনও অস্তিত্ব আছে বলে মনে হয় না। অবিলম্বে এই রাস্তা যাতে মেরামতি করা যায়, তার জন্য আমি অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি পূর্ত বিভাগের মন্ত্রীর কাছে আবেদন করছি। যাতে রাস্তাটি জরুরি ভিত্তিতে বর্ষার আগে সারানো যায় এবং সুব্যবস্থা করা যায় সেটা দেখবেন। এই নিবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সায়রানি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, কবিতীর্থ বিধানসভা কেন্দ্রের একবালপুরে মহরম উপলক্ষে যে দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে তার প্রতি আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, কলকাতা কর্পোরেশনের ডি গ্রুপের কর্মচারিদের থাকার একটা ঘর একবালপুর এলাকায় আছে, সেই কোয়ার্টারের পাশ দিয়ে একটা রাস্তা আছে। সেই রাস্তা দিয়ে বরাবরই মহরমের মিছিল যেত, এবারেও সেই রাস্তা দিয়ে মিছিল যায়। কিন্তু দেখা গেল সেই মিছিলটাকে আটকানোর ব্যাপারটা নিয়ে

গোলমাল। তারা এপ্রিল মাসে পুলিশের কাছে রাস্তার পারমিশনের জন্য আবেদন করে। কেবলমাত্র আবেদন করেনি, কোর্টে এফিডেভিট করে রুটটাকে জানিয়ে দেওয়া হয়। ৯ তারিখে রীতিমতো তারা সেই রাস্তা দিয়ে মহরমের মিছিল নিয়ে যায়। কিন্তু সেইদিন কোনও ঘটনা ঘটেনি। ১০ তারিখে হঠাৎ আমাদের বিরোধীপক্ষের [***] হয়েছেন ঐ এলাকায়, তাঁর উস্কানিতে সেখানে ঐ মহরমের মিছিলটা আটকানো হয় এবং আটকানোর ফলে সেখানে একটা উত্তেজনার সৃষ্টি হয়।

তখন স্বাভাবিকভাবে সেখানকার শান্তিপ্রিয় মানুষ থানায় অবরোধ করে এবং এই কংগ্রেসি গুণ্ডাদের উস্কানিতে পুলিশ এবং জনসাধারণের মধ্যে লড়াই হয়। এই লড়াই-এর ফলে ৭ জন মানুষের প্রাণ যায়। সেইজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে আবেদন করব ঐ দুষ্কৃতকারীরা ও কংগ্রেসিদেরকে চিহ্নিত করে অবিলম্বে তাদেরকে কঠোর শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হোক। যাতে বামফ্রন্ট সরকার সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার যে নীতি গ্রহণ করেছে, সেই নীতি বজায় থাকে এবং বিরোধী পক্ষের কোনও সদস্যর এই সাহস না হয় সাম্প্রদায়িক সম্প্রীতিতে উস্কানি দেওয়ার, এই আবেদন আমি রাখছি। আমি আশা করছি পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করার জন্য আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

[11-50—12-00 Noon]

**মিঃ স্পিকার ঃ** আমি অতীতেও বলেছি এবং এখনও বলছি যে কোনও মেম্বারের বিরুদ্ধে অভিযোগ আনতে গেলে তার আগে নোটিশ দিতে হবে। নইলে কোনও অভিযোগ আনা যাবে না। এটা আন-ফেয়ার প্র্যাকটিস, এটা হিটিং আন্ডার দি বেল্ট। সেইজন্য কোনও মেম্বারের বিরুদ্ধে বলতে গেলে নোটিশ দিতে হবে। আমি রেকর্ড দেখব, যদি কোনও মেম্বারের বিরুদ্ধে কিছু বলা হয়ে থাকে তাহলে সেটা বাদ যাবে।

(নয়েজ)

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নতুন স্বাস্থ্যমন্ত্রী মহাশয়রে দৃষ্টি আকর্ষণ করছি। আমি চন্দননগর বিধানসভা কেন্দ্র থেকে এই প্রথম কংগ্রেসি বিধায়ক। চন্দননগর মহকুমায় যে সরকারি হাসপাতাল আছে তার চরম কিছু দুরাবস্থার ঘটনা আপনাদের সামনে তুলে ধরতে চাই। হাসপাতালে ডাক্তার খুব কম। তারা কেউ রোগী দেখেন না, তারা প্রাইভেট প্র্যাকটিস করে নার্সিং হোমে ব্যস্ত থাকেন। সেখানে কোনও ঔষধ পাওয়া যায় না। সেখানে যে খাদ্য দেওয়া হয় তা অত্যন্ত নিম্ন মানের। চন্দননগর মহকুমা হাসপাতালের একটা ঐতিহ্য ছিল যে, সেখানে সাপে কামড়ানোর ওষুধ এবং কুকুরে কামড়ানোর ওষুধ পাওয়া যেত। কিন্তু বর্তমানে তিন বছর যাবত সেইসব ওষুধ পাওয়া যায় না। আগে হাসপাতালটিকে আমরা বলতাম আরোগ্য নিকেতন, এখন সেটা নরক কুণ্ড হয়ে গেছে। সেখানে অ্যাম্বুলেন্স আছে, কিন্তু তা রোগীদের কাজে ব্যবহৃত হয় না, সরকারি কাজে ব্যবহৃত হয়। পোস্ট মর্টেম সেখানে হয় না, চুঁচুড়া হাসপাতালে হয়। তাই আমি পশ্চিমবঙ্গের নতুন

Note : ***[ Expunged as order by the chair.]

স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে যাতে এর প্রতিকার করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনাকে ধন্যবাদ, আপনি বলেছেন অতীতের নজির টেনে। প্রসিডিংসে কথাটা এক্সপাঞ্জ করা হবে আপনি বলেছেন। কিন্তু রাম পিয়ারী রামকে কোট করে যে কথা বলা হয়েছে তার জন্য আপনি ওকে পার্সোনাল এক্সপ্ল্যানেশনের জন্য কিছু বলতে দিন। উনি আমাদের একজন নেতৃস্থানীয় বিধায়ক। আপনি ওকে পার্সোনাল এক্সপ্ল্যানেশনের জন্য সুযোগ দিন। কারণ আপনি কখন প্রসিডিংস এক্সপাঞ্জ করবেন, ততক্ষণে নিউজ এজেন্সিগুলো খবর পেয়ে যাবে এবং সান্ধ্য খবরের কাগজে বেরিয়ে যাবে। সেটা ওঁর পক্ষে খুব অপনামজনক হবে। কারণ আপনি এখনও প্রসিডিংস এক্সপাঞ্জ করেননি।

(গণ্ডগোল)

**মিঃ স্পিকার ঃ** আমি তো অলরেডি বলেছি। আমি রিসেসের সময়ে দেখব If anything is expungable that would be expunged যদি আমি মনে করি প্রসিডিংস এক্সপাঞ্জ করা দরকার Then I will give the opportunity for personal explanation. তাহলে আমি দেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** অনুপস্থিত।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা কালকেই এই সভায় আপনাকে ধন্যবাদ জানিয়েছি। আমি আপনাকে ধন্যবাদ জানাই। স্যার, আপনি আপনার রাজনৈতিক সদস্য পদ থেকে অব্যাহতি নিন। তাহলে সংসদীয় গণতন্ত্র এর কাঠামোটা অনেক জোরদার হয়।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বলতে দিন। ডোন্ট ডিস্টার্ব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, পার্লামেন্টে. নিয়ম আছে স্পিকার কোনও দলের নন। তাঁকে দলের সদস্যপদ থেকে পদত্যাগ করতে হয়। স্পিকার নির্বাচনের সময়ে আমাদের দলের পি. এ. সাংমা কংগ্রেস দল থেকে পদত্যাগ করেন। এখনও তিনি কোনও দলের সদস্য নন। আপনি নিয়মিত দলের কাজ করেন, দলের কাজে নিজেকে নিয়োজিত রাখেন। ভারতবর্ষে স্পিকারের পদের জন্য আপনার একটা বিশেষ ভূমিকা আছে। তাই আমি বলব আপনি একটা প্রিসিডেন্ট তৈরি করুন যে পশ্চিমবঙ্গের বিধানসভার অধ্যক্ষ কোনও দলের সদস্য নন। কারণ কোনও অভিযোগ আনতে গেলেই—যেমন ওয়াকফের বিরুদ্ধে কিছু বলতে গেলেই স্পিকার এর চেয়ারের দিকে অঙ্গুলি নির্দেশ করতে হয়। এটা আমাদের পক্ষে খুব অসুবিধাজনক।

**মিঃ স্পিকার ঃ** এটা কোন রুলে উনি করলেন জানি না। উনি মেনশন দিয়েছিলেন। উনি নোটিশ দিয়েছিলেন। ইলেকশন ভায়োলেন্স ২২ জন কংগ্রেস কর্মী খুন হয়েছেন।

পার্লামেন্টারি নিয়ম ডিমান্ড করে নোটিশ আনার। আমার বিরুদ্ধে বললেন, আমি জানতাম না। এখন আমাকে উত্তর দিতে হবে, এ বড় যন্ত্রণার কথা। This issue has been

debated from the time of Mavlankar when he was speaker in the Loksabha, when Pandit Nehru was the Prime Minister. পুরনো প্রসিডিংস রেকর্ডগুলো পড়বেন। It was debated in this House by Shri Sankardas Banerjee when he was speaker. ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন, স্পিকার পার্টির সদস্য হবেন এবং স্পিকার পদেও থাকবেন। He is expected to work for the Party also. আপনাদের সময় এরকম ছিল, আর আমাকে প্রিসিডেন্ট তৈরি করতে বলছেন! আপনি এবার আপনার মেনশন করুন।

[12-00—12-10 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচনের পরবর্তীকালে পশ্চিমবঙ্গে ৯০টি রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটেছে। কংগ্রেসিদের উপর হামলা, অত্যাচার হয়েছে। ২৩ জন কংগ্রেস কর্মীকে হত্যা করা হয়েছে। এই ২৩ জন কংগ্রেস কর্মীকে হত্যা করার পর আমাদের দলের সভাপতিকে আলোচনা করার জন্য পুলিশ মন্ত্রী ডেকেছিলেন। আমাদের দলের পক্ষ থেকে এই পরিস্থিতি যাতে নিয়ন্ত্রণে থাকে তার জন্য পুলিশ মন্ত্রীর সঙ্গে একটা আলোচনা হয়। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে সভাকে জানাতে হচ্ছে যে পোস্ট ইলেকশন ভায়োলেন্স কোনও স্টেজেই পশ্চিমবঙ্গে কমেনি। গতকাল পর্যন্ত রাজ্যের বিভিন্ন প্রান্তে কংগ্রেস কর্মীদের উপর একতরফাভাবে আক্রমণ করা হয়েছে। কংগ্রেসিদের হত্যা এবং তাদের উপর নানারকম জুলুম করা হচ্ছে। বিরোধী দলের পক্ষ থেকে সমস্ত রকমের সহযোগিতার আশ্বাস দেওয়া সত্ত্বেও একবালপুরের ক্ষেত্রে সরকারি দল হিসেবে তারা কোনও দায়িত্ব পালন করতে পারেননি। পুলিশ মন্ত্রী মাননীয় শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় প্রথমেই ব্যর্থ। সি পি এম এই গুণ্ডাবাজি করছে। অবিলম্বে তাদের বিরুদ্ধে ব্যবস্থা না নিলে রাজ্য জুড়ে আন্দোলন হবে। তাদের বিরুদ্ধে গ্রেপ্তারের দাবি জানাচ্ছি এই সভায়। তাছাড়া, যাদের হত্যা করা হয়েছে এবং যাদের উপর নানাভাবে অত্যাচার করা হয়েছে তাদের জন্য আর্থিক ক্ষতি পূরণের দাবি জানাচ্ছি। পুলিশ মন্ত্রী সভা থেকে পালিয়ে না গিয়ে, সভায় এসে, রাজ্য জুড়ে যে অগ্নিগর্ভ অবস্থার সৃষ্টি হয়েছে সে ব্যাপারে বিধানসভায় দাঁড়িয়ে বিরোধীদের এই প্রশ্নের জবাব দেবার চেষ্টা করুন। অবিলম্বে তাঁকে বিধানসভায় তলব করার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**श्री सलीव टोप्पो :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से पुलिस मंत्री और मुख्य मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। हमारे विधान सभा केन्द्र में एक नया सदस्या आ खड़ा हुआ हैं एक आप जानते हैं। और जंहा हजारों की संख्या में आसाम मे बोड़ो के साथ उनका संर्घप हुआ। जिसमे सैकड़ो लोग मारे गए। मगर कुमारगंज विधान सभा केन्द्र इन शरणार्थीयों से भर गए हैं। समस्या हैं इनको जबतक जलपाईगुड़ी प्रशासन वहां से फिर वापस चले जाने इसपर सैकड़ो की तादात मे संथाली, उराव, खरिया, मुण्डा मे आपस मे फिर झमेला होगा और इस समस्या पर अगर तुरन्त ध्यान नही दिया गया तो पश्चिम बंगल जहां आदिवासी सम्प्रदाय के लोग शान्ति से गुजर-बसर कर रहे हैं, कुछ समाजविरोधी लोग उसकानी दे रहे हैं, विहार से झारखण्ड के कुछ नेताओ को बुला

रहे हैं। जिससे शान्ति श्रृंखला प्रभावित होगी तथा पश्चिम बंगाल मे फिर गोरखा आन्दोलन की तरह अशान्ति का वातावरण तैयार होगा। मैं माननीय पुलिस मंत्री और मुख्यमंत्री से अनुरोध करता हूँ कि इसपर अविलाम्व विचार किया जाए और ऐसा व्यबस्था किया जाए जिससे इसतरह आसाम के लोग यहाँ न आए। आसाम मे बार-बार गरीबो के उपर बाहरी लोगों के उपर अत्याचार होता रहा हैं। बाहरी लोगो को तडाव की नीति बोड़ो अपनाए हुएं हैं। वहाँ के कुछ घुसपैठी यहाँ आकर शान्ति व्यबस्था को प्रभावित करेंगे एवं क्षेत्र मे रह रहे अदिवासी समुदाय पर तरह-तरह का तांडब करेंगे।

मैं आपके माध्यम से पुलिस मंत्री और मुख्यमंत्री से अनुरोध करता हूँ कि इस मसला पर केन्द्र सरकार एवं सम मरकार से बात-चीत कर इस समस्या का जल्द-से-जल्द समाधान हो।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সারা রাজ্যের সাথে সাথে আমাদের কাঁথিসহ সারা মেদিনীপুর জেলায় ব্যাপক লোডশেডিংয়ের ফলে চরম বিদ্যুৎ বিপর্যয় দেখা দিয়েছে। এর ফলে সেখানে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে, পাম্প চলছে না, ক্ষুদ্র শিল্পগুলিতে প্রায় অচলাবস্থার সৃষ্টি হয়েছে। অথচ, মাননীয় মন্ত্রী মহাশয় বারংবার আমাদের এই হাউসে দাঁড়িয়ে বলেছেন, যে, বিদ্যুৎ উৎপাদন নাকি প্রয়োজনের অতিরিক্ত হচ্ছে। কিন্তু লোডশেডিংয়ের ধাক্কা এমনই যে, আজকের খবরের কাগজেই আছে মহাকরণ অন্ধকার হয়ে গিয়েছিল। আজ, শুধু মেদিনীপুর জেলায় নয়, সারা রাজ্য জুড়েই বিদ্যুৎ বিপর্যয় চলছে। এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য এবং বিদ্যুৎ বিপর্যয়ের ফলে যে অসুবিধার সৃষ্টি হয়েছে, তা দূরীকরণের জন্য নিশ্চিত, দ্রুত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ ফজলে হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যদিও মাননীয় খাদ্যমন্ত্রী সভায় নেই—আপনি জানেন উত্তরবঙ্গ এমনিই অবহেলিত, তার চেয়েও অবহেলিত কুচবিহার জেলা। দীর্ঘদিন ধরে এখানকার রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। চাল গম তো দেওয়াই হয় না, যদিও দেওয়া হয় আড়াইশ' গ্রাম, পাঁচশ গ্রাম। চাল, গম অনেকদিন ধরে দেওয়া হয় না, চিনি এবং কেরোসিন তেল দেওয়া হয়। সেই কেরোসিন তেলও পাওয়া যাচ্ছে না। রাত্রে মানুষ খেতে যাওয়ার সময় আলো জ্বালাতে পারছে না। মানুষের মনে এজন্য ক্ষোভ দেখা দিচ্ছে। অবিলম্বে এই সমস্যার সমাধানের জন্য হাউসের এবং খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সপ্তাহে যাতে অন্তত দু-তিন কেজি চাল দেওয়া যায়, তার জন্য আবেদন করছি।

**মিঃ স্পিকার ঃ** *ফুড মিনিস্টার এখানে নেই। চিফ্ হুইপ, আপনি তাঁকে এই বিষয়টা জানাবেন।*

**শ্রী বুদ্ধদেব ভকত ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পৃথিবীতে গোয়েবলস্ বলে একজন লোক ছিলেন। আজকে আমাদের ভারতবর্ষে অনেক গোয়েবলস্ তৈরি হয়েছে। আপনি জানেন, এই কয়েকদিন ধরে বুর্জুয়া পত্রিকায় আমাদের কংগ্রেসি বন্ধুরা প্রচার করছেন যে, এখানে আইন-শৃঙ্খলা নেই, তাঁরা অত্যাচারিত হচ্ছে, আমরা নাকি মারপিট করছি। কিন্তু প্রকৃত ঘটনা হচ্ছে যে, গত ১০ তারিখে আমার নির্বাচন ক্ষেত্র ঝাড়গ্রাম ২ নং বাঁধগড়া অঞ্চলে একজন ক্ষেতমজুর তার ঘরের গাইয়ের দুধ নিয়ে সন্ধ্যে ৭টার সময় ঝাড়গ্রামে বিক্রির জন্য যাচ্ছিল।

[12-10—12-20 P.M.]

যেহেতু ওঁরা ৮২ জন সদস্য যে ভোট পেয়ে নির্বাচিত হয়েছেন আমি একাই প্রায় সেই ভোট পেয়েছি। কিন্তু ওঁদের এটা সহ্য হচ্ছে না। তাই নির্বাচনের পরে ওঁরা দু-জন আদিবাসীকে চিরতরে মেরে ফেলে এবং গত ১০ই তারিখে পরিতোষ রায়কে খুব খারাপভাবে মারধোর করে এবং মারা গেছে এই ভেবে ফেলে চলে যায়। বর্তমানে সে ঝাড়গ্রাম সদর মহকুমা হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আইন-শৃঙ্খলা হরণকারী এবং গোয়েবলসীয় ভাষণ দানকারী লোকেদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে অমৃতবাজার এবং যুগান্তর পত্রিকা সম্বন্ধে। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি—১৪০ কাশীপুর বিধানসভা কেন্দ্র—তার বাগবাজার থেকে ঐ দুটো কাগজ প্রচারিত হয়ে আসছিল। শতবর্ষ প্রাচীন ঐ সংবাদপত্র দুটো। আমরা সকলেই জানি ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে ঐ দুটো কাগজের যথেষ্ট অবদান ছিল। এই কাগজ দুটো ইদানিং শোচনীয় অবস্থায় ভুগছে। গত ৬ মাস ধরে—জানুয়ারি ১৯৯৬ থেকে ঐ পত্রিকা দুটোতে সাংবাদিক ও অসাংবাদিক কর্মচারিরা বেতন পাচ্ছে না। সাসপেনশন অফ ওয়ার্ক চলছে ১৮ ফেব্রুয়ারি থেকে। অথচ একটা ছোট আকারে কাগজ সেখান থেকে ইউনিয়নের মাধ্যমে বেরোচ্ছে। বর্তমানের মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আপনি ১৯৭৭ সালে ঐ কাশীপুর বিধানসভা কেন্দ্রের নির্বাচিত প্রতিনিধি ছিলেন এবং আশাকরি আপনি এ বিষয়ে যথেষ্ট অবহিত আছেন। কিন্তু বর্তমানে ওখানের অব্যবস্থা কাটিয়ে যাতে সুব্যবস্থা ফিরে আসতে পারে তার জন্য সরকারি পর্যায়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এবিষয়ে আমি আপনার মাধ্যমে তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বর্তমানে আপনারা রাজ্যে ক্ষমতায় আছেন এবং কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার রয়েছেন। তাই অবিলম্বে যাতে ঐ পত্রিকা দুটো চালু করা যায় এবং ওখানকার সমস্যার সমাধান হয় তার জন্য যথাযথ ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে তথ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি বিশেষভাবে আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার

এবং সাথে সাথে নগর উন্নয়ন মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ঠা জুন তারিখে বরানগরে ১৭-৩-১ নং PWD Road-এর হরিপদ দের বাড়িতে একটা এক্সপ্লোসিভ হয়, এতে আশেপাশের কয়েকটি বাড়ি বিধ্বস্ত হয় এবং সাথে সাথে আরও কয়েকটি বাড়ির অল্প বিস্তর ক্ষতি হয়। আমরা জানি এই কারণে একটি তদন্ত কমিটি গঠিত হয়েছে, তাকে স্বাগত জানাই। সেখানকার সাধারণ মানুষ এবং পৌরসভা সবাই মিলে উদ্ধার কার্য করেছে এবং যেভাবে পরিষেবা দেওয়া হয়েছে তাতে সাধারণ মানুষ আশ্বস্ত হয়েছে। চারটি ক্যাটাগরির লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। তাদের মানবাধিকারের প্রতি দৃষ্টি রেখে যে কাজ করা উচিত ছিল আমার মনে হয় আমরা সেই কাজটা করতে পারিনি। ইন্ডিয়ান পেনাল কোডের ধারাতে যে শাস্তি আছে, তা হবে। আমাদের মানবাধিকারের পেনাল কোডের যা শাস্তি হয় তা দিতে হবে, তার প্রতিকার করার জন্য আমি অনুরোধ করব। যাদের বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে এবং যে মধ্যবিত্ত মানুষের অল্প বিস্তর ক্ষতি হয়েছে তাদের সম্বন্ধে ভাবতে হবে। সর্বোপরি যে ৬ জন লোক মারা গেছেন এবং ১১ জন আহত হয়েছেন তাদের ক্ষতিপূরণ করতে হবে। প্রায় ১৬টি ছোট-বড়-মাঝারি স্টল যাদের ছিল তাদের পুনর্বাসন দেওয়ার জন্য, ইকোনমিক রিলিফ দেওয়ার জন্য আমি আবেদন করব এবং এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এক শ্রেণীর লাইসেন্সধারী পুলিশদের মন্ত্রী বলে ওঁনাকে আমরা মনে করি। গত নির্বাচনের সময় আমার জেলার এস. পি. এবং ডি. এম. নির্বাচনকে কেন্দ্র করে লাল জামা গায়ে দিয়ে গিয়েছিলেন মালদায় নির্বাচনে জেতানোর জন্য। এই এস. পি. এবং ডি. এম. তাঁরা হচ্ছেন প্রোমোটী এস. পি. এবং ডি. এম., তাঁরা গিয়েছিলেন মালদায় নির্বাচন জেতানোর জন্য। আমরা মালদায় দেখলাম এস. পি.র উদ্ধত আচরণ। উনি আমাকে একজন বিধায়িকা জেনেও বলছেন আপনি বাবার জন্মে এত পুলিশ দেখেছেন কি? আমি বলেছিলাম আমাদের এত বুথ আছে আপনি ও ডি. এম. মিলে এগুলি কাটতে পারেন না, এটা সেন্সেটিভ বুথ। আপনি এটাকে বি. সি. ক্যাটাগরি করে হোমগার্ড দিয়েছেন। ৬টি বুথে আমার এলাকায় সি. পি. এম. রিগিং করল। তার পর কাউন্টিং হলে ডি. এম. ঢুকে গিয়ে কাউন্টিং এজেন্ট যারা ছিল তাদের মেরে জামার কলার ধরে ধাক্কাধাক্কি করেছেন। আমরা আতঙ্কিত, এই জন্য এখানে দাঁড়িয়ে আমি বলতে চাই যে সেদিন পোস্টাল ব্যালটে কারচুপি করছিল, আমি প্রতিবাদ করাতে ডি. এম. আমাকে অ্যারেস্ট করার ভয় দেখান, অবশ্য আমাকে অ্যারেস্ট করতে পারেননি। আমি বলতে চাই যে মালদা জেলায় বামফ্রন্ট ধুয়েমুছে গেছে এবং তার জন্যই সেখানে এস. পি. কংগ্রেসিদের উপর অত্যাচার করছে, তাই আমি মাননীয় পুলিশমন্ত্রীর কাছে আবেদন করছি যে আপনি যদি ব্যবস্থা না নেন তাহলে আমরা মালদা জুড়ে আন্দোলনে নামব। আমি ওই পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য দাবি করছি।

[12-20—12-30 P.M.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি এই হাউসে আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট

সরকার, গরিব মানুষের সরকার হিসাবে নিজেদের দাবি করেন। আমি জানি না পশ্চিমবাংলার প্রতিটি জেলার সরকারি হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলোর ওষুধের অবস্থা কি! কিন্তু আমি এই সভায় দায়িত্ব নিয়ে বলতে পারি যে, আমাদের গোটা বীরভূম জেলায় যক্ষ্মা রোগের কোনও ওষুধ কোনও হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্রে নেই। সিউড়িতে সদর হাসপাতাল আছে, রামপুর হাটে মহকুমা হাসপাতাল আছে, বিভিন্ন ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। আবার অনেক স্বাস্থ্য কেন্দ্র এবং উপস্বাস্থ্য কেন্দ্রের শিলান্যাস করা হয়েছে। অথচ গোটা জেলার কোথাও দীর্ঘদিন ধরে যক্ষ্মা রোগের কোনও ওষুধ নেই। আমি সরকারের কাছে জানতে চাই, পশ্চিমবাংলার সমস্ত যক্ষ্মা রোগীদের কি পশ্চিমবাংলার বাইরে পাঠিয়ে দেওয়া হবে, না তাদের উপযুক্ত চিকিৎসার জন্য ওষুধ সরবরাহের ব্যবস্থা করা হবে? বর্তমানে যক্ষ্মা রোগের ক্ষেত্রে তিনটি মাত্র ওষুধ পৃথিবীর সর্বত্র প্রযোজ্য। সারা পৃথিবীতে ঐ তিনটি ওষুধ ছাড়া যক্ষ্মা রোগের আর কোনও ওষুধ নেই—একটা হচ্ছে স্টেপটোমাইসিন ইঞ্জেকশন, আর একটা হচ্ছে রিফামপিসিন ক্যাপসুল—অথচ এই ওষুধ সরকারের পক্ষ থেকে সরবরাহ করা হচ্ছে না। এই ওষুধগুলো যদি সরবরাহ না করা হয় তাহলে যক্ষ্মা রোগীদের চিকিৎসা কি করে হবে? সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দবি জানাচ্ছি, অবিলম্বে বীরভূম জেলার প্রতিটি হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রে যক্ষ্মা রোগের ওষুধ পাঠাবার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নির্বাচনের আগে অনেক সন্ত্রাস হয়েছে। কিন্তু নির্বাচনের পরে, বিশেষ করে আমার শিবপুর বিধানসভা কেন্দ্রে নির্বাচনে হেরে গিয়ে সি পি এম পাগল হয়ে গেছে। সেখানে সি পি এম-এর গুণ্ডারা পুলিশের সাহায্য নিয়ে সন্ত্রাস চালাচ্ছে। নাজিরগঞ্জে নির্বাচনের পরে কংগ্রেস কর্মীদের বেধড়ক মারধোর করা হল, বাড়ি বাড়ি ইঁটপাটকেল ছোঁড়া হল। স্যার, ক্যারি রোডে ওয়ার্ড কংগ্রেসের সভাপতি, বৃদ্ধ মানুষ একটা চা-এর দোকানে বসে চা খাচ্ছিলেন, তাঁকে সেখান থেকে টেনে বের করে এমন মারধোর করা হয়েছে যে, এলাকার সাধারণ মানুষরা সেদিন এগিয়ে গিয়ে তাঁকে রক্ষা না করলে তিনি মারা যেতেন। এই সমস্ত ঘটনায় যাদের বিরুদ্ধে পুলিশকে অভিযোগ জানানো হয়েছিল, পুলিশ আজ পর্যন্ত সে সমস্ত আসামীদের একজনকেও গ্রেপ্তার করেনি। বললেই বলে, 'ওদের খুঁজে পাওয়া যাচ্ছে না।' ১১ই মে, যেদিন নির্বাচনের ফল বের হয় সেদিন উনসানীতে কংগ্রেসের পক্ষ থেকে একটা বিজয় মিছিল বেরিয়েছিল—সি পি এম-এর সেই সমস্ত গুণ্ডারা, যাদের বিরুদ্ধে দীর্ঘদিন ধরে বিভিন্ন ঘটনায় পুলিশের কাছে অভিযোগ জানানো হচ্ছে, যাদের বিরুদ্ধে এফ আই আর আছে, পুলিশ যাদের দেখতে পায় না, খুঁজে পায় না তারা সেই বিজয় মিছিলের ওপর হামলা চালায়, ইঁট-পাটকেল ছুঁড়ে মিছিল ভেঙে দেয়। অ্যাসিড বাল্ব ছুঁড়ে এক বৃদ্ধ তাঁর মেয়েসহ কয়েকজনের মুখ পুড়িয়ে দেয়। সবচেয়ে লজ্জার কথা—পুলিশ কেস করল এবং যাদের অ্যাসিড বাল্ব মারা হয়েছিল তাদের পাঁচজনকে আসামী করল এবং কংগ্রেসের পক্ষ থেকে যারা বিজয় মিছিল বের করেছিল, তাদের ১০ জনকে আসামী করল!

এই অদ্ভুত অবস্থা চলছে। সন্ত্রাস করে, গুণ্ডামি করে সি পি এমের গুণ্ডারা ভাবছে, আমরা যখন জিততে পারিনি তখন কংগ্রেসিদের মেরেধরে মানুষকে এমনভাবে ভয় দেখাব যাতে কংগ্রেসকে ভোট দিলে এই রকমভাবে মারধোর করা হবে এবং বাড়িতে আগুন

জ্বালিয়ে দেওয়া হবে, লুটপাট করা হবে। এ ব্যাপারে সবচেয়ে বেশি মদত দিচ্ছে জগাছা থানার ও.সি.। এর আগে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলাম জগাছা থানার ও. সি'র বিরুদ্ধে ব্যবস্থা নিন। কিন্তু আজ পর্যন্ত তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। কারণ, ঐ ও. সি.— সি. পি. এমের দালালি করছে বলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তাই আমার আবার অনুরোধ, ঐ ও. সি.র বিরুদ্ধে ব্যবস্থা নিন এবং যে সমস্ত সি. পি. এমের গুণ্ডারা কংগ্রেসিদের উপর সন্ত্রাস চালাচ্ছে তাদের গ্রেপ্তার করুন এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন।

**শ্রী নন্দদুলাল মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ইন্দাস ব্লকে আলু সংরক্ষণের জন্য কোনও হিমঘর নেই। এর ফলে এলাকার চাষীদের ভীষণভাবে আর্থিক ক্ষতি হচ্ছে। বাঁকুড়া জেলার ইন্দাস থানার অন্তর্গত জমিগুলি খুবই উর্বর এবং সেখানে চাষবাস ভাল হয় এবং সেখানে আলুর চাষ খুব বেড়েছে। সেইজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ইন্দাস ব্লকে হিমঘর তৈরি করার ব্যবস্থা গ্রহণ করা হোক। এই আবেদন আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকাসহ সমগ্র উলুবেড়িয়া মহকুমায় পানীয় জলের সঙ্কট চরম আকার ধারণ করেছে, আমি মন্ত্রিসভার কাছে জানতে চাই, ২০ বছর একটানা ক্ষমতায় থাকার পরেও কেন মানুষ তার ন্যূনতম প্রয়োজন পানীয় জল আজ পর্যন্ত পাচ্ছে না? ভাঙা টিউবওয়েলগুলি আকাশের দিকে তাকিয়ে আল্লা মেঘ দে, পানী দে বলে চিৎকার করছে। এদিকে জেলাপরিষদ থেকে আরম্ভ করে পঞ্চায়েতের সদস্যারা গাড়ি চেপে ঘুরে বেড়াচ্ছে। অথচ পানীয় জলের কোনও সুরাহা হচ্ছে না। এলাকায় রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। আন্ত্রিক রোগ বাড়ছে। তাই আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা এলাকাসহ উলুবেড়িয়া মহকুমায় পানীয় জলের সমস্যার সমাধানের জন্য এই মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বান্দুয়ান বিধানসভা এলাকার মধ্যে বর্তমানে কয়েকটি চিকিৎসা কেন্দ্র খোলা হয়েছে এবং সেইসব হেল্‌থ সেন্টারগুলিতে চিকিৎসার কাজ শুরু হয়েছে। আমার বিধানসভা এলাকার মধ্যে গড়ুর গ্রামে একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। ৩ বছর আগে তার নির্মাণ কাজ সম্পূর্ণ হয়েছে। কিন্তু বর্তমানে কোনও স্বাস্থ্য কর্মী না থাকার ফলে ঐ চিকিৎসা কেন্দ্রটি বন্ধ হয়ে আছে। আমি তাই অনুরোধ করছি, অবিলম্বে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার ব্যবস্থা করা হোক। কারণ এলাকায় ম্যালেরিয়া এবং আন্ত্রিক-এর প্রকোপ দেখা দিয়েছে। অবিলম্বে এর ব্যবস্থা যদি না করা হয়, তাহলে পিছিয়ে পড়া সাধারণ মানুষ এবং আদিবাসী মানুষ চিকিৎসা থেকে বঞ্চিত হবে। তাই অনুরোধ করছি, অবিলম্বে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি খোলার ব্যবস্থা করা হোক।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা সীমান্তবর্তী

এলাকা। হাঁসখালি বিধানসভা কেন্দ্রে একটা গুরুতর সমস্যা দেখা দিয়েছে। দীর্ঘদিন বর্ডারের রাস্তা তৈরি হয়েছে এবং সেখানে তার কাঁটার বেড়া দেওয়া হচ্ছে। বাংলাদেশের যে সমস্ত পরিবার অর্থাৎ প্রায় ৫০০ থেকে ৬০০ পরিবারকে বি. এস. এফ. তাড়ানো শুরু করেছে।

[12-30—12-40 P.M.]

এবং যাদের জমি নিয়ে রাস্তা তৈরি করা হচ্ছে তাদের এখনও পর্যন্ত কোনও টাকা দেওয়া হয়নি। কয়েকজন যারা চেক পেয়েছে, তারা দিনের পর দিন ব্যাঙ্কে যাচ্ছে, কিন্তু তারা টাকা পাচ্ছে না। কারণ অ্যাকাউন্ট পেয়ি চেক, তাদের ব্যাঙ্কে কোনও অ্যাকাউন্ট নেই। ব্যাঙ্ক বলছে সমস্ত ফিক্সড ডিপোজিটে রাখতে হবে। এদিকে যারা টাকা পায়নি, তাদেরকে বি. এস. এফ. বলছে, তাদের জায়গা ছেড়ে চলে যেতে হবে। এর ফলে ওখানে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে যাতে একটা সুরাহা করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ জেলা শাসকের সঙ্গে বি. এস. এফ.এর যে মিটিং হয়, সেইসব মিটিং-এ পঞ্চায়েত সমিতির সভাপতিকে সেই মিটিং-এ উপস্থিত থাকতে হয়। সেখানে দেখা গেছে বি. এস. এফ.এর তরফ থেকে মিটিং-এ যা বলা হয় তারপর মিটিং থেকে বেরিয়ে এসে তারা আর কিছুই করেন না। এই বিষয়টা যাতে সুরাহা হয়, তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অবিনাশ মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র হুড়া। পুরুলিয়া জেলার হুড়া থেকে কলকাতা পর্যন্ত ওখানকার সাধারণ মানুষ পদযাত্রা করেছিল ওখানে একটা গ্রামীণ হাসপাতাল স্থাপন করার দাবি নিয়ে। সেই হাসপাতাল ৯৪ সালে নির্মাণ হয়ে গেছে। কিন্তু এখনও পর্যন্ত সেটা চালু করা হয়নি। ওখানকার মানুষ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। ঐ হাসপাতাল যদি চালু হয় তাহলে বাঁকুড়া সদর হাসপাতাল এবং পুরুলিয়া সদর হাসপাতালের উপর থেকে চাপ কমবে এবং গ্রামীণ মানুষ স্থানীয়ভাবে উপকৃত হবে। এই বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে হুড়া গ্রামীণ হাসপাতালটি যেটা নির্মাণ হয়ে পড়ে রয়েছে, সেটা যাতে অবিলম্বে চালু করা হয়।

**শ্রী শঙ্কর সিং ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং পুলিশ মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। যে বিষয়টি আমি বলতে চাইছি, সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কিছুক্ষণ আগে ঝাড়গ্রামের সম্মানীয় বিধায়কের কাছ থেকে গোয়েবেলের গল্প শুনলাম। ঠিক তেমনি একটা গোয়েবেলের গল্প আপনার মাধ্যমে আজকে সভার কাছে উত্থাপন করতে চাইছি। চাকদহ থানার দুধকুমার গ্রামে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একজন ক্ষেতমজুর এক বন্ধুর নামে গণশক্তি পত্রিকায় গত ২৫ তারিখে একটা সংবাদ পরিবেশিত হয়েছে। তাতে বলা হয়েছে সেই ক্ষেতমজুরের নাম রামধন মণ্ডল, তাকে কংগ্রেসিরা নৃশংসভাবে খুন করেছে। স্বাভাবিকভাবে আমরা জানি গণশক্তি পত্রিকা একটি বিশেষ রাজনৈতিক দলের পত্রিকা, তাতে এই ধরনের সংবাদ পরিবেশনায় স্বাভাবিকভাবে একটা উত্তেজনা সৃষ্টি হতে পারে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় রামধন মণ্ডল খুন হয়নি। চাকদহ থানার ভারপ্রাপ্ত অফিসার বলেছেন গত ফেব্রুয়ারি মাসে দুধকুমার গ্রামে রামধন মণ্ডলের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

সেই রামধন মণ্ডলের বিরুদ্ধে পুলিশের গাড়ি ভাঙচুর, রিভলবার কেড়ে নেওয়া ইত্যাদি মামলা আছে এবং এফ. আই. আর. তালিকায় ১৬ নম্বরে সেই রামধন মণ্ডলের নাম আছে, তিনি জীবিত আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ঝাড়গ্রামের বিধায়ক গোয়েবলস কাহিনীর কথা শোনালেন, কিন্তু এর থেকে বড় গোয়েবলসের কাহিনী আর কি হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কাগজ খুলে দেখবেন, প্রতিদিন গণশক্তি কাগজে যে খবর প্রকাশিত হচ্ছে, একটা রাজনৈতিক দলের মুখপত্রে যদি এই ধরনের অসত্য খবর পরিবেশিত হয় তাহলে সেই জেলার আইন-শৃঙ্খলা পরিস্থিতি কি হতে পারে সেটা সহজেই বোঝা যায়। তাই, আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে নদীয়া জেলায় প্রতিদিন মানুষ খুন হচ্ছে, নিরীহ মানুষের ঘরবাড়ি লুঠ হচ্ছে, অগ্নি সংযোগ হচ্ছে। আমরা চাই সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে চলতে। আমরা চাই যে একটা সরকার তারা রাজ্যে সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করে চলুক। কিন্তু নদীয়া জেলায় যে জিনিস চলছে, যেভাবে একটা রাজনৈতিক দলের কাগজ অসত্য খবর প্রকাশিত করছে তাতে সেখানে উত্তেজনা সৃষ্টি হওয়ার যথেষ্ট সম্ভাবনা আছে। আমি তাই আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, রামধন খুন হয়েছে, কি খুন হয়নি তার জন্য পোস্ট মর্টেম রিপোর্ট এবং পুলিশ রিপোর্ট এই সভা থেকে চাওয়া হোক। এই দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার সুতি ২ নম্বর পঞ্চায়েত একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে, মহেসাইল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। ৪ বছর আগে সেই স্বাস্থ্যকেন্দ্রে যে ডাক্তার ছিল সে খুন হয়েছে। হাসপাতালের চত্বরের মধ্যে কি হয়েছে, কারা খুন করেছে, রুলিং পার্টির কিনা, আমি তার মধ্যে যাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে, ৪ বছর থেকে সেই হাসপাতালটি বন্ধ হয়ে আছে, সেখানকার রোগীরা কোনও চিকিৎসা পাচ্ছে না। এর আগে যিনি স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, প্রশান্ত শূর মহাশয়, তিনি সেখানে গিয়েছিলেন এবং দেখে এসেছেন। কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত সেই হাসপাতালটি খোলার কোনও ব্যবস্থা হয়নি। এখানে যারা স্টাফ আছে এবং বাইরের যারা তারা সকলেই লোকালি রিক্রুটেড। তারা চেষ্টা করছে যাতে কোনও ডাক্তার না যায়। অর্থাৎ বসে বসে যাতে মাইনা পায়। কাজেই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে আপনি নিজে অগ্রণী ভূমিকা নিন যাতে এই মহেসাইল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি অবিলম্বে চালু হতে পারে।

**শ্রী সুভাষ সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রামের দুটি রাস্তা অত্যন্ত গুরুত্বপূর্ণ যে ওড়িষ্যা রাজ্যের সঙ্গে সংযোগপূর্ণ। এই রাস্তা দুটি হচ্ছে, আসুল হইতে মুড়িশোল, ৮ কিলোমিটার, আর একটি হচ্ছে, খাতনাশোল থেকে পণ্ডাছেন্দা ভায়া কেন্দুমারী। এই রাস্তা দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তায় প্রতিদিন হাজার হাজার লরি যাচ্ছে। এই রাস্তা দুটি অত্যন্ত খারাপ অবস্থায় রয়েছে। তার ফলে সেখান দিয়ে পাবলিক ক্যারিয়ার যাতায়াত করতে পারছে না। কাজেই অতি সত্বর এই রাস্তা দুটি মেরামত করার জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুলতান আমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেনশনের বাইরে একটি বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে হিন্দি ভাষাভাষী রয়েছে এবং তার জন্য হিন্দি স্টেনো রয়েছে। কিন্তু যারা উর্দু ভাষাভাষী তাদের জন্য কোনও উর্দু স্টেনো নেই। এর আগেও আমরা উর্দুতে বলার চেষ্টা করেছিলাম কিন্তু উর্দু স্টেনো না থাকায় কোনও রেকর্ড হবে না বলে আমরা বলতে পারিনি। আজকে পশ্চিমবাংলায় উর্দু একাডেমি হয়েছে, একটা মাইনরিটি অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট করা হয়েছে। কাজেই আপনার কাছে আমার অনুরোধ, আপনি যদি একজন উর্দু স্টেনো রাখেন তাহলে আমরা উর্দুতে বলতে পারি।

আর একটা কথা হচ্ছে, এখানে একবালপুরের ঘটনা নিয়ে একজন ফরোয়ার্ড ব্লকের সদস্য অনেক কথা বললেন। সেই বিষয়ে বলার কিছু নেই। সেই বিষয়ে রাজ্য সরকারকে এস. বি. রয়েছে, এস. আই. বি. রয়েছে, তারা রিপোর্ট দিয়েছেন।

কিন্তু আজকে দুঃখের বিষয়, এই রাজ্যে পুলিশকে সরকার পক্ষের শাসক দল, বিশেষ করে সি. পি. এম. মাথায় তুলে রেখেছেন। সেদিন একবালপুরে কোনও হিন্দু-মুসলমান দাঙ্গা হয়নি, আলিপুর বডিগার্ড লাইনের পুলিশ-ব্যারাক থেকে যারা পুলিশ অ্যাশোসিয়েশনের সদস্য, ক্যালকাটা পুলিশ অ্যাশোসিয়েশনের লিডার যারা তারা বেরিয়ে এসে একবালপুরে হামলা করেছেন, দোকানপাট লুঠ করেছেন, ঘরবাড়িতে আগুন দিয়েছেন। কিন্তু ওটা হিন্দু-মুসলমানের ব্যাপার ছিল না, কোনও কমিউন্যাল ব্যাপার ছিল না, সেটা ছিল তাজিয়া প্রসেশন। মহরম প্রসেশন ছিল সেটা। কিন্তু মহরম ফেস্টিভ্যালে তাজিয়া শান্তিপূর্ণভাবে নিয়ে যাবার ব্যাপারে ফেল করেছেন সরকার। এবং পুলিশ অ্যাশোসিয়েশনের কর্তৃপক্ষ ২৯ তারিখ রাতে এবং ৩০ তারিখ সকালে বডিগার্ড লাইন থেকে বেরিয়ে এসে দোকানপাট লুঠ করেছেন, হামলা করেছেন, ঘরবাড়িতে আগুন দিয়েছেন। আমরা জানতে চাই, ১২ দিন হয়ে গেছে, আজ পর্যন্ত এক্ষেত্রে কি অ্যাকশন নেওয়া হয়েছে, যে সমস্ত পুলিশ সেখানে হামলা করেছেন, দোকানপাট লুঠ করেছেন, বাড়িঘরে আগুন দিয়েছেন, আই. পি. সি. কোড অনুযায়ী তাদের বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া হয়েছে? ক্যালকাটা পুলিশ অ্যাশোসিয়েশনকে সি. পি. এম. ব্যাক করছেন এবং আমরা কাগজে দেখেছি, সেখানে বি জে পি'রও নাকি একটি পুলিশ অ্যাশোসিয়েশন হয়েছে। আজকে বি জে পি এবং সি পি এম যদি পুলিশকে এইভাবে পরিচালিত করে তাহলে সাধারণ মানুষের কি অবস্থা হবে? আমি পুলিশ মন্ত্রীর কাছে জানতে চাই, সেদিন যে সমস্ত পুলিশ সেখানে লুঠপাট করেছেন, গণ্ডগোল করেছেন, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

[12-40—12-50 P.M.]

**শ্রী মানিকলাল আচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে আসানসোল মহকুমা হাসপাতালের অবস্থা খুবই করুণ। সেখানে প্রতি বেডে দু'জন রোগী ভর্তি থাকে। কখনও কখনও তিনজনও ভর্তি থাকে। এবং যারা ভর্তি থাকে তাদের বাইরে থেকে ওষুধ আনতে হয়। সেখানে ভাল ভাল ডাক্তার রয়েছেন, কিন্তু তাঁরা বাইরে প্র্যাকটিস করেন। হাসপাতালের মর্গে ডেডবডি পাঁচ-ছয়দিন পড়ে থাকে। অতীতে এ-সম্পর্কে হাউসে বার বার বলা সত্ত্বেও কোনও কাজ হয়নি। বার বার বলেছি যে,

ঐ হাসপাতালে গরিব মানুষদের হ্যারাস করা হয়, ডগ বাইটের এবং স্নেক-হাইটের কোনও ওষুধ পাওয়া যায় না এবং পলিটিক্যাল ব্যাকিং ছাড়া কোনও কাজ হয় না। এ সমস্ত ব্যাপারে এনকোয়ারি করে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। ঐ হাসপাতালে আসানসোল মহকুমার কুলটি, বারাবোনী, হীরাপুর প্রভৃতি বিভিন্ন জায়গা থেকে পেশেন্টরা আসেন। আমি এই হাউসের মেম্বার হিসাবে কুকুরে কামড়েছে এমন একজন মহিলা রোগীকে চিঠি দিয়ে চিকিৎসার জন্য সেখানে পাঠিয়েছিলাম। মহিলা পেশেন্টটির বাড়ি বারবোনি। কিন্তু আমার চিঠিতে কোনও কাজ হয়নি, বরং তাকে হয়রানি করা হয়েছে। তাকে বলা হয়েছে—এম. এল.-এর চিঠিতে হবে না, পয়সা নিয়ে আসতে হবে। কাজেই এভাবে সেখানে গরিব মানুষ কি করে চিকিৎসার সুযোগ পাবে? তাই এ-ব্যাপারে জরুরি ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বার বার পাঁচবার মুখ্যমন্ত্রী হয়ে ভারতবর্ষের বুকে নতুন এক ইতিহাস সৃষ্টি করেছেন। হোয়াট বেঙ্গল থিংস টুডে ইন্ডিয়া থিংস টুমরো—একথার সঙ্গে সুর মিলিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, একজন লোকসভার সদস্য যেমন তাঁর নিজ কনস্টিটিউয়েন্সীতে বছরে এক কোটি টাকা খরচ করবার অধিকার পেয়েছেন, ঠিক তেমনিভাবে পশ্চিমবঙ্গে প্রতিটি বিধানসভা কেন্দ্রে ১৫ লক্ষ টাকা করে বছরে খরচ করবার অধিকার এম এল এদের দেওয়া হোক। কারণ আপনারা জানেন, বিরোধী সদস্য যারা রয়েছেন তাদের কেন্দ্রে ডেভেলপমেন্টের অনেক কাজ বন্ধ হয়ে যাচ্ছে শুধুমাত্র রাজনৈতিক দৃষ্টিভঙ্গির কারণে। যেহেতু অপোজিশন পার্টির দাবি সেহেতু সেখানে হাফ কিলোমিটার রাস্তাও হয় না। ১ লক্ষ টাকা দিয়ে স্কুল বাড়ি মেরামত হয় না। বিধানসভার সদস্যরা রাজনৈতিক দলের উর্দ্ধে থেকে যাতে এই কাজগুলি সুষ্ঠুভাবে করতে পারে, তাই আমি আপনার মাধ্যমে এই বিধানসভার প্রতিটি মাননীয় সদস্যদের কাছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, প্রতিটি বিধানসভার সদস্যদের বছরে তার কন্সটিটিউয়েন্সীতে ১৫ লক্ষ টাকা করে খরচ করার অধিকার দেওয়া হোক।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩শে এপ্রিল, নির্বাচনের ঠিক কয়েক দিন আগে হুগলি জেলায় আমার নির্বাচনী ক্ষেত্র সিঙ্গুর থানার অধীন গোপালনগর গ্রাম পঞ্চায়েত অধীন আলুবাঁধ বলে একটি গ্রামে কংগ্রেস সমাজবিরোধীরা নানাভাবে সন্ত্রাস সৃষ্টি করেছে এবং সি পি এম সমর্থকদের উপর অত্যাচার করেছে, একজন সি পি এম সমর্থককে গাছে বেঁধে মারধোর করেছে। সেখানেই শেষ নয়, পরবর্তীকালে....

(গোলমাল)

চেঁচালে অপরাধকে খণ্ডন করা যাবে না। পরবর্তীকালে সি পি এম-এর এক সদস্য অষ্ট মণ্ডলের দোকান ঘর, বাড়ি লুঠপাট করে নিয়ে নিয়েছে এবং সেখানে অগ্নি সংযোগ করে দিয়েছে। জামিন অযোগ্য ধারায় অভিযোগ দায়ের করা হয়েছে থানায়। কিন্তু এখনও পর্যন্ত কোনও আসামীকে গ্রেপ্তার করা হল না। তারা কোথায় আছে জানেন? তারা সিঙ্গুর থানা

এলাকায় কংগ্রেস অফিসে আশ্রয় নিয়ে আছে। গত ২রা জুন সিঙ্গুর থানায় গণ ডেপুটেশন দেওয়া হয়েছিল, কিন্তু এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তারের ব্যবস্থা করা হয়নি। এই সন্ত্রাস তারা সৃষ্টি করে যাচ্ছে জানুয়ারি মাস থকে। গত জানুয়ারি মাসে সিঙ্গুর থানার অন্তর্গত দাদপুর এলাকা থেকে কংগ্রেস সমাজবিরোধীরা এসে আলুবাঁধ এলাকার বিভিন্ন জায়গায় ঘরবাড়ি ভাঙচুর করে গেছে, সেখানকার একমাত্র পাঠাগার, সেটাকে ভাঙচুর করে শেষ করে দিয়েছে, অষ্টু মণ্ডলের বাড়ির ভেতর ঢুকে ভাঙচুর করেছে, সমস্ত জিনিস ক্ষতি করে দিয়েছে, মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে তারা ঘুরে বেড়িয়েছে। এইভাবে এই অঞ্চলে তারা সন্ত্রাস সৃষ্টি করেছে। সন্ত্রাস সৃষ্টিকারীদের বিরুদ্ধে কিভবে সন্ত্রাস মোকাবেলা করা যায় সেটা আমাদের জানা আছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে প্রকৃত আসামীদের গ্রেপ্তার করা হয়। তা না হলে এখানে আইন-শৃঙ্খলার অবনতি ঘটবে এবং যেটা একটা সাংঘাতিক রূপ নেবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি খুব রাজনৈতিক সচেতন লোক এবং আপনি জানেন ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমরা কতখানি সোচ্চার। আজকে সেই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াইয়ের নিদর্শন হিসাবে দিল্লিতে দেবগৌড়া সরকারের আস্থা ভোট হচ্ছে। এটা হচ্ছে আপনাদের দলের সরকার, আপনারা ইউনাইটেড ফ্রন্টের সদস্য। যারা দেবগৌড়া সরকারকে চালাচ্ছে তাঁর এবং আপনারা নিশ্চয়ই উপলব্ধি করেন যে আপনাদের এই সরকার পুরোপুরি নির্ভর করে কংগ্রেস দলের সমর্থনের উপর। আমরা সরকারে যাইনি। সাম্প্রদায়িক বিরোধী শক্তিকে শক্তিশালী করার জন্য আজকে দেখা যাচ্ছে কংগ্রেস দল ছাড়া কোনও বিকল্প নেই।

কংগ্রেস সমর্থন না করলে এই সরকার একদিনও টিঁকবে না। সি পি এম-এর ৩১ জনকে বাদ দিলেও সরকার টিকবে না। আজকে বি জে পি'কে বাদ দিয়েও কেন্দ্রে যে সরকার গঠিত হয়েছে তা কংগ্রেসের সাম্প্রদায়িকতা বিরোধী মনোভাবের জন্য, কংগ্রেসের উদার নীতির জন্য এবং বদান্যতার জন্য। এই কথা আমি হাউসকে স্মরণ করিয়ে দিই যে আজকে আমরা এই সরকারকে সমর্থন করছি। দেবগৌড়া লোকসভা বা রাজ্যসভার সদস্য না হওয়া সত্ত্বেও এই সরকার টিকে যাবে, তিনি প্রধানমন্ত্রী হিসাবে থেকে যাবেন। কিন্তু আমাদের একটি শর্ত আছে। আমরা যখন এই সরকারকে সমর্থন করছি, তার মানে এই নয় যে আমরা পশ্চিমবাংলায় সি পি এমের প্রতি সর্বাত্মক বিরোধিতা কম করছি। এই সরকারকে সমর্থন করার একটিই শর্ত, তা হল সি পি এমের এই সরকারে যোগ দেওয়া চলবে না। সি পি এম যদি সরকারে যোগ দিতে চায়, তাহলে আমরা এই সরকারকে টেনে নামিয়ে দেব। কেরালা এবং পশ্চিমবঙ্গের সমস্ত কংগ্রেস এম পি'রা সমর্থন করবে না যেদিন সি পি এম এই সরকারে যোগদান করতে যাবে, দেখবেন। আমরা চাই না বামফ্রন্ট পার্টির কেউ এই দেবগৌড়া সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী হোক। তার কারণ বামফ্রন্টের রাজত্বে এই পশ্চিমবাংলায় প্রতিদিন কংগ্রেস কর্মী খুন হচ্ছে। সেজন্য বামফ্রন্টের কাউকে কোনওভাবেই স্বরাষ্ট্র মন্ত্রীকে যেতে দেওয়া উচিত নয়। প্রধানমন্ত্রী না হতে চেয়ে জ্যোতিবাবু যথার্থই করেছেন। কারণ তিনি জানতেন যে, তিনি প্রধানমন্ত্রীতে গেলে সেই সরকার সাতদিনও টিকতো না। আমি হাউসে এই কথাটা বিশেষভাবে বলতে চাই যে, কংগ্রেস বামফ্রন্ট বিরোধিতায় ছিল, আছে এবং

থাকবে।

**শ্রী অজয় দে ঃ** উপস্থিত ছিলেন না।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, লেবার মিনিস্টার এবং ইন্ডাস্ট্রিয়াল মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে, বজবজ বিধানসভা কেন্দ্রে নির্বাচনের পূর্ব থেকে আজ পর্যন্ত সি পি এম এবং পুলিশ যৌথভাবে কংগ্রেস কর্মীদের মারধোর করছে। অনেকে সেখানে ঘরছাড়া হয়েছেন। আমি প্রশাসনকে এই বিষয়ে জানিয়েছি। কিন্তু আজ পর্যন্ত তাতে কোনও লাভ হয়নি। স্যার, আপনি জানেন যে, নির্বাচনের দিন আমাকে লক্ষ্য করে গুলি করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত কোনও আসামী ধরা পড়েনি। পুজালি পৌরসভার নির্বাচন আসন্ন। আগামী ২৯শে জুন সেখানে নির্বাচন অনুষ্ঠিত হতে চলেছে। এই নির্বাচনে আবার সন্ত্রাস হতে পারে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব, নির্বাচনের সময়ে যাতে সেখানে কোনও গণ্ডগোল না হয়, নির্বাচন অবাধে এবং সুষ্ঠুভাবে হতে পারে তারজন্য যেন যথাযথ ব্যবস্থা তিনি গ্রহণ করেন।

স্যার, আপনি জানেন যে বজবজ একটি ইন্ডাস্ট্রিয়াল বেল্ট। ওখানে অনেকগুলি জুট মিল আছে। নিউ সেন্ট্রাল জুট মিল ওখানে সেগুলোর মধ্যে অন্যতম। সেটি আজকে বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। আমি ইন্ডাস্ট্রিয়াল মিনিস্টার এবং শ্রমমন্ত্রীকে অনুরোধ করে বলব যে, সেখানে আট হাজার শ্রমিক কাজ করে।

কমপক্ষে ১ লক্ষ পরিবার তার উপরে নির্ভর করে, সুতরাং এই জুটমিলগুলো যাতে বন্ধ না হয় তারজন্য পদক্ষেপ নেবেন এবং হস্তক্ষেপের দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গতবার নির্বাচনের আগে বিরোধী দলের নেতা বিবৃতি দিয়েছিলেন যে, সামনের নির্বাচনে আমরা জিতে সরকারপক্ষে থেকে ডানদিকে বসব এবং ১৬০টি সিট পাব। কিন্তু দুর্ভাগ্যের বিষয় ওঁনার যে সিট ছিল সেই সিটও তিনি হারিয়েছেন। ইটাহারের মানুষ ওঁনাকে এখানে আর পাঠাননি। যাইহোক নির্বাচনের পরে আমরা যেটা উপলব্ধি করলাম সেটা হচ্ছে যে, ওরাই সন্ত্রাস সৃষ্টি করে প্রশাসনকে দোষী করছে। কিছুক্ষণ আগে শঙ্কর সিং যখন বক্তব্য রাখলেন তখন কিন্তু বললেন না যে ওনারই বিধানসভা এলাকায় একজন সি পি এম কর্মী খুন হয়েছে। আজকের কাগজে দেখলাম খবরটা বেরিয়েছে। উনি কিন্তু তার কোনও উল্লেখ করলেন না।

(গোলমাল)

এইভাবে নদীয়া জেলার আড়ংঘাটা এবং বারহাট্টাতে আমাদের কর্মীরা খুন হয়েছে। এইভাবে নির্বাচনের পর থেকে সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। নির্বাচনে হেরে যাবার ফলে আমার কেন্দ্রে কংগ্রেসিরা একটা বিশৃঙ্খলার সৃষ্টি করেছে। এমন অবস্থা হয়েছে স্কুলের শিক্ষক পড়াতে যেতে পারছেন না। স্কুলে যাবার পথে তাদের তাড়া করছে। এইভাবে তারা সন্ত্রাস তৈরি

করার চেষ্টা করছে এবং করে বলছে যে, পুলিশমন্ত্রী নাকি কিছু দেখতে পাচ্ছেন না। আমাদের ভাবমূর্তি এইভাবে নষ্ট করার চেষ্টা করছেন। আরেকটি কথা......

(এই সময়ে তুমুল হট্টগোল শুরু হয়। কংগ্রেস বেঞ্চ থেকে বলতে শুরু করেন।)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, বসুন, আপনারা বসুন। মিঃ শঙ্কর সিং আপনি যখন বক্তব্য রাখলেন তখন তো কেউ আপনাকে ডিস্টার্ব করেননি। তারপরে সালাম মুন্সী যখন বক্তব্য রাখলেন তখন তো কেউ আপনাদের ডিস্টার্ব করেননি। তাহলে আপনারা ওদের বক্তৃতায় ডিস্টার্ব করছেন কেন? আপনার যদি শুনতে না ভাল লাগে তাহলেও আপনাকে শুনতে হবে। পরে সুযোগ এলে বলবেন। এইভাবে কালচারটাকে ডেভেলপ করতে হয়। বক্তব্য রাখার সবার সমান অধিকার, এই ডিগ্রি অফ টলারেন্সটা না থাকলে সংসদ চলতে পারে না। হাউস চলতে পারে না। আপনি যখন বলবেন ওদের ভাল না লাগলেও চুপ করে থাকতে হবে আবার তেমনি ওরা যখন বলবে আপনার ভাল না লাগলেও চুপ করে শুনতে হবে। এই অ্যাটিচিউডটা না থাকলে তো সংসদ চলতে পারে না। আমার কাছে আপনারা সবাই সমান, আমি উভয় পক্ষের, এটা কোনও এক পক্ষের ব্যাপার নয়। আপনার যখন আবার বক্তব্য রাখার সুযোগ আসবে তখন আরেক পক্ষ শুনবে। এটা তো আর পাড়ার আড্ডাখানা নয়, বা ক্লাব নয়। এইভাবে তো ডিবেট চলতে পারে না। এইভাবে তো আর বিধানসভা চলতে পারে না।

[1-00—1-10 P.M.]

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** সন্ত্রাসের ঘটনায় গোটা নদীয়া জেলায় আড়ংঘাটায় ৩ জন কর্মী খুন হয়েছেন। আমার বিধানসভা এলাকার শিক্ষক স্কুলে যেতে পারছে না, কংগ্রেসের অঞ্চল নেতা রড নিয়ে তাড়া করছে, এফ আই আর করা হয়েছে। গ্রেপ্তার এখনও হয়নি। সন্ত্রাস বন্ধ করার জন্য আবেদন জানাচ্ছি। বিরোধী পক্ষের কংগ্রেসি বন্ধুরা এখানে হৈচৈ করার চেষ্টা করছেন, এটা ঠিক নয়। তারা নির্বাচনে হেরে গিয়েছেন, তারা স্বপ্ন দেখেছিলেন সরকার পক্ষে তারা বসবেন, এটা সম্ভব হয়নি। তারা এখানে হৈচৈ করে সরকারের সুনাম নষ্ট করার চেষ্টা করছে। ভীমপুর এলাকার মাস্টার মহাশয়কে ওরা মারতে গিয়েছিল, এই ঘটনায় যারা দোষী, সেই দোষী ব্যক্তিকে গ্রেপ্তার করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মৈনুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি ফারাক্কা এলাকা থেকে নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসেছি। হাউস নিশ্চয় অবগত আছে, ফারাক্কা এলাকার যে প্রধান সমস্যা সেটা হচ্ছে, গঙ্গা ভাঙনের ফলে সমস্ত ঘরবাড়ি প্রতি বছর গঙ্গার ভূগর্ভে চলে যাচ্ছে। এলাকার মানুষের ঘরবাড়ি গঙ্গায় যাওয়ার ফলে তাদের পুনর্বাসনের সমস্যা দেখা দিয়েছে। কিন্তু এই গঙ্গা ভাঙন প্রতিরোধের জন্য ফারাক্কা ব্যারেজ প্রোজেক্ট ছাড়া রাজ্য সরকারের তরফ থেকে ফারাক্কা এলাকার জন্য বিশেষ করে গঙ্গা ভাঙনের জন্য কোনও কাজ করা হয়নি। আমরা জানি প্রতি বারেই এক দিকে গঙ্গা ভাঙন এক দিকে বন্যা. ফারাক্কার এটা একটা বিরাট সমস্যা। এই সমস্যা যাতে সুষ্ঠুভাবে সমাধান হয় এবং পাশাপাশি সেচ

দপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রীকে এই সভার মাধ্যমে অনুরোধ করছি এটা দেখার জন্য। আবার বর্ষা নামবে, বর্ষা নামলে সেখানে আবার বিপদ দেখা দেবে। গতবারে বন্যায় সেখানে কি অবস্থা হয়েছিল সেটা আপনারা সকলেই জানেন। রঘুনাথপুর থেকে নইনসুফ হয়ে ধূলিয়ান পর্যন্ত যে বিরাট এলাকায় ভাঙন, এখন বর্ষা নামা শুরু হয়েছে, আবার ভাঙন দেখা যাচ্ছে, এখনি যদি স্পার্ক-এর ব্যবস্থা না করা হয় তাহলে বিপদ দেখা দেবে। এই কয়েকটি কথা বলে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফারাক্কার মাননীয় বিধায়ক যা বললেন সেটা শুনলাম। এই ব্যাপারটা নিয়ে আমরাও খুব উদ্বিগ্ন। কিছুক্ষণ আগে বিরোধী দলনেতা মাননীয় অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় আমার কাছে এসেছিলেন। আমি তাকে কথা দিয়েছি মুর্শিদাবাদ এবং মালদহের কংগ্রেসের সমস্ত বিধায়ক এবং বামফ্রন্টের সমস্ত বিধায়কদের সঙ্গে নিয়ে বসব এবং এই ব্যাপারে কথা বলব। সেখানে ইঞ্জিনিয়াররা থাকবে। তারপর যা করার করব।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গোটা রাজ্যে এই সমস্যা আছে, বিশেষ করে জলপাইগুড়ি জেলার সমস্যাটা জেলার সমস্যাটা প্রকট। সেখানে বিভিন্ন বিদ্যালয়গুলো ছাত্র ভর্তি করছে না। কোন কোনও জায়গায় দেখা যাচ্ছে অভিভাবকদের বাধ্য করা হচ্ছে অর্থের বিনিময়ে ছাত্র ভর্তি করার জন্য। যারা খুব দরিদ্র, তাদের পক্ষে এটা খুব অসুবিধার ব্যাপার। আমার জেলা আলিপুরদুয়ার মহকুমায় দীর্ঘদিন ধরে স্কুলগুলো অনুমোদনের অপেক্ষায় আছে, সেগুলো যাতে অনুমোদিত হয় সেটা দেখবেন। ঘঁড়ঘড়িয়ায় সুমতি জুনিয়র স্কুল আজ ১২ বছর হয়ে গেল হাইস্কুল করা হচ্ছে না। সেখানে বিপুল সংখ্যক উদ্বাস্তু মানুষ আছে, তাছাড়া কিছু অবাঙালি লোকও আছে, যারা ফরেস্টে কাজ করে, রেলওয়েতে কাজ করে, চা-বাগানে কাজ করে সেই সমস্ত লোকরা আছে। সেখানে বি বি মেমোরিয়াল স্কুল, এবং স্টেপিং স্টোন ইংলিশ মডেল স্কুল, এইগুলোর এন ও সি দেওয়া দরকার। যেভাবে স্কুলগুলো পয়সা-কড়ি নিয়ে ছাত্রছাত্রী স্কুলে ভর্তি করার ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে কিছু কিছু লোক পড়াশোনার সুযোগ পাচ্ছেন। সবাই সেই সুযোগ পাচ্ছেন না। এই ব্যাপারে সরকারের উদ্যোগ নেওয়া দরকার এবং মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন তিনি যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মল দাস মহাশয় যে বিষয়টা উল্লেখ করেছেন সেটার সম্বন্ধে আমি কয়েকটি কথা বলছি। যেভাবে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে এবং যে পরিমাণ স্কুল স্বীকৃতি বা উন্নতিকরণ করছি, তাতে হয়ত বর্ধিত ছাত্রদের সব সময় ভর্তি করবার সুষ্ঠু ব্যবস্থা করা সম্ভব হয়নি। বর্তমান বছরে আমরা ৩০০০টি জুনিয়র হাইস্কুলকে নতুন স্বীকৃতি দিয়েছি বা জুনিয়র স্কুলকে হাইস্কুল করেছি। গোটা বছরে ৩০০০টি স্কুল স্বীকৃতি লাভ করেছে। এই রকম কোনও তথ্য কোনও রাজ্যে আছে কিনা আমি জানি না। এই রকম সত্ত্বেও আমাদের রাজ্যে শিক্ষার্থীর সংখ্যা বাড়ছে এবং আরও বেশি মানুষ বিদ্যালয়ে আসতে চাইছে। আগামী ২১ তারিখ আমাদের বাজেট হাজির করা হবে এবং যে বাজেট অনুমোদিত হবে তার মধ্যে দাঁড়িয়ে ছাত্র ভর্তির সমস্যা মেটানো যায় এবং আরও

অধিক সংখ্যক বিদ্যালয় যাতে স্থাপন করা যায় সেই চেষ্টা আমরা করব।

[1-10—1-20 P.M.]

**Shri Md. Abdul Karim Chowdhury :** Mr. Speaker, Sir, through you I would like to draw the kind notice of the Minister-in-charge of Home (Police) Department regarding a serious offence committed by the SDO, Islampur himself. Sir, on the one day before counting of votes in my Constituency, SDO Shri Nagendra Nath Roy and the Coordination Committee Secretary of Teesta Project, Shri Asit Ghosh Majumdar, were supplying the postal ballot papers from their office and stamping on the symbol of CPM Party. Our people caught five persons of the Teesta Project red-handed. They were brought to the Chopra Police Station. A case was registered against them. They were brought to the Islampur court and after one day they were released on bail. But no action has been taken by the authority against the SDO and the Coordination Committee Secretary. It was a naked conspiracy to defeat me in the election. I demand an enquiry in this matter. I also demand that Government should take necessary action against these accused persons. Thank you, Sir.

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারটা মেনশনে দিয়েছি, সরকার পক্ষের একজন মাননীয় সদস্য যা নিয়ে বলেছেন। আমি ব্যারাকপুর মহকুমার পানিহাটি থেকে এসেছি। বরানগর বোমা মামলা যেটা গন্ধক নিয়ে আপনারা বলেছেন, সরকারিভাবে ৬ জন মারা গেছে। সরকারিভাবে ৬ জন মারা গেলেও আর কতজন মারা গিয়েছে তার কোনও হদিশ আপনার প্রশাসন করতে পারেনি। সরকার এই হিসাব চেপে দেওয়ার চেষ্টা করবে। অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যাপারটা বলতে চাই তার মধ্যে দেশের নিরাপত্তার ব্যাপারটা রয়েছে। এর মধ্যে আর ডি এক্স ছিল কিনা জানি না, পটাশ তো ছিলই এতে কোনও সন্দেহ নেই। আরও দাহ্য বস্তু ছিল যা নিয়ে—এক্সপ্লোশন যেটা হয়েছে সেটা ভারতবর্ষের অন্যান্য জায়গায় যে এক্সপ্লোশন হয়েছে, তার সঙ্গে সমতুল্য আপনি জানেন, আন্তর্জাতিকভাবে এখানে দক্ষিণেশ্বর কালীমন্দির রয়েছে, গুরুদোয়ারা রয়েছে। সারা ভারতবর্ষের মানুষ এখানে আসে। যারা এই গন্ধক তৈরি করেছে তাদের লাইসেন্স ছিল কিনা, লাইসেন্সের কতটা লিমিট ছিল সরকার সে বিবৃতি দিতে পারেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সংক্ষিপ্ত বক্তব্যে বলতে চাই আর ডি এক্স ছিল কিনা কারণ এখানে দেশের মানুষের নিরাপত্তার ব্যাপারটা রয়েছে। স্যার, বোমার মশলা ছিল সেটা তো ওরা জানেন। সে জন্য স্যার, আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে পুলিশ মন্ত্রীকে নয়, বা মুখ্যমন্ত্রীকে তাঁর বিবৃতি দেওয়ার জন্য দাবি করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইন বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই রাজ্যের দক্ষিণ দিনাজপুর-এর একটি প্রত্যন্ত গ্রাম কুশমণ্ডি। এই গ্রামের অধিবাসীদের দীর্ঘদিনের একটি দাবি একটি সাব রেজিস্ট্রি অফিসের। এই দাবি বার বার বিধানসভাতেও উত্থাপন করা হয়েছে। পশ্চিমদিনাজপুর বিভক্ত হয়ে

গেলেও সাব রেজিস্ট্রি অফিসটি অবিভক্ত থেকে গেছে।

ফলে এখানে জমি কেনা-বেচার ক্ষেত্রে বুনিয়াদপুরে নতুন যে সাব-রেজিস্ট্রি অফিস আছে সেখানে আসতে হয়। এতে কৃষকদের প্রতিনিয়ত হয়রানি হচ্ছে। আমি আইন এবং বিচার-বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে কুশমণ্ডির বাসিন্দাদের দীর্ঘদিনের প্রত্যাশা এবং দাবি অবিলম্বে পূরণ করা হোক।

**Shri Pankaj Banerjee :** Respected Sir, In and around Tollygunge Assembly Constituency there had been 18 Small Scale and Medium Scale Industries. You will be surprised to know that in our state there is an Industry Minister, there is one Labour Minister and over and above there is the Chief Minister who are supposed to look after the good things and the bad things of these industries. Out of 18 industries 17 industries have been closed down. You will be surprised to know that all the 17 industrial units union are led by CITU and CPM affiliated trade union fronts. You will be surprised to know that among the 17 closed down units in every CITU units the President was Shri Prasanta Kumar Sur. During the last 19 years out of 18 closed down industries the valuable lands of 15 industries are sold out to promoters. Thus the industrial area is being converted into residential area in connivance with the mal-practice and malafide municipal employees with the help of CITU leaders and a section of municipal workers. As a result the entire area has become an area of promoters who have been constructing high rise buidlings. On the other hand the workers of the industrial units have been deprived of their legitimate dues. Thousands of workers have been retrenched and they are not given their Provident Fund, Gratuity and other sorts of benefits.

As such I appeal to the Minister-in-charge of Industries the minister-in-charge of Labour and the Chief Minister to protect the interest of the poor workers and stop selling the valuable lands to the promoters.

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ-দিনাজপুর জেলার সীমান্তবর্তী তপন থানা এলাকায় বি এস এফের কার্যকলাপ সম্পর্কে বিভিন্ন সময়ে বলার চেষ্টা করেছি। বি এস এফ কিভাবে সীমান্তবর্তী এলাকার মানুষের উপর অত্যাচার করেন সে ব্যাপারে কিছুক্ষণ আগে একজন বিধায়ক বলার চেষ্টা করেছেন। বি এস এফের অত্যাচারে সেখানে মানুষের জীবন দুর্বিষহ হয়ে উঠেছে। আমার এলাকায়, ১০ই জুন তারিখে বি এস এফের দ্বারা একজন মানুষ গুলিবিদ্ধ হয়েছেন এবং জনরোষে ২ জন বি এস এফ জওয়ান মারা গেছেন।

[1-20—1-30 P.M.]

বিধানসভা উল্লেখপর্বে আমরা বার বার উল্লেখ করি—কুমারগঞ্জ, তপন এবং গঙ্গারামপুর—মালদহের একটা অংশে লক্ষ্য করা যাচ্ছে বি এস এফ-রা গরু এবং মোষের চোরা কারবারিদের সঙ্গে অবৈধ মেলামেশা করে এবং হাজার হাজার গরু-মোষ পাচার করে। যারা প্রকৃতপক্ষে চাষী, হাল-চাষের জন্য এসব ব্যবহার করেন, তাদের রাহাজানি করে। সেখানকার মানুষকে সন্ত্রস্ত করা এবং চোরা কারবারিদের সাহায্য করার কাজ তারা করে। সেই অজুহাতে গত ১০ তারিখে উসুবুদ্দিন নামে এক ব্যক্তি বি এস এফ-এর গুলিতে মারা গেছেন। সেখানকার মানুষ জড়ো হয়ে সেই দুই বি এস এফ জোয়ানকে মেরে ফেলে। বর্ডার এলাকার মানুষ যাতে সুষ্ঠুভাবে শান্তিতে বসবাস করতে পারে এবং তাদের নিরাপত্তা বজায় থাকে, সেই ব্যবস্থা গ্রহণের জন্য স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভা এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কল্যাণপুর হাওড়া প্রান্তে, রূপনারায়ণ এবং দামোদর নদীর সংযোগস্থলে অবস্থিত। এই রূপনারায়ণ নদীর তীরে একটা জায়গা, তার নাম বাক্সি। বাক্সি এবং পারবাক্সির মধ্যে একটি সেতুর অত্যন্ত প্রয়োজন। আগের যিনি বিধায়ক ছিলেন ঐ কেন্দ্রের, তিনি এর উল্লেখ করেছিলেন কিনা জানি না, কিন্তু সেখানকার হাজার হাজার মানুষ মনে করে সেই সেতুটির বিশেষ প্রয়োজন আছে। এখন সেখানে খেয়া চলাচল করে। বর্ষাকালে রূপনারায়ণ-এর জল এবং গাইঘাটা খালের জল যখন বেড়ে যায়, তখন অনেক দুর্ঘটনা ঘটে খেয়া পার হতে গিয়ে। ঐ এলাকায় তফসিলি জাতির মানুষের সংখ্যা বেশি। এই সেতুটির প্রয়োজনের কথা আমাদের বিরোধীপক্ষও কোনওদিন অস্বীকার করেননি। ১৯৮৮ সালে পঞ্চায়েত নির্বাচনে ভাটোরা গ্রামে বক্তব্য রাখতে গিয়ে আমাদের অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত বলেছিলেন, অনতিকালের মধ্যেই এই সেতু নির্মিত হবে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করি যে, নির্বাচনের আগে কখনও অসীমবাবু, কখনও আমাদের সাংসদ হান্নান মোল্লা ঘোষণা করেন ঐ সেতু গঠিত হবে। কিন্তু আজ পর্যন্ত সেখানে ঐ সেতু গঠিত হয়নি। এবং তার কোনও প্রস্তুতিও নেই। শুধুমাত্র নির্বাচনের সময় কেউ কেউ এসে দেখে যায়, অফিসাররা জমি পরিমাপ করতে যায়, সয়েল টেস্ট করে। আমার নিবেদন, অবিলম্বে বাক্সি এবং পারবাক্সির মধ্যে সেতুটি নির্মাণ করে ওখানকার হাজার হাজার মানুষ এবং ছাত্রছাত্রীদের যাতায়াতের পথ সুগম করে দিন।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কাঁথিতে বর্তমানে যে তীব্র পাণীয় জলের সঙ্কট দেখা দিয়েছে সে বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহাকুমা সমুদ্র উপকুলোবর্তী এলাকা ফলে ভূ-গর্ভের জলস্তর নোনা। ভাল জলের জন্য ৫০০ থেকে ১ হাজার ফুটের লেয়ারে নলকূপ বসাতে হয়। কিন্তু বোরো চাষের ফলে এবং গরমকালে লেয়ার নেমে যায়, অধিকাংশ নলকূপ অকেজো হয়ে পড়ে। শুধু তাই নয়, বহু এলাকার অনেক জি পি আছে যেখানে নলকূপ বসানো যায় না। মানুষকে পুকুরের জল খেতে হয়, এবছর আবার দীর্ঘদিন বৃষ্টিপাত হয়নি ফলে মানুষকে ৫/৬ কিমি দুর থেকে জল এনে খেতে হয়। প্রত্যন্ত অঞ্চলে আবার জল বিক্রি হচ্ছে বলেও খবর

পাওয়া যাচ্ছে। এইরকম একটা তীব্র সঙ্কটের মুখে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সরকারিভাবে ঐসব অঞ্চলে বেশি সংখ্যক নলকূপ বসানো শুধু নয় স্থায়ীভাবে কিছু ব্যবস্থা, ওয়াটার সাপ্লাই পাম্প, রিজার্ভার ইত্যাদির ব্যবস্থা করা যেতে পারে তার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** হাউসে অনুপস্থিত।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু স্যার, প্রথম দিন বিধানসভায় এসে আমাদের যে অভিজ্ঞতা হল তার জন্য আমি তৈরি ছিলাম না। স্যার, আমার ধারণা ছিল মন্ত্রী মহাশয়রা এখানে বসে থাকেন এবং আমরা দূরদুরান্ত থেকে নির্বাচিত প্রতিনিধি হিসাবে মানুষের অসুবিধার কথা তাঁদের কাছে বলি এবং গণ-মাধ্যমের মাধ্যমে লোকেরা সেটা জানতে পারে। কিন্তু স্যার, আজকে একটা বার্নিং ইস্যু—যে সাবজেক্টের উপর সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের ৯০ পারসেন্ট মাননীয় মেম্বার বললেন সেই দপ্তরের মন্ত্রী এখানে হাজির নেই। আমি জানি না উনি শুধু সেই অঞ্চলের মন্ত্রী কিনা বা সেই টাউনের মন্ত্রী কিনা; আশাকরি ওথ নেবার সময় তিনি তাঁর দায়িত্ব সম্বন্ধে সচেতন ছিলেন। স্যার, আমি প্রথমদিন রাইটার্স বিল্ডিং-এ মন্ত্রীর ঘরে গিয়েছিলাম তাঁর সঙ্গে দেখা করতে, কিন্তু শুনলাম তিনি বাঁকুড়া গেছেন তার ভোটারদের সামলাতে। স্যার, আসানসোল-এর হাসপাতালে জলাতঙ্ক রোগের প্রতিষেধকের অভাব দেখা দিয়েছে। সেখানে ৫ জন লোক মারা গেছে। এখানে মাননীয় সদস্য মানিকবাবুও বললেন যে হাসপাতালে নরকের অবস্থা সৃষ্টি হয়েছে। ওঁরা বলেন যে কংগ্রেস সরকার অপদার্থ সরকার ছিল, কংগ্রেস সরকার কিছু করতে পারেনি। কিন্তু আজকে যে বামফ্রন্ট সরকারকে মানুষ নিয়ে এসেছেন ২০ বছর পর তাঁদের রাজত্বে কী অবস্থা? আসানসোলের হাসপাতালে একটা বেডে তিনজন করে রোগী থাকে। বাচ্চা সন্তানকে কুকুর, বিড়ালে টেনে নিয়ে যায়। পোস্টমর্টেম যেখানে হয় সেখানে দুর্গন্ধে টিকতে পারা যায় না। সময়মতো পোস্টমর্টেম হয়ও না। ৩/৪ দিন ধরে লাস পড়ে থাকে। ওষুধ ডাক্তারের খুবই অপ্রতুলতা রয়েছে। এটা একটা খুবই জলন্ত ইস্যু। অধ্যক্ষ মহাশয়, প্রতি বছর এই অবস্থা আসানসোল মহাকুমায় হাসপাতালে চলছে। এখানে দীর্ঘ তিন মাস ধরে স্যালাইন ছিল না। স্যালাইন থাকাটা খুবই দরকার। এই সিজনে এটা খুবই গুরুত্বপূর্ণ। এর অভাবে মহামারী দেখা দিতে পারে। আবার ব্যান্ডেজও পাওয়া যাচ্ছে না।

আমি আপনার কাছে আবেদন করছি স্বাস্থ্যমন্ত্রীকে বলুন তিনি যেন বাঁকুড়ার মন্ত্রী হয়ে না থাকেন, তিনি যেন বিধানসভার সেগমেন্টের মন্ত্রী হয়ে না থাকেন, তিনি যেন পশ্চিমবঙ্গের মন্ত্রী হতে শেখেন। আসানসোলে যে অবস্থা চলছে তিনি যেন তার ব্যবস্থা করেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-30—1-40 P.M.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে এই বিষয়ে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বলতে চাই যে কংগ্রেস নিজেদের

স্বার্থে দেবগৌড়ার সরকারকে সমর্থন করবে। কংগ্রেস, বামফ্রন্টের বিরোধিতা করছে এই জন্য যে সন্ত্রাস চালাবে বলে। কংগ্রেস পশ্চিমবঙ্গের দিকে দিকে সন্ত্রাস, তাণ্ডব চালাচ্ছে। রামনগরেও চালাচ্ছে, সেখানে কান ঘেষে জেতা মানে কর্ণ পটাহ বিদীর্ণ হয়ে যাওয়া, কানা হয়ে যাওয়া। সত্যের অপলাপ ঘটেছে। এইরকম অবস্থায় ১৯৮৭ সাল থেকে চার বার বামফ্রন্ট ওখানে জিতে আসছে, আর আপনাদের হারাধন বাবাজী হারছেন। আমাদের লোকাল পার্টি অফিস আক্রমণ করা হয়েছে, নির্বাচনের আগে, কমরেডরা আক্রান্ত হচ্ছে, রাস্তা অবরোধ করছে এবং বিভিন্নভাবে সন্ত্রাস সৃষ্টি করছে। খুন করেছে, ধর্ষণ করেছে এই রকম লোক নিয়ে চলছে। অবিলম্বে কংগ্রেস যদি এই ধরনের অত্যাচার বন্ধ না করে, তাহলে জনগণ এর মোকাবিলা করবে, বামফ্রন্ট এর কি করে মোকাবিলা করতে হয় তা দেখিয়ে দেবে। কংগ্রেস আজ পায়ের তলায় মাটি পাচ্ছে না, কংগ্রেস আবার ফাঁকা হতে বসেছে এই কারণেই অত্যাচার করছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় ভাঙনের বিশাল সমস্যা, ইতিমধ্যে আমাদের ফারাক্কার বিধায়ক বলেছেন, আমি ওঁনার সাথে এক মত হয়ে বলছি যে আমাদের মুর্শিদাবাদ জেলায় ভাঙন চলছে গত ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাস থেকে। রানিনগর ব্লক এবং জলঙ্গী বাজার এই সমস্ত জায়গাগুলি নিশ্চিহ্ন হয়ে গেছে। মাননীয় সদস্য শৈলজাবাবু দেখেছেন উনি কমিটির মেম্বার, রাজ্য সরকারের উদ্যোগে কিছু কাজ হয়েছিল, তখন আমরা একটা ভরসা পেয়েছিলাম যে রানিনগরের মানুষদের আমরা বাঁচাতে পারব। কিন্তু এখন ওখানে ভাঙনের ফলে যে খাঁজটা হয়েছে সেটা যদি এখনই রোধ না করা যায় তাহলে ওখানে যে সভ্যতা গড়ে উঠেছে, যে বাজার গড়ে উঠেছে, যে স্কুল, রাস্তাঘাট গড়ে উঠেছে সেগুলি সব নষ্ট হয়ে যাবে। মন্ত্রী যেন এই বিষয়ে দৃষ্টি দেন এবং সেখানে যেন বোল্ডার ফেলা হয় ও রিপেয়ারের কাজ হয়। আমার দাবি হচ্ছে রিপেয়ারের কাজটা যদি দ্রুত গতিতে করা যায় তাহলে বিশাল এলাকার মানুষ বাঁচতে পারে, আমাদের বিরাট সম্পত্তি রক্ষা পেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় এটাতে দৃষ্টি দেবেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক ইউনুস সরকার জলঙ্গীর যে প্রস্তাব দিয়েছেন আমরা সকলেই জানি যে গত ২ বছর আগে জলঙ্গীতে যে ভয়াবহ ভাঙন হয়েছিল তাতে আমরা প্রায় ১১ কোটি টাকা খরচ করি সেচ দপ্তর এবং জেলা পরিষদের সহযোগিতায় সেখানে কাজ করে ছিলাম। কিন্তু কীর্তিনাশা পদ্মাকে আটকানো কঠিন। নতুন করে আবার ভাঙনের সম্ভাবনা দেখা দিয়েছে এবং ইতিমধ্যেই আমরা উচ্চপদস্থ ইঞ্জিনিয়ারদের নিয়ে সভা করেছি এবং আপ-স্ট্রীম-এ জলঙ্গীতে কিছু রিপেয়ারের কাজ আমরা এ বছর নিয়েছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় মাদ্রাসা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের রাজ্যে মোট কত হাই মাদ্রাসা আছে তা আমার ঠিক জানা নেই। তবে বিগত ৯/১০ বছরের মধ্যে যে হাই মাদ্রাসাগুলো মঞ্জুরি পেয়েছে সেগুলোর এক একটায় দেড়শো, দুশো ছাত্রছাত্রী পড়াশুনা করছে, কিন্তু সরকার থেকে এখন পর্যন্ত মাত্র ১২ জন শিক্ষক অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে। আজকে কোনও কোনও হাই মাদ্রাসায় ছাত্রের সংখ্যা ৫০০ থেকে হাজারে পৌঁছে গেছে। আমাদের

গ্রামে একটা এবং আমাদের জেলায় অনেকগুলো হাই মাদ্রাসা আছে, প্রতিটির অবস্থা একই—শিক্ষক নেই, অথচ ২০০/২৫০ ছাত্রছাত্রী ভর্তি হয়েছে। এর ফলে একটা সাংঘাতিক সমস্যা সৃষ্টি হয়েছে। অবশ্য কিছু কিছু মাধ্যমিক স্কুলেও এই ধরনের সমস্যা আছে। কিন্তু হাই মাদ্রাসাগুলোর ক্ষেত্রে দেখছি বিগত ১০ বছর ধরে একজন শিক্ষকও নিয়োগ করা হয়নি বা অ্যাপ্রুভাল পায়নি। এই যে সমস্যার সৃষ্টি হয়েছে, এই সমস্যার সমাধানের জন্য আমি মাননীয় মাদ্রাসা শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি অবিলম্বে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করুন।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। গত নির্বাচনে মানিকতলা কেন্দ্রে একজন প্রভাবশালী মন্ত্রী পরাজিত হবার পর গোটা কেন্দ্রে, সি পি এম-এর গুণ্ডা বাহিনী কংগ্রেস সমর্থকদের ওপর অত্যাচার চালাচ্ছে। নির্বাচনের সময় দুটি বাংলা দৈনিক সংবাদপত্রে—'সোনার বাংলা' এবং 'সংবাদ প্রতিদিন'—একটা ছবি বেরিয়েছিল। সেই ছবিটিতে ছিল—ওখানকার গরিব মানুষেরা একটা ঝুপড়িতে আমাকে দুটো ভাত খেতে দিচ্ছেন। একজন ভদ্রমহিলা আমাকে ভাত খেতে দিচ্ছেন এবং আর একজন ভদ্রমহিলা সেই গরম ভাতে একটু পাখার বাতাস দিচ্ছেন। এই ছিল ছবিটির বিষয়বস্তু। তারপর মন্ত্রী নির্বাচনে হেরে যাবার পর যে ভদ্রমহিলা আমাকে ভাত খেতে দিচ্ছিলেন তাঁকে ওখানকার একটা পুকুরে নিয়ে গিয়ে অন্তত আধ ঘন্টা চোবানো হয়েছে এবং যিনি পাখার বাতাস করছিলেন তাঁর ঘর বাড়ি লুঠ করা হয়েছে। ঐ এলাকাটি আই ডি হসপিটালের পাশে হরিজন অধ্যুষিত এলাকা। সারা দেশে যখন সবাই হরিজনদের দুঃখ-কষ্টে কাঁদছে তখন ওখানে কংগ্রেসকে ভোট দেওয়ার অপরাধে প্রাক্তন মন্ত্রী [***] নির্দেশে হরিজনদের বাড়ি-ঘর লুঠ করা হচ্ছে, তছনছ করা হচ্ছে। এমন কি হরিজন বস্তির মধ্যে যেখানে শুয়োর চলছিল সেখানে দুটো ছোট ছেলেকে মায়ের কোল থেকে টেনে নিয়ে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে। বাগমারির ইস্টার্ন বাই পাসের 'ভারত ক্লাব'-এর সভ্যরা কংগ্রেসকে সমর্থন করার জন্য ক্লাবটি ভাঙচুর করা হয়েছে। স্যার, মানুষ যদি আমাকে ভোট দেয় তাহলে আমার কি অপরাধ এবং যারা ভোট দিয়েছেন তাঁদেরই বা কি অপরাধ? ভোটের দিন বেলা ১১টা, ১২টার পর [***] নিজে দুটো ম্যাটাডোরে করে মেয়েদের নিয়ে গিয়ে রিগিং করেছেন, তারপরও তিনি নির্বাচিত হতে পারেননি। কংগ্রেস করা যদি অপরাধ হয়, কংগ্রেসকে ভোট দেওয়া যদি অপরাধ হয়—মার্কসবাদিরা ডিক্টেটরশীপে বিশ্বাস করেন, নির্বাচনে বিশ্বাস করেন না—তাহলে নির্বাচন তুলে দিন, আমরা এখানে আসব না, আপনারাই দেশ চালান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে এ জিনিস বন্ধ করা হোক, থামানো হোক। আজকে সারা বাংলায় এই বিষয়টি বার্নিং ইস্যু হয়ে দেখা দিয়েছে। আমি জানি না স্বরাষ্ট্র মন্ত্রী এখন কোথায়! আমি জানি না তিনি নাটক লিখছেন, না নাটকের রিহার্সাল দিচ্ছেন!

সারা পশ্চিমবাংলায় যখন আগুন জ্বলছে, যখন অবস্থা খারাপ তখন মন্ত্রীর থাকা উচিত

Note : [*Expunged as order by the Chair]

ছিল। কিন্তু তিনি নেই। তাই আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, এই জিনিস অবিলম্বে বন্ধ করা হোক এবং এলাকার মানুষের নিরাপত্তা দেওয়া হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** শ্যামলবাবুর নাম বাদ যাবে।

[1-40—1-50 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** অধ্যক্ষ মহাশয়, দ্বাদশ বিধানসভার প্রথম দিন শুরু হয়েছে। এখানে মাননীয় মন্ত্রী কান্তিবাবু ছাড়া আর কোনও মন্ত্রী নেই। যদিও আপনি ৬ জন মন্ত্রী থাকার কথা বলেছেন। কিন্তু কান্তিবাবু ছাড়া আর কোনও মন্ত্রী আছেন কিনা জানি না। কারণ নতুন মন্ত্রীদের সঙ্গে ইন্ট্রোডাকশন হয়নি। আপনি মন্ত্রীর সংখ্যা গুনে নিন। প্রথম দিন যদি এই অবস্থা হয় তাহলে পরে কি অবস্থা হবে বুঝে নিন। আর এদিকে আপনি আমাদের কাছ থেকে কো-অপারেশন আশা করছেন। এইরকম হলে কো-অপারেশন পাবেন?

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে, নির্বাচনের পর থেকে সারা পশ্চিমবাংলায় আমরা দেখতে পাচ্ছি, সমাজ-বিরোধীরা বামপন্থী কর্মীদের উপর এবং সি পি এম কর্মীদের উপর ও সমর্থকদের উপর হামলা করছে এবং খুন করছে। আমলা লক্ষ্য করছি, নির্বাচনের পর বীরভূম জেলার সিউড়ি বিধানসভা কেন্দ্রে ১০ই জুন, ২ জন তরতাজা যুবককে খুন করেছে কংগ্রেস আই দলের সমাজবিরোধীরা। আমি বলতে চাই, যারা নির্বাচনে জেতার পর এইভাবে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা চালাচ্ছেন তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নিন। এই কংগ্রেসের জল্লাদবাহিনী খুন সন্ত্রাস সৃষ্টি করে পশ্চিমবাংলার মানুষকে চরম দুর্দিনে নিয়ে যাবার চেষ্টা করছেন। তাই আমি সাবধান করে দিতে চাই—ওরা ১৯৭২ সাল আবার ফিরিয়ে নিয়ে আসতে চান—কিন্তু ১৯৭২ সাল পশ্চিমবাংলায় আর ফিরে আসবে না। আপনারা ঐ বিরোধী বেঞ্চ থেকে বার বার বলেছেন, আগামী নির্বাচনে পশ্চিমবাংলার বামফ্রন্টকে দূরবীন দিয়ে দেখতে হবে। কিন্তু আমি বলতে চাই, সারা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, এখন কংগ্রেসকে দূরবীন দিয়ে দেখতে হচ্ছে।

**শ্রী সবুজ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি বাগনান বিধানসভার কেন্দ্রের সদস্য হিসাবে বলতে চাই, চার কাটাপুকুর থেকে ওরফুলি পর্যন্ত বিস্তীর্ণ এলাকা রূপনারায়ণ নদীর ভূগর্ভে চলে গেছে। গত কয়েক বছর ধরে সরকার ঠিকাদারদের সামনে রেখে একটা বিশেষ রাজনৈতিক দল যারা ক্ষমতায় বসে আছেন লক্ষ লক্ষ টাকা সরকারি খাতে ব্যয় করেও চরকাটা থেকে ওরফুলির কোনও উন্নয়ন করতে পারেননি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, রূপনারায়ণ নদীর ভূগর্ভ থেকে হাজার হাজার মানুষকে বাঁচাতে হলে বিস্তীর্ণ এলাকা জুড়ে অতি সত্ত্বর বাঁধ মেরামতির কাজ করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অনয়গোপাল সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জগদ্দলে গত ১১ বছর ধরে ডানবার কটন মিল বন্ধ আছে। সেখানে ২০ বছর ধরে ফরওয়ার্ড ব্লকের মন্ত্রী ছিলেন নীহারবাবু । নীহারবাবু কী করেছেন না করেছেন জানি না, তবে ডানবার কটন মিলের ২৬শত কর্মচারি যারা কাজ করতেন, তার মধ্যে কিছু মারা গেছেন, কিছু কর্মচারি রিটায়ার করেছেন। আজকে সেখানে ১৮ শত কর্মচারি ঐ মিলের আশেপাশে ঘুরে বেড়াচ্ছে। তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, যত তাড়াতাড়ি সম্ভব ঐ ডানবার কটন মিল খোলার জন্য তিনি যেন যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করেন এবং আমার বিধানসভা কেন্দ্রের ১৮ শত শ্রমিকের ফ্যামিলি যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা করেন।

**শ্রী গুলশন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলায় দীর্ঘ চার বছর যাবত ওখানে গাববেড়িয়ায় যে স্টেট জেনারেল হাসপাতাল আছে, ৭৫ বেডের হাসপাতাল, ওখানে কোনও পার্মানেন্ট সুপার নেই, ওখানে এখন অপারেশনের ডাক্তার আছেন, কিন্তু অজ্ঞান করার ডাক্তার নেই, নার্সরা টাইম মতো আসছে না, যদিও ওখানে নার্সদের একটা হস্টেল আছে, ওখানে একটা অ্যাম্বুলেন্স আছে, কিন্তু পেট্রোলের অভাবে কোনও রোগীকে কলকাতার কোনও হাসপাতালে নিয়ে আসার ব্যবস্থা নেই। স্বাস্থ্য মন্ত্রীর কাছে এই সমস্ত সমস্যাগুলি সমাধানের জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলাতে যে অস্ত্র বৃষ্টি হয়েছিল বিগত ডিসেম্বর মাসে এবং কিভাবে অস্ত্র বৃষ্টি হল, কারা করল, এখনও পর্যন্ত দেশবাসী সঠিক খবর জানতে পারল না। অস্ত্র কেলেঙ্কারির বিষয়টা পুরুলিয়া জেলাতে ঘটেছে। কিছুদিন আগে র‍্যান্ডির ভাই ধরা পড়েছে, ওখানে আনন্দ মার্গীদের একটা ধর্ম মহাচক্র হয়ে গেল সরকারকে ফাঁকি দিয়ে। সন্দেহ করা হচ্ছে এই অস্ত্র ব্যবসার সঙ্গে বিগত নির্বাচনের পরিপ্রেক্ষিতে কিছু কংগ্রেস পক্ষের লোকের যোগাযোগ আছে। র‍্যান্ডির ভাই ধরা পড়ল, আপনারা জানেন পুরুলিয়া জেলা বিহারের বর্ডার, যারা মাফিয়া গোষ্ঠী, তারা ওখান থেকে অস্ত্র চালান করে। সেখান থেকে কংগ্রেসিরা এখন দু-একটা করে অস্ত্র বাইরে নিয়ে যাচ্ছে। আমার জেলা শান্তি প্রিয় জেলা এবং পিছিয়ে পড়া জেলার লোক আমরা।

কিন্তু কংগ্রেস পার্টি দীর্ঘদিন বঞ্চিত করেছে। আমার সন্দেহ আছে যে ওদের পার্টির ২ জন জাতীয় নেতা এই অস্ত্র কেলেঙ্কারিতে সার কেলেঙ্কারির মতো জড়িত আছে। অবিলম্বে জাতীয় স্বার্থে এটা উদ্‌ঘাটন করা হোক, দেশের মানুষের স্বার্থে এটা জানানো হোক। সার কেলেঙ্কারির মতো, অন্যান্য কেলেঙ্কারির মতো অস্ত্র কেলেঙ্কারিতেও কংগ্রেসের জাতীয় স্তরের নেতা যুক্ত আছে কিনা এটা উদ্‌ঘাটন করা হোক।

[1-50—2-00 P.M.]

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার

মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের নাম করে প্রায় সাড়ে তিন শত শিক্ষকের কাছ থেকে এবং সামসি রেগুলেটেড মার্কেটে প্রায় ৪০ জন লোকের কাছ থেকে চাকুরি দেবার নাম করে কৃষি বিপণন দপ্তর এবং স্কুল বোর্ড প্রায় ৩ কোটি টাকা মালদা জেলা থেকে কালেকশন করেছে। এই বিরাট পরিমাণ টাকা সেখানকার মানুষ তাদের মা, বোনেদের গহনা, বাড়ির গরু, ছাগল ইত্যাদি বিক্রি করে দিয়েছে। কিন্তু তাদের কোনও চাকুরি হয়নি। তার ফলে তারা মানসিক ভারসাম্য হারিয়ে, মানসিক রোগগ্রস্ত হয়ে ২২ জন লোক আত্মহত্যা করেছে। মালদা জেলায় গিয়ে খোঁজ করলে এটা হয়ত দেখা যাবে আরও বেশি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রোগীদের চিকিৎসা করতেন ডাঃ জয়ন্ত বোস। যেহেতু তিনি সি পি এম-এর তল্পিবাহক নন সেজন্য তাকে সেখান থেকে বদলি করা হয়েছে পুরুলিয়াতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, ২২ জন মানসিক রোগগ্রস্ত মানুষ আত্মহত্যা করেছে, এর বিচার কোথায় হবে? এই যে ঘটনা ঘটল, এর জন্য পরোক্ষভাবে তৎকালীন কৃষি বিপণন দপ্তরের মন্ত্রীকে আসামীর কাঠগোড়ায় দাঁড় করানো যায়' মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও দৃষ্টি আকর্ষণ করছি যে, সামসী রেগুলেটেড মার্কেটে যে হিমঘর আছে সেখানে মালদা জেলার চাষীরা আলু রাখতে পারবেন না, আলু রাখতে পারবেন কলিমুদ্দিন সামসের এলাকার লোকেরা। কাজেই আমি আপনার মাধ্যমে দাবি করব যে, এই যে ২২ জন মানসিক রোগগ্রস্ত মানুষ আত্মহত্যা করেছে সেই ব্যাপারে তদন্ত করা হোক এবং ডাঃ জয়ন্ত বোস, যিনি এই সাইট্রিয়াটিক রুগীদের চিকিৎসা করতেন তাকে পুরুলিয়া থেকে আবার মালদা জেলায় ফিরিয়ে আনা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের একমাত্র বে-সরকারি উদ্যোগের একটি চিনি শিল্প, পলাশী সুগার মিল। সেই মিলের বর্তমান যিনি মালিক তিনি ষড়যন্ত্র করছেন। মিলের জন্য বিভিন্ন ফিনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে টাকা নিয়ে দিল্লিতে হোটেল করছেন। তার ফলে বিগত ২ মাস ধরে সেই মিলের শ্রমিক কর্মচারিরা কোনও বেতন পাচ্ছে না। তাছাড়া তাদের কয়েক কোটি এরিয়ারের টাকাও বন্ধ করে দেওয়া হয়েছে এবং যারা চাষী আখের উৎপাদক তাদের ৬৩ লক্ষ টাকাও আত্মসাৎ করার একটা চক্রান্ত চলছে।

এমন অবস্থা যে তারা যে কোনও সময় এই মিলটাকে বন্ধ করে দিতে পারে। আমাদের এখানে সর্বত্র শিল্পের কথা হচ্ছে। যে শিল্প এখানে দীর্ঘদিন ধরে আছে, যেখানে উন্নতমানের চিনি তৈরি হয় সেই শিল্প বন্ধ হওয়ার মুখে। রাজ্যের শিল্পমন্ত্রী যিনি আছেন এবং সমস্ত দায়িত্বশীল মন্ত্রীর কাছে আমি আবেদন করব এই শিল্পকে আপনারা বাঁচান। এখানে খৈতান সাহেব যে ষড়যন্ত্র করছে সেই ষড়যন্ত্রে আরও একটা মিল বন্ধ হয়ে যেতে চলেছে। এই শিল্পের এখানে বিরাট সম্ভবনা আছে। বিশেষজ্ঞদের মতে নদীয়া এবং মুর্শিদাবাদের চিনি উত্তরপ্রদেশ এবং মহারাষ্ট্রের চেয়ে উন্নতমানের হতে পারে। সেই কারণে উত্তরপ্রদেশ এবং মহারাষ্ট্রের চিনির লবি তারা এই মিল তুলে দেবার চেষ্টা করছে কিনা সেটা দেখা দরকার। সেইজন্য এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, এই ব্যাপারে রাজ্য সরকারের হস্তক্ষেপ দাবি করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ নন্দ, এর আগে মেনশন বলার জন্য আপনাকে ডেকেছি, সেই সময় আপনি উপস্থিত ছিলেন না। এবারে আপনার নাম ডাকছি, ভবিষ্যতে দ্বিতীয় বার আর নাম ডাকব না। মাননীয় সদস্যরা শুনুন, মেনশনে প্রথমে নাম ডাকার সময় উপস্থিত না থাকলে দ্বিতীয়বার আর নাম ডাকা হবে না।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নরঘাটের মহিষাদল থানার ১ নম্বর ব্লকে মেছেদা-ট্যাংরাখালি রাস্তার সাউতানটক থেকে টযাংরাখালি রাস্তার প্রায় ৯ কি.মি. পাকা রাস্তা প্রায় বেহাল অবস্থায় আছে। সামান্য কিছু কাজ ভোটের আগে হয়েছে, তার পর থেকে সেই একই অবস্থায় পড়ে আছে। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার হাই-ওয়ে ডিভিসন তমলুক, তাঁকে বারে বারে অনুরোধ জানানো সত্ত্বেও তিনি কোনও কাজ এখানে করেননি। যার ফলে এই রাস্তাটি বাস চলাচলের অযোগ্য হয়ে গিয়েছে। বাসের মালিকরা এই ব্যাপারে ডেপুটেশন দিয়েছে। এই রাস্তাটি সারানো না হলে বাস রুট বন্ধ হয়ে যাবে। এই রাস্তাটি মেরামত না করলে পান পরিবহনের ক্ষেত্রে পান চাষীদের অসুবিধার মধ্যে পড়তে হবে। এই রাস্তাটির মুখে ঠেকুয়া বাজার সংলগ্ন রাস্তা আছে, সেখানে জল জমে। এই ঠেকুয়া বাজার রাস্তাটি উঁচু করে পাথরের ইঁট দিয়ে তৈরি করা হোক, তাহলে মানুষের অনেক উপকার হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি একটা সুখবর এই সভাকে শোনাচ্ছি। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি সম্প্রতি আই এল ও-র গভর্নিং বডিতে নির্বাচিত হয়েছেন, তার মধ্যে আমাদের সভার সদস্য সুব্রত মুখার্জি মহাশয় নির্বাচিত হয়েছেন। সেইজন্য আমি সুব্রত মুখার্জি মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। এটা আমাদের গর্বের বিষয়। এর আগে এই হাউসে আপনি অধ্যক্ষ থাকাকালীন ওয়ার্ল্ড ফেডারেশন অফ ইউ এন অ্যাশোসিয়েশনের প্রেসিডেন্ট নির্বাচিত হয়েছিলেন এবং কমনওয়েল্‌থ পার্লামেন্ট অ্যাশোসিয়েশনের ভাইস প্রেসিডেন্ট হয়েছেন। এটাও আমাদের গর্বের বিষয় এবং সেইজন্য আপনাকে আমরা অভিনন্দন জানিয়েছিলাম। আজকে এই দ্বাদশ বিধানসভায় আপনাকে এবং মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। সুব্রতবাবু এখানে নেই, তিনি এখন বাইরে আছেন, আপনার মাধ্যমে তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় আন্তর্জাতিক সংস্থার একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন একটি কমিটি, তার গভর্নিং বডির সদস্য নির্বাচিত হয়েছেন। আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমার পক্ষ থেকে এবং আমাদের দলের পক্ষ থেকে এবং আমাদের সকলের পক্ষ থেকে সুব্রতবাবুর এই পদমর্যাদার জন্য আমি তাঁকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

[2-00—2-10 P.M.]

**Mr. Speaker :** Mr. Subrata Mookherjee has been elected as a Member of the Governing Body of I.L.O. It is a dignity and prestige of our House that one of our Members has been elected as a Member

of the Governing Body of International Labour Organisation. I would request Shri Mannan to convey Mr. Mookherjee on my behalf and on behalf of our Members our congratulations and best wishes on his success.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনি খুব উদার হয়েছেন, আজকে আপনি মেনশন বলার ঢালাও সুযোগ দিয়েছেন। স্যার, সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য শুনতে গিয়ে আপনি শুনেছেন যে এখানে কিভাবে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে যেটা মাননীয় সদস্যরা তুলে ধরেছেন। আমাদের দলের মাননীয় সভাপতি এবং এই হাউসের সদস্য, তিনি স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলেন। আমরা আশা করেছিলাম নির্বাচনোত্তর সংঘর্ষ বন্ধ হয়ে যাবে। আজকে যে পরিস্থিতি তাতে নির্বাচনোত্তর সংঘর্ষ দিনের পর দিন বেড়েই চলেছে। এখানকার শাসক দল পুলিশের সহযোগিতা নিয়ে এক তরফাভাবে বিরোধী দলগুলির উপর আক্রমণ করছে, তার থেকে কমলবাবুর দলও বাদ পড়েনি। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি আপনাদের এই ক্যাডারবাহিনীকে থামান, অত্যাচার বন্ধ করুন, সেইভাবে পুলিশকে নির্দেশ দিন। তা না হলে কংগ্রেস দল আপনাদের এই সন্ত্রাসের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে আরও একটা বাংলা বন্‌ধ ডাকতে বাধ্য হবে। আপনারা এই সন্ত্রাস বন্ধ করুন।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে মেনশনে সন্ত্রাসের কথা বলেছি। কিন্তু নদীয়া জেলার কোতোয়ারি থানার অধীনে নাইকুড়া গ্রামে নির্বাচনের দিন কংগ্রেস আশ্রিত সমাজবিরোধীরা পুলিশের সমানেই ব্যালট বক্স ছিনতাই করার চেষ্টা করেছিল এবং বোমা ছোঁড়ে এবং গুলি চালায়। সেই বোমার আঘাতে পঞ্চায়েত সমিতি কর্মাধ্যক্ষ কুমারেশ মজুমদার আহত হন। আরও একজন গ্রাম পঞ্চায়েত সদস্য কমরেড গোপাল দুবলবের পিঠে রকেট বোমের টুকরো লাগে। আরও একজন সহকারি আহত হয়। তারপর ওরা হাসপাতালে ভর্তি হয়। এই ব্যাপারে আসামীদের নাম করে থানায় এফ আই আর করার পরেও আসামীদের গ্রেপ্তার করা হয়নি। এখনও এখানে সন্ত্রাসের ফলে কুমারেশ মজুমদার গ্রামে ফিরে আসতে পারছে না। এই সমস্ত ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীকে লিখিতভাবে জানিয়েছি। দোষী ব্যক্তিদের যাতে গ্রেপ্তার করা হয়, কুমারেশ মজুমদার যাতে ঘরে ফিরে আসতে পারে তার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার ওয়াকফ বোর্ডের সম্পত্তি নিয়ে যে কেলেঙ্কারি চলছে সেই ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন রাজ্যের বিচার বিভাগের সচিব টি. কে. সেনগুপ্ত গত জানুয়ারি মাসে মস্ত এক রিপোর্ট দিয়েছেন। ওয়াকফ্ বোর্ডের সম্পত্তি বেআইনিভাবে কিভাবে লেনদেন হয়েছে, বেআইনিভাবে কি রকম হাত বদল হয়েছে সেটা উনি বলেছেন। উনি বলেছেন যে কম পক্ষে ১৬০টি ওয়াকফ প্রপার্টি বেআইনিভাবে ট্রান্সফার করা হয়েছে যার টাকার অঙ্কের মোট পরিমাণ হচ্ছে ১ হাজার কোটি টাকা। এই রিপোর্ট এখনও পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসের সামনে রাখেননি। স্যার, এই ওয়াকফ্ বোর্ড বিশেষ করে তার সাব কমিটির সদস্যের নাম দিয়েছেন, ওয়াকফ্ বোর্ডের খোদা বলে পরিচিত, তাঁর বিরুদ্ধে অভিযোগ আছে। তিনি

ওয়াকফ্ মন্ত্রী ছিলেন। যদি তার বিরুদ্ধে কেলেঙ্কারির অভিযোগ ওঠে তার জন্য তাঁকে এখান থেকে লোকসভায় পাঠিয়ে দেওয়া হয়েছে যাতে এই কেলেঙ্কারির জবাব এই হাউসে দিতে না হয়। হি ওয়াজ কিক্‌ড আপস্টেয়ার্স। আজকে শুনছি ওয়াকফ বোর্ডের অনুমোদন চাওয়া হয়েছিল মুখ্যমন্ত্রীর কাছে ম্যাডান স্ট্রিটের কোনও সম্পত্তি বেআইনিভাবে হস্তান্তর করার জন্য এর সঙ্গে উচ্চ পদের কোনও ব্যক্তি যুক্ত আছে।

তাঁরা এনকোয়ারির অনুমতি চেয়েছিলেন। মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে সেই তদন্তের অনুমতি দেওয়া হয়নি। ওয়াকফ্ প্রপার্টি মুসলমান সমাজের ধর্মীয় বিশ্বাসের সঙ্গে যুক্ত। গরিব মুসলমানদের স্বার্থ রক্ষা এবং তাঁদের ওয়েলফেয়ারের সঙ্গে যুক্ত ওয়াকফ বোর্ড। সেই ওয়াকফ্ সম্পত্তি নিয়ে যদি ব্যাপকভাবে বেআইনি লেনদেন চলে, লুঠ চলে তাহলে স্বভাবতই যাঁরা সংখ্যালঘু, তাঁদের সেন্টিমেন্টকে আহত করবে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, তিনি অবিলম্বে এই ব্যাপারে হাউসে একটি স্টেটমেন্ট করুন যে, ওয়াকফ্ প্রপার্টির কত টাকা লেনদেন হয়েছে তার পরিমাণ কত, তারমধ্যে বেআইনি লেনদেনের অভিযোগ আছে কিনা, উচ্চপদস্থ কোনও ব্যক্তি এর সঙ্গে যুক্ত কিনা? তার কারণ, দিনের পর দিন সংবাদপত্রে বেরোচ্ছে যে উচ্চপদস্থ ব্যক্তি এর সাথে যুক্ত রয়েছে। সংবাদপত্রে এই অভিযোগ বেরোচ্ছে। এই হাউসের সদস্য হিসাবে আমাদের এটি খুব খারাপ লাগে। এই ব্যাপারে যে ধোঁয়াশা সৃষ্টি হয়েছে তা তিনি দূর করুন।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকায়, বিশেষ করে ডুয়ার্স যেটি আসাম এবং ভুটানের সীমান্তবর্তী অঞ্চল, সেখানে এর আগে একবার 'বাঙ্গাল খেদাও' নাম করে জাতিদাঙ্গা হয়েছিল, সেই সম্পর্কে কিছু বলতে চাই। তখন হজার হাজার উদ্বাস্তু আমাদের এখানে এসেছিল। এবারেও আবার ওখানে জাতিদাঙ্গার ফলে বেশ কিছু উদ্বাস্তু এসেছেন। এর ফলে আমাদের বহু টাকা খরচ হয়ে গেছে। আমাদের ওখানে বেশ কয়েকটি ক্যাম্পও হয়েছিল এবং সেখানে ২০-২৫ হাজার লোক আশ্রয় নিয়েছিলেন। ক্যাম্পগুলি এখন উঠে গিয়েছে। কিন্তু উদ্বাস্তুদের মধ্যে অনেকেই এখনও নিজ বাসস্থানে ফিরে যাননি, অনেকেই আত্মীয়-স্বজনের কাছে রয়ে গিয়েছেন। আমি মাননীয় ত্রাণমন্ত্রীকে অনুরোধ করেছিলাম ওখানে গিয়ে তিনি সরেজমিনে যেন সব দেখেন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে যোগাযোগ করেন। বর্তমানে কেন্দ্রে একটি সুস্থিত সরকার হয়েছে। অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করা প্রয়োজন যাতে ঐ সমস্ত উদ্বাস্তুরা আসামে ফিরে যেতে পারেন। তাঁরা যাতে নিজ ভূমে পরবাসী না হন, নিজ বাসগৃহে গিয়ে যাতে তাঁরা আতঙ্কিত না হন তা সুনিশ্চিত করা দরকার। আমরা দেখছি যে, যেদিন থেকে আসামে কংগ্রেস পরাজিত হয়েছে, সেই দিন থেকে ওখানে জাতিদাঙ্গা শুরু হয়েছে। এ এক অদ্ভুত ঘটনা! আপনারা কি পোড়া মাটির নীতি নিয়েছেন? এভাকুয়িরা যখন 'বাঙ্গাল খেদাও'-এর সময়ে পশ্চিমবাংলায় এসেছিলেন তখন ৭-৮ কোটি টাকা আমাদের খরচ হয়েছিল এবং আমাদের অর্থনীতির উপরে বিরাট একটা চাপ এসেছিল। আমরা চাই না কোচবিহার, জলপাইগুড়ি এলাকায় ওঁরা থেকে যান এবং নতুন করে আমাদের উপরে অর্থনৈতিক চাপ সৃষ্টি হয়। আমরা খুবই আতঙ্কিত। অবিলম্বে একটি এমন পরিবেশ সৃষ্টি করা দরকার যাতে উদ্বাস্তুরা নিজ গৃহে ফিরে যেতে পারেন। এখন অগপ কেন্দ্রীয় সরকারের সাপোর্টার। তাঁদের সাথে এই বিষয় নিয়ে কথা বলা

দরকার। আমাদের এলাকায় এটি একটি অত্যন্ত সেনসেটিভ ইস্যু। ওখানে আদিবাসী সম্প্রদায়ের এবং বোরো সম্প্রদায়ের মানুষ থাকেন। পুনরায় যাতে দাঙ্গা-হাঙ্গামা সৃষ্টি না হয় তারজন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার। এখানে আমাদের এলাকার বামফ্রন্টের মন্ত্রী যাঁরা আছেন, তাঁদের মধ্যে কেউ যদি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগের জন্য উদ্যোগ গ্রহণ করেন তাহলে বাধিত হব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে অন্ততপক্ষে দশটি চটকল বন্ধ। ঐ সমস্ত চটকলগুলিতে পঞ্চাশ হাজারের উর্ধ্বে শ্রমিক আছেন যাঁরা অনাহারে, অর্ধাহারে মর্মান্তিক জীবন-যাপন করছেন এবং অনেকে আত্মহত্যার পথ বেছে নিচ্ছেন। এই বন্ধ চটকলগুলি খোলার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার। রাজ্য সরকার যাতে সেই ব্যবস্থা গ্রহণ করেন তারজন্য বিশেষভাবে আমি অনুরোধ জানাচ্ছি। কারণ আজকে সারা বিশ্বে যেখানে চটের বাজার বৃদ্ধি পাচ্ছে, সিনথেটিক বর্জন করে চটের বাজার বৃদ্ধি পাচ্ছে—আমাদের কাছে যে পরিসংখ্যান আছে তাতে দেখছি যে চটের চাহিদা ক্রমবর্ধমান—সেখানে দেখছি যে মালিকরা রুগ্ন শিল্পের দোহাই দিয়ে, কাঁচা পাটের অপ্রতুলতার অজুহাত দিয়ে শ্রমিক ছাঁটাই করছে, মিলগুলো লক-আউট করছে।

তাদের উপরে বিরাট কাজের বোঝা চাপিয়ে দিচ্ছেন। ১৯৯৫ সালে সরকারের সঙ্গে যে শিল্প প্রস্তাব হয়েছিল, সেই শিল্প প্রস্তাবের ভিত্তিতে এই চটকল শ্রমিকদের ভাউচার, তাদের পার্মানেন্ট হিসাবে নিয়োগ করা এবং পার্মানেন্ট হিসাবে স্বীকৃতি দেওয়া, ৬ মাসের ই এস আই, প্রভিডেন্ড ফান্ড, গ্রাচুইটি ইত্যাদি ঠিকমতো পাওয়ার কথা। কিন্তু সেইসমস্ত প্রস্তাব মালিকপক্ষ ভঙ্গ করেছেন। আজ পর্যন্ত ১০০ কোটি টাকার মতো গ্রাচুইটি, পিএফ ৮৮ কোটি টাকার মতো বাকি, ৬৭ কোটি টাকার মতো ই এস আই বাকি। এই ব্যাপারে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এইসব বন্ধ চটকলগুলো পুনরায় খোলা হয়। মালিকদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন এই দাবি আমি এখানে রাখছি।

[2-10—2-20 P.M.]

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমরা দূরদর্শনের অভিনব একটা খামখেয়ালিপনা লক্ষ্য করছি। আপনারা জানেন য়ে, ইউরো কাপ খেলা দেখার থেকে দূরদর্শন আমাদের বঞ্চিত করার চেষ্টা করছে। কিছুদিন আগে যখন ইটালির লিগ খেলা হল তখন ছেলেমেয়েদের পরীক্ষা চলছিল, কিন্তু তা সত্ত্বেও গভীর রাতে এই খেলা দেখানো হল অথচ এই খেলা দেখার থেকে বঞ্চিত করার চেষ্টা হচ্ছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই খেলা দেখানোর ব্যবস্থা করা হয়। যেখানে ফুটবলে ভারতবর্ষ নিঃসন্দেহে একটি জায়গায় আসতে চলেছে এবং বাইরের দেশের সঙ্গে বিশেষ করে বিশ্ব কাপ খেলার জন্যে প্রস্তুতও হতে চলেছে, সেখানে এই ইউরো কাপ খেলা দেখার থেকে ইয়ং ছেলেমেয়েদের বঞ্চিত করার চেষ্টা হচ্ছে। সেই কারণে আমার দাবি এই খেলা দেখার যাতে সুযোগ পায় তারজন্য দূরদর্শনের কাছে অনুরোধ করা হোক। এই খেলা যাতে আমরা দেখতে পাই তার ব্যবস্থা করুন এই আমার অনুরোধ।

**শ্রী কমল গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি এস এফের অত্যাচারের কথা আমি নানাভাবে তুলে ধরার চেষ্টা করেছি। বি এস এফ সীমান্ত এলাকায় কৃষকদের মাঠে নামতে দিচ্ছে না। শীতলকুচি থানার গাছতলা, মীড়াপাড়া গ্রামের কৃষকদের জমিতে নামতেই দিচ্ছে না এই বি এস এফ। তারপরে মেখলিগঞ্জে নীস্তরব বলে একটি অধ্যুষিত সীমান্ত এলাকা আছে, সেখানে বেশিরভাগ আদিবাসী সম্প্রদায় বসবাস করে। তাদের বেশিরভাগ লোক দিনের বেলা মেখলিগঞ্জে কাজকর্ম করতে যায় এবং সন্ধ্যের সময়ে ফিরে আসে। সারাদিন কাজকর্মের পরে কিছু জিনিসপত্র নিয়ে তারা বাড়ি ফিরে আসে। কিন্তু এই বি এস এফের লোকেরা তাদের নিষেধাজ্ঞা জারি করেছে যে, তারা যেন সন্ধ্যেবেলা ফিরে না আসে, মেখলিগঞ্জে থেকে যায়। এইভাবে বি এস এফের লোকেরা অত্যাচার করে চলেছে। সরকার পক্ষ তো এইসব ঘটনাগুলো শুনছেন, তারা কি মনে করছেন যে, এইসব ঘটনার গুরুত্ব দেওয়ার দরকার নেই? আমি আশা করব যে, বামফ্রন্ট সরকার, যারা নিজেদের সাধারণ মানুষের প্রতিনিধি বলে দাবি করেন এবং যারা মানুষের সুখদুঃখের অংশীদার বলে প্রকাশ করেন তারা অন্তত এই অত্যাচারিত সীমান্ত মানুষদের কাছে গিয়ে আশ্বাস দিন যে, আপনারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবং বি এস এফ কর্তৃপক্ষের সঙ্গে কথা বলবেন। রাজ্যের মন্ত্রিসভা এই সভায় জানান যে, এই অত্যাচার বন্ধ করার জন্যে তারা কি কি ব্যবস্থা নিচ্ছেন। এইক্ষেত্রে তারা সীমান্ত লোকেদের কাছে গিয়ে বলুন যে, তোমাদের নাগরিকত্ব যায়নি, তোমাদের সমান অধিকার আছে, তোমরা চাষবাসের কাজ কর এইসব কথা বলে তাদের আশ্বস্ত করুন। এখানে শীতলকুচির বিধায়ক নিশ্চয় এখানে আছেন, তিনি এইকথা শুনেছেন কিনা জানান, শুনে থাকলে তিনি অন্তত বক্তব্য রাখুন।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু :** ওয়াজ নট প্রেজেন্ট।

**শ্রী অজয় দে :** ওয়াজ নট প্রেজেন্ট।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তমলুকে বিদ্যুৎ বেহাল অবস্থায় রয়েছে, একটু আসে আর চলে যায়। এই দেশে বিদেশিরা আসে বেড়াবার ছলে—এই অবস্থা হয়েছে এখন বিদ্যুৎ-এর। মাঝে মধ্যে ৮ ঘন্টা, ৯ ঘন্টা কোনও ব্যাপার নয়। তাই ওখানকার লোকেরা এবং যারা গৃহস্থ মানুষ, ব্যবসায়ী তাদের সবার জীবন একসঙ্গে বিপর্যস্ত। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি তার অফিসারদের ওখানে পাঠান, সমস্ত তথ্য নিয়ে আসুন। কেন দিনের পর দিন এইভাবে তমলুকের মানুষদের বিদ্যুৎ-এর বেহাল অবস্থার মধ্যে থাকতে হচ্ছে, তাদের প্রাণ জেরবার হচ্ছে, এটা তিনি খতিয়ে দেখুন।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় স্পিকার স্যার, আমি সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। াত বন্যায় বীরভূম জেলার দ্বারকা নদীর বাঁধ ভেঙে যায়। হাসান কেন্দ্রের কালিদহ এবং ললিতাপুর্ণ গ্রাম ধূলিসাৎ। ব্রাহ্মণী নদীর বাঁধ ভেঙে যাওয়ায় জয়চন্দ্রপুর, গোপালপুর, বালসা, টিঠিডাঙা ইত্যাদি গ্রামগুলি প্রায় ৭ দিন ধরে জলমগ্ন অবস্থায় ছিল। কিন্তু দুঃখের বিষয় বন্যা শেষ শয গেছে, কিন্তু আবার বন্যা আগত প্রায়, এখন পর্যন্ত সেই বাঁধ নির্মাণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমার দাবি মন্ত্রী মহাশয়ের কাছে অতি সত্বর

যুদ্ধকালীন ভিত্তিতে ঐ ললিতাপূর্ণ বাঁধ, কালিদহ এবং টিঠিডাঙা বাঁধ মেরামতি করা দরকার। এই ব্যাপারটি তদন্ত করুন। না-হলে এলাকার হাজার হাজার মানুষ আগত বর্ষার দিকে চেয়ে অস্বস্তিকর অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে এবং এর ফলে আবার হাজার হাজার বিঘা জমিও চাষ হবে না।

**ডাঃ মহঃ ফজলে হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিষয়টি স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট জানাতে চাই। স্যার, নির্বাচনে হারজিৎ আছেই। পরাজিত হওয়ার পর আমার সিতাই কেন্দ্রের বিধানসভার যিনি প্রার্থী ছিলেন তার মাথা খারাপ অবস্থা হয়েছে। তার নিজের নেতৃত্বে দেখছি কায়েতের গ্রামে কিছু গুণ্ডাবাহিনী নিয়ে গিয়ে যারা গরিব মানুষ তাদের জন্য পঞ্চায়েত সমিতি থেকে টিউবওয়েল দেওয়া হয়েছিল—৪টি টিউবওয়েল তোলার সময় স্বামীরা বাধা দিতে গেলে তাদের স্ত্রীদের মারধর করা হয়, একজন মহিলা যিনি ৭ মাসের গর্ভবতী তার পেটে লাথি মারা হয়। আবার শুনলে আশ্চর্য হবেন, মেয়েদের সধবার চিহ্ন স্বরূপ যে শাঁখা তারা পরেন, সেই শাঁখা ভেঙে দেওয়া হয়। এই ঘটনাকে কেন্দ্র করে থানায় ডায়রি করা হয়, এই ব্যাপারে এস ডি ও, বি ডি ও এবং সি আই এ-র সঙ্গে কথাও বলা হয়েছে। তারা নিজেরা বলেছিলেন টিউবওয়েল বসিয়ে দেওয়া হবে, কিন্তু আজ পর্যন্ত টিউবওয়েল বসানো হয়নি।

কিন্তু যারা দোষী তাদের ধরার ব্যাপারে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি, এই সন্ত্রাস বন্ধ হোক এবং অবিলম্বে সেই টিউবওয়েলগুলি বসানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রটি সারা পশ্চিমবাংলার মধ্যে বিখ্যাত। এখানে রামনগর সুগার মিল নামে এই কোম্পানিটি পলাশিতে অবস্থিত। এটার বর্তমানে নাম হচ্ছে খৈতান অ্যাগ্রো কমপ্লেক্স। এরা যখন কেডিয়ার সঙ্গে মিলটি কেনে তাদের এগ্রিমেন্ট ছিল নানা রকমের। সেই সময় শ্রমিকদের যে বকেয়া ছিল সেটা শ্রমিকদের দিয়ে দেওয়ার কথা ছিল, কিন্তু আজ পর্যন্ত শ্রমিকদের যে বকেয়া ১ কোটি টাকা আছে সেটা এখনও দেওয়া হয়নি।

[2-30—3-00 P.M.]

এর এগ্রিমেন্টের মেয়াদ ৩১শে মার্চ, ১৯৯৬ শেষ হয়ে গেছে। আজও পর্যন্ত তার টাকা দেওয়া হয়নি। শ্রমিকরা দু'মাসের বেতন বয়কট করেছে। সেই সঙ্গে সঙ্গে চাষীরা যে এক কোটি টাকার মতো আঁখ দিয়েছিল তার টাকাটা বাকি আছে। এই অবস্থায় আজকে মিলটি বন্ধ হয়ে যেতে পারে। এই অবস্থায় শ্রমিকদের এক কোটি পাওনা আছে এবং মালিক পক্ষ এখন আবার নতুন করে এগ্রিমেন্ট করতে চাইছে। এই রকম একটা অচলাবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে শ্রমিকদের স্বার্থে এবং কৃষকদের স্বার্থে এই সমস্যার যেন সুরাহা হয় এবং সুষ্ঠুভাবে শ্রমিকরা এবং আখ চাষীদের স্বার্থ সুরক্ষিত হয় সেটা দেখবেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য এবং কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং পৌরমন্ত্রী মহাশয়েরও দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে আসানসোল শহরে যে নিদারুণ জলকষ্ট চলছে সেই ব্যাপারে সরেজমিনে যদি কাউকে দেখতে পাঠান তাহলে বুঝতে পারবেন কি অবস্থা সেখানে চলছে। ২১ বছর ধরে একটা সরকার চলছে এবং তারা দাবি করে আমরা মানুষের নূন্যতম প্রয়োজন স্বাস্থ্য, পানীয় জল, শিক্ষা ইত্যাদি দিতে বদ্ধপরিকর। আমি আসানসোল কর্পোরেশনেরও একজন সদস্য। পাঁচ বছর আগে সেখানে একটা স্কীম নেওয়া হয়েছিল এবং তাতে বলা হয়েছিল ১৫ কোটি টাকা খরচ হবে এবং কেন্দ্রীয় সরকার এবং এল আই সি থেকে ঋণ নিয়ে এই এটা করা হবে। তাতে ১৫ বছর বা ২০ বছর পানীয় জলের কোনও সঙ্কট থাকবে না। সেই সময় বোর্ড আপনাদের দখলে ছিল এবং আপনারা তখন এই স্কীম নিয়েছিলেন। কিন্তু বর্তমানে আসানসোল শহরে রেগুলার ২৭০ গাড়ি জল সরবরাহ করতে হচ্ছে। এর জন্য পাবলিককে প্রতিটি ট্রাকের জন্য ১২০ টাকা করে জমা দিতে হচ্ছে। এই টাকা সরকারি কোষাগার থেকে বেরিয়ে যাচ্ছে এবং আমরা হিসাব করে দেখেছি জলের জন্য ৩০ থেকে ৩৫ হাজার টাকা বেরিয়ে যাচ্ছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য এবং কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলার কালিয়াচক, মানিকচক, সুজাপুর ইত্যাদি ব্লকে আর্সেনিক আছে। এর আগে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৮৫ কোটি টাকা স্যাংশন হয়েছিল এবং এই পর্যন্ত ৩৫ কোটি টাকা খরচ হয়েছে। পি এইচ ই দপ্তর মালদহ জেলায় যে জমিটি কিনেছে সেই জমির দাম ৩০ থেকে ৩৫ হাজার টাকা বিঘে। সেখানে তারা জমি কিনছে ১ লক্ষ ২০ হাজার টাকা বিঘে দরে জমি ক্রয় করছে। পি এইচ ই দপ্তর, জেলা পরিষদের পূর্ত কর্মাধ্যক্ষ তারা এর সঙ্গে যুক্ত এবং তারা কোটি কোটি টাকা তছনছ করেছে। আমি এই হাউসে বলতে চাই, মালদহ জেলার মানুষরা যখন আর্সেনিকে মারা যাচ্ছে, তখন এখানে কোটি কোটি টাকা তছনছ করা হচ্ছে। মন্ত্রী মহাশয়ের কাছে এই বিষয়টার আমি তদন্ত দাবি করছি এবং এখনও কাজ শুরু হয়নি কেন সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই যুগেও নির্বাচনের পরে পুরুলিয়া জেলার বড়বাজার থানার ভাঙাবাঁধ গ্রামে সামাজিক বয়কট হচ্ছে যখন আমরা বিংশ শতাব্দী পার করে একবিংশ শতাব্দীর দোরগোড়ায় পৌছে গেছি। এখানে সামাজিক বয়কট হচ্ছে। তো এখানকার গ্রামবাসীদের অপরাধটা কি না তারা কংগ্রেস করেছে, কংগ্রেসকে ভোট দিয়েছে। এই অপরাধে তাদের সামাজিক বয়কট হয়েছে। এখানকার অধিবাসীরা লোকাল ও সি'র কাছে গিয়েছিল। ও সি বলেছেন স্থানীয় এম এল এ না এলে আমি কিছু করতে পারব না। এই রকম ঘটনা ঘটছে। এই ঘটনা আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে আনছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি এখানে যে নোটিশ দিয়েছেন, এটা হয় না। এটা আলাদা, পার্লামেন্ট আলাদা। এটা এখানে হয় না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে আস্থা ভোট। এটা বার বার প্রমাণ হয়ে গেছে যে কংগ্রেস যখনই দুর্বল হয়েছে তখনই ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। কংগ্রেসকে সেই সাম্প্রদায়িক শক্তির সাথে লড়াই করতে হয়েছে। আজকে বি জে পি যে শক্তিশালী হয়েছে তার কারণ এক সময়ে সি পি এম তাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে ছিল। (গোলমাল) শুনুন এক সময়ে এটা হয়েছিল কিন্তু একটা কথা আপনাদের জানিয়ে রাখা দরকার যে কংগ্রেস দুর্বল হলেও পার্লামেন্টে কংগ্রেস ১৪১ আর সি পি এম ৩১ এটা মনে রাখবেন। সুতরাং সরকার চালানোর, নিয়ন্ত্রণের ক্ষমতা সি পি এমের নেই। রিমোট কন্ট্রোল কংগ্রেসের হাতে থাকবে। জ্যোতি বসু এত মহান নন যে তিনি প্রধানমন্ত্রীর পদ নিতে যাননি।

(At this stage the House was adjourned till 3-00 P.M.)

**(After Adjournment)**

[3-00—3-10 P.M.]

**Mr. Speaker :** Today is the first day of the discussion on Governor's address. Many new Members will be speaking for the first time. It is the convention of the House and the Parliamentary norm that when a Member makes maiden speech he is not disturbed. I hope this convention will be maintained and observed and no one should be disturbed. A new Member when he is making a maiden speech in any case nobody should disturb him. There is a Parliamentary norm and convention that when a Member enters the House for the first time and makes a maiden speech he is given that respect and etiquette is shown to him that he is not disturbed. I hope that etiquette will be maintained. Time limit is four hours and I hope Members will maintain the time schedule. We have had a long discussion in the Business Advisory Committee by and large. The time schedule is given according to the discussion we have had. I request the Members to maintain the time schedule.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলো দেওয়া হয়েছে সেগুলোকে আমি সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই যেটা আমাদের নজরে এসেছে সেটা হল মাননীয় রাজ্যপালের এরকম সংক্ষিপ্ত ভাষন এর আগে হয়নি। এটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনিও নিশ্চয় অনুভব করবেন, কারণ আপনি দীর্ঘদিন ধরে অধ্যক্ষ আছেন। মাননীয় রাজ্যপাল মহাশয়, এর আগের বার যে ভাষণ রেখেছেন তার থেকে এবারের ভাষণ অত্যন্ত সংক্ষিপ্ত। আমার মনে হয় হয়ত আমাদের সংখ্যা বেড়েছে বলে ওঁর বক্তৃতার পৃষ্ঠা সংখ্যাও কমেছে।

তার কারণ, এটা স্বাভাবিক, আপনারা স্বীকার করেছেন গতবারের থেকে এবারে কংগ্রেসের শক্তি দ্বিগুণ বৃদ্ধি হয়েছে এবং ভোটের হিসেবে দেখবেন যে শতকরা হিসেবেও আমাদের ভোট বেড়েছে। এছাড়া ভোটের আগে যে সমস্ত সন্ত্রাস হয়েছে সেগুলো যদি আপনারা না করতেন তাহলে আমাদের সদস্য সংখ্যা আরও বেশি হত। এ বিষয়ে সন্দেহ নেই। যাই হোক এটা ঠিক যে আপনারা দীর্ঘ ১৯ বছর ধরে পশ্চিমবাংলার সরকারে থাকার ফলে এবং পশ্চিমবাংলার উন্নয়ন করব বলে আপনারা বিভিন্ন সময়ে জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা পালন করতে ব্যর্থ হওয়ায় আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষ আপনাদের অনেককেই ভোট দেননি। তার ফলে আপনাদের সদস্য সংখ্যা স্বাভাবিকভাবে কমেছে, এটা আপনাদের বোঝা উচিত। আজকে হাউসে আপনাদের অনেকে মেনশন করলেন, আমাদের দলের তরফ থেকেও অনেকে মেনশন করলেন। কিন্তু গতবারের তুলনায় এবারে আপনাদের সংখ্যা অনেক কমে যাওয়ায় আপনাদের কোনও বোধোদয় হয়েছে বলে আমার মনে হল না।

আপনাদের নিজেদের মনে মনে জিজ্ঞেস করা উচিত যে, কেন আপনাদের সংখ্যা এত কমে গেল? কেন আপনাদের মানুষ ভোট দিল না, এটা বিচার করা দরকার আপনাদের। যেদিকেই তাকান, সেদিকেই দেখবেন প্রতিটি দপ্তর ব্যর্থতার পরিপূর্ণ। আমরা আইন-শৃঙ্খলার প্রশ্নে পরে আসব। কি স্বাস্থ্য, কি রাস্তাঘাট, শিক্ষা ব্যবস্থা, নতুন বিদ্যালয় ভবন—যেদিকেই তাকান দেখবেন এই সরকারের ব্যর্থতা, যা মানুষকে আজকে বাধ্য করেছে কংগ্রেসকে ভোট দিতে। সেইজন্য আপনাদের আগামী পাঁচ বছর খুব ভেবে-চিন্তে চলা উচিত এবং মানুষের পাশে দাঁড়ানো উচিত। নির্বাচনের পরে কংগ্রেসিদের উপর যে সন্ত্রাস আপনারা করেছেন, তার দু-একটা উদাহরণ আমরা তুলে ধরব। এই সন্ত্রাসের দ্বারা আপনারা মানুষের মন জয় করতে পারবেন না। এটা বোঝা উচিত সন্ত্রাসের মধ্যে দিয়ে, জোর-জবরদস্তি করে, মানুষের উপর অত্যাচার করে মানুষের হৃদয় জয় করা যায় না। যদি আপনাদের দল কাজ করত, যদি বেকারদের চাকরি দিতেন, যদি শিক্ষা ব্যবস্থার উন্নতি করতে পারতেন, যদি রাস্তা-ঘাটের উন্নতি করতে পারতেন, যদি হাসপাতালে সুচিকিৎসার ব্যবস্থা করতে পারতেন, তাহলে ভোটে জেতবার জন্য পুলিশি সন্ত্রাস বা প্রশাসনযন্ত্রকে ব্যবহার করার প্রয়োজন হত না, মানুষ ভালোবেসেই ভোট দিত আপনাদের। কিন্তু সেই অবস্থায় আপনারা আছেন কিনা, সেটা চিন্তা করেননি মুখে যতই চিৎকার করুন না কেন। আমার সঙ্গে নিশ্চয় একমত হবেন সেই অবস্থায় আপনারা নেই। তার ফলে যা ঘটবার তাই ঘটেছে। আগামী দিনে আরও দুঃসময় আসছে—বুদ্ধদেববাবুর ভাষায়। এখন থেকে সচেতন হবেন, এটা আশা করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচনের পর সংঘর্ষের সংখ্যা যা, তাতে ২৮ তারিখ পর্যন্ত মারা গেছেন ৩৬ জন, আহত হয়েছেন ১০৫ জন। এই ৩৬ জনের মধ্যে আমাদের দলের কর্মী আছেন প্রায় ২৫ জন। আহতদের মধ্যে অনেকে আছেন, তাদের হিসেব এই মুহূর্তে দেওয়া সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু খুনই করা হচ্ছে না, আপনারা অসংখ্য কংগ্রেসিদের উপর অত্যাচার করছেন নানাভাবে—বাড়ি-ঘর লুঠ করা হচ্ছে, সব কিছু ছিনিয়ে নেওয়া হচ্ছে, তাদের আত্মীয়-স্বজনকে মারা হচ্ছে, এমন কি অন্তঃসত্ত্বা স্ত্রীকেও রেহাই দিচ্ছে না। এটা কি আপনাদের দলের নীতি হয়ে দাঁড়িয়েছে যে, কংগ্রেসকে ভোট দিলেই সেই

অপরাধে তাদের উপর অত্যাচার করা হবে, যেমন হাওড়ার কান্দুয়া গ্রামে কংগ্রেসকে হাত চিহ্নে ভোট দেওয়ার জন্য হাত কেটে নেওয়া হয়েছিল কয়েকজনের? এটাই কি আপনাদের নীতি, কংগ্রেসকে ভোট দিলে এই অবস্থা হবে? এটা আপনাদের বোঝা উচিত যে এতে লাভ নেই, এইভাবে রাজনীতি করা যায় না। আপনারা মুখে বলেন গণতন্ত্রে বিশ্বাস করেন,—এটাই তার নমুনা? মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, তাঁকে জিজ্ঞেস করব, আপনি বহুদিনের অভিজ্ঞ রাজনীতিবিদ, এইভাবে যদি আপনাদের দল কাজ করে, এইভাবে যদি প্রশাসনযন্ত্র কাজ করে, তা কি কখনও নমুনা হতে পারে? কখনও না। আপনি রেকর্ড করতে পারেন এতদিন ধরে মুখ্যমন্ত্রী আছেন। কিন্তু এই যদি হয়, তাহলে আপনার নাম ইতিহাসের পাতায় কোনওদিন স্বর্ণাক্ষরে লেখা হবে না। যদি ইতিহাসের পাতায় আপনি নাম রাখতে চান, তাহলে আপনার দলকে, পুলিশকে, প্রশাসনকে সংযত করবেন এবং যাতে সাধারণ কংগ্রেসি মানুষ এইভাবে আপনাদের দলের লোকের দ্বারা এবং প্রশাসনের দ্বারা অত্যাচারিত না হয় তার জন্য সর্বোতভাবে চেষ্টা করবেন।

[3-10—3-20 P.M.]

আমরা আইন-শৃঙ্খলার ব্যাপারে নির্বাচনের পরে যে সংখ্যাটা বলেছিলাম এছাড়াও আমাদের মাননীয় প্রদেশ কংগ্রেস সভাপতি শ্রীসোমেনবাবু বুদ্ধদেববাবুর সঙ্গে ২৭ তারিখে দেখা করে ২৫ তারিখ পর্যন্ত প্রায় ৮৩টা ঘটনা এবং ২৬ তারিখ পর্যন্ত প্রায় ৮৮৬টা ঘটনার উল্লেখ করেছেন এবং বিস্তৃত রিপোর্ট তাঁকে দিয়েছেন। কিন্তু যতদূর জানি তার কোনও উত্তর আমরা এখনও পর্যন্ত পায়নি। স্যার, প্রতি বছরই আমাদের বক্তব্যের মধ্যে দেখবেন ২১-২২ জন কংগ্রেস কর্মীর খুনের উল্লেখ, অসংখ্য বাড়ি লুঠপাঠ এবং অসংখ্য কংগ্রেস সমর্থকদের নিপীড়ণের খবর থাকছে। তাদের নামে নানা রকম কেস দিয়ে তাদের পর্যুদস্ত করা হচ্ছে। গত ৭ তারিখে বহরমপুরের মনিন্দ্রনগর গ্রাম পঞ্চায়েতের মধ্যে কদবেলতলায় জালান শেখ বলে হোমগার্ড কর্মী খুন হয়। নগড়াজল থেকে লোক এসে তাকে খুন করে। ঐ এলাকা গুণ্ডাদের একটা ডিপোতে পরিণত হয়েছে। বার বার এস পি প্রশাসনকে বলেও কোনও কাজ হচ্ছে না। গুণ্ডাদের ধরা যাচ্ছে না। ঐ অঞ্চল গুণ্ডাদের মুক্তাঞ্চলে পরিণত হয়েছে। খুনিরা সামাদ শেখকে খুন করতে এসেছিল যে কিনা ঐ সময় তার হোমগার্ড বন্ধু জালাল শেখের সঙ্গে কথা বলছিল। জালাল শেখ তার বন্ধু স্থানীয় লোক ছিল। এর ফলে হোম গার্ডদের মধ্যে একটা চাঞ্চল্য দেখা দেয় এবং তারা আন্দোলন আরম্ভ করে। কিন্তু হোম গার্ডদের মনোভাব পাল্টানোর জন্য পুলিশ সামাদের নামে এফ আই আর করে। কিন্তু আসল খুনি হচ্ছে নগড়াজল এবং তারাপুর গ্রামের সি পি এম-এর গুণ্ডাবাহিনী। আরও যেটা বলার কথা সেটা হচ্ছে, সামাদ একজন কংগ্রেস কর্মী। এইভাবে আজকে গ্রামে গ্রামে কংগ্রেস কর্মীদের সাথে ব্যবহার করা হচ্ছে। এবং কংগ্রেস কর্মীদের ইন্‌ভল্‌ভ করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, আমি বলব—আপনাদের যে সি আই ডি ডিপার্টমেন্ট আছে, ইন্টালিজেন্স ডিপার্টমেন্ট আছে তাদের দিয়ে সত্যিকারের একটা অনুসন্ধান করুন এবং নিরপেক্ষ তদন্তের ব্যবস্থা করান। স্যার, আমরা দেখছি, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশের রিপোর্টের উপর বড় বেশি বিশ্বাস করেন, তাকে ধ্রুব সত্যি বলে মনে করেন। এটা করবেন না। ভিখরি পাশোয়ানের ব্যাপারে আপনাদের অনেক অভিজ্ঞতা হয়েছে। সেখানে পুলিশ কি রিপোর্ট দিয়েছিল, সি বি

আই বা কি রিপোর্ট দিয়েছিল তা আপনারা জানেন। এ বিষয়ে হাইকোর্টে গিয়ে আপনারা সি বি আই-এর তদন্তকে চাপা দেবার ব্যবস্থা করছেন। এটা অত্যন্ত লজ্জার। আবার আমরা দেখতে পেলাম ডি সি পোর্ট বিনোদ মেহেতো মারা গেলেন এবং এ ব্যাপারে ইদ্রিসকে জেলে পুরলেন। কারণ সে জানতো ঐ ব্যাপারে কারা কারা জড়িত ছিল। এবং জেলে পুরে তাকে আপনারা মার্ডার করলেন। এইভাবে বহু ঘটনার উল্লেখ আমি করতে পারি। এবং এর দ্বারা প্রমাণিত হচ্ছে যে, পুলিশের রিপোর্টকে আপনারা ধ্রুব সত্য বলে মনে করেন। এবং এইভাবে পুলিশকে সাপোর্ট করতে গিয়ে আপনারা আপনাদের দলের ভাবমূর্তি মাটিতে মিশিয়ে দিচ্ছেন। আপনারা যদি গণতন্ত্রে বিশ্বাস করেন তাহলে প্রতিটি ব্যাপারে যাতে নিরপেক্ষ তদন্ত হয়, প্রকৃত দোষী যাতে শাস্তি পায় সেটা আশা করি দেখবেন।

স্যার, আমার একটা অভিজ্ঞতার কথা বলছি শুনুন। বহরমপুরে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম আসামীদের সব ঘর ফাঁকা রয়েছে, দু-একটা আসামী ছাড়া। এবিষয়ে জিজ্ঞাসা করলে জেলর জানান, এই রকম অবস্থা বহুদিন ধরে চলছে, আসামী ধরা পড়ছে না। আমরা চাই, প্রকৃত আসামী ধরা পড়ুক এবং তাদের শাস্তি হোক। কিন্তু এই বামফ্রন্ট জমানায় দেখছি খুনিদের শাস্তি হয় না।

আমরা জানতে চাই কত জন খুন হয়েছে এ পর্যন্ত, এই ১৯ বছরে শাস্তি পেয়েছে কত জন? মার্ডার করলে যে শাস্তি পাওয়ার দরকার সেই শাস্তি পেয়েছে কত জন? আপনারা বলবেন সেই সংখ্যা অতি নগণ্য। আজকে পশ্চিমবাংলায় খুনের সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। আমি একটা হিসাব দিচ্ছি ১৯৫৭-৬১ সাল এই ৫ বছরে খুন হয়েছে ২৫০৩ জন, গড়ে প্রতি বছরে ৫০০ জন করে। ১৯৬২-৬৭ সাল এই ক'বছরে খুন হয়েছে ২৬৬৪ জন, গড়ে ৪৫২ জন করে। ১৯৭২-৭৭ সাল যে সময় আমরা সরকারে ছিলাম, যেসময় নিয়ে আপনারা এখানে চিৎকার করেন, বলেন, খুনের রাজত্ব চলেছে। সেই সময় বেড়েছিল কিন্তু তার পরের হিসাবটা দিলে আপনার লজ্জা পাবেন। সেই সময় খুন হয়েছে ৪৩০৫ জন, গড়ে প্রতি বছর ৮৬০ জন খুন হয়েছে। ১৯৯২ সালে ১৭৭০ জন, ১৯৯৩ সালে ১৬৮৫ জন, ১৯৯৪ সালে ১৭৪০ জন, ১৯৯৫ সালে ১৬৪০ জন। এই খুন বাড়ছে কেন? ডাকাতি, ধর্ষণের কথায় পরে আসছি। আপনারা দেখেছেন আজকে গ্রামে শহরের প্রতিটি বস্তিতে বোমা তৈরির কারখানা একটা কুটির শিল্পে পরিণত হয়েছে। এই স্যাটার, পিস্তল প্রতিটি বস্তির ঘরে ঘরে তৈরি হচ্ছে। আজকে এত কারখানা পশ্চিমবাংলায় তৈরি হয়েছে যে এটা একটা অভাবনীয় ব্যাপার। আজকে কেন এটা হচ্ছে? আমি আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবুকে বলতে চাই যে পশ্চিমবাংলায় যেখানে কুটির শিল্প গড়ে তোলার দরকার সেখানে কুটির শিল্পের বদলে বোমা তৈরির কারখানা আর এই স্যাটার, পিস্তল তৈরির কারখানা এক একটা কুটির শিল্পে পরিণত হয়েছে। এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী কি কংগ্রেস? না, এর জন্য দায়ী আপনারা। আজকে খুনী ধরা পড়ে না, যদি ধরা পড়ে, তবে আপনাদের দলের হলে তখনই ছাড়া পেয়ে যায়, আর অন্য দলের হলে ৩ মাস হাজত বাসের পর ছাড়া পেয়ে যায়। পুলিশ তদন্ত করে, কিন্তু পুলিশ সে রকম করে কেস সাজাতে পারে না, যাতে সত্যি করে তাদের শাস্তি হয়। পুলিশের পরিসংখ্যান আমি দেব, যে কিভাবে বাজেট বেড়ে গেছে। জ্যোতি বসু যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন বাজেটের সময়

তিনি বলতেন যারা আমাদের খুন করবে তাদের বাজেটের জন্য এত টাকা বরাদ্দ আমরা কেন করতে বলব। বাজেটের পরিমাণ কত বাড়িয়েছেন তার পরিসংখ্যান একটু পরে আমি দেব, আমি আবার আগের কথায় আসি। আজকে পশ্চিমবাংলায় আমাদের রাজ্যে গ্রেপ্তারি পরোয়ানার সংখ্যা কত জানেন? ৭২৫৩৩টি ওয়ারেন্ট আছে, এটা কার্যকর হচ্ছে না। এই ওয়ারেন্টের অধিকাংশই হচ্ছে আপনাদের দলের, তাদেরকে ইচ্ছে করেই পুলিশ ধরছে না, তার কারণ আপনাদের লোক ধরলে পুলিশকে বদলি হয়ে যেতে হয়। যেমন হয়েছে বাঁকুড়ার মেজিয়াতে ১৩ তারিখে আপনাদের লোক পুলিশকে মেরে ছিল, জিপ্ গাড়ি ভেঙে ছিল। দু'জন সি পি এম কর্মীকে ধরে ছিল সেই জন্য সেখানকার ও সি'কে বদলি করা হয়েছে।

[3-20—3-30 P.M.]

আর যদি আমাদের দলের পক্ষ থেকে এ রকম হত তাহলে আপনারা সারা এলাকা পুলিশ দিয়ে ঘেরাও করে সমস্ত কংগ্রেস কর্মীদের বেঁধে মেরে ধূলিসাৎ করে দিতেন। এই যদি প্রশাসনিক নিরপেক্ষতার দৃষ্টান্ত হয় তাহলে আমরা আর কি আশা করতে পারি! আমবা কি করে আশা করতে পারি যে, পশ্চিমবাংলায় শান্তি স্থাপিত হবে! সুতরাং আজকেই আমাদের মুখ্য সচেতক বলেছেন যে, এর অবসান না-হলে আমাদের আরও দৃঢ় পদক্ষেপ গ্রহণ করতে হবে—হয়ত বাংলা বন্‌ধ ডাকতে হবে। আমরা সেটা করতে চাই না, আমরা বন্ধের বিরোধী। কিন্তু উপায় কি, এই ধরনের অত্যাচার যদি কংগ্রেস কর্মীদের ওপর চলতে থাকে তাহলে ও ছাড়া দ্বিতীয় পথ আছে বলে আমরা মনে করি না। রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতিকে বিগত ১৮ বছরে আপনারা যে জায়গায় নিয়ে গেছেন তা অত্যন্ত লজ্জার। আজকে রাজ্যে নারীদের সম্মান পর্যন্ত ভূলুণ্ঠিত হচ্ছে। ধর্ষণের সংখ্যা ক্রমশ বাড়ছে। ১৯৯২ সালে ধর্ষণের সংখ্যা ছিল ৬৭৫, ১৯৯৩ সালে ৭৪০, ১৯৯৪ সালে ৭৪৩ এবং ১৯৯৫ সালে তা বেড়ে হচ্ছে ৭৮৭। স্যার, এ ছাড়াও আপনি জানেন সব নারী ধর্ষণের কেসের পুলিশের কাছে ডায়রি করা হয় না, পুলিশের রেকর্ডে আসে না। তার কারণ অনেকেই লজ্জায় হোক বা ভয়ে হোক নারী ধর্ষণের কেসের শেষ পর্যন্ত পুলিশের কাছে রেকর্ড করে না। আপনাদের মনে নেই, আপনারা সাহিত্য পরিষদ স্ট্রিটে আল্পনা ব্যানার্জিকে কি করেছিলেন! এখানে যাঁরা মহিলা সদস্য আছেন তাঁদের কি সে ইতিহাস জানা নেই? অনিতা দেয়ানকে আপনারা কি করেছিলেন, তা কি আপনাদের স্মরণে নেই? বিরাটীতে কি করেছিলেন তা কি আপনাদের স্মরণে নেই? নীহারবানুকে কি করেছিলেন, তাও কি স্মরণে নেই? এমন কি আপনারা এ সমস্ত ক্ষেত্রে ক্ষোভ বা লজ্জা পর্যন্ত প্রকাশ করেননি। মুখ্যমন্ত্রী দু'একবার বলেছেন, এ রকম নাকি হয়ে থাকে! শেষ পর্যন্ত এই হচ্ছে আপনাদের অ্যাটিচ্যুড—এ রকম হয়েই থাকে। যার ফলে আপনাদের সংখ্যাও এ রকম হয়েছে। আরও হবে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই, এখন থেকে যদি আপনারা সতর্ক না হন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখন পুলিশ বাজেট সম্বন্ধে একটু বলতে চাই। তবে পুলিশ বাজেট নিয়ে যখন এখানে আলোচনা হবে তখন আরও বিস্তারিতভাবে বলব। প্রতি বছর পুলিশ বাজেট কি পরিমাণে এখানে বৃদ্ধি পাচ্ছে সেটাই কেবল এখন বলছি। স্যার, ১৯৭২-৭৩ সালে পুলিশ বাজেট ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা। ১৯৮৫-৮৬ সালে তা

বেড়ে হয়েছিল ১৩৬.৩৭ কোটি টাকা। আর গত বছর, ১৯৮৫-৮৬ সালে পুলিশ বাজেট যেখানে ছিল ১৩৬.৩৭ কোটি টাকা সেখানে তা ১৯৯৫-৯৬ সালে, ১০ বছরের মধ্যে বেড়ে হল ৫৩৬.৭৩ কোটি টাকা। ১০ বছরে পুলিশ বাজেট চার গুণ বৃদ্ধি পেল। অথচ জ্যোতিবাবু যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন তিনি এ বিষয়ে কী বলতেন? সে ভাষা কি আজকে আপনারা ভুলে গেছেন? এই বরাদ্দ বৃদ্ধি কেন করতে হচ্ছে? নারী ধর্ষণ বাড়াবার জন্য, গ্রামে গ্রামে বোমা তৈরির কারখানা তৈরির জন্য, মানুষের ওপর অত্যাচার করবার জন্যই কি আমাদের প্রত্যেক বছর গড়ে ৪০ কোটি টাকা করে পুলিশ বাজেটের বরাদ্দ বৃদ্ধি করতে হবে?

(গোলমাল)

আমি জানি, আমি যা বলছি তাতে আপনাদের বিবেক কেঁদে উঠবে না। কিন্তু বিবেক যদি নড়ে-চড়ে ওঠে সেইজন্য আমি বার বার অনুরোধ করছি। আপনারা এ ব্যাপারে চিন্তা-ভাবনা করুন। আপনারা তো গণতন্ত্রে বিশ্বাস করেন, এ কথা আমি আগেই বলেছি। আজকে পশ্চিমবাংলার মানুষ আপনাদের প্রতি সন্তুষ্ট নন। এই নির্বাচনের ফল্যাফল এটাই খুব জোর দিয়ে প্রমাণ করছে। এখনও যদি বোধদয় না হয় তাহলে কবে হবে তা আমি জানি না। সেইজন্য আমি আপনাদের বলছি, এই নির্বাচনোত্তর সন্ত্রাস বন্ধ করুন। কংগ্রেসের উপর অত্যাচার বন্ধ করুন। এটা যদি না করেন তাহলে আগামীদিনে আপনারাই ভুক্তভোগী হবেন। মানুষ আপনাদের দূরে ছুঁড়ে ফেলে দেবে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আর একটি কথা বলছি, পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা হু-হু করে বেড়ে যাচ্ছে। আমি আবার বলছি, ১৯৯২ সালে পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা ছিল ১৫ জন, ১৯৯৩ সালে সেটা হল ১৮, ১৯৯৪ সালে ২২ জন আর ১৯৯৫ সালে হল ২৬ জন। মানবাধিকার কমিশনের কথায় আমি পরে আসছি। এই পুলিশ হেফাজতে যে খুন হচ্ছে—আমরা অনেক সময় দেখেছি, প্রশ্ন তুলেছি, এমন কি কলিং অ্যাটেনশনও করেছি। মুখ্যমন্ত্রী তার জবাবও দিয়েছেন। কিন্তু অধিকাংশ সময় পুলিশ যে রিপোর্ট দিচ্ছে সেই রিপোর্ট হুবহু তিনি পড়ে দিচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে, পুলিশ যদি খুন করে, তাহলে পুলিশ কি রিপোর্ট দেবে জ্যোতিবাবুকে যে আমিই খুন করেছি, আপনি সেটা বিধানসভায় পড়ে দিন। কখনই দেবেন না। তিনি সেই রিপোর্ট যখন পড়েছেন তখন আমরা এখান থেকে বসে অসত্য অসত্য বলে চিৎকার করেছি। কিন্তু সেই চিৎকার করা নিষ্ফল হয়েছে। সেইজন্য আবার বলছি, আপনি পুলিশ রিপোর্টকে ধ্রুবসত্য বলে মানবেন না। পুলিশের রিপোর্ট যদি ধ্রুব সত্য বলে মানেন তাহলে কিন্তু আপনার দলেরই অপমান হবে। সেইজন্য আপনি নিরপেক্ষভাবে তদন্ত করুন, কেন পুলিশ হেফাজতে এত খুন হচ্ছে। আমরা শুনেছি, আপনার দলের মধ্যেই এটা নিয়ে আলোচনা করেন—কিছু কিছু খবর খবরের কাগজেও বেরিয়ে যায়—পুলিশ হেফাজতে খুন হচ্ছে কেন? কিন্তু বিধানসভায় যখন রিপোর্ট দেন তখন কিন্তু আপনাদের অন্য সুর। তখন বলেন, না, পুলিশ ধোয়া তুলসী পাতা। ঐ লোকটি নিজেই আত্মহত্যা করেছে। কিন্তু আসল পুলিশই তাকে মেরেছে। মেরে গলায় দড়ি দিয়ে ফ্যানে টাঙিয়ে দিয়েছে। দেখে মনে হবে যেন নিজেই আত্মহত্যা করেছে। কিম্বা ডাক্তারকে দেখিয়ে প্রমাণ করার চেষ্টা করে যে লোকটি হার্টফেল করে মারা গেছে। এইসব ঘটনাগুলি ঘটা ঠিক নয়, নিশ্চয়ই সংশোধন করতে হবে। তা না-হলে এখন যে আপনাদের সদস্য

সংখ্যা কমে এসে দাঁড়িয়েছে, সেটা আরও কমতে থাকবে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। জাতীয় মানবাধিকার কমিশনের প্রাক্তন বিচারপতি শ্রী রঙ্গনাথ মিশ্র বলেছেন, বন্দি মৃত্যুর ঘটনায় পশ্চিমবাংলার স্থান একেবারে 'প্রথম'। ১৯৯৫ সালে ২২টি বন্দি মৃত্যুর ঘটনা ঘটেছে। ভারতবর্ষের অন্যান্য অঙ্গরাজ্যের তুলনায় পশ্চিমবাংলা এত বেশি এগিয়ে আছে যে, অনেক চেষ্টা করেও পশ্চিমবাংলাকে 'দ্বিতীয়' স্থানে আনা যাবে না। প্রাক্তন বিচারপতি শ্রী রঙ্গনাথ মিশ্র বলেছেন, বন্দি মৃত্যুর ঘটনায় পশ্চিমবঙ্গের দৃষ্টান্ত উজ্জ্বল নয়, খুবই খারাপ। আপনারা মাঝে মাঝে উষ্মা প্রকাশ করেন মানবাধিকার কমিশনের ব্যাপারে। কিন্তু এ ব্যাপারে নিশ্চয়ই আপনাদের দেখতে হবে এত বেশি বন্দি মৃত্যু ঘটছে কেন? এ ব্যাপারে তদন্ত করে দেখা বিশেষভাবে দরকার বলে আমি মনে করি।

[3-30—3-40 P.M.]

যাই হোক আমি একটা অন্য প্রসঙ্গে যাচ্ছি। সেটা হচ্ছে এবারের নির্বাচনে আমরা কয়েকটা জিনিস দেখলাম যে সাধারণ মানুষের খুব বিদ্যুতের চাহিদা। আপনারাও নিশ্চয়ই এই চাহিদার বিষয়টা লক্ষ্য করেছেন। গ্রামে বৈদ্যুতিকীকরণের চাহিদা ভীষণভাবে বেড়ে গেছে। ২০-২৫ বছর আগে যে চাহিদা ছিল না, সেটা এখন গ্রামে একটা বিরাটভাবে চাহিদা হিসাবে দেখা দিয়েছে, তারা বলছে গ্রামে বিদ্যুৎ এনে দিতে হবে। কিন্তু আমরা দেখছি গ্রামে বৈদ্যুতিকীকরণ কত ঢিমেতালে চলছে যে সমস্ত গ্রাম বা মৌজায় বৈদ্যুতিকরণ করতে কত বছর লাগবে তার কোনও হিসাব নেই। আপনারা জানেন, ৯১ সালে ইনটেন্সিফিকেশন অব মৌজা স্কীম, তাতে বলা হয়েছিল—আমার নিজের কেন্দ্রের কথা বলছি, আমার কেন্দ্রে ৩৫টি মৌজা যেখানে ইনটেন্সিফিকেশন দরকার আছে এবং সারা পশ্চিমবাংলায় তাহলে কত মৌজা আছে বুঝতে পারছেন, সেখানে অর্থাৎ আমার কেন্দ্রে বলা হয়েছিল বছরে চার-পাঁচটি করে মৌজা বৈদ্যুতিকরণ করা হবে। কিন্তু দেখা গেল পাঁচ বছরে এক দেড়টার বেশি হয়নি। আপনারা জানেন রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা তারা রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ঋণ দেয়। তারা ঋণের টাকা এতদিন দিয়ে আসছিল। কিন্তু গত কয়েক বছর ধরে তারা আর ঋণ দিচ্ছে না। তার কারণ ঋণ আপনারা শোধ করতে পারেননি। আমার কাছে হিসাব আছে বিদ্যুৎ দপ্তরের আর ই সি'র কাছে ২০০ কোটি টাকা ঋণ ফেরত দিতে পারেনি। তার জন্য তারা টাকা দিচ্ছে না। একটা ট্রান্সফর্মার পুড়ে গেলে সেই ট্রান্সফর্মার মেরামতের জন্য গ্রামের সাধারণ মানুষকে অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের কাছে যেতে হয়, ডিভিসন্যাল ইঞ্জিনিয়ারের কাছে যেতে হয়। একদিকে মাঠের ফসল পুড়ে যাচ্ছে, অন্যদিকে ট্রান্সফর্মার মেরামত করা হচ্ছে না। এই যে একটা ভয়াবহ অবস্থা—আপনারা শঙ্কর সেন মহাশয়কে বিদ্যুৎ মন্ত্রী করেছেন, তিনি একজন টেকনিক্যাল পার্সন, তা সত্ত্বেও বিদ্যুৎ দপ্তর এমন জায়গায় যাচ্ছে, যা বলার নয়। উনি প্রথমে প্রোডাকশন কিছু বাড়িয়েছিলেন। কিন্তু বক্রেশ্বর হবে কি হবে না, সাগর দীঘি হবে কি না জানি না, তবে আপনাদের বিদ্যুৎ দপ্তর এখন ঋণে হাবুডুবু খাচ্ছে। মুখ্যমন্ত্রী যদি খবর না রাখেন তাহলে খবরটা নিন। কিছুদিন আগে উত্তরবঙ্গে পাওয়ার গ্রীড কর্পোরেশনকে বকেয়া টাকা শোধ করতে না পারার জন্য তারা পাওয়ার সাপ্লাই বন্ধ করে দিয়েছিল। তারপর শিলিগুড়িতে ওদের একটা যে অফিস আছে, সেই বাড়ির বিদ্যুৎ সাপ্লাইও বন্ধ করে

দেওয়া হয়। তারপর নিজেদের কর্মীদের চাপে আবার তারা বিদ্যুৎ সাপ্লাই দিয়েছে। আপনারাও হয়তো টাকা-পয়সা দিয়ে থাকবেন। কিন্তু এটা একটা সাময়িক ব্যবস্থা। এটা পার্মানেন্ট ব্যবস্থা হতে পারে না। আমি আশা করব, অবশ্য বিদ্যুৎমন্ত্রী এখন অসুস্থ আছেন, তিনি ফিরে এলে তাঁকে আমরা এই তথ্যগুলো দেব। প্রথমে আমরা বিদ্যুৎ দপ্তরের প্রশংসা করেছিলাম। কিন্তু এখন যা অবস্থা হয়েছে, আপনারা চুপ করে বসে থাকলে বিদ্যুতের অবস্থা খুব খারাপের দিকে যাবে। এর ফলে পশ্চিমবাংলায় যে ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার কথা বলছেন, এত যে মৌসন হয়েছে, শুনছি কোটি কোটি টাকা লগ্নি হবে বিদ্যুৎ যদি না থাকে তাহলে সব ফেল করে যাবে। এই বিষয়টার দিকে নজর দিন, এই আমার অনুরোধ। আর একটা কাজ করেছে বিদ্যুৎ দপ্তর, আপনারা বলেছিলেন স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে আর চাকরি দেওয়া হবে না। কর্মরত অবস্থায় যারা মারা যাবে, তাদের ডিপেন্ডেন্টদের চাকরি না দেবার সিদ্ধান্ত নিয়েছিলেন। কিন্তু নির্বাচনের আগে বিদ্যুৎ দপ্তরে আপনারা দু' হাজার কর্মী নিয়োগ করলেন। কিন্তু অন্য জায়গায় এই জিনিস করলেন না। কিন্তু স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে নিয়োগ করলেন ঠিক নির্বাচনের আগে, এটার প্রতিবাদ করছি। আপনি যদি সাধারণ সময়ে এই কাজটা করতেন, সমস্ত দপ্তরে করতেন, সাধারণভাবে করতেন তাহলে বলার কিছু ছিল না।

কিন্তু আপনারা যে সিদ্ধান্ত নিচ্ছেন, ভোটের আগে ভোট পাবার জন্য নিজেরাই সেই সিদ্ধান্তকে ভেঙে দুই হাজার কর্মীকে চাকুরি দিয়েছেন। এখানে আমাদের প্রতিবাদ। আপনারা ভোট সর্বস্ব রাজনীতি করছেন। এই রকম বহু দৃষ্টান্ত আমি দিতে পারি। আমাদের আপনারা সমালোচনা করতেন যে আমরা ১৯৭২ থেকে ৭৭ পর্যন্ত সিগারেটের বাক্সে লিখে চাকুরি দিয়েছি। কিন্তু আপনারা কি করছেন? আপনারা ক্যাজুয়াল কর্মীদের ঢুকিয়ে দিচ্ছেন। কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হচ্ছে না, কোনও অ্যাডভার্টাইজ করা হচ্ছে না, সব নিজেদের দলের ক্যাডারদের বিভিন্ন সরকারি সংস্থায় হোক, অন্যান্য জায়গায় হোক, সেখানে ক্যাজুয়াল কর্মী হিসাবে ঢুকিয়ে দিচ্ছেন। তারপরে দুই এক বছর পরে সেই কর্মীদের স্থায়ী করছেন। এইভাবে ব্যাক ডোর দিয়ে আপনাদের দলের যারা ক্যাডার তাদের চাকুরি দেবার ব্যবস্থা করেছেন। আপনারা মুখে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলছেন, কাগজে অ্যাডভার্টাইজমেন্টের কথা বলছেন, কিন্তু কাজের ক্ষেত্রে তা করছেন না। এই রকম বহু দৃষ্টান্ত আমি দিতে পারি। ব্যাক ডোর দিয়ে আপনারা নিজেদের দলের ক্যাডারদের ঢুকিয়ে দেবার ব্যবস্থা করেছেন। এই রকম অনেক দৃষ্টান্ত আমি দিতে পারি কিন্তু সেটা দিচ্ছি না। এটা আপনাদের একটা নেপোটিজম, একটা সুবিধাবাদী ব্যবস্থা, এটা নিশ্চয়ই সংশোধন করার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। আমি এখানে আরও দু'একটি বিষয়ের অবতারণা করতে চাই। ভূমি রাজস্বের ব্যাপারে রাজ্যপালের ভাষণে ভূয়সী প্রশংসা করা হয়েছে। এটা আপনাদের একটা অভ্যাসে পরিণত হয়েছে যে বাজেটেই হোক, রাজ্যপালের ভাষণেই হোক, আর অন্য যে কোনও বিষয়েই হোক, ভূমি সংস্কারের ভূয়সী প্রশংসা না করে আপনারা অন্ন গ্রহণ করেন না। আমরা বার বার ভূমি রাজস্ব দপ্তরের বাজেটে অংশগ্রহণ করেছি, বারে বারে বলেছি যে ভূমি সংস্কার করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের কোনও কাজ হচ্ছে না। যেটুকু হয়েছিল ৭৭ সালে, ৭৮ এবং ৭৯ সালে, তারপরে সমস্ত বন্ধ আছে। এটা আমি তথ্য দিয়ে বলতে পারি। ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সাল এই ১৭ বছরে জমি খাস হয়েছে এক লক্ষ

৯৬ হাজার একর। আর আমরা ১৯৭৭ সাল পর্যন্ত জমি ভেস্ট করেছিলাম ১০ লক্ষ ৭৫ হাজার একর। আর আপনারা এখন ১৯৯০ থেকে ১৯৯৪ পর্যন্ত প্রতি বছর ১ হাজার, ২ হাজার একর করে জমি সরকারে ন্যস্ত করেছেন। আপনারা দেখলে দেখবেন যে দুই, এক হাজার জমি ন্যস্ত করে ভূমি সংস্কার হতে পারে না। বর্গা রেকর্ডের ক্ষেত্রে কত হয়েছে? ১৪ লক্ষ'র কাছে গিয়ে ঠেকেছে। সেই ১৪ লক্ষের সীমা পেরিয়ে এসে ১৪.২৬, ১৪.২৯, ১৪.৪০, ১৪.৫৯-এর মধ্যে সীমাবদ্ধ রেখেছেন। আপনারা আসার পরে ভূমি সংস্কারের মাধ্যমে বিশেষ করে বেকারত্ব দূর করার কথা, গণতান্ত্রিক বিপ্লবের কথা দেওয়ালে লেখা হয়েছিল, সেগুলি বন্ধ হয়ে গেছে। সেকেন্ড ল্যান্ড রিফর্ম (অ্যামেন্ডমেন্ট)) অ্যাক্ট যেটা হয়েছিল, সেই সেকেন্ড ল্যান্ড রিফর্ম (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্টেও আপনারা কার্যকর করতে পারছেন না বিভিন্ন কারণে। তার কারণ আজকে পশ্চিমবাংলায় এই জমি চোর, জমিদার, যারা জমি বেশি করে রেখেছে, তারা সব আপনাদের দিকে চলে গেছে তাদের জমি রক্ষা করার জন্য। তার ফলে আপনাদের ভূমি সংস্কার করার জন্য যে মানসিক চিন্তা, যে উদ্বেগ, সেটা আর নেই। আপনারা ভেবেছিলেন যে কংগ্রেসকে শায়েস্তা করতে গেলে এইসব জমিদারদের শায়েস্তা করতে হবে কারণ এইসব জমিদাররা কংগ্রেসের দিকে আছে। কিন্তু এরা বুঝে গেছে যে সি পি এম ক্ষমতায় আছে, এদের দিকে না গেলে জমি রক্ষা করা যাবে না। কাজেই তারা অধিকাংশ এখন আপনাদের দিকে চলে গেছে। এখন ভূমি সংস্কারের যে নীতি সেটা আপনারা জলাঞ্জলি দিয়েছেন। তাই, আমি এই কথা বলব যে ভূমি সংস্কার যদি করতে হয়, ব্যানার্জি-মুখার্জি কমিশনের যে রিপোর্ট, সেখানে তারা কি বলেছিলেন? তারা বলেছিলেন ল্যান্ড রিফর্ম ওয়াজ ওয়ান সাচ প্রোগ্রাম, পঞ্চায়েতের ব্যাপারে বলতে গিয়ে বলেছিলেন যে পঞ্চায়েতের কাজ কি কি, ল্যান্ড রিফর্ম করা পঞ্চায়েতের কাজ ছিল। But it is now to be seen as a squeeze lemon with little surplus land to distribute and few bargadars left to be recorded not counting the cases held up in the court.

[3-40—3-50 P.M.]

সভায় পঞ্চায়েত মন্ত্রী আছেন, আমি তাঁকে পঞ্চায়েত সম্বন্ধে দু-একটি কথা বলে শেষ করব। আজকে পঞ্চায়েতের প্রধানের যে কাজ—ভূমি-সংস্কার, সেই কাজটাই আজকে বন্ধ হয়ে গেছে। লুকোনো জমি উদ্ধার করার কাজ এখন বন্ধ। কিন্তু বামফ্রন্টের লোকেরাই বলেছেন যে, এখনও অনেক লুকানো বেআইনি জমি রয়ে গেছে। অথচ বর্গা রেকর্ডের কাজ বন্ধ হয়ে গেছে। আজকে গ্রামে পঞ্চায়েতের কাজকর্ম যা হচ্ছে সেটা জওহর রোজগার যোজনার টাকায় হচ্ছে। বারবার আমি চিঠি লিখেছি যে, কেন্দ্রীয় সরকার পঞ্চায়েতগুলির জন্য ৮০ ভাগ যে টাকাটা দিচ্ছেন—রাজ্য সরকার দিয়ে থাকেন ২০ ভাগ টাকা—সেই টাকাটা পঞ্চায়েতগুলো পাচ্ছে না। আজকে গ্রাম উন্নয়নের কাজ—টিউবওয়েল মেরামতের ব্যাপারই বলুন বা স্কুলবাড়ি মেরামতের ব্যাপার বলুন—সেক্ষেত্রে গ্রাম পঞ্চায়েতগুলো টাকা পাচ্ছে না। টাকাটা কোথায় যাচ্ছে সেটা আজকে পরিষ্কার করে বলুন। কেন্দ্রীয় সরকার ১৯৯১ থেকে ১৯৯৫ পর্যন্ত প্রতি বছর পঞ্চায়েতগুলোর জন্য আমাদের যে অত টাকা দিয়েছেন, কোথায় গেছে সেসব টাকা? আমাদের কাছে অনেক তথ্য রয়েছে, আমরা জানি না যে, সেটা ঠিক কিনা। কিন্তু আমাদের কাছে হিসেব রয়েছে, আমার জেলার জলঙ্গীর যা ভাঙনের কথা বলতে পারি, ঐ খাতে

একটি টাকাও নাকি এর থেকে খরচ হয়নি। সেখানে যা খরচ হয়েছে তার অধিকাংশটাই নাকি জওহর রোজগার যোজনার টাকা, অনেকে একথা বলছেন। এটা সত্য, কি মিথ্যা, সেটা পঞ্চায়েত মন্ত্রীই বলতে পারবেন। গ্রাম পঞ্চায়েতগুলোকে তাদের অ্যানোয়াল প্ল্যান এবং টাকার পরিমাণ ঘোষণা করতে হয়। সামনের বছর গ্রামে কি কি উন্নতির কাজ হবে, কটি রাস্তা হবে ইত্যাদি ঘোষণা করতে হয়। পঞ্চায়েত আইনেই সেটা বলে দেওয়া হয়েছে। ছয় মাস অন্তর অন্তর সেসব কাজের হিসেবটাও তাদের দিতে হয়। এবারে ৫ লক্ষ টাকা যা তাদের পাবার কথা সেক্ষেত্রে তারা যদি ২ লক্ষ করে পান তাহলে উন্নয়নের কাজগুলো কি করে করবেন? মানুষের জবাবদিহি কিন্তু তাদেরই দিতে হবে যে কেন কাজগুলো হল না। এর ফলে পঞ্চায়েতগুলো যে বঞ্চিত হচ্ছে তারজন্য জবাবদিহি কে দেবে এবং গ্রাম উন্নয়নের কাজগুলোই বা কি করে হবে? উন্নয়নের কাজ পঞ্চায়েতের মাধ্যমে হবে বলে বলছেন, কিন্তু যে সোর্স থেকে কাজটা হবে সেই সোর্সটাই আপনারা বন্ধ করে দিচ্ছেন। কাজেই গ্রামের উন্নতি কি করে হবে? তাই আমি বলছি, মাননীয় রাজ্যপাল যে সংক্ষিপ্ত ভাষণ রেখেছেন সেটা বাস্তবের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয় এবং তারই জন্য ঐ ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব গৌরীপদবাবু এনেছেন তার আমি তীব্র বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** আশা করেছিলাম যে নিশ্চিতভাবে তিনি কিছু গঠনমূলক সমালোচনা করবেন, শুধুমাত্র সমালোচনা করার জন্য সমালোচনা করবেন না। কিন্তু আমি জানি না, আমার ভুল হলে আমি ক্ষমা চেয়ে নেব—বয়সে খানিকটা নবীন এবং নতুন বিরোধী দলের নেতা বোধহয় আবেগ তাড়িত হয়ে এমন কিছু কথা বললেন যা সত্যের থেকে অনেকটা দূরে। আমি কিছুটা আশ্চর্য হয়ে গেলাম যে, খানিকটা সেল্‌ফ অ্যাপয়েন্টেড অ্যাডভাইসারি অব দি লেফট ফ্রন্ট গভর্নমেন্ট হিসাবে তিনি পরামর্শ দিলেন এবং এও পরামর্শ দিলেন, জিজ্ঞাসা করলেন যে—আমাদের কিছু আসন এই নির্বাচনের মধ্যে দিয়ে কমেছে বলে—আমাদের বোধোদয় হয়েছে কি না? আমি মাননীয় সদস্য অতীশচন্দ্র সিন্‌হাকে অনেকদিন ধরে চিনি এবং জানি। স্যার, উনি জিজ্ঞাসা করছিলেন যে, আমাদের বোধোদয় হয়েছে কি না। স্যার, আমি এই কথাটা বলতে চাইছিলাম না। তবে উনি বললেন যে আমি মাননীয় অতীশবাবুকে বিনীতভাবে প্রশ্ন করি, লোকসভায় ভারতবর্ষের মানুষ ১৯৯১ সালে আপনাদের দলের যে সংখ্যক সদস্য ছিলেন, যে সংখ্যক আসন পেয়েছিলেন, তার অর্ধেক নামিয়ে দিয়েছে কেন? কাগজগুলো বলছে, স্বাধীনতার পর নির্বাচনে জাতীয় কংগ্রেসের এতবড় দুর্দশা হয়নি। বিগত নির্বাচনে, যে কয়েকটি রাজ্যে বিধানসভার নির্বাচন হয়েছে, যে রাজ্যগুলিতে আগেরবার সরকার পরিচালনা করছিলেন, সেই সমস্ত রাজ্য থেকে মানুষ আপনাদের বিতাড়িত করেছে আপনাদের কৃতকর্মের জন্য। এর মধ্যে দিয়ে আপনাদের কোনও বোধদয় হয়েছে কি? পক্ষান্তরে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই যে, এই নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষ নিশ্চিতভাবে একটা নতুন ইতিহাস রচনা করেছেন। আপনারা একটু ভাববেন, ঘটনাটা একটু ভাববেন, একটা ধনবাদী, সামন্তবাদী রাষ্ট্র কাঠামোর মধ্যে সেই ব্যবস্থা রক্ষা করার জন্য, সাংবিধানিক চৌহদ্দির মধ্যে বার বার করে, একটানা পাঁচবার নির্বাচনে জয়ী হওয়া এবং বামপন্থীদের একটানা উনিশ বছর ক্ষমতায় থাকা এবং জনগণের স্বার্থে কাজ করে যাওয়া আমাদের দেশে শুধু নয়, বিশ্বের রাজনীতির ইতিহাসে এই ধরনের দ্বিতীয়

কোনও ঘটনার কথা কারও জানা আছে? বোধকরি, কোনও বিশ্বকোষ, কোনও এনসাইক্লোপিডিয়া, কোনও রেকর্ড বুক এই ব্যাপারে আপনাদের মুখে হাসি ফোটাতে পারবে না। পশ্চিমবাংলার মানুষ এই অনন্য নজির স্থাপন করেছেন। পশ্চিমবাংলার মানুষ এই ইতিহাস রচনা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামপন্থী নেতৃবৃন্দ, গণতান্ত্রিক আন্দোলনের নেতৃবৃন্দ পশ্চিমবাংলার মানুষকে অভিনন্দন জানিয়েছেন এই জন্য। পশ্চিমবাংলার মানুষ এই যে অনন্য নজির স্থাপন করেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাই, আসুন, আমরা এখান থেকে পশ্চিমবাংলার মানুষকে এর জন্য অভিনন্দন জানাই। আজকে বিশেষ করে শুধু ভারতবর্ষে নয়, বিশ্বের অন্যান্য দেশে সাম্প্রতিক গতি হচ্ছে, রাজনীতির ক্ষেত্রে একবার যাঁরা ভোটের মাধ্যমে ক্ষমতায় এসেছেন, পরবর্তী সময়ে সুযোগ পেয়ে তাদেরকে হারিয়ে দিয়ে নতুন দলকে ক্ষমতায় বসাচ্ছেন। সুতরাং এটা শুধু আমাদের দেশের ব্যাপার নয়, সর্বজনীন গতিটা এইভাবে চলছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকারের পাঁচবার ক্ষমতায় আসাটা এক নতুন ইঙ্গিত বহন করছে। মানুষ কংগ্রেস দলকে পর্যুদস্ত করেছে এবং সাম্প্রদায়িক শক্তিকে অনেকখানি কোণঠাসা করেছে। বামফ্রন্টের সম্মিলিত শক্তির মধ্যে দিয়ে ভারতবর্ষে বিকল্প এক শক্তি, যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে।

[3-50—4-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সম্মানীয় কক্ষে দাঁড়িয়ে ওঁদের বলছি—আসুন, আজকে ভারতবর্ষের ঐ নতুন সরকারকে আমাদের এই ঐতিহাসিক বিধানসভা থেকে অভিনন্দন জানাই, স্বাগত জানাই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তথা বামফ্রন্টের কর্ণধার জ্যোতি বসুকে যিনি একাধিকক্রমে ১৯ বছর বিরামবিহীনভাবে মুখ্যমন্ত্রীর পদে থেকে পশ্চিমবঙ্গের অগ্রগতি ঘটিয়ে পুনরায় মুখ্যমন্ত্রী হয়েছেন। পৃথিবীর ইতিহাসে এটা একটা নজিরবিহীন ঘটনা। আজকে মানুষের এই যে রায় এটা বিভিন্ন দিক থেকে তাৎপর্যপূর্ণ। কংগ্রেস দল এটা বুঝুন এবং বোধোদয় হয়েছে কিনা ভাবুন যে, মানুষ যে তাঁদের বিতাড়িত করেছেন তার পেছনে কারণ রয়েছে। বিগত কংগ্রেস সরকারের যে সার্বিক সর্বনাশা নীতি, সীমাহীন দুর্নীতি, সাম্প্রদায়িক দলের সঙ্গে আপোষ নীতি, রাজনৈতিক দুর্বৃত্তায়ণ নীতি—সমস্তটা বিবেচনা করেই মানুষ আজকে পরাজিত করেছেন আপনাদের। এ--রাজ্যে কংগ্রেস বলে যে দলটি রয়েছে তার কথা যত কম বলা যায় ততই ভাল। রাজ্যে আপনাদের দলে কটি গোষ্ঠী, ক'টি উপদল রয়েছে আমি জানি না। আমার এই অজ্ঞতার জন্য আমি ক্ষমাপ্রার্থী। লোকমুখে যা শুনি এবং কাগজে যা পড়ি তার থেকে জানতে পারি যে, দুই গোষ্ঠীর মধ্যে কাদের শক্তি বেশি সেটা জাহির করবার জন্য ওদের দক্ষ নেত্রী মাঝে মাঝে যা কাণ্ড-কারখানা করেন সেটা সাধারণের মনে পাগলের পর্যায়ে পড়ে। এখানে বিরোধী দলনেতা পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতির কথা বলছিলেন। আমরা একথা বলি না যে, পশ্চিমবঙ্গে কোনও অপরাধের ঘটনা ঘটে না। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরের কোনও আলাদা রাষ্ট্র নয়, পশ্চিমবঙ্গ ভারতবর্ষেরই একটি অঙ্গ রাজ্য। এই সমাজে অপরাধ রয়েছে, ডাকাত রয়েছে, রাহাজানি রয়েছে। সেক্ষেত্রে ভারতবর্ষের একটি অংশ পশ্চিমবঙ্গে একেবারে এসব ঘটবে না এটা কোনও রাজনৈতিক বোধসম্পন্ন মানুষ বলবেন না। কিন্তু অন্য রাজ্যের সঙ্গে তুলনা করে দেখুন, সমস্ত দিক থেকে এ-ধরনের ঘটনা এখানে কম। আজকে আমরা গর্ব করে বলতে পারি এবং সেই গর্বের অংশীদার আপনারাও

যে, পশ্চিমবঙ্গে জাতপাতের কোনও দাঙ্গা হয় না। ভারতবর্ষে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ঐতিহ্য সবচেয়ে সফল আমাদের রাজ্য। রাজ্যের মানুষ এক্ষেত্রে একটা ঐতিহ্য রচনা করেছেন। ১৯ বছর ধরে ক্ষমতায় থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মানুষকে সাথে নিয়ে এ সমস্ত পদক্ষেপ গ্রহণ করেছেন।

তাই সাম্প্রদায়িক সম্প্রীতি এবং ধর্মীয় সংহতি এখানে বলিষ্ঠ থেকে বলিষ্ঠতর হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুন, ডাকাতি, রাহাজানির কথা ওনারা বলেছেন—এই রাজ্যে কংগ্রেস থাকবেন, আপনারা থাকবেন, আপনাদের অনুগামীরা থাকবেন আর খুন, ডাকাতি, রাহাজানি, নারী অবমাননা-হবে না এটা কোন যুক্তিতে বলেন বুঝিয়ে দিন। ইতিহাস তো সেকথা বলে না। আজকে সুতরাং এইসব কথা বলে সরাসরি সত্যকে বিকৃত করে কোনও লাভ হবে বলে মনে করি না। আজকে নির্বাচনের মধ্যে দিয়ে বামফ্রন্টের যে সাফল্য এবং বামফ্রন্ট যে কর্মসূচি রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে গ্রহণ করেছে, পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে যে ধারাবাহিক প্রয়াস সরকার চালিয়ে যাচ্ছে তারজন্য আবার নতুন করে পশ্চিমবঙ্গের জনগণ স্বীকৃতি জানিয়েছে। তবে একথা আজকে বলতে দ্বিধা নেই যে এই ১৯ বছরের রাজত্বকালে এই সরকার কোনও সময়ে খুব সহজ, সরলভাবে এগিয়ে চলেনি। সর্বদা বাধা-বিপত্তির মধ্যে দিয়ে এগোতে হয়েছে। সীমাহীন বাধা-বিপত্তির মধ্যে দিয়ে এগোতে হয়েছে। আক্রমণকারী স্বার্থান্বেষীরা বারে বারে যড়যন্ত্র করেছেন এই সরকারের বিরুদ্ধে। এবং দুঃখের সঙ্গে বলতে হয় বেশিরভাগ ক্ষেত্রে একটি বিশেষ রাজনৈতিক দল, কংগ্রেস দল বলে পরিচিত, তারা এখানে বারে বারে আক্রমণ করেছে। কিন্তু তা সত্ত্বেও বামফ্রন্ট সরকার থেকেছে, থাকছে, বামফ্রন্ট সরকার আছে এবং ভবিষ্যতেও পশ্চিমবঙ্গের মানুষের আশীর্বাদ নিয়ে থাকবেও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে কোনও রাজ্যের কাজের প্রকৃত মূল্যায়ন করা খুব সাধারণ ব্যাপার নয়। যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে কোন ধরনের সীমবদ্ধতা, কোন প্রতিকূলতার মধ্যে কাজ করতে হয় তা আমরা জানি। তা নিয়ে এই কক্ষে বারে বারে আলোচিত হয়েছে। একটা রাজ্যকে সরকার চালাতে গেলে নানারকম প্রথা এবং রীতি নীতির মধ্যে দিয়ে কাজ করতে হয়। যে কোনও উন্নয়নের কাজ করতে গেলেই এইভাবে চলতে হয়। এইক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি যে, কেন্দ্রীয় সরকার ভারতীয় সংবিধানের মধ্যে দিয়ে নিজেকে নানাদিক থেকে শক্তিশালী করার ব্যবস্থা করেছেন। আইন বলুন, প্রশাসন বলুন, অর্থনৈতিক ক্ষেত্র বলুন সর্বক্ষেত্রে ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে পুঞ্জীভূত। যার কারণে দেশ-বিদেশের রাজনীতিকরা প্রথম থেকেই বলে আসছেন আমাদের এই রাষ্ট্রীয় কাঠামোকে এক কেন্দ্রীক ব্যবস্থা সম্মিলিত যুক্তরাষ্ট্রীয় কাঠামো না বলে কিছু কিছু যুক্তরাষ্ট্রীয় বৈশিষ্ট সম্মিলিত এক কেন্দ্রীক রাষ্ট্রীয় কাঠামো বলাই যুক্তিযুক্ত। কিছু কিছু ক্ষেত্রে ক্ষমতা যেমন কেন্দ্রের হাতে পুঞ্জিভূত যেমন সম্পদ সংগ্রহের ক্ষেত্রে—এটা কেন্দ্রের হাতে রয়েছে। সংবিধানের মধ্যে থেকে যতখানি সম্পদ সংগ্রহ করা যায় তা তো করেছেনই, তাছাড়াও দীর্ঘদিন ক্ষমতায় থাকার ফলে রাষ্ট্রীয় পরিকল্পনাকে সুচারুরূপে কাজে লাগানোর চেষ্টা করেছেন। এবং যার জন্য রাজ্যের সম্পদ সংগ্রহের ক্ষেত্রে তার অনুপ্রবেশ ঘটেছে। এইভাবে রাজ্যের অর্থনীতিতে দস্যুবৃত্তি করে দেশটাকে নয়ছয় করে দিয়েছেন। যেহেতু পশ্চিমবঙ্গে কংগ্রেস দল বারে বারে পরাজিত হয়েছে সেই কারণে এমন এমন সব নিয়মনীতি ভঙ্গ করে, সাধারণ মানুষের দিকে না তাকিয়ে কেন্দ্রের অর্থনীতির বুনিয়াদকে

আরও শক্তিশালী করার ব্যবস্থা করেছেন। নবম অর্থকমিশন যখন পশ্চিমবঙ্গের জন্য ৩০০০ কোটি টাকা বরাদ্দ করলেন তখন ভারতবর্ষের তথা অর্থনৈতিক দিক থেকে শ্রেষ্ঠ বঙ্গ সন্তান বলে যাকে অবিহিত করা হয়েছে, তিনি পশ্চিমবঙ্গকে শিক্ষা দেওয়ার জন্যে, পশ্চিমবঙ্গের মানুষকে শিক্ষা দেওয়ার জন্যে, রাজনৈতিক জিঘাংসা চরিতার্থ করার জন্য ওই বরাদ্দকৃত টাকার মঞ্জুর না করে পশ্চিমবঙ্গের মানুষকে শিক্ষা দিলেন। প্রতিটি রাজ্যকে সংবিধানের বিধিনিষেধ মেনে চলে সীমাবদ্ধতার মধ্যে থেকে কাজ করতে হয়। পশ্চিমবঙ্গকে নানা প্রতিকূলতার মধ্যে থেকে এগিয়ে যেতে হয়েছে। পশ্চিমবঙ্গের আদর্শকে নস্যাৎ করার জন্যে নানাভাবে চেষ্টা চালানো হয়েছে। কিন্তু তবুও পশ্চিমবঙ্গ পরিচালনার ক্ষেত্রে বিকল্প ব্যবস্থা গ্রহণ করে এই প্রতিকূল অবস্থার মধ্যে থেকেও শীর্ষ স্থানে পৌঁছতে পেরেছে। এই বিকল্পের ক্ষেত্রে যাত্রা শুরু হয়েছে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে। ভূমি সংস্কারের উপরে সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করা হয়েছে। বামফ্রন্ট সরকার একমাত্র বুঝতে পেরেছিল এই ধনবাদী, সামন্ততান্ত্রিক রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দেশের উন্নয়ন সম্ভব নয়, তাই ভূমি সংস্কারের মধ্যে দিয়েই কাজ শুরু করেছিলেন।

[4-00—4-10 P.M.]

এই অবস্থার মধ্যে যতটা সম্ভব আইনগত ব্যবস্থা গ্রহণের মধ্যে দিয়ে ভারতবর্ষে সবচেয়ে ভালভাবে ভূমিসংস্কার কোনও রাজ্যে যদি হয়ে থাকে তাহলে সেই রাজ্য হচ্ছে, পশ্চিমবাংলা। এই রাজ্যের প্রতি বঞ্চনা হওয়া সত্ত্বেও ধারাবাহিকভাবে ভূমিসংস্কার হওয়ার ফলে ভারতবর্ষ জুড়ে যেখানে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর হাতে মোট চাষযোগ্য জমির পরিমাণ ২৯ শতাংশ, সেখানে আমাদের এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে সাফল্যজনকভাবে ভূমিসংস্কার হওয়ার ফলে ৬০ শতাংশ চাষযোগ্য জমি ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের হাতে এসেছে। নথিভুক্ত বর্গা রেকর্ডেড জমি যেগুলি সেইগুলি যুক্ত করলে ৭০ শতাংশ জমি হয়। এই সমস্ত জমি গরিব মানুষের হাতে তুলে দেওয়ার মধ্যে দিয়ে ও পঞ্চায়েতের মাধ্যমে যাতে গ্রামীণ উন্নয়নের কাজ হয় তার জন্য প্রথম থেকে বামফ্রন্ট সরকারের নৈতিক সিদ্ধান্ত ছিল বাজেটের উন্নয়নের টাকার অর্ধেক গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার জন্য, রাজ্যের অর্থনীতিকে সাফল্যজনকভাবে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য ব্যয়িত হবে। এই অবস্থাকে যদি ধরে রাখতে হয়, রাজ্যকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে এই ভূমিসংস্কার ব্যতিরেকে সম্ভব নয়। সবচেয়ে সাফল্যজনকভাবে আমাদের রাজ্যে ভূমি সংস্কারের কাজ এগিয়েছে। এটা কোনওভাবেই নস্যাৎ করে দেওয়ার উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিসংস্কারের ব্যাপারে বলতে হবে, এই কথাটা বার বার সভায় উচ্চারিত হলেও সাফল্য হয়েছে যেটা সেটা বলতে হবে। ভূমিসংস্কারের সঙ্গে আনুষঙ্গিক যে সমস্ত কর্মসূচি নেওয়া হয়েছে যেমন সেচ, জল, উন্নত বীজ, সার এইগুলি কৃষকের হাতে পৌঁছে দেওয়ার দিক থেকে আমাদের রাজ্য ভারতবর্ষের মধ্যে প্রথম। খাদ্যশস্য উৎপাদনের দিক থেকে, হেক্টর প্রতি উৎপাদনের দিক থেকে পশ্চিমবাংলার স্থান হচ্ছে প্রথম। ৮২-৮৩ সালে ও ৯২-৯৩ সালে প্রাপ্ত তথ্য থেকে দেখা যাচ্ছে, এই সময়ের মধ্যে উৎপাদনশীলতা বৃদ্ধি সবচেয়ে বেশি হয়েছে পশ্চিমবাংলায় ৫.৫ শতাংশ, যেখানে সারা ভারতবর্ষে গড় বৃদ্ধির হার হচ্ছে ৩.২ শতাংশ। খাদ্যশস্যর মধ্যে চাল উৎপাদনের ক্ষেত্রে মোট উৎপাদনের বারংবার বৃদ্ধির হার, হেক্টর প্রতি উৎপাদনশীলতার বৃদ্ধির হার, এই তিন দিক থেকে

পশ্চিমবাংলা হচ্ছে প্রথম। বন সৃজন ও মৎস্য উৎপাদনে আমরা যে প্রথম স্থানে আছি এটা আর আমি বলতে চাই না। ভূমি সংস্কারকে ভিত্তি করে মানুষের যে ক্রয় ক্ষমতা বেড়েছে, কৃষিতে উৎপাদন বেড়েছে, আজকে আমাদের রাজ্যের গ্রামীণ মানুষের যে ক্রয় ক্ষমতা বেড়েছে, রাজ্যে শিল্প সৃষ্টি হয়েছে, শিল্পের বাজার আমাদের রাজ্যে সৃষ্টি হয়েছে, এখান থেকেই বোঝা যায় আমাদের অগণিত মানুষের ক্রয়-ক্ষমতা বৃদ্ধি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, এই রাজ্যে ৮৯-৯০ সালে একজন ক্ষেতমজুরের দৈনিক আয়ের হার ছিল ১৯ টাকা, সেখান থেকে বেড়ে ৩০ টাকা হয়েছে। রাজ্যস্তরে কৃষকের উৎপাদনজনিত আয়ের হিসাব থেকে দেখা যাচ্ছে, ৯৪-৯৫ সালে সম্পদ ক্রয় করেছেন ৩০ হাজার ৭৯৯ কোটি টাকা, জাতীয় নমুনা সমীক্ষার হিসাব থেকে এটা দেখা যাচ্ছে, এই রাজ্য থেকে গ্রামাঞ্চলের মানুষ সম্পদ ক্রয় করেছেন ৫ হাজার ৬৫ কোটি টাকা। এ থেকেই বোঝা যাচ্ছে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধি হয়েছে। শিল্পপণ্যার চাহিদা বৃদ্ধি, বিনিয়োগের হার এখন হয়েছে ৯০১ শতাংশ। এই বৃদ্ধির হার ক্রমে উর্ধগামী হচ্ছে। আপনারা বাধ্য হয়েছেন মাশুল সমীকরণ নীতি তুলে নিতে। আপনারা বাধ্য হয়েছেন লাইসেন্সিং প্রথা বাতিল করে দিতে, ফলে একটা পরীক্ষিত সুযোগ আমাদের হাতে এসেছে। লাইসেন্সিং প্রথাকে কাজে লাগিয়ে আপনারা কিভাবে পশ্চিমবাংলাকে বৈষম্য করেছিলেন সেটা পশ্চিমবাংলার মানুষ জানেন।

পশ্চিমবাংলার মানুষ এবারেও আপনাদেরকে জেতায়নি, আপনারা এমনভাব করছেন যেন আপনারা জিতে বসে আছেন। বিংশ শতাব্দী পার হয়ে যাবে পশ্চিমবাংলার মানুষের ১০০ জন কংগ্রেসি এম এল এ দেখার সৌভাগ্য আর হল না, আপনাদেরও হল না, আপনাদের যারা সমর্থক তাদেরও হল না। সুতরাং যে দায়িত্ব দিয়ে আপনাদের এখানে লোকে পাঠিয়েছে সেই দায়িত্বশীল ভূমিকাটা পালন করুন, মাননীয় রাজ্যপাল রাজ্য সরকারের আহ্বান আপনাদের কাছে পৌঁছে দিয়েছেন।

রাজনৈতিক মতপার্থক্য সত্ত্বেও আমার সরকার পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অগ্রগতির জন্য বিরোধীদের সহযোগিতা প্রার্থনা করবে। আপনারা এই বিষয়কে মর্যাদা দিন, সংঘর্ষের পথ ছাড়ুন, সহযোগিতার হাতকে প্রসারিত করুন এবং দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকা পালন করুন। অতীশবাবুর ভাষায় কিছুটা বোধোদয়ের পরিচয় দিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রাজ্যপালের ভাষণের উপর রাখা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা অ্যামেন্ডমেন্ডগুলোকে সমর্থন করে দু-একটি কথা বলছি। আমার পূর্ববর্তী বক্তা কাশিম সাহেব ভাল বলেছেন। মাঝেমধ্যে আবেগপূর্ণভাবে সত্যি কথা বলে দেন। কংগ্রেস এই শতাব্দীতে ১০৩টি সিট বিধানসভায় পাবে না। গত বিধানসভায় আমরা এই কথাই বলেছিলাম, বাইরের আওয়াজ শুনুন, মানুষের মতামত বুঝবার চেষ্টা করুন। মানুষ কি ভাবছে, মানুষ কি বলছে, তা বিধানসভায় প্রতিফলিত করুন, মানুষের সেই চিন্তাধারা। আজকে এই বিধানসভার প্রথম দিনে যারা নতুন সদস্য এসেছেন তাদের অভিনন্দন জানাচ্ছি। এই বিধানসভা পশ্চিমবঙ্গের মানুষের মনের প্রতিফলিত চেহারা নয়। কেননা যেভাবে নির্বাচনে রিগিং হয়েছে, যেভাবে

কাউন্টিঙে রিগিং হয়েছে, যেভাবে পুলিশমন্ত্রী ডি আই জি সাহেবকে পাঠিয়ে লোডশেডিং করে কাউন্টিং টেবিলে আমাদের পরাজিত করেছেন তা নক্কারজনক, লজ্জাজনক। মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনাদের কর্ণধার যিনি তার মার্জিন কমেছে। এত টিউবওয়েল করেছেন, এত রাস্তা করেছেন, কিন্তু মার্জিন কমেছে। সেখানকার মানুষ তাকে সমর্থন করতে পারেনি। আপনাদের সবচেয়ে বড় চিন্তা মমতা ব্যানার্জিকে কিভাবে হারাবেন। আপনারা অনেক কথাই বলেছিলেন, বলতে কিছু কসুর করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ হচ্ছে একটা স্টেটমেন্ট, যে স্টেটমেন্ট দেখে আমরা বুঝতে পারি সরকার কি ভাবছে। প্রথমে রাজ্যপালের ভাষণ হয়ে গেছে সেই ভাষণে একটা বিবৃতি পড়া হয়েছিল, আবার একটি বিবৃতি পড়া হয়েছে, আবার একটি ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব হয়েছে। কিন্তু আমি জানতে চাইছি, আপনারা নির্বাচনের সময় বলেছিলেন হাওলা কংগ্রেস, দুর্নীতিবাজ কংগ্রেস।

[4-10—4-20 P.M.]

আপনারা পি ভি নরসীমার কাছে চিঠি লিখে বলেছেন সমর্থন করুন একটা সরকার গড়ব। সমর্থন চাই লজ্জা করে না। কংগ্রেস সমর্থন নিয়ে বড় গলায় কথা বলতে। নির্লজ্জ আপনারা। আপনাদের লজ্জা নেই। আপনারা আবার কথা বলছেন। এখানেও আমরা কি দেখলাম। আমরা দেখলাম আমাদের মুখ্যমন্ত্রীকে বলা হচ্ছে প্রধানমন্ত্রী হও। আমরা কংগ্রেসের লোকরা এতে অত্যন্ত আনন্দিত হলাম যে আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রী হতে চলেছে। আমরা অনেক কেঁদেছি ১৯ বছর ধরে। ভারতবর্ষের মানুষ একবার বুঝুক। বলেছি পশ্চিমবঙ্গ রসাতলে গেছে। পশ্চিমবঙ্গের দুঃখ তোমরা বুঝবে না। তাই সেদিন, যেদিন দেখলাম মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রী হতে চলেছে সেদিন অত্যন্ত আনন্দিত হলাম যে এবার একজন অপদার্থ, অকর্মন্য নেতাকে দেখব ভারতবর্ষের প্রধানমন্ত্রী হিসেবে। ভারতবর্ষের মানুষ এক মাসের মধ্যেই বুঝতে পারবেন কি লোককে তাঁরা প্রধানমন্ত্রী করেছেন। সি বি আই তদন্ত বলছে তাঁর ছেলের কীর্তিকলাপ। অত্যন্ত বুদ্ধিমান আমাদের মুখ্যমন্ত্রী, তিনি বললেন কুয়োর ব্যাঙ কুয়োতেই থাকতে চাই সমুদ্রে যেতে চাই না। এই হল আমাদের সাহসী পুরুষ। প্রধানমন্ত্রী করতে চাওয়া হল পালিয়ে এলেন। মুখে লাইট পড়বে। মুখের ফ্যাকাশে রঙগুলো সব দেখে ফেলবে। এই হল প্রকৃত জ্যোতি বসু। মনে রাখবেন পার্টি বলেছিল প্রধানমন্ত্রী হবেন না তাই প্রধানমন্ত্রী হননি। এত সহজ। সব চাই আর প্রধানমন্ত্রীর গদিটা চাইছি না এটা হতে পারে না। কারণ আছে, গদিতে বসলে মাইক্রোস্কোপের তলায় পড়ে যেতেন, ধরা পড়ে যেতেন। সব বুঝে শুনে এই গদিতে এসে বসেছেন আমাদের মুখ্যমন্ত্রী এক বিপ্লবী মুখ্যমন্ত্রী, আমি তো তাঁকে বলি। তিনি তো হাউসে আমাদের বলেন সমাজবিরোধী। আজকে বললেন না। আমরা ৮২ তো। এতদিন বলতেন সমাজবিরোধী কেন লোকে এদের ভোট দেয়? উনার কথা কেউ শুনছে না। যেখানেই আপনারা ওঁকে নিয়ে গেছেন, আপনারা হেরে গেছেন। জ্যোতিবাবুকে আর কেউ গুরুত্ব দিচ্ছে না। তিনি বললেন অটল বিহারী বাজপেয়ী প্রধানমন্ত্রী হয়েছেন তো, আমি তাঁকে অভিনন্দন জানাব কেন? আপনি কে মশায়? আপনারাই তো ২ থেকে ১৬১তে নিয়ে এসেছেন। বাইরে, ময়দানে, হাতে হাত দিয়ে তুলে ধরেছেন ভুলে গেছেন? যাঁকে আপনারা প্রধানমন্ত্রী করেছেন, তিনি সকালবেলা উঠেই চলে গেছেন আদবানির বাড়িতে, অটল বিহারীর বাড়িতে।

ঘরে চলে গেছেন। আস্থা ভোট পাবার জন্য আপনারা ভেবেছেন কলকাঠি নাড়বেন, পেছন থেকে সরকার চালাবেন। চালান। পশ্চিমবঙ্গের মানুষের ম্যান-ডেট আমরা ভুলব না। পশ্চিমবঙ্গের মানুষের ম্যান-ডেট দিয়ে আপনাদের মুখোশ খুলে গেছে। মনে রাখবেন, যত বড় মন্ত্রী হোন, যতবড় রাজধর্মের কথা পুলিশ মন্ত্রী বলুন, পশ্চিমবঙ্গের মানুষ আজ দেখতে চায় বিধানসভা থেকে কংগ্রেসের ভূমিকা কি আর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ভূমিকা কি। আপনারা আঁতাত করতে এসেছেন আমাদের সঙ্গে। হাওলা ভুলে গেছেন। দুর্নীতি ভুলে গেছেন! আপনারা কংগ্রেসের সঙ্গে চুক্তি করে যুক্তফ্রন্টের কর্মসূচি তৈরি করবেন বলে ঠিক করেছেন। কি কর্মসূচি? লজ্জা লাগে না? কি কর্মসূচি বলে দেব? আপনারা বলেছিলেন, চিদাম্বরমকে মন্ত্রী করা যাবে না। ফিনান্সের পোর্টফলিও চিদাম্বরমের হাতে থাকবে না। কারণ চিদাম্বরম হলেন আগের কংগ্রেস মন্ত্রিসভার মন্ত্রী ছিলেন, লিবারালাইজেশনের মন্ত্রী ছিলেন। কিন্তু প্রধানমন্ত্রী আপনাদের কথা শুনলেন না। অসীমবাবু বিকল্প অর্থনীতির কাগজ জ্যোতিবাবুর মাধ্যমে পাঠিয়েছিলেন। কিন্তু তিনি সেটা সঙ্গে সঙ্গে ডাস্টবিন বক্সে ফেলে দিলেন এবং চিদাম্বরমকে অর্থমন্ত্রী করলেন। ১৯ বছর ধরে আপনারা পশ্চিমবঙ্গকে নেগেটিভ গ্রোথে নিয়ে গিয়ে আজকে বলছেন ১০ পারসেন্ট গ্রোথ হয়েছে। আপনাদের সংসদ সদস্য জি ডি পি নিয়ে কথা বলছেন। আপনারা বলছেন পাবলিক সেক্টরে ডিসেন্ট্রালাইজেশন এবং ডিসইনভেস্টমেন্ট করতে হবে। আপনারা চুক্তি করেছেন, লজ্জা লাগে না? আপনারা মানুষের কাছে দাঁড়াবেন কি করে? আপনারা বলছেন ইনফ্লো অফ ডাইরেক্ট ক্যাপিটাল যেটা, সেটা ডাবল হবে। ৫ বছরে আমরা ৫ মিলিয়নে এনেছি, আপনারা বলেছেন ১০ মিলিয়নে আনব। তার মানে আপনারা বলছেন ইন্ডিয়াতে ফরেন ইনভেস্টমেন্ট ডাবল হবে। আপনারা পিছন থেকে সরকার চালাবেন। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের মানুষ আপনাদের চরিত্র জানতে পেরেছে, আপনাদের মুখোশ তাদের কাছে খুলে গেছে। আপনারা বলেছেন কনজিউমার সেক্টরে ফরেন ইনভেস্টমেন্ট আসবে না। তারপর বলেছেন, ইন্ডিয়াতে আমরা কনজিউমার সার্ভিসে বেশি বেশি টেকনোলজি আনব। এই কথাগুলো ভুলে যাবেন না। প্রাইভেটাইজেশন অফ ইন্সুরেন্স সেক্টর করবার জন্য আপনারা চুক্তি সই করেছেন। লজ্জার কথা। আপনাদের সাবধান করে দিচ্ছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মন্ত্রী বসে আছেন—আপনারা যদি রেশন ব্যবস্থা থেকে মধ্যবিত্ত মানুষের নাম সরিয়ে দেন তাহলে পশ্চিমবাংলায় আগুন জ্বলবে। আপনারা বলেছেন যাঁরা ইনকাম ট্যাক্স দেন তাঁদের নাম রেশন কার্ডে থাকবে না।

[4-20—4-30 P.M.]

মানুষের রেশন নিয়ে ছিনিমিনি খেলবেন না। আমাদের লিডার অতীশদা যে কথা মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলেন। পঞ্চায়েত মন্ত্রী বসে আছেন—পঞ্চায়েতে জওহর রোজগার যোজনার টাকা কোথায় যাচ্ছে, তার হিসেব দিতে পারেননি বলে ওনার প্রমোশন হয়েছে। ওরা বলেছে, আপনি ভাল কাজ করেছেন তার জন্য আপনাকে আমরা প্রমোশন দিলাম। মাননীয় পুলিশ মন্ত্রীকে বলে দিচ্ছি যে, আপনি পুলিশ মন্ত্রী হয়েছেন, আপনাকে আমরা সুযোগ দিচ্ছি পশ্চিমবাংলায় আপনার ডিপার্টমেন্টকে, পুলিশকে নিরপেক্ষ করতে। তা যদি করতে না পারেন, তাহলে মনে রাখবেন, এই সদস্য যারা আমরা এসেছি বহু শহিদের রক্তের উপর দাঁড়িয়ে আমরা বিধানসভায় পৌঁছেছি, আমরা ভুলব না আমাদের অতীতের কথা।

আপনি পুলিশ মন্ত্রিত্ব নিরপেক্ষভাবে করুন, না-হলে আপনিও কিন্তু এর মধ্যে জড়িয়ে পড়বেন, আপনিও বাঁচতে পারবেন না। আপনাকে কঠিন জায়গায় বসিয়েছেন জ্যোতি বসু, আপনিও বদনামের ভাগীদার হবেন। বুঝবার চেষ্টা করুন আমাদের কথা। তাই শেষ করার আগে বলছি, এর আগেও বলেছি, যেভাবে রাজ্যপালের ভাষণ এসেছে, তাকে আমরা সমর্থন করতে পারছি না। আমাদের সংগ্রাম চলছে চলবে, আমাদের সংগ্রাম চলছে, আমাদের সংগ্রাম চলছে, চলবে।

**श्री मः याकूब :** ऑनरिवूल डिपुटी स्पीकर, गवर्नर साहव ने जो खदवई पेश किए है उसका हिमायत करते हूए 2-4 बाते रखना चाहता हूँ। हमारे फाजिल दोस्त ने बहुत सारी बाते मुखालफत करते हुए, बहुत सारी शिकायते आज यहाँ रखे हैं। हम यह कहना चाहता हूँ कि जिसका उन लोगों ने जिक किया हैं कि एलेक्सन के दोशन बहुत सारे जगहो मे रिंगिंग हुआ, बहुत कुछ हुआ हैं। लेकिन मैं यह कहना चाहता हूँ कि गवर्नर ने अपने खुदवई में जो जिक किया हैं । डिपुटी स्पीकर साहव, हमारे तारफ, हमारे अजीज दोस्त ने कहा हैं कि मैं काउर्नसलर और एम० एल० ए० भी हूँ, य उनका शुक्रिया अदा करता हूँ। सबसे पहले मैं जो जिक्र करना चाहता हूँ आपके सामने, जो चुनाव के दोसान रिगिंग का इत्जामात लगाये हैं यह बिल्कुल सही नही हैं। बिल्कुल निराधार हैं। दुसरे मुवे की तरह नही हुआ। चुनाव मे दूख पूर्ण अमन चैन कायम रहा, शान्ति के माहोल मे जम्हूरियत मे चुनाव हुआ और जहाँ चुनाव के दौरान आवाम का सख बाया बाजू के हक मे गया। तो जाहिर हैं बात हैं कि वो चुनाव का जिक्र करते हैं और दुसरे इत्जामात लगाते हैं। 72 के जमाने मे किये हैं न। कांग्रेस ने 72 के जमाने मे जो चुनाव हुआ वो जमाने मे कैसे रिगिंग हुआ, इस बात को वो भूल गये हैं। इसलिए मुखालिफ दोस्त जो हैं वो वो जमाने की सारे बात याद करे अर यह वामफ्रन्ट पूर्ण अमन और शान्ति के लिए जो इन्तजाम किया उसी के तहत हुकुमत किया।

दुसरी बात जो पंचायत के बारे मे हमारे फाजिल दोस्त ने जो जिक्र किया हैं। उन्हे फिक्र भी हैं। पंचायत मे जो काम आज हो रहा हैं उनके जमाने मे कभी ऐसा काम हुआ था तो जाहिर है काम नही होता था। लेकिन डिसेन्टरलाइजेशन के जराये गाँवो के काम मे खासकर तवज्रह मजकुल वहाँ काम हो रहा हैं। लेकिन जहां तक जिसतरह का काम होना चाहिए था वो नही हो पा रहा हैं। वो इस बक्सरे म और वाया मुहाल मुतालवा जो हैं वे सारे मिलना चाहिए। और उनकी जो वालिसी हैं उसके जराये जो जरुरी चीजे हैं सड़क पानी हैं दुसरे इन्तजाम हैं। रोशनी पानी, इसके बारे में हमारे फाजिल दोस्त जिक्र नही करते हैं। आज जो विना नसियल पांजीशन हैं वार-वार मुतालवा किया हैं और वो सही मेटेरियल का चुनाव काम मे नही हो रहा हैं। तथा यह भी जिक्र उन्हे करना

चाहिए था।

[4-30–4-40 P.M.]

इसके साथ ही हम यह भी कहना चाहते हैं आवाम की तंदुरुस्ती के लिए, इलाज के लिए पूरी कोशिश कर रही हैं। लेकिन अभी भी कुछ जरुरी खामियाँ हैं जो हमारे हुकुमत को तवज्ञह देना चाहिए। हेल्थ डिपाटमेन्ट मरीजी के लिए दवाओं का इन्तजाम जिस तरह से होना चाहिए। और उसमे जो खामियाँ हैं उसे दूर करने के लिए हम अपनी हुकुमत से मुतालवा करेंगे कि हम और तवज्ञह देंगे और बुनियादी जरुरतो की, जीवनापयोगी दवाओ को मुकम्मल तौर पर पूरी करसके। साथ ही साथ यह भी कहना चाहता हूँ कि शाहरों की तरक्की के लिए जो काम करना चाह रही हैं, इसके इन्तजाम की हमारी हुकुमत पुरी कोशिशकर रही हैं। और वो काम पर पूरा जोर लगा रही हैं लेकिन कुछ हालात ऐसे हैं कि तवज्ञह को मकसूल नही कर पा रहे है। शहरो की आबादी निरन्तर दिन दूना बढ़ रही हैं। पहले से कई गुना बढ़ चुकी हैं। तो चाहिर बात हैं कलकता शहर या अन्य शहरो की तरक्की इससे प्रभावित होती हैं। इसलिए में यह कहना चाहता हूँ कि हुकुमत जिस तरह से, जिस तरीके से हो इसकी तरक्की के लिए पुरी नजर दे त जैसे बारासात, दमदम, बेहाला और शहरों है इन शारी शहरो की तरक्की और सौन्दर्यीकरण देंगे ताकि इन शहरो की आवादी पर रोकथाम कर सके। इसके लिए सरकार को काफी मरसकत करना होगा एवं बड़ी नजर रखना होगा। इसके साथ ही लेण्ड रिफोर्म के बारे में हमारे फाजिल दोस्त कई तरह की बाते कर रहे थे उन लोगो के जमाने मे क्या हुआ था। लेण्ड रिफोर्म के बारे मे कुछ भी नही किए थे। लेकिन हमारी हुकुमत ने गुजास्ता 20 साल मे अपनी और से पूरी कोशिश कर, कानून पास कर, कानून के जरिये एग्रीकल्चर के बारे में लेण्ड रिफोर्म के बारे में पूरी कोशिश की और आज गाँव-देहातो की हालत दुसरी हैं। फसलो की आवादीबद गयी हैं, पैदावार की अवस्था अच्छा हैं। सिचाई का काम हुआ हैं। लेकिन फसलों का पैदावार तो बढ़ा इसमे कोई शक नहीं, फसलों की कीमत में कई गुना हजाफा हो रहा हैं। पैदावार तो बढ़ा लेकिन लोगों को राहत नही मिल रहा हैं। गलत पालिसी के कारण तमाम चीजोकी जो महगाई हैं, उसका जिक्र नही किए।

इसके साथ ही यह कहना चाहता हूँ लेण्ड रिफोर्म के तहत आमलोगो को जो जमीन तकसीम की गई हैं। और लेण्ड डिस्ट्रीव्यूमन का सवाल हैं शुरु मे डिस्ट्रीव्यूसन काफी अच्छा रहा। 1977 से 87 तक 10 साल मे जिस तरह से लेण्ड डिस्ट्रीव्यूसन हुआ अब हम देखते

हैं उस तरह का लेण्ड डिस्ट्रीब्यूसन नही हो रहा हैं। इसलिए मै मुतालवा जो है उनका तबज्ञह मकजूल कराना चाहता हूँ कि जिनके पास जमीन नही हैं, और भेस्टेड लेण्ड हैं। भेस्टेड लेण्ड के जरिये लेण्ड रिफोर्म के जरिये जल्द से जल्द चाहिए कि जो पंचायत हैं। पंचायत के सही मे जिनके पास जमीन नही है वेसे किसानो को मजदूरो के पास वो जमीन को तकसीम किया जाय। साथ ही हमारी सरकारे ने जो सुविधाए उपलष्टा कराए हैं और इस बार आवाम ने फिर हुकुमत के लिंए काविज किया हैं, मुनतखत किया हैं उनका तहे दिल से सुक्रिया अदा करता हूँ। यहाँ माइनोरिटी के लिए वहुत सारी सहुलियते हैं यहाँ माइनोरिटी कम्युनिटी के लिए जो बोर्ड और डिपाटमेन्ट और मिनिस्ट्री बनाया गया हैं, मुवारकबाद देता हूँ और हम उम्मीद करता हूँ हमारी हुकुमत मे और हमारी आवास उमीद रखता हैं, उम्मीद करता हैं कि एडमिनिस्ट्रेशन के जरिये कही-कही जो उनके साथ नाईमाफी किया जाता हैं, नका जो हक, उनका जो हुकुम हैं उनको जो महरुम मिलना चाहिए। उम्मीद करता हूँ यह जो मिनिस्ट्री है इस बारे मे खासकर तवज्ञह देंगे। साथ ही साथ वदफ की जमीन को लेकर हमारे फाजिल दोस्त तमाम तरह के इलजामात लगा रहे हैं एवं आवाम मे गलतफहमी फैला रहे है उसका सही छान बीन हो। तथा हम यह कहना चाहूँगा कि वकफ के चरिये जो जमीन हैं उसका सही तकसीम हो। सही छानवीन हो और आवाम मे जो गलतफहमी हैं, उनको सही छ ढंग से उसे पेश कर सके। इसके साथ ही गवर्नर एड्रस का हिमायत करते हुए अपनी बात खतम करता हूँ।

**শ্রী কমলকান্তি গুহ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি উত্তরবঙ্গের প্রতিনিধি। অথচ আমি লক্ষ্য করছি এই মুহূর্তে উত্তরবঙ্গের একজনও মন্ত্রী সভায় উপস্থিত নেই। যাঁরা সিনিয়র মন্ত্রী, যাঁরা ১৯-২০ বছর ধরে মন্ত্রিত্ব করছেন তাঁরা উত্তরবঙ্গের আর্থ-সামাজিক অবস্থা, ভৌগলিক অবস্থান সম্পর্কে অবগত আছেন এবং উত্তরবঙ্গের সমস্যা কিছুটা বোঝেন। কিন্তু তাঁরা কেউ এখন সভায় উপস্থিত নেই। সুতরাং আমি বক্তৃতা দিচ্ছি না, আমি এখন কাউকে বক্তৃতা দিতেও দেব না। আপনি হাউস বন্ধ রাখুন যতক্ষণ না উত্তরবঙ্গের মন্ত্রীরা এখানে এসে উপস্থিত হচ্ছেন। উত্তরবঙ্গ থেকে একজন নয়, অনেক জনকেই মন্ত্রী করা হয়েছে, অনেক সিনিয়র মন্ত্রীও আছেন। (এই সময় মাননীয় মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় সভা কক্ষে প্রবেশ করেন।) এই মাত্র সিনিয়র মন্ত্রী দেবব্রতবাবু এলেন। কিন্তু যাঁরা উত্তরবঙ্গ সম্বন্ধে বোঝেন তাঁরা কেউ এখনও আসেননি। একেই উত্তরবঙ্গ অবহেলিত, তারপর আর কত অবহেলা করবেন?

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ কমলবাবু, রুলস অফ প্রোসিডিওরে উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ বলে কিছু নেই।

**শ্রী কমলকান্তি গুহ** ঃ ও কথা বললে হবে না। আমরা আর কতকাল মার খাব, শোষিত হব? আপনার ঐ নীতিবাগীশ কথা শুনে আমাদের জীবন চলবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, আপনি বলুন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গের কথা তুললেন, কিন্তু রাজ্যপালের ভাষণে কি আছে? "সার্বিক রাজ্য পরিকল্পনা প্রণয়ন করার লক্ষ্য নিয়ে রাজ্য পরিকল্পনা পর্ষদ পুনর্গঠিত হয়েছে।" এ কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। রাজ্য পরিকল্পনা পর্ষদ ১২ জন সদস্যকে নিয়ে গঠিত হয়েছে; অথচ সেখানে একজনও উত্তরবঙ্গের প্রতিনিধি নেই। নগর সভ্যতায় শিক্ষিত যে নাগরিকরা কলকাতা এবং কলকাতার আশপাশ ছাড়া কিছু বোঝেন না তাঁরা রাজ্য উন্নয়ন পর্ষদের মেম্বার হয়েছেন। ফল কি দাঁড়াচ্ছে, আমরা কুচবিহারের মানুষরা, উত্তরবঙ্গের মানুষরা যখন তোর্ষার দ্বিতীয় সেতুর জন্য ১৯৯১ সালে আন্দোলন করেছিলাম তখন তৎকালীন পূর্তমন্ত্রী মতীশ রায় ১৯৯১ সালের ২০শে আগস্ট আমাকে একটা চিঠি দিয়েছিলেন এবং তাতে তিনি বলেছিলেন, "Lastly, few years back My Government had laid out a scheme for alternative river bridge on the river Torsa and the estimated cost was Rs. 6 crores at that relevant time. But the aforesaid scheme did not receive any other approval from the State Planning Board."

এই হচ্ছে রাজ্য পরিকল্পনা পর্ষদ! কলকাতায় রাজ্য পরিকল্পনা পর্ষদে উত্তরবঙ্গের কোনও প্রতিনিধি নেই। অথচ তোর্ষার দ্বিতীয় সেতু উত্তরবঙ্গের একটা জ্বলন্ত সমস্যা।

[4-40—4-50 P.M.]

সেখানকার সব পার্টির সবার কাছে দিনের পর দিন অনুরোধ করেছি। এই পরিকল্পনা উন্নয়ন পর্ষদকে উড়িয়ে দিলেও মতীশ রায় চিঠি দিয়ে জানিয়েছিলেন। এবার পরিকল্পনা উন্নয়ন পর্ষদ হলেও উত্তরবঙ্গের কোনও প্রতিনিধি নেই। উত্তরবঙ্গে কি কোনও অর্থনীতিবিদ্ নেই? উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে সেখানে অনেক পণ্ডিত লোক আছেন। তাদের একজনকে নেওয়া যেত। এখানে একজন বিধায়ককে নেওয়া হয়েছে, কিন্তু উত্তরবঙ্গের কোনও বিধায়ক নেই। একজন সাংসদকে নেওয়া হয়েছে। কিন্তু উত্তরবঙ্গের কোনও সাংসদ নেই। উত্তরবঙ্গকে এইভাবে বঞ্চিত করা হয়। তাই আমি বার বার বলেছি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ আলাদাভাবে করতে হবে। আর এখানে মন্ত্রী দীনেশ ডাকুয়া রয়েছেন। তিনি ব্যঙ্গ করে বলেছিলেন, আমরা বিচ্ছিন্নতাবাদী, আমরা উত্তরখণ্ডী, সেইজন্য আমরা আলাদা উন্নয়ন পর্ষদ চেয়েছি। কিন্তু কেন আলাদা উন্নয়ন পর্ষদ চেয়েছি সেটা ভেবে দেখেছেন? এই চিঠিই তার প্রমাণ। তিস্তা তোর্ষা দ্বিতীয় সেতু রাজ্যের উন্নয়ন পর্ষদ নাকচ করে দিল। সেই দলিল আমার কাছে রয়েছে। সেইজন্য নানাদিক ভেবে, নানাভাবে চিন্তা করে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ চেয়েছি। সেদিন কাগজে দেখলাম, মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য বলেছেন, উত্তরবঙ্গের ৬টি জেলা নিয়ে উত্তরবঙ্গ উন্নয়ন বোর্ড হবে। উনি উন্নয়ন পর্ষদ বলতে লজ্জা পেয়েছেন। তা বলুন। বাঙালি ঘরে উঠতি শিক্ষিতরা তাদের ছেলেমেয়েদের শেখান, বাবাকে ড্যাডি, আর মাকে মামি বলে ডাকতে। তা পর্ষদ নাই বলুন, ড্যাডি বলেও বোর্ড বলুন, তাতে কোনও আপত্তি নেই। কিন্তু কবে হবে? উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করতে হবে এবং সেটা যদি ১৯৯৭ সালের মধ্যে না হয়, ১৯৯৮ সালে দেখবেন, আপনাদের নীতি কথায় উত্তরবঙ্গের মানুষ ভুলবে না। ভূমি সংস্কারের

কথা শুনেছি। ১৯৯১ সালে আমি বিনয়বাবুকে বলেছিলাম এই ব্যাপারে একটা কমিটি করুন। যত জমি বন্টন হয়েছে—কাগজে-কলমে হিসাব দেখাচ্ছেন যে এইসব জমি মানুষের কাছে বন্টন করা হয়েছে। কিন্তু সেইসব মানুষের কাছে সেইসব জমি আছে কিনা দেখুন। কোনও জমি নেই। ঘুরেফিরে বেশিরভাগ জমি আবার গ্রামের বিত্তবান ঘরে ঢুকে গেছে। কিন্তু কাগজে-কলমে আপনারা রিপোর্ট দেখাচ্ছেন গরিব মানুষের কাছে সেইসব জমি আছে। রাজ্যপালের ভাষণে তিস্তা সেচ প্রকল্পের কথা বলা হয়েছে আর কতদিন এই তিস্তা সেচ প্রকল্পের কথা বলবেন? কিছুদিন আগে উত্তরবঙ্গ সংবাদে একটা লেখা বেরিয়েছিল। যদি লেখাটা অসত্য হয় তাহলে মাননীয় সেচমন্ত্রী মহাশয় তার প্রতিবাদ করবেন। সেই কাগজে বলা হয়েছিল, এই সেচ প্রকল্পে ক্যানেল ৪ হাজার ৪০০ কিলোমিটার হবে। আর এই ১৯ বছরে সেই ক্যানেল হয়েছে মাত্র ৫৮ কিলোমিটার। এই ৪ হাজার ৪০০ কিলোমিটার ক্যানেলের জন্য খরচ হবে ৫০০ কোটি টাকা। ৫৮ কিলোমিটার খাল করতে ৬৯২ কোটি টাকা খরচ হয়ে গেছে। সামগ্রিক পরিকল্পনায় ধরা হয়েছিল ৫০০ কোটি টাকা। জল পাচ্ছে না কৃষকেরা। এবার খরা, কৃষকের কি দুরবস্থা হয়েছে। যাদের একটু পয়সা আছে তারা ঐ পাম্প সেট এবং শ্যালো ভাড়া করে সেচের জল দিচ্ছে বোরোতে এবং গমেতে।

কিন্তু তাও কী বাধা, ডিজেল পাওয়া যায় না, তিন চার দিন ধরে পাম্পের লোককে অপেক্ষা করতে হচ্ছে। ডিজেল-এর লিটার হচ্ছে উত্তরবঙ্গে ৭ টাকা ৩৫ পয়সা। তিন-চারদিন হোটেলে খেয়ে গ্রামে যখন ডিজেল নিয়ে আসছে তখন পড়তা পড়ছে ২০ টাকা প্রতি লিটার। তারপর আবার বি এস এফ বর্ডারের দিকে ডিজেল নিয়ে যেতে দিচ্ছে না, কেড়ে নিচ্ছে। উত্তরবঙ্গে কোনও শিল্প উন্নয়নের সম্ভাবনা নেই, উত্তরবঙ্গকে কৃষির উপর নির্ভর করতে হয়। সেচের ব্যবস্থা করতে পারলেন না। সেখানকার কৃষকদের কী দুরবস্থা। জ্যোতিবাবু রেকর্ড করেছেন কুড়ি বছর এক নাগাড়ে মুখ্যমন্ত্রী আছেন, তিনি আরও রেকর্ড করেছেন আমাদের ঐ এলাকা থেকে হাজার হাজার যুবককে ঘরবাড়ি ছেড়ে পেটের দায়ে হরিয়ানা, দিল্লি, রাজস্থান এই সব জায়গায় ইটের ভাটায় কাজ করবার জন্য ঘর ছাড়তে হয়েছে। পেটের দায়ে তারা ভোট পর্যন্ত দিতে পারেনি। পেটের দায়ে পশ্চিমবাংলার যুবকরা নিরুদ্দেশের পথে চলে যাচ্ছে। কিন্তু সেচের ব্যবস্থা হলে, জমিতে ওখানেই কৃষি মজুরের কাজ করে খেতে পারত। এখানে উনি (মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়কে উদ্দেশ্য করে) প্রতিবাদ করলেন, আমার কথা আপনি প্রতিবাদ করুন আমি খুশি হব। কিন্তু সঙ্গে সঙ্গে আপনাকে পরিষ্কারভাবে বলি, কতদিনে ডান হাতি এবং বামহাতি খালে জল পৌঁছে দেবেন উত্তরবঙ্গের ছয়টি জেলায়? ১৯ বছরে যে কাজের সিকি ভাগ হল না, সিকি ভাগ কাজ হয়নি, আরও বারো আনা কাজ শেষ করতে কতদিন লাগবে, ততদিন আমি আপনি কেউ থাকব না, উত্তরবঙ্গের সাধারণ মানুষ উচ্ছন্নে চলে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ সব দিক থেকে বঞ্চিত। আপনার মধ্যে নীতির সেই পাহাড় হয়তো মাথা চাড়া দিয়ে উঠবে, ভূমিকম্প হবে, কিন্তু শুনে রাখুন, বাস্তব কথা বলছি, উত্তরবঙ্গ বঞ্চিত, আমাদের কিছু নেই, সামান্য কিছু যা ছুঁড়ে দেয়, আমরা সেটা লুফে নিয়ে ধন্য হয়ে যাই। মুখ্যমন্ত্রী জলপাইগুড়ি গিয়ে বললেন, জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চ হবে। সেই সরকারেরই মন্ত্রী অশোক ভট্টাচার্য বললেন শিলিগুড়িতে হবে। লাগিয়ে দিলেন ঝগড়া। আসল কথা উত্তরবঙ্গের উন্নতি ওরা চান না।

ঝগড়ার অজুহাত দিয়ে এই জিনিসটাকে বানচাল করে দেওয়া। এটাও শুনে রাখুন, এখানে মন্ত্রীরা আছেন, এই ৯৭-৯৮ সালের বাজেটে জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চে এর জন্য যদি বরাদ্দ না থাকে তাহলে কি অবস্থা হয় দেখবেন। এখানে পরিষ্কারভাবে বলতে হবে সার্কিট বেঞ্চের কি হয়েছে, দার্জিলিং-এর কোনও উকিলকে দিয়ে একটা মামলা ঠুকে দিয়েছেন হাইকোর্টে। সেই মামলার কোনও তদ্বির হচ্ছে না। তদারকি হচ্ছে না, ঝুলে আছে এই অবস্থায় দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৮ই ফেব্রুয়ারি মাসে রাজ্যপাল তার ভাষণে বলেছিলেন ছিট মহল নিয়ে দুর্ভাগ্যজনক অবস্থা কেন্দ্রের। কেন্দ্র প্রতিশ্রুতি রাখছে না। তিনি এই নিয়ে লেখালিখি করছেন। এবারে ১০ই জুন রাজ্যপাল একই কথা বলেছেন। আমরা জানতে চাই কি লেখালিখি করেছেন ছিট মহল বিনিময়ের জন্য।

[4-50—5-00 P.M.]

তিন বিঘা হস্তান্তরের সময়ে জ্যোতিবাবু সেখানে গিয়ে প্রচার করলেন, মিটিং করলেন, লোককে বোঝালেন, আমাদের পেটালেন, জেলে পাঠালেন, লোককে খুন করলেন। আর বলে এলেন যে তিন বিঘা হস্তান্তর হবার পরে ছিট মহল বিনিময় হয়ে যাবে। আমরা সেদিন বলেছিলাম যে তা সম্ভব নয়। কারণ ছিট মহল বিনিময় করতে গেলে বাংলাদেশের পার্লামেন্টে এবং ভারতের পার্লামেন্টে সংশোধন করে এটাকে পাস করতে হবে। কিন্তু জ্যোতিবাবু সেদিন এমন ভাব দেখালেন, আর সি পি এম স্বপ্ন দেখতে শুরু করে দিল যে জ্যোতিবাবু বোধ হয় ডিফ্যাকটো প্রধানমন্ত্রী নরসিমা রাওয়ের জায়গায় এবং তারা দুই হাত তুলে নাচানাচি শুরু করল। আজকে ছিট মহলের কি হল দীনেশবাবু? খুব তো শাসিয়েছিলেন আমাদের, আমাদের উপরে পুলিশের অত্যাচার করেছিলেন। আর লোককে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে দুই মাসের মধ্যে ছিট মহল বিনিময় হবে। আপনাদের এক মন্ত্রী বলেছিলেন যে কুচবিহার থেকে কলকাতা করিডোর হবে তিন বিঘা হস্তান্তর হলে। কোথায় সেই করিডোর? সেই মন্ত্রী আমাকে শাসিয়ে এসেছিলেন যে কমল গুহ বাঘ ছিল তাকে ইঁদুর করে দেব। আমি আজকে এসে সেই মন্ত্রীকে খুঁজে পাচ্ছি না। তিনি আমাকে বলেছিলেন যে ইঁদুর করে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খালি বিরোধিতা করার জন্যই রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করছি না। উত্তরবঙ্গের এই সমস্যাগুলি নিয়ে যদি মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য রাখেন, যদি ইতিবাচক কথা বলেন, সমস্যা সমাধানের পথ দেখান তাহলে রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করব। আমি খালি বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। আমাদের সীমাহীন বঞ্চনা, আমাদের অবহেলা, ক্ষোভ, এগুলি পুঞ্জিভুত হতে হতে এই জায়গায় এসে গেছে। আপনাদের কাছে এই কথা বলতে চাই যে আপনারা উত্তরবঙ্গের দিকে তাকান, উত্তরবঙ্গের কথা ভাবুন, উত্তরবঙ্গ কি অবস্থায় আছে সেগুলি নিয়ে চিন্তা করুন। আমি একথা বলতে চাই যে, তোর্ষা দ্বিতীয় সেতু নিয়ে ১৯৮৯ সালে আমরা আন্দোলন করেছিলাম ঐ চরের উপরে দাঁড়িয়ে। সেদিন আমি মন্ত্রী ছিলাম। উত্তরবঙ্গের পাট চাষীদের সেদিন মুখ্যমন্ত্রী বঞ্চিত করার চেষ্টা করেছিলেন, পাটের সর্বোচ্চ দাম বেঁধে দেবার চেষ্টা করেছিলেন সুতা বস্ত্রমন্ত্রী চন্দ্রশেখরের সঙ্গে ষড়যন্ত্র করে ১৯৮৫ সালে গ্রেট ইস্টার্ন হোটেলে। সেদিন মন্ত্রী থাকাকালীন আমি বলেছিলাম যে মুখ্যমন্ত্রীর এই সিদ্ধান্ত আমি মানছি না, মানব না, পাটের উদ্ধসীমা বেঁধে দেওয়া যাবে না। কাকে কি কথা বলছেন? আমি শেষ করব কিন্তু আপনাকে আমি এই কথা বলতে চাই যে, আপনাকে

এই কথা উইথড্র করতে হবে যে দক্ষিণবঙ্গ উত্তরবঙ্গ এইসব চলবে না। আপনার কাছে নীতিজ্ঞান শুনবার জন্য আমি এখানে আসিনি। আমি মানুষের দুঃখের কথা বলতে এখানে এসেছি, উত্তরবঙ্গের মানুষের বঞ্চনার কথা বলতে এসেছি। আপনি আমার শিক্ষক নন যে আপনার কাছে আমি নীতি শিক্ষা নেব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কমল গুহের বক্তৃতায় দুটো সিরিয়াস পয়েন্ট উঠেছে যেটা এই হাউসের কার্য বিবরণীর সঙ্গে যুক্ত। প্রথমে উনি উত্তরবঙ্গের মন্ত্রীর কথা বললেন, আপনি একটা অবজার্ভেশন করেছেন যে এখানে পশ্চিমবঙ্গ আছে, উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ নেই। অর্থাৎ আলাদা করে উত্তরবঙ্গের মন্ত্রী আছে কিনা। এটা নিয়ে উল্লেখ করা এই হাউসে পার্লামেন্টারি প্রাকটিস নয়। আপনার কথার কমলবাবু তীব্র প্রতিবাদ করেছেন। এখন এটা পার্লামেন্টারি প্রাকটিসে উত্তরবঙ্গের মন্ত্রী আলাদা করে দাবি করা যায় কিনা, এই ব্যাপারে আপনার একটা ফাইনাল ওপিনিয়ন দিতে হবে। কারণ আপনি একটা কমিটমেন্ট করেছিলেন, ওপিনিয়ন বা রুলিং নয়, সেটা নিয়ে কমলবাবু প্রশ্ন করেছেন। দ্বিতীয়ত কমলবাবু কবে জ্যোতিবাবুর সিদ্ধান্তের প্রতিবাদ করেছিলেন পাটের দামের উর্দ্ধসীমা বেঁধে দেওয়া নিয়ে। সেটা নর্ম্যালি ক্যাবিনেট সিক্রেট ১৯৮৫ সালের। ওরা ক্যাবিনেটে আলোচনা করেছিলেন, এখানে সেটা বললেন যে কোনও গ্রেট ইস্টার্ন হোটেলে। আমি জানি না পশ্চিমবঙ্গের মন্ত্রী সভার সিদ্ধান্ত তখন গ্রেট ইস্টার্ন হোটেলে হত কিনা। কাজেই এই ব্যাপারটা একটু ক্লিয়ার করা দরকার।

এ ব্যাপারটা ক্ল্যারিফাই করা দরকার। Whether he is revealing or cabinate secretary. কারণ এ ব্যাপারে মুখ্যমন্ত্রী এক কথা বলেছিলেন এবং কমলবাবু অন্য কথা বলেছিলেন বলে বলেছেন। এই দুটি বিষয়ে নীডস ইওর অ্যাটেনশন অ্যান্ড নীডস ইওর ক্ল্যারিফিকেশন, তা না হলে ভবিষ্যতে প্রশ্ন উঠবে।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি এটা পরিষ্কার করে দিচ্ছি যে, ১৯৮৫ সালে পাটের কুইন্টাল ১২০০ টাকা হয়ে গিয়েছিল। চন্দ্রশেখর সিং ১৯৮৫ সালের ২০শে এপ্রিল কলকাতায় এসেছিলেন এবং ২১শে এপ্রিল গ্রেট ইস্টার্ন হোটেলে তাঁর সঙ্গে একটি মিটিং হয়েছিল। সেখানে 'সিটু'র প্রতিনিধিরা উপস্থিত ছিলেন। ঐ মিটিংয়ে চন্দ্রশেখর বলেছিলেন পাটের দাম বেঁধে দিতে এবং উনি তাতে রাজি হয়েছিলেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অফ অর্ডার নয় এবং এটা উত্তর বা দক্ষিণের কোনও ব্যাপারও নয়। রুলসেও এমন কোনও প্রভিসন নেই যে এভাবে মন্ত্রী থাকতে হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমার একটি পয়েন্ট অফ অর্ডার রয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হোয়াট ইজ ইওর পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** যে পয়েন্ট কমল গুহ মহাশয় এখানে উত্থাপন করেছেন এবং

ক্ষোভ জানিয়েছেন সেটা মন্ত্রগুপ্তির শপথ লঙ্ঘন করেই উত্থাপন করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** নো, নো, দিস ইজ নট এ পয়েন্ট অফ অর্ডার। প্লিজ বি সিটেড।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কমল গুহ মহাশয়ের বক্তব্য শুনতে শুনতে রবীন্দ্রনাথ ঠাকুরের একটি কবিতার লাইন মনে পড়ে গেল—কারে নিন্দা কর, কারে দাও দোষ—এ পাপ তোমার, এ পাপ আমার। তার দায়ভার কমলবাবু অস্বীকার করতে পারেন না, কারণ উনি মন্ত্রিসভায় ছিলেন, যৌথ দায়িত্বেই ছিলেন। তাই উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গের প্রশ্নে যদি উন্নয়ন ব্যাহত হয়ে থাকে তাহলে সামগ্রিকভাবে তারজন্য দায়ী। যাহোক, এই বিতর্কিত বিষয় সম্পর্কে মন্ত্রীরাই উত্তর দেবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে উঠে স্বভাবতই ভারতবর্ষের বর্তমান রাজনৈতিক যে প্রেক্ষাপট সেই প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গে পর পর পাঁচবার বামফ্রন্ট বিজয়ী হয়েছে, এটা নিঃসন্দেহে অভাবনীয় ঘটনা। সংসদীয় বিধি-ব্যবস্থার মধ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার মূলে যেসব জিনিস কাজ করেছে, আগামীদিনে বামফ্রন্ট যেভাবে চলতে চায় তার রূপরেখা রাজ্যপালের এই যে ভাষণ তার মধ্যে দিয়ে রাখা হয়েছে এবং আমি তাকে সমর্থন করি।

[5-00—5-10 P.M.]

প্রথমত আমরা যদি ১৯৭৬-৭৭ সালের অঙ্কের নিরিখে পরিসংখ্যান ধরি তাহলে আমরা দেখব এই রাজ্যে ইরিগেশনের গ্রোথ রেট বিপুল পরিমাণ বেড়েছে তুলনামূলকভাবে। সেই সময় সেচের পরিমাণ ২০ শতাংশের নিচে ছিল। কিন্তু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর ক্ষুদ্র এবং বৃহৎ সেচের পরিমাণ বিপুল হারে বাড়তে থাকে, সম্প্রতি সেটা ৫৬ শতাংশে এসে দাঁড়িয়েছে। সঙ্গে সঙ্গে আরও একটা যে বড় ঘটনা ঘটেছে সেটা হল ভূমি সংস্কার। এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এবং পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামবাংলার অর্থনৈতিক ক্ষেত্রে আমূল পরিবর্তন ঘটেছে, বিপুল পরিমাণে শ্রমদিবস বেড়েছে। ফলে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক ক্রয় ক্ষমতা বেড়েছে। ভূমি সংস্কারের ফলেই এই জিনিস হয়েছে। অর্থনৈতিক উন্নতির ক্ষেত্রে জনসংখ্যার একটা ভূমিকা অছে। পশ্চিমবাংলায় বার্থ রেট কম। বার্থ রেট বাড়ার সঙ্গে সঙ্গে দারিদ্র্যতা বাড়ে। দরিদ্র দেশগুলিতে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে। সর্বভারতীয় ক্ষেত্রে জনসংখ্যা বেড়েছে, সেই জায়গায় পশ্চিমবাংলায় কমেছে। সর্বভারতীয় ক্ষেত্রে জনসংখ্যার বৃদ্ধির হার হচ্ছে ২৮ শতাংশ, সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রে বৃদ্ধির হার হচ্ছে ২৫ শতাংশ। পশ্চিমবাংলায় মৃত্যুর হার কমেছে এবং সর্বভারতীয় ক্ষেত্রে মৃত্যুর হার বেড়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে মৃত্যুর হার হচ্ছে ৯.২ শতাংশ এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে ৮.৩ শতাংশ। এর থেকে গ্রামের অর্থনীতি বিশেষ করে পুয়োরার সেকশন অফ দি পিপল যারা গ্রামে বাস করে তাদের অর্থনৈতিক অগ্রগতির সূচক বৃদ্ধি পেয়েছে, এটা প্রমাণ করা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বন্ধু মাননীয় মুস্তাফা বিন কাসেম খুব সঠিকভাবেই বলেছেন যে আমাদের এই ভূমি সংস্কারের পূর্ণাঙ্গ ভূমি সংস্কার নয়, মৌলিক ভূমিসংস্কার নয়। এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে

দাঁড়িয়ে এই ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে আমূল ভূমি সংস্কার বা মৌলিক ভূমি সংস্কার সম্ভব নয়, হতে পারে না। তবুও এই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে যতটুকু সম্ভব পরিবর্তন আনা যায় সেটা দেখতে হবে। আজকে লক্ষ লক্ষ একর জমি হাই-কোর্টে ইনজাংটেড হয়ে পড়ে আছে। আমাদের শ্রদ্ধেয় বিনয়বাবু এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন যে ল্যান্ড ট্রাইবুনাল গঠন করতে হবে। এখনও পর্যন্ত তা হয়নি। আমি বিগত ৫ বছর এই বিধানসভায় ছিলাম না, আমি যখন বিধানসভায় ছিলাম সেই সময় তিনি ঘোষণা করেছিলেন যে ল্যান্ড ট্রাইবুনাল গঠন করা হবে। কিন্তু আজ পর্যন্ত সেই ল্যান্ড ট্রাইবুনাল গঠন করা হল না। এটা অতি সত্বর করা দরকার, আটকে থাকা জমিগুলি সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে হবে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র মহাশয়ের অনেক নাম-ডাক শুনেছি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি একটু বিষয়টা দেখবেন। কংগ্রেস আমলে যে অবৈধ পাট্টা দেওয়া হয়েছিল তার অ্যামিউলমেন্ট হয়নি এবং তার কোনও প্রসিডিয়োরও নেই। মুর্শিদাবাদ জেলায় আমি জানি অবৈধ পাট্টার এক ছটাক জমি উদ্ধার করে বিলি করা যায়নি। এই ব্যাপারে নজর দিতে হবে। ভূমি সংস্কারের ক্ষেত্রে এই দুটি কাজ অসম্পূর্ণ আছে। পঞ্চায়েত ব্যবস্থাকে আরও সুদৃঢ় করতে হবে, যে সমস্ত অসুবিধাগুলি রয়েছে সেইগুলিকে দূর করতে হবে। একটা কমপ্রিহেনসিভ বিল আনতে হবে। তা না হলে বামফ্রন্ট সরকারের যে উদ্দেশ্য, গরিব মানুষের কাছে সুযোগ সুবিধা পৌঁছে দেওয়া, সেটা হবে না। ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলা হয়েছে। এই বিকেন্দ্রীকরণ করতে করতে এমন একটা জায়গায় পৌঁছে গেছে, পঞ্চায়েতের অবস্থা এমন একটা জায়গায় পৌঁছে গেছে, বিচার করে দেখুন পঞ্চায়েতের উপর একটা পূর্ণাঙ্গ বিল আনতে হবে কিনা। জেলার স্তরে সভাধিপতিকে সমস্ত কমিটির সঙ্গে যুক্ত থাকতে হবে। জেলায় ৬৩টি কমিটি, জেলার সভাধিপতি সেই সমস্ত কমিটির সঙ্গে যুক্ত। বিকেন্দ্রীকরণ করতে করতে এমন একটা জায়গায় পৌঁছে গেছে যে সভাধিপতি সর্ব ঘটে বিল্বপত্র হয়ে বসে আছেন। এই কাজ কি একটা মানুষের দ্বারা করা সম্ভব?

এই কথাটা এই কারণেই বলছি যে, গ্রামেগঞ্জে লড়াই করে এবং সেই আন্দোলনের মধ্যে থেকে যেটুকু অভিজ্ঞতা হয়েছে, তাতে আজকে গণ-আন্দোলনের পরিপূরক হিসাবে যদি বিধি ব্যবস্থাগুলো তৈরি করা যায় তাহলে তা জনগণের পক্ষে সহায়ক হবে। এই কথাটা একটু চিন্তা করবেন। সভাপতির ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের নামে কিভাবে কেন্দ্রীভূত হয়েছে তা একটু চিন্তা করে দেখবেন। আমি এই যে সমালোচনা করছি, আমি মনে করি বামফ্রন্টের দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে এটা করা যায়। এটা একটু বিবেচনা করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের ব্যাপারে যে আওয়াজ তুলেছেন, এই রাজ্যে শিল্প গড়ে তোলার জন্য যে মানসিকতা দরকার তারজন্য তিনি যে প্রচেষ্টা নিয়েছেন তাকে আমি সমর্থন করি। রাজ্যপালের ভাষণের মধ্যেও এই কথার উল্লেখ আছে: সেখানে ক্ষুদ্র শিল্প, কুটির শিল্পের উন্নয়নের কথা বলা হয়েছে। কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আমাদের অগ্রগতি হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে অ্যাগ্রো বেসড্ ইন্ডাস্ট্রি, কৃষি ভিত্তিক শিল্প গড়ে তোলার কথা বলা হয়েছে। কৃষি ভিত্তিক শিল্প গড়ে তোলার যে পদক্ষেপ এটি নিশ্চয়ই বাস্তব দৃষ্টিভঙ্গির পরিচয় বহন করে। কিন্তু এই ব্যাপারে সঙ্গে সঙ্গে একটা দ্বিমত থেকে যাচ্ছে বৈদেশিক বিনিয়োগের ক্ষেত্রে। আমরা জানি যে শিল্পের উন্নতির জন্য বৈদেশিক বিনিয়োগ, প্রযুক্তি এবং অভ্যন্তরীণ

*সম্পদ সংগ্রহের প্রয়োজন আছে। বিদেশি প্রযুক্তি এই শিল্পের উন্নতির জন্য নিশ্চয়ই গ্রহণ করা যেতে পারে। কিন্তু বৈদেশিক যে সাহায্য তাকে যদি শর্তাধীন না করা যায় তাহলে* রাষ্ট্রীয় অখণ্ডতা, আর্থিক স্বনির্ভরতা বিপন্ন হতে পারে। আমি স্বভাবতই শিল্পোদ্যোগকে সমর্থন করি। কিন্তু সাথে সাথে এটা ধরে নেব, আমাদের যে দৃষ্টিভঙ্গি, রাজ্য সরকারের যে দৃষ্টিভঙ্গি তার সঙ্গে নরসীমা রাওয়ের দৃষ্টিভঙ্গির মধ্যে সুস্পষ্ট পার্থক্য আছে। বিদেশি বিনিয়োগ হোক বা অনাবাসী ভারতীয় বিনিয়োগ হোক, আমরা চাই তাকে জনমুখি করতে হবে এবং এই রাজ্যে যারা বিনিয়োগে আগ্রহী তাদের সেইভাবেই আহ্বান জানাতে হবে। আমাদের দেশে তথা পশ্চিমবাংলায় গরিব মানুষ, ক্ষেত মজুর, নিম্ন মধ্যবিত্ত মানুষকে স্বাস্থ্যের ক্ষেত্রে, তাদের চিকিৎসার ব্যাপারে হাসপাতালের উপরে নির্ভর করতে হয়। হাসপাতালের ক্ষেত্রে কতকগুলি পরিকল্পনা আছে, তা সঙ্গত কারণেই আছে। রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে যে, বিশ্ব ব্যাঙ্কের মাধ্যমে অনেক টাকা বরাদ্দ হচ্ছে। আমি যদি এখানে বলি যে হাসপাতালগুলির অবস্থা ভাল, সেখানে ভাল কাজ হচ্ছে, তাহলে তা রাজার সূক্ষ্ম বস্ত্র পরিধানের মতো কথা বলা হবে। সেজন্য আমি সেই কথা বলছি না। হাসপাতালগুলির অবস্থা মর্মন্তুদ। সেজন্যই হাসপাতালগুলির জন্য বিশ্বব্যাঙ্কের ব্যাপক টাকা বরাদ্দ করা হয়েছে। গ্রামের গরিব মানুষের চিকিৎসার একমাত্র জায়গা হচ্ছে এই হাসপাতালগুলি। কিন্তু হাসপাতালগুলিতে, সাবসিডিয়ারী হাসপাতালগুলিতে ডাক্তার থাকে না। আমরা যদিও জানি যে টাকার অঙ্কে বরাদ্দ অনেক বেড়েছে, কিন্তু বাস্তব চিত্রটা এই রকম। এই বিষয়ে আমাদের বিশেষভাবে নজর দিতে হবে। আর একটি প্রসঙ্গে বলি, বিরোধী পক্ষের অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় গ্রামের মানুষ। তিনি শহরে বাস করলেও গ্রামের কথা জানেন না। তিনি শিক্ষার ব্যাপারে বলেছেন যে এখানে শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে। এখানে শিক্ষার সম্প্রসারণ হচ্ছে না। কিন্তু শিক্ষা সম্প্রসারিত হচ্ছে না, এই কথা খাটে না। বর্তমানে স্কুললেস ভিলেজ নেই। কিন্তু কংগ্রেস আমলে বহু গ্রাম ছিল স্কুললেস। এখন আর সেইরকম অবস্থা নেই। গ্রামে এখন বহু স্কুল স্থাপিত হয়েছে—মাধ্যমিক, জুনিয়র হাই মাদ্রাসা, কলেজ এখন গ্রামের বুকে স্থাপিত হয়েছে। গ্রামের প্রত্যন্ত অঞ্চলেও কলেজ হয়েছে। এখানে কারিগরি শিক্ষা দপ্তরের মন্ত্রী বংশগোপাল মহাশয় আছেন। তিনি কারিগরি শিক্ষার ব্যাপারে উদ্যোগ নিচ্ছেন। গ্রামাঞ্চলে কারিগরি শিক্ষা প্রতিষ্ঠান স্থাপনের ব্যাপারে আশা করি, তিনি বিশেষ উদ্যোগ গ্রহণ করবেন। আগে কোনও উদ্যোগই ছিল না। বহরমপুরে একটি মাত্র ছিল মুর্শিদাবাদ জেলায় যা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য। সেগুলিকে আরও সম্প্রসারিত করা দরকার। বর্তমান বছরে আপ গ্রেডেশন হয়েছে অনেক মাদ্রাসা স্কুল। বর্তমান বছরে নতুন ৮০টি স্কুল খোলা হয়েছে। এই ব্যাপারে আমি আশা করব যে, প্রয়োজন অনুপাতে যেখানে যা দরকার তা করতে হবে। কারণ তা না করতে পারলে অনেক ক্ষেত্রে অসুবিধা হয়ে যায়। গোটা রাজ্যে কতগুলো তৈরি হল বা হল না এটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে যেখানে এই ধরনের শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করা দরকার, একটা গ্রাম পঞ্চায়েতে যেখানে দুটি জুনিয়র হাই স্কুল আছে, সেখানে করতে হবে। এখানে মাদ্রাসা শিক্ষামন্ত্রী আছেন। বর্তমানে যে ঘটনা আছে আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। আমি সামগ্রিক যে দৃষ্টিভঙ্গি, নতুন স্কুল স্থাপনের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গি, সামগ্রিক দৃষ্টিভঙ্গি দরকার তা গ্রহণ করতে হবে।

[5-10—5-20 P.M.]

নতুন স্কুল স্থাপনের ক্ষেত্রে, সামগ্রিক শিক্ষার ক্ষেত্রে আমার সম্মিলিত আলোকে এবং নিজেদের আলোক বর্তিকায় উদ্ভাসিত হলেও আগামীদিনের কর্মসূচি সম্পর্কে যথাযথ ব্যবস্থা যাতে আমরা গ্রহণ করতে পারি তার ব্যবস্থা করতে হবে। আমরা জানি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এখানে আলোক বর্তিকার মতো কাজ করছে, যার ফলে আজকে কেন্দ্রে ৫২ জন মতো এম পি গেছেন। তার মধ্যে আমাদের সবচেয়ে আনন্দ যে, জনতা মোর্চা আমাদের শ্রদ্ধেয় নেতা জ্যোতি বসুকে প্রধানমন্ত্রী করার জন্য চেষ্টা করেছিলেন, এটা আমাদের কাছে একটা গর্বের বিষয়। রাজনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে এই প্রতিক্রিয়াশীল কায়েমী স্বার্থের বিরুদ্ধে রুখে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হবে। বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে থেকে কাজ করে যাচ্ছে। আজকে কেন্দ্রের জাতীয় মোর্চা প্রতিটি ক্ষেত্রে আমাদের সমর্থন নিয়ে কাজ করে যাচ্ছেন। প্রতিটি ক্ষেত্রে আমাদের কাছে তারা মতামত চাইছেন। তাদের চরিত্র সম্পর্কে আমাদের জানার দরকার নেই, কোন মানুষ সেকুলার আর কোন মানুষ সেকুলার নয়, সেসব আমাদের জানার দরকার নেই। আজকে কংগ্রেস যে হেরেছে তার প্রধান কারণ হচ্ছে মিথ্যা কথা বলে ভোটে জেতা যায় না, সত্যের দ্বারা জয়লাভ করা যায়। যার ফলে আজকে আপনাদেরও আমাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে কাজ করতে হচ্ছে। তবে আপনাদের বিশ্বাস নেই, আপনারা নিজেদের নাক কেটে পরের যাত্রা ভঙ্গও করতে পারেন। কখন বি জে পি'র সঙ্গে যোগসাজস করে, নিজেদের নাক কেটে পরের যাত্রা ভঙ্গ করতে পারেন। কংগ্রেসিদের বিশ্বাস নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে একবার একটা নতুন জিনিস লক্ষ্য করলাম। এতদিন সংখ্যালঘু শ্রেণীরা উপেক্ষিত হয়েছিল। তাদের শিক্ষার উন্নতির জন্যে সেরকমভাবে চিন্তা-ভাবনা করা হত না। যার ফলে অনেক অনিশ্চয়তা দেখে এখান থেকে বাংলাদেশে চলে গিয়েছিলেন। আমাদের এখানে নানাবিধ সমস্যা রয়েছে, কিন্তু তার মধ্যেও যে সংখ্যালঘু কমিশন গঠন করা হচ্ছে, সংখ্যালঘু উন্নয়ন কমিশন গঠন করা হচ্ছে এটা একটা নতুন দিনের আলোকপাত করবে বলে মনে করি। এরজন্য দৃঢ় পদক্ষেপ নেওয়ার দরকার। সমস্ত স্তরের মানুষ যাতে সমানভাবে শিক্ষা, অধিকার সব কিছু পায় সেটা দেখতে হবে। কোনও মানুষ যেন হীনমন্যতায় না ভোগে, সব মানুষ একটা জায়গায় পৌঁছতে পারে সেটা দেখতে হবে। আরেকটি কথা বলে আমি শেষ করব, রাজ্যপালের ভাষণের শেষ প্যারাগ্রাফে দেখলাম কেন্দ্র রাজ্য সম্পর্কের অর্থনৈতিক পুনর্বিন্যাসের কথা উঠেছে। আমরা বিধানসভা থেকে এই নিয়ে অনেকবার আওয়াজ তুলেছিলাম, শ্রদ্ধেয় অশোক মিত্র মহাশয়ও কেন্দ্র রাজ্যর অর্থনৈতিক পুনর্বিন্যাসের উপরে জোর দিয়েছিলেন। কেন্দ্র-রাজ্যের সম্পর্ক অর্থনৈতিক পুনর্বিন্যাস ছাড়া গড়ে উঠতে পারে না একথা তিনি বারে বারে বলেছিলেন। কিন্তু তারপরে বহুদিন এই নিয়ে আর কোনও উল্লেখ হয়নি। আজকে আবার নতুন করে রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্র-রাজ্য সম্পর্কে অর্থনৈতিক পুনর্বিন্যাসের কথা দেখতে পেলাম। আমাদের যে রাষ্ট্রীয় কাঠামো, ফেডারেল কাঠামো সেখানে কেন্দ্র-রাজ্যর মধ্যে অর্থনৈতিক সম্পর্কের পুনর্বিন্যাসের দরকার। এটা খুব বড় আকারে লেখা না থাকলেও এর মধ্যে দিয়ে একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গির প্রতিফলন ঘটেছে। সেই কারণে রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Pankaj Banerjee :** Respected Deputy Speaker, Sir, His excellency, Shri K. V. Raghunath Reddy, the Governor of West Bengal had to give an address in this august House on 10th June, 1996. Though he knew what he was going to read, with all hesitations he had to read it because that is his constitutional obligation which he tried to avoid but he could not. But he was mentally so much disturbed that he wanted to show that he was not interested to go through his speech and he read it out in such a way, perhaps you had noticed, that when the public address system was not working he was not interested to get it right. In that way he tried to avoid to read his messages to the hon'ble Members of this august House. ....(voice).... This is not a question of astrology. This is a matter of fact. He tried to avoid the same. He was forced or rather he had no other choice but to go through this end. Because he knew that he was forced to go through a statement which is far from the truth. He knew that his conscience was not suporting to what he had to read on that occasion on 10th June, 1996. Sir, Paragraph 1 & 2 are just preamble. If we start from Para III where the Government has demanded that "it is a matter of great satisfaction that the election to the Lok Sabha and the State Assembly passed off peacefully in the State." Sir, if you go through the newspapers reports published not only from West Bengal but throughout the length and breadth of the country, I do not want to quote the name of the paper published in West Bengal, all of you know that one newspaper did not come out with the truth i.e. Ganasakti, the party paper published in West Bengal. Otherwise the Hindu, Times of India, Hindustan Times and fortnightly like India Today, Sunday, Illustrated Weekly and even two of the newspapers published from the home State of the Governor namely Monikottam and Iglamadu came out with the news of how the election of West Bengal went off during 1996.

Sir, in most of the Assembly constituency there was no administration on the day of election. Most of the booths were captured by CPI(M) hooligans with the help of a section of administration. In most of the booths, Sir, only one homeguard was given who was none but CPM cadre picked up from the local CPI(M) office and who was designated as homeguard and he was entrusted to carry out the election. As a result of which in most of the booths, the booths were rigged. I can name few of the Assembly segments Sir, wherefrom eminent CPI(M) leaders have returned. Our Hon'ble Home Minister has returned from his seat which is Jadavpur Assembly Constituency. Sir, Jadavpur Assembly constituency is as good as a city constituency where election had to take place and election went on till midnight of 7th

May. I will very humbly ask the Minister to answer if he likes, why the election in Jadavpur Assembly Constituency had to continue till midnight. It is not an area consisting of villages. It is just in the heart of the city but still it had to be done because he was not satisfied until and unless his cadres reported that he was going to win by a margin of 35,000 votes.

[5-20—5-30 P.M.]

In this way the election was conducted. The CPI(M) along with the Left Front members are claiming credit and demanding credit from the length and breadth of the country that their Chief Minister is repeating his fifth term in this Assembly. In his constituency, 95% voters have voted. It is reported and still it is a fact that he had to win by a narrow margin of 11,000 votes. In that constituency, the election took place till 3-00 a.m. in the morning next day. The election started at 7-00 a.m. and the election continued till 3-00 a.m. in the next morning. This is how the election of West Bengal took place and for which, his Excellency the Governor, was not ready to go through the statement but he had to. In the third paragrah, he has demanded credit that his government is a secular government. The CPI(M) very oftenly demand that they are the champion of secularism. Perhaps you did not forget that in the august city of Calcutta, under the monument of Sahid Minar, the Leader of the CPI(M), the leader of the House, the Hon'ble Chief Minister, the Head of the Government and Shri Atal Behari Vajpayee, the BJP leader—both of them had addressed the people of Bengal and they requested the people of Bengal to cast vote in favour of BJP as well as in favour of the CPI(M). So a party, who does not have any policy of their own, who does not have any morality of their own, who does not know how to move, where to move and when to move—whenever the situation come up they try to exploit that situation. At that time the Congress had to be weakened. In order to weaken the Congress, the anti-Congress votes had to be divided. In order to divide the anti-CPM vote, the ruling party vote they had to invite the BJP in Calcutta and in West Bengal as a whole. In Bihar, the BJP was not there, in Orissa, the BJP was not there. But in Bengal, it is the CPM who had invoked the BJP here in order to satisfy themselves, in order to satisfy their own vested interests, to fetch some more seats. Only to be in power, they had invited the BJP in West Bengal. They allowed the charriot to go through Bengal through Bihar did not allow. The Bihar Chief Minister, Shri Lalu Prasad Jadav showed the guts to stop the charriot. He did not allow the charriot to pass through Bihar. But the Chief Minister of West Bengal, the leader of the CPI(M), who

claims that they are champion of secularism—he not only allowed the charriot to pass through, he even carried the charriot with his shoulder through his police personnel and through his members. They cannot demand that they are the champion of Secularism.

In another paragraph, the Governor had to read some unwanted lines. There he had to read in paragraph no. 9 — "The State Government's policy on industrial development of the State was announced in September, 1994. The policy statement on industrial development clearly projected the approach of the State Government towards attracting new investment in the State."

More often, His Excellency, the Governor has to pass through Howrah and both 24 Parganas. Very often he looks at the chimneys of the industrial belts of Howrah and 24 Parganas. He must be sorry to note that not even from a single chimney smoke is coming out in the industrial belts, established industrial belts, industrial areas which were boasting over for the last 1000 years, especially in the city of Howrah—which have come to a grinding helt.

This government has been announcing, this government has been advertising—this government has been organising seminars and symposims everywhere they are claiming that new industrial policy is there in West Bengal and right from tomorrow morning the entire West Bengal will be industrialised. Thousands of people will be employed. All the industries will be going ahead. But in practice what we are seeing? Mr. Somenath Chatterjee had been signing the MOUs in the morning, at noon and at midnight. He had been signing the MOUs in Delhi, Washington and in London. Everywhere he is signing MOUs. But the MOUs are not getting effect.

Sir, not one mentionable single industry has come up in the State of West Bengal. I request the Minister-in-charge of Industry, perhaps he will deliver the answer. Let him come out very humbly. Let him show me that one big industry has come up during the Left Front regime, or Mr. Jyoti Basu's regime. What has been happening? More than fifteen thousand industries are closed. What about Metal Box—the single industry which has been shown in the report. The Supreme Court has delivered a ruling, asking the management to open the concern. The management was agreed to open the concern. But it was the CITU who did not allow to open the gates of this closed industry. And as a result of which more than 175 people had to commit suicide. 175 workmen had to commit suicide because of the callousness of the

Government. This Government, whatever it delivers, whatever they demand, they do other things. Whatever they do, they do not disclose that to the people. This Government is just against themselves. As Mr. Kamal Kanti Guha has said, there is no Minister present now from North Bengal. Let the Minister come here from North Bengal and deliver the speech of North Bengal. Though I do not represent the North Bengal people, but he cannot tell that here in the House. Whenever they go to North Bengal, whenever they claim themselves as representatives of North Bengal, being representing the people of North Bengal in this august Assembly House, this way, all the time they go on and chit the people for the last 19 years. The youths of Bengal are being deprived of. So many allegations have been made against us when we were in power from 1972-77. But it is true during our regime we could employ more than 100 lakhs of youths. What was the modus operend? What was the procedure we followed? We employed youths of Bengal. We opened a new arena of youths of Bengal. We helped the youths to survive. We tried to help the Bengal youths. But what has happened now? Now the list of unemployed youths has crossed the limit of 55 lakhs in the State of West Bengal. Very humbly, Sir, we have 5.5 crores of people. Out of that around 2.5 crores of people are within the age group of 16 to 85 years. 1.5 crores of people are already employed. The remaining 1.5 or the odd out of 1.5 crores of people. 55 lakhs are unemployed. What does it mean. It means that 50% of the employable youths, 50% of the capable youths of the State are living like bonded labourers. In the morning they come out from their houses because parents will be rebuking them. Somehow or rather he will have to be back with something and he will go back. He wants to earn bread. He wants to put his labour. He wants to put his sweat. He wants to earn something. But there is not scope for these youths of Bengal. As a result of which, Sir, what is happening now. I have a report from the jails. I have received a report about the convicted prisoners. Out of the total convicted and undertrial prisoners, 80% of them did not born as a criminal. But they were made to criminals because they wanted to feed their parents. They wanted to put a saree on their elder sister. They wanted to feed sweets to their younger brothers. So, they had to do something wrong to feed their elder people, elderly parents. Sir, with these words, I vehemently oppose the proposal put forward by Dr. Dutta giving the vote of thanks to the speech of the Hon'ble Governor. This speech is just full of errors which are motivated which does not have any relation to the common peoples lives; which is far from the truth and which is just a document of betrayal to the people of West Bengal. With these, I condemn this

statement. I ask his excellency, the Governor of West Bengal to withdraw the Address because this is a Address which is contradictory to the expectation and aspirations of the people of Bengal, Sir.

[5-30—5-40 P.M.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ বামফ্রন্টের জনস্বার্থের জন্য কাজকর্ম দেখে এবং বামফ্রন্টের কর্মসূচি দেখে পর পর ৫ বার বামফ্রন্টকে নির্বাচিত করে এরাজ্যে ক্ষমতায় বসিয়েছেন। এতে কিছু কিছু লোক ব্যথিত হতে পারেন। আমরা যখন দেখলাম যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যাঁরা শাসক দল ছিলেন তারা সেখান থেকে উৎখাত হলেন কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার পর পর ৫ বার বিজয়ী হচ্ছেন কেন? এর কারণ হল বামফ্রন্টের উন্নয়নমুখি কর্মসূচি যা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে। প্রাক্তন কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবি জানিয়েছিলাম আমাদের গ্রামাঞ্চলের ৪০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার মধ্যে বসবাস করেন। তাদের জন্য গণ বন্টন ব্যবস্থা করা হোক এবং ভর্তুকি দেওয়া হোক। কিন্তু উদারনীতির প্রবক্তা, অর্থনীতিবিদ শ্রী মনমোহন সিং তা নাকচ করে দিলেন। পশ্চিমবঙ্গের যাঁরা গ্রামাঞ্চলে, শহরাঞ্চলের দরিদ্র মানুষ রয়েছেন তাঁদের জন্য গণ বন্টন ব্যবস্থা চালু করবার জন্য সরকার প্রতিশ্রুতিবদ্ধ এবং কেন্দ্রীয় সরকারের কাছে এ সম্পর্কে একটা পরিকল্পনা পাঠানো হয়েছিল। আগে জমির পাট্টা বিলি বন্টন পুরুষরা পেতেন কিন্তু এই সরকার এক্ষেত্রে নজির সৃষ্টি করলেন—এখন স্বামী, স্ত্রী যৌথভাবে জমির পাট্টার ক্ষেত্রে মালিক হতে পারেন। পশ্চিমবঙ্গে শিল্পের যে বন্ধ্যা দশা ছিল, ১৯৯৪ সালের সেপ্টেম্বরে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিল্পনীতি ঘোষণা করেছিলেন। কিন্তু একথা অস্বীকার করলে চলবে না যে আমাদের রাজ্যে যাতে শিল্প না করা যায় তার জন্য শিল্প পরিকাঠামোয় কেন্দ্রীয় সরকার বার বার বাধা দিয়েছেন। লাইসেন্স প্রথা বাতিল হল। কিন্তু এখন অনেক শিল্পনীতি ঘোষিত হল, শিল্প নিগম তৈরি হল, এবং পরিকাঠামোর মধ্য দিয়ে বিভিন্ন জেলায় শিল্প তৈরির চেষ্টা হচ্ছে। পশ্চিমবঙ্গে কুটির শিল্প, ক্ষুদ্র শিল্পর মাধ্যমে বেকার সমস্যার ভয়াবহতা দূর করার চেষ্টা চলছে। সংসদীয় গণতন্ত্রের ক্ষেত্রে বিরোধী দলের উচিত পশ্চিমবঙ্গ রাজ্যের উন্নয়নের জন্য তাদের সহযোগিতার হাত এখানে প্রসারিত করা। আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে এই রাজ্য থেকে উন্নয়নের জন্য, অগ্রগতির জন্য সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলের যে ন্যায়সঙ্গত ভূমিকা সেই ভূমিকা তাদের স্মরণ করে বলেছেন আমরা যেমন তাদের মর্যাদা দিচ্ছি তারাও তেমনি পশ্চিমবঙ্গবাসীদের স্বার্থে সহযোগিতার হাত প্রসারিত করবে। বামফ্রন্ট সরকারে ভূমি সংস্কারের কথা উল্লেখ করে বলতে চাই যে—কংগ্রেস ১৯৭৭ সাল পর্যন্ত এই রাজ্যে ক্ষমতায় ছিলেন, কিন্তু তাঁরা কতটা ভূমি সংস্কার করেছেন? কতটা জমি দরিদ্র মানুষের কাছে পৌছে দিয়েছেন? পশ্চিমবঙ্গে অনেক জমি চোর আছে যারা হাইকোর্টে মামলা করে জমি আটকে রেখেছে।

রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা লক্ষ্য করলাম ল্যান্ড ট্রাইবুন্যাল গঠন করে সেই জমি উদ্ধার করবার জন্য সরকার নতুন দৃষ্টিভঙ্গির কথা ঘোষণা করেছেন। সুতরাং এই সরকারের পেছনে গ্রামাঞ্চল শুধু নয়, শহরের সাধারণ মানুষরাও আছেন বলেই আমরা পাঁচ-

পাঁচবার এখানে এসেছি। আপনারা জানেন যে, আমাদের যে শিল্প নীতি, তাতে একদিকে আমরা বলেছি যে, আমাদের যে সমস্ত পাবলিক, অর্থাৎ স্টেট সেক্টর রয়েছে তাকে আমরা বেসরকারিকরণ করতে দেব না। আমি জানি, প্রাক্তন কেন্দ্রীয় সরকার মধ্যপ্রদেশের যে খনিটি সবচেয়ে লাভজনক প্রতিষ্ঠান ছিল, তাকে মাত্র ১৬ কোটি টাকার বিনিময়ে মিত্তাল গোষ্ঠির কাছে বিক্রি করেছে। তার জবাব কি আপনারা দেবেন? আমাদের পশ্চিমবঙ্গে তা হতে পারে না। এই রাজ্যে শিল্প বিকাশের জন্য আমরা যখন রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাকে জোর করার কথা বলি, তখন কেন্দ্রের প্রাক্তন সরকার বেসরকারিকরণের কথা বলে। এইগুলোই আমাদের সঙ্গে মৌলিক পার্থক্য। আমরা জানি সেই কংগ্রেস আমলের পর থেকে আমাদের রাজ্যে যাতে শিল্পে বিনিয়োগ না করে তার চেষ্টা হয়েছে। এখানকার চটশিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্পের মালিকরা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে আধুনিকীকরণের নাম করে যে টাকা নিয়ে এসেছে, সেই টাকা দিয়ে চট শিল্প বা ইঞ্জিনিয়ারিং শিল্প, কোনওটাতেই আধুনিকীকরণ করেনি। তারা মুনাফা করেছে, অন্য রাজ্যে লগ্নি পাঠিয়েছে, শ্রমিকদের শোষণ করেছে, বন্ধ করেছে। সেই ব্যাপারে তো আমি, আপনারা এক সাথে গর্জে উঠতে পারিনি। আমি দেখেছি পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নিয়ে আপনারা বার বার বন্ধ করেছেন। আমার মনে আছে, শিয়ালদা স্টেশনে একজন বিনা টিকিটের যাত্রী ধরা পড়লে সেখানে গুলি চলে, তাকে কেন্দ্র করে আপনারা পশ্চিমবাংলায় হরতাল করলেন। আমরা জানি, কাকদ্বীপে তে-ভাগা আন্দোলনে সুবর্ণ, অহল্যা মাকে কংগ্রেসের পুলিশ কিভাবে হত্যা করেছিল। আমি জানি '৬৯ সালে এই এসপ্ল্যানেড ইস্টে ৮০ জন মানুষ যখন খাদ্য চাইছিল, তাদের লাঠিপেটা করে হত্যা করেছেন। আপনাদের মুখে আজকে নারী ধর্ষণ, রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে বামফ্রন্ট সরকারকে ব্যাঙ্গ-বিদ্রুপ করা সাজে না। তাই আপনাদের কাছে আমি আহ্বান জানাব, বিরোধী দলের নেতার কাছে আবেদন জানাব, সদস্যদের কাছে আবেদন জানাব পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়নের জন্য, পশ্চিমবঙ্গে সংসদীয় গণতন্ত্রের বিরোধী দলের যে মর্যাদা দিয়েছেন তা মেনে, আসুন পশ্চিমবঙ্গের অগ্রগতিতে আমরা একসঙ্গে কাজ করি। এই আহ্বান জানিয়ে, ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। সংবাদপত্রে আপনার পদমর্যাদা নিয়ে কিছু বিরূপ মন্তব্য বেরিয়েছে। হেয় মন্তব্য করেছে। বলা হয়েছে স্পিকার মুখ্যমন্ত্রীর পদমর্যাদার সমস্ত ফেসিলিটি পাবেন। কিন্তু ডেপুটি স্পিকারকে রাষ্ট্রমন্ত্রীর পদমর্যাদার সঙ্গে সমান করা হয়েছে। একজন রাষ্ট্রমন্ত্রী যে ফেসিলিটি পান, তিনি তাই পাবেন। আপনার তো সারা ভারতবর্ষে ডেপুটি স্পিকার অ্যাশোসিয়েশন করেছেন, আপনার পদমর্যাদা নিয়ে যে আঘাত এসেছে, সেই সম্বন্ধে কিছু জানান।

[5-40—5-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলো দেওয়া হয়েছে তার সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার বাস্তব অবস্থার যে চিত্র তাকে এড়িয়ে যাওয়া হয়েছে এবং পশ্চিমবাংলার মানুষের সামনে একটা অসত্য ভাষণ, অসত্য চিত্র তুলে ধরা হয়েছে এবং তার মধ্যে দিয়ে

পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঐ ভাষণে বলা হয়েছে—পশ্চিমবাংলার বুকে লোকসভা এবং বিধানসভার নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়েছে এবং তার কৃতিত্ব সরকার দাবি করেছেন। এটা অত্যন্ত অন্যায়। বাস্তব অবস্থা হচ্ছে, সারা পশ্চিমবাংলায় বিভিন্ন ক্ষেত্রে নির্বাচনে কারচুপি এবং সন্ত্রাস শাসক দলের পক্ষ থেকে করা হয়েছে এবং তার একটা ভয়াবহ রূপ নিয়েছে। যার ফলে অবাধ এবং সুষ্ঠু নির্বাচন পশ্চিমবাংলায় ব্যাহত হয়েছে। বিশেষ করে আমার এলাকা দক্ষিণ বাংলার জয়নগরের বিধানসভা কেন্দ্রের কুলতলি বৈকুণ্ঠপুর অঞ্চলে দীর্ঘদিন ধরে একটা সন্ত্রাস চলছে। সেখানে গত ৭ বছর ধরে সন্ত্রাস চালিয়ে স্থানীয় পুলিশ প্রশাসন বিরোধী এস ইউ সি দলের সমস্ত কার্যকলাপ বন্ধ করে দিয়েছিল এবং সেখানে একটা রেইন অফ টেরর চলছিল। এ সম্বন্ধে আমরা বহুবার বলেছি। এমন কি নির্বাচনের অনেক আগে, একমাস আগে থাকতে বলেছিলাম, এখানে যদি একটা শান্তিপূর্ণ অবস্থা ফিরিয়ে আনা না যায় তাহলে সুষ্ঠু নির্বাচন হতে পারে না। কিন্তু এটা শোনা হয়নি। ফলে কি হল? ঐ এলাকায় ১৭টা বুথে ১৪ হাজার ছাপ্পা ভোট পড়ল। এমন কি বৈকুণ্ঠপুরে আমাদের পোলিং এজেন্ট ঢুকতে পর্যন্ত দেওয়া হল না। আবার স্কট দেবার কথা বলা হয়েছিল কিন্তু তা দেওয়া হয়নি। তাই আমি বলব, সারা রাজ্যে যে অবাধ এবং শান্তিপূর্ণ নির্বাচনের দাবি করা হচ্ছে, তা অসত্য। আবার এখন কি দেখা যাচ্ছে? নির্বাচনের পর বহু জায়গায় সংঘর্ষ চলছে, বহু মানুষ হতাহত হচ্ছে, আমাদের সংগঠনের উপরও আক্রমণ হচ্ছে। মেদিনীপুরের নারায়ণগড়ে আমাদের কর্মী সি পি এম-এর আক্রমণে নিহত হয়েছে। নদীয়ার কৃষ্ণনগর লোকসভার প্রার্থী খোদাবক্স শেখ-এর বাড়ি আক্রমণ হয়েছে। কোচবিহারের নাটাবাড়িতে আমাদের দলের প্রার্থীর উপর আক্রমণ হয়েছে। পশ্চিম দিনাজপুরের কুমারগঞ্জে আমাদের কর্মী সি পি এম-এর দ্বারা নিহত হয়েছে। তাই আমাকে আবার বলতে হচ্ছে—এই নির্বাচন অবাধ, সুষ্ঠু এবং শান্তিপূর্ণ হয়েছে, এটা অসত্য কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংস্কার এবং তার সাফল্যের কথা বলা হয়েছে। বার বার আমরা বলেছি, এটা অসত্য। এ বিষয়ে মুখার্জি-ব্যানার্জি কমিশনের রিপোর্টে দেখেছি, সেখানে বলা হয়েছে—১৯৯৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ১২ লক্ষ ৮১ হাজার একর কৃষি জমি খাস হয়েছে। এর মধ্যে ১০ লক্ষ একর জমি খাস হয়েছিল যুক্তফ্রন্ট সরকারের আমলে, ২২ মাসের রাজত্বে—মুখার্জি-ব্যানার্জি কমিশন এটা বলছে। অর্থাৎ বামফ্রন্ট সরকার ২০ বছরের রাজত্বে ২ লক্ষ ৮০ হাজার জমি খাস করেছে। এটা খুব একটা সাফল্যের কথা নয়। স্যার, ক্ষেতমজুরদের স্বার্থ রক্ষার ব্যাপারে অনেক কথা বলা হয়। বলা হয়, গ্রামের লোকের আর্থিক স্বচ্ছলতা বৃদ্ধি পেয়েছে। কিন্তু আজকে দেখা যাচ্ছে, যে জমি বিলি হয়েছিল তার বেশিরভাগ জমিরই পাট্টা বিক্রি হয়ে যাচ্ছে অভাবের জন্য। এটা ১৯৯০-এর সেন্সাস রিপোর্ট বলছে। ১৯৮১ সালের সেন্সাস রিপোর্ট বলছে, পশ্চিমবাংলার ভূমিহীন ক্ষেত-মজুরের সংখ্যা ৩৮ লক্ষ ৯১ হাজার। আর ১৯৯১ সালের সেন্সাস রিপোর্ট বলছে, পশ্চিমবাংলায় ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা ৫০ লক্ষ ৫৫ হাজার। অর্থাৎ ১০ বছরের ১১ লক্ষের কিছু বেশি প্রান্তিক চাষী জমি হারিয়ে সর্বশান্ত হয়েছে।

তারা ভূমিহীন ক্ষেত-মজুরে পর্যবসিত হয়েছে, তারা ভিক্ষাবৃত্তি করছে। আপনারা স্ট্যাটিস্টিক্স দিচ্ছেন অনেক উন্নতি হয়েছে। ক্ষেত-মজুরদের স্বার্থে আমরা দাবি করেছিলাম যে

ওদের সারা বছর ন্যূনতম মজুরির ব্যবস্থা করতে। আপনারা করেছেন? মজুরি দেওয়া তো দূরের কথা, কাজ পাওয়ার গ্যারান্টি দিতে পেরেছেন? আজকে ব্লকে ব্লকে যে লেবার অফিসার আছেন তাঁর দেখার কথা যে তারা ন্যূনতম মজুরি পাচ্ছে কি না, কিন্তু তিনি দেখেন না এবং তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থাও নেন না। সেখানে লেবার ইন্সপেক্টর রয়েছে নামকাওয়াস্তে, এটা একটা আহামরি কিছু পরিবর্তন নয়। আজকে ভারতবর্ষের কিছু কিছু রাজ্যে এটা চালু হয়েছে। মহারাষ্ট্রে ১৯৭৯ সাল থেকে চালু হয়েছে, সেখানে তাদের নাম নথিভুক্ত হলেই ১৫ দিনের মধ্যে কাজ দিতে হবে এবং কাজ করতে করতে যদি অসুস্থ হয়ে পড়ে বা আহত হয়ে পড়ে তাহলে তাদের অর্দ্ধেক মজুরি দিতে হবে এবং যদি মৃত্যু হয় তাহলে তাদের ৫ হাজার টাকা অনুদান দেবে। কর্ণাটকে, তামিলনাড়ুতেও আংশিকভাবে এই প্রকল্প চালু করা হয়েছে। অথচ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষেত-মজুরদের দরদী সরকার—১৯৯৪ সালের ২৫শে ফেব্রুয়ারি থেকে আমি এই বিধানসভায় ক্ষেত-মজুরদের স্বার্থে সারা বছর কাজ দেওয়ার একটা প্রস্তাব এনেছিলাম ওঁনারা সেই প্রস্তাব খারিজ করে ছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার বন্ধ কারখানাগুলির অবস্থা দেখুন। আজকে পশ্চিমবাংলায় ১০ হাজার চটকল বন্ধ হয়ে আছে, ৫০ হাজার শ্রমিক আজকে বেকার। তারা অনাহারে, অর্দ্ধাহারের ফলে আজকে আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। এখানে বন্ধ কারখানা খোলা যায় না এবং শ্রমিকদের স্বার্থ রক্ষা করা যায় না, অথচ বামফ্রন্ট সরকার নাকি সংগ্রামের হাতিয়ার। জুট মালিকদের স্বার্থে আইন করার ফলে শ্রমিকদের উপর একের পর এক আঘাত নেমে আসছে। যেখানে বিশ্বে চটের বাজার বাড়ছে, যেখানে তারা সিন্থেটিক বর্জন করছে সেই ইউরোপে, এবং মধ্যপ্রাচ্যের দেশগুলিতে যেখানে জুটের বাজার বৃদ্ধি পাচ্ছে, তখন আজকে আমাদের এখানে রুগ্নশিল্পের দোহাই দিয়ে মালিকরা শ্রমিকদের ছাঁটাই করছে, তাদের উপর কাজের বাড়তি বোঝা চাপাচ্ছে আর নিজেদের মুনাফা বাড়াচ্ছে। তারা শ্রমিকদের সমস্ত টাকা চুরি করছে, তারা ই এস আইয়ের টাকা, গ্র্যাচুইটির টাকা, প্রভিডেন্ট ফান্ডের টাকা চুরি করছে। সেখানে প্রভিডেন্ট ফান্ডের ৮৮ কোটি টাকা, গ্র্যাচুইটির ১০০ কোটি টাকা, ই এস আইয়ের ৬৭ কোটি টাকা তারা ঋণ নিয়েছে, অথচ বামফ্রন্ট সরকার তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছে না, তারা এই সমস্ত কিছুর সুযোগ নিয়ে সরকারের কাছ থেকে সহজ শর্তে ঋণ নিচ্ছে এবং সেগুলি ডাইভার্ট করছে, প্রোমোটাররা ঢুকে যাচ্ছে। এই রকম এক একটা অভিযোগ তুলে মালিকরা লক-আউট করছে, শিফ্‌ট তুলে নিচ্ছে, আর শ্রমিকদের উপর বাড়তি কাজের বোঝা চাপাচ্ছে। বাস্তব অবস্থা কি? পশ্চিমবাংলার পাটের যা প্রয়োজন সেই পাটের অভাব কিন্তু নেই। তবুও সরকার ব্যবস্থা নিচ্ছে না সুষ্ঠু বন্টনের জন্য। বিশেষ করে মজুত পাটের বন্টন ব্যবস্থার দায়িত্বে যারা রয়েছে তাদের বিরুদ্ধে দৃঢ় হস্তে কোনও পদক্ষেপ সরকার নিচ্ছে না। এই সরকার আজকে শ্রমিকশ্রেণীর স্বার্থ রক্ষা করে না, তারা মালিক শ্রেণীর স্বার্থ রক্ষা করে। পশ্চিমবঙ্গে আজকে শ্রমিকরা বামফ্রন্টের আমলে এইভাবে মার খাচ্ছে। আজকে দুর্নীতিতে বামফ্রন্ট কোন জায়গায় গেছে? আজকে স্বরাষ্ট্র মন্ত্রী তাঁর দপ্তরের দায়িত্ব পেয়ে ঘোষণা করেছিলেন যে বেআইনি বাড়ি কলকাতায় যদি তৈরি হয় তার জন্য পুলিশকে এবং পৌর কর্তৃপক্ষকে কড়া নির্দেশ দিয়েছিলেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য। তাতে আমরা আশ্বস্ত হয়েছিলাম, মনে করেছিলাম যে বেআইনি বাড়ি তৈরি এবার বন্ধ হবে বলে। কিন্তু আশ্চর্যের ব্যাপার যে তাঁর নির্দেশ কাগজে কলমেই রয়ে গেল। বেআইনি বাড়ি তৈরি চলছে।

আপনারা জানেন স্টেটসম্যান কাগজে দেখেছেন তপসিয়ায় বেআইনি বাড়ি তৈরি হচ্ছে।

[5-50—6-00 P.M.]

সংবাদ সূত্র থেকে বিল্ডিংস ডিপার্টমেন্টের যে অভিযোগ পাওয়া যাচ্ছে তাতে দেখা যাচ্ছে যে, বিগত দু' বছরে ৩০০ বে-আইনিভাবে তৈরি হওয়া বাড়ির মালিকদের বিরুদ্ধে ১৯৮০ সালের সি এম সি অ্যাক্টের ৪০১(ক) ধারা অনুসারে এফ আই আর করা হয়েছে। ঐ আইনে সুস্পষ্টভাবে বলা আছে দোষী সাব্যস্ত হলে ৫০,০০০ টাকা জরিমানা এবং ৫ বছর কারাদণ্ড হতে পারে। কিন্তু বর্তমান অবস্থায় সে আইন কার্যকর করবে কে? ল' এনফোর্সিং অথরিটির সঙ্গে অসাধু প্রোমোটারদের যোগসূত্র আছে। মন্ত্রীর নির্দেশ সত্ত্বেও পুলিশ প্রশাসন ব্যবস্থা নিতে ভরসা পাচ্ছে না। কারণ ঐ সমস্ত প্রোমোটাররা পলিটিক্যাল গড ফাদারদের আশ্রয়ে আছে। এই রকম একটা চরম অবস্থা আজকে কলকাতায় দেখা দিয়েছে।

কয়েক দিন ধরেই কাগজে বেরুচ্ছে গ্রেট ইস্টার্ন হোটেলে ১ কোটি টাকার স্ক্যান্ডাল হয়েছে, শাসক দলের ব্যক্তিরা তার সঙ্গে যুক্ত আছে।

ওয়াকফ স্টেটের হাজার কোটি টাকার ওপর দুর্নীতি হয়েছে।

তারপর রসিদ কেলেঙ্কারি তো আছেই। ফলে দুর্নীতিতে ছেয়ে গেছে। ফলে দুর্নীতি মুক্ত প্রশাসন বামফ্রন্ট সরকার কোথা থেকে নিবেদন করবেন? অথচ এসব কথা রাজ্যপালের ভাষণে নেই!

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলা পরিস্থিতির কথা বলা হচ্ছে। বলা হচ্ছে মানবাধিকার কমিশনের কথা। পশ্চিমবঙ্গে বিগত ১৯ বছরের বামফ্রন্ট রাজত্বে পুলিশ হেফাজতে মৃত্যু হয়েছে ২৮২ জনের। মানবধিকার কমিশনের চেয়ারম্যান রঙ্গনাথ মিশ্র বলছেন, পশ্চিমবাংলায় পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা সব চেয়ে বেশি। বামফ্রন্ট সরকার বলছেন, ঐ দাবি সঠিক নয়। ওটা বাজে কথা। অন্যান্য রাজ্যে পুলিশ হেফাজতে মৃত্যুর রেকর্ড রাখা হয় না, ওঁরা রেকর্ড রাখেন। অদ্ভুত কথা! আমার প্রশ্ন হচ্ছে, পুলিশ হেফাজতে মৃত্যুর সংখ্যা বাড়ছে কেন? পুলিশ বেপরোয়াভাবে জঘন্য অপরাধ করা সত্ত্বেও তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। পুলিশের ঐ সমস্ত কার্যকলাপে শাসক দলের প্রশ্রয় রয়েছে। ভিখারি পাশোয়ানকে হত্যা করে পুলিশ আদালতে দোষী সাব্যস্ত হল। সেই পুলিশ অফিসারকে, অপরাধীকে বাঁচাবার জন্য সরকার হাইকোর্ট থেকে সুপ্রিম কোর্টে ছোটাছুটি করছে। এই যদি অবস্থা হয় তাহলে অপরাধীর শাস্তি হবে কি? এই সরকার অপরাধীদের প্রোটেকশন দিচ্ছে। অতএব স্যার, পুলিশ হেপাজতে মৃত্যুর মতো অপরাধ বাড়ার পেছনে শাসক দলের প্রশ্রয় রয়েছে বলা কি অন্যায় হবে?

তারপর স্বনিযুক্তি প্রকল্পের দ্বারা বেকার সমস্যার সমাধান—একটা প্রহসন। রিজার্ভ ব্যাঙ্কের এনকোয়ারি কমিটির রিপোর্ট বলছে—এই প্রকল্প ইক্‌নমিক্যালি ভায়েবল নয়। সামান্য ২০-২৫ হাজার টাকা, তাও সবটা পায় না। স্বনিযুক্তি প্রকল্পের ১০০ ভাগের মধ্যে ১ ভাগও দাঁড়িয়েছে, এরকম কোনও সংবাদ আমাদের কাছে নেই। ফলে সমস্তটাই প্রহসনে পরিণত

হয়েছে।

বামফ্রন্ট সরকার যখন '৭৭ সালে ক্ষমতায় আসে তখন পশ্চিমবঙ্গে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ১৭ লক্ষ, আজকে তা ৫৫ লক্ষে গিয়ে পৌঁছেছে। অথচ বামফ্রন্ট সরকার দাবি করছেন, তাঁরা শিল্পে জোয়ার আনছেন, কর্ম সংস্থানে জোয়ার আনছেন!

মূল্য বৃদ্ধির কথা এখানে আর উল্লেখ না করাই ভাল। বামফ্রন্ট মুখে নয়া অর্থনীতির বিরোধী, অথচ তাঁরা কার্য ক্ষেত্রে সেই নীতিই গ্রহণ করছেন। শুধু তাই নয়, তাঁরা দাবি করছেন, এ রাজ্যে খাদ্যশস্য ও কৃষি পণ্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। অথছ খাদ্যশস্য-সহ প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম হু হু করে বাড়ছে। চালের দাম থেকে শুরু করে, সমস্ত জিনিসের দাম বাড়ছে। ফাটকাবাজদের সঙ্গে, অসাধু ব্যবসায়ীদের সঙ্গে যোগাযোগের কথা—মন্ত্রী নিজেই স্বীকার করেছেন, 'আলুর দাম কি করে বাড়ছে জানি না, আলুর উৎপাদন বাড়া সত্ত্বেও!' আলু স্মাগল হয়ে যাচ্ছে।

কেন আপনারা অসহায় বোধ করবেন? অত্যাবশ্যকীয় পণ্য আইন রয়েছে। সেই অত্যাবশ্যকীয় পণ্য আইন প্রয়োগ করুন সেইসব অসাধু ব্যবসায়ী, কালোবাজারিদের বিরুদ্ধে। মূল্য বৃদ্ধি প্রতিরোধের জন্য দৃঢ় পদক্ষেপ নেওয়া দরকার। আপনারা বলছেন, খাদ্যশস্যের উৎপাদন দেশে বেড়েছে। অথচ লেভি ঠিকমতো আদায় করতে পারছেন না। অভ্যন্তরীণ ভান্ডার করছেন না। আজকে কেরোসিন তেলের সঙ্কট চরম হয়েছে। এই তেল নিয়ে কালোবাজারি হচ্ছে। এখন বাজারে ১০ থেকে ১১ টাকা লিটার দরে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে। এইভাবে সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি ঘটছে। আবার বিদ্যুতের দাম বাড়বে বলে শুনছি। জল কর বসাবেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে, সেই ব্যবস্থা হচ্ছে। আজকে যেভাবে মূল্য বৃদ্ধির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তার প্রতিরোধের কোনও পদক্ষেপ নিচ্ছেন না, আপনারাও কেন্দ্রীয় সরকারের সেই পদাঙ্ক অনুসরণ করে এগিয়ে যাচ্ছেন। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমার যে অ্যামেন্ডমেন্টগুলি আছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন, মহামান্য রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে, রাজ্যপাল এই বিধানসভার উদ্বোধন করতে গিয়ে শুরুতেই পশ্চিমবাংলার যে বাস্তব চিত্র, যে তথ্য তা এখানে উল্লেখ করেছেন। এইজন্য প্রথমে সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলি আনা হয়েছে তা সম্পূর্ণভাবে বিরোধিতা করে গুটি কয়েক কথা রাজ্যপালের ভাষণের সমর্থনে বলতে চাই। প্রথমে তিনি বলার চেষ্টা করেছেন, বামফ্রন্ট নির্বাচনে একাধিক্রমে পঞ্চম বারের জন্য ক্ষমতাসীন হয়ে এই দেশের ইতিহাসে এক অনন্য নজির স্থাপন করেছেন। এই ঘটনা ভারতবর্ষের কোনও রাজ্যে, কোনও দেশে সম্ভব হয়নি। কারণ পশ্চিমবঙ্গ একটি দেশ, যেখানে গণতান্ত্রিক ব্যবস্থার মধ্য দিয়ে, সংসদীয় ব্যবস্থার মধ্য দিয়ে নির্বাচন করা হয়। এখানে বিরোধী দলের পক্ষ থেকে বারে বারে প্রশ্ন তুলেছেন, পশ্চিমবঙ্গে নাকি সঠিকভাবে নির্বাচন হয়নি, নিরপেক্ষভাবে নির্বাচন হয়নি। আমি জোরের সঙ্গে বলতে চাই এবং এটাই

বাস্তব চিত্র, সারা ভারতবর্ষব্যাপী লোকসভার যে নির্বাচন হয়ে গেল তার সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার নির্বাচন হয়েছে। শতাংশের দিক থেকে সারা ভারতবর্ষে যে ভোট পড়েছে পশ্চিমবাংলায় তার থেকে অনেক বেশি ভোট পড়েছে, ৮৬ শতাংশ। আজকে নির্বাচনের সময়ে জনসাধারণের মতামত দেওয়ার যে অধিকার সেই অধিকার এই পশ্চিমবঙ্গে আছে। একটা সুষ্ঠু পরিবেশ, একটা শান্তির পরিবেশ যদি না থাকত তাহলে জনসাধারণ তাদের মতামত দিতে পারতেন না। এখানে ওরা বলছেন রিগিং করা হয়েছে। কাউন্টিং-এর সময় এইসব করা হয়েছে। আসলে ওরা কোনও অজুহাত খাড়া করার কারণ খুঁজে পায়নি, সেইজন্য এইসব কথা বলছেন। সাধন পান্ডে বলছিলেন, এখানে নাকি লোডশেডিং করে রিগিং করা হয়েছে কাউন্টিং হলে। এইসব ভিত্তিহীন কথা। আজকে পশ্চিমবাংলায় শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে বলেই কংগ্রেসের কিছু আসন বৃদ্ধি ঘটেছে। কিন্তু ঘটনা হচ্ছে, ওদের আসন সংখ্যা বৃদ্ধি পেলেও, আজও সি পি এম শুধু একক সংখ্যাগরিষ্ঠতা নয়, শতাংশ হারে যে ভোট পেয়েছে তা আরও বৃদ্ধি করতে পারা গেছে। কংগ্রেসিরা তা করতে পারেনি। গত বিধানসভায় কংগ্রেসের যত আসন ছিল এবারে তার থেকেও আরও কম হত যদি ওরা খুন এবং সন্ত্রাসের আবহাওয়া তৈরি না করত। আমি মুর্শিদাবাদ জেলার কথা জানি, এই নির্বাচনের সময়ে আমরা দেখেছি, কিছু নাম করা অ্যান্টিসোশ্যাল, খুনী, সারা পশ্চিমবাংলায় যারা এই নামে চিহ্নিত, তাদেরকে বেছে বেছে প্রার্থী করা হয়েছে। একথা আমি হিংসায় বলছি তা নয়।

[6-00—6-10 P.M.]

কাগজে যা স্টেটমেন্ট বেরিয়েছিল, যে কাগজকে ওরা গীতা বলে মানেন, সেই আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছিল কংগ্রেস দলের সভানেতৃ বলেছিলেন সমাজবিরোধীদের যদি নমিনেশন দেওয়া হয় তাহলে উনি তাঁর নমিনেশন উইথড্র করে নেবেন। কংগ্রেস সমর্থকদের সামনে তিনি গলায় ফাঁস দিতে গিয়েছিলেন, অগ্নিদগ্ধ হবেন বলেছিলেন। এইরকমভাবে তিনি নাটক করেছিলেন। শুধু এটাই ঘটনা ছিল না। আমরা লক্ষ্য করে দেখেছি, পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক শক্তির সঙ্গে এক সঙ্গে হাত মিলিয়ে ওরা ভোট করেছেন সমঝোতা করে। বি জে পি'র সঙ্গে যদি আপনারা গাঁঠ ছড়া না বাঁধতেন তাহলে আপনারদের এখানে দুর্বিন দিয়ে দেখতে হত। সুতরাং আপনাদের উৎসাহিত হবার কোনও কারণ নেই। সারা ভারতবর্ষের দিকে যদি আমরা তাকাই তাহলে আমরা দেখতে পাব, আপনাদের অবস্থা কি। এই জায়গায় দাঁড়িয়ে আজকে পশ্চিমবাংলায় আমাদের যে গণ ভিত্তি আছে, সেটা আপনাদের দয়ায় হয়নি, আপনাদের খুন, সন্ত্রাস, উপেক্ষা করেও পশ্চিমবাংলার মানুষ আমাদের নির্বাচিত করেছে। আপনারা হাওলা কেলেঙ্কারি, শেয়ার কেলেঙ্কারি, সার কেলেঙ্কারি, কোনও কেলেঙ্কারিতে নেই? সেইজন্য কংগ্রেস আজ মধ্যপ্রদেশ এবং ওড়িষ্যা বাদ দিয়ে কোথাও পাঁচটা, কোথাও ১০টা করে আসন পেয়েছেন। আজকে আপনারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন সারা ভারতবর্ষে। আমরা দেখেছি ভাল করে, আপনাদের যে জনস্বার্থ বিরোধী নীতি, তার বিরুদ্ধে ভারতবর্ষের জনগণ রায় দিয়েছে। আমরা যুক্তি সহকারে মানুষের কাছে বলতে পেরেছিলাম বলে আজকে আপনাদের এখানে দাঁড় করিয়ে দিয়েছে জনগণ। আমি এইটুকু বলতে চাই, এইটুকু বুঝুন, আমরা মানুষের কাছে এই কথা বলার চেষ্টা করেছি—আজকে আমরা পশ্চিমবাংলায় কেন আছি এবং কাদের জন্য আছি। আজকে উনিশ বছর ধরে পশ্চিমবাংলায় যে আমরা ক্ষমতায়

আছি, এটা এমনি এমনি নয়। প্রথমবার আমরা বলেছিলাম যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে এবং তার মধ্যে দিয়ে কাজ করতে হবে। সেইজন্য আমরা পঞ্চায়েত ব্যবস্থা চালু করেছি। তার মধ্যে দিয়ে সুষ্ঠুভাবে কাজ করেছি এবং এই পঞ্চায়েত ব্যবস্থায় পর পর চারবার নির্বাচন হয়েছে। কোন রাজ্যে এই জিনিস হয়েছে? আমরা গ্রামের মানুষকে অধিকার দিয়েছিলাম এবং কাজ হিসাবে গ্রহণ করেছিলাম ভূমি সংস্কারের কাজ। আমরা খুব ভাল করে জানি বিরোধী দলের নেতা অতীশবাবু আমার জেলার লোক, উনি আমার পাশের কেন্দ্র থেকে নির্বাচিত, তিনি জমিদারের ঘরের ছেলে, রাজার ছেলে। উনি বলেছেন ভূমি সংস্কারের কাজ হয়নি। আমি তাঁকে বলতে চাই, শুধু মুর্শিদাবাদ জেলা নয়, সারা পশ্চিমবাংলায় ভূমি সংস্কার যদি না হত তাহলে কৃষির উন্নতি হত না এবং মুর্শিদাবাদ জেলা, যে জেলা খাদ্যে ঘাটতি এলাকা ছিল, সেই জেলা খাদ্য শস্য উৎপাদনে উন্নতি করতে পারত না।

এই জেলায় ৪৭ লক্ষ মানুষ বসবাস করে। অনেক অসুবিধা, অনেক ভাঙাগড়া, অনেক সেচের অপ্রতুলতার মধ্যে দিয়ে তারা এসেছে। আজকে তাদের কাছে জমি এসেছে। আজকে আমরা দেখেছি যে মুর্শিদাবাদ জেলায় খাদ্যে উদ্বৃত্ত রয়েছে। উনি এক সময়ে মন্ত্রী ছিলেন। উনি ভাল করে জানেন যে মুর্শিদাবাদ জেলার মানুষ তখন খেতে পেত না। খাদ্যের জন্য মানুষকে এক জায়গা থেকে আর এক জায়গায় ছুটে যেতে হয়েছে। আজকে পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার করার মধ্যে দিয়ে খাদ্যে উদ্বৃত্ত করতে পেরেছি। আমরা এটা ঠিক করেছিলাম যে শুধু এটাতেই হবে না, পশ্চিমবঙ্গের মানুষের সার্বিক উন্নয়ন যাতে হয় সেটা করতে হবে বিশেষ করে গ্রামের মানুষের। গ্রামের মানুষের জন্য নির্দিষ্ট কর্মসূচি করা দরকার। সেই কর্মসূচি আমরা নির্দিষ্ট করেছি। আমরা গ্রামীণ অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার ক্ষেত্রে যে সমস্ত পদক্ষেপ নেওয়া দরকার সেটা নিয়েছি। আজকে ক্ষেতমজুরদের মজুরি বাড়ানো হয়েছে, বর্গাদারদের অধিকার সুরক্ষিত করা হয়েছে। কিছু কিছু ভুল-ভ্রান্তি হয়েছে। কিন্তু সেটা আপনাদের সময়েও হত। আপনাদের সময়ে জমির ধান আপনাদের গোলায় উঠত, বর্গাদারদের গোলায় উঠত না। ক্ষেতমজুরদের মজুরি আপনাদের সময়ে ২ টাকা ছিল, চালের দাম আড়াই টাকা ছিল। আর এখন ন্যূনতম মজুরি সরকার যেটা বাড়িয়েছে সেটা হচ্ছে ৪০ টাকা এবং ৬০-৭০ টাকা পর্যন্ত মজুরি পাচ্ছে। আর আপনাদের সময়ে সারাদিন পরিশ্রম করে মানুষ এক কিলো চাল কিনতে পারেনি। আজকে সেখানে ৮ ঘন্টা কাজ করে শুধু এক কিলো চাল নয়, সমস্ত পরিবারের চাল, তেল, নুন কিনতে পারছে এবং চিকিৎসাও করাতে পারছে এবং তারপরে সিনেমা দেখছে, ভি ডি ও দেখছে। এই পরিবর্তন সহজে হয়নি। আজকে গ্রামে টি ভি চলছে, ইলেকট্রিফিকেশন হয়েছে। আপনি বলুন মুর্শিদাবাদের কোন গ্রামে ইলেকট্রিফিকেশন বাকি আছে? যে গ্রামে বাকি আছে সেটা আপনাদের কারণেই আছে। আপনাদের সময়ে দেখেছি যে ইলেকট্রিফিকেশনের নাম করে সেখানে কনট্রাক্টরের সঙ্গে যোগসাজস করে সমস্ত টাকা-পয়সা মেরে দেওয়া হয়েছে। আপনাদের সময়ে আপনাদের সভাপতি বললেন যে ইলেকট্রিফিকেশন হয়ে গেছে এবং তারপরে টাকাগুলি ভাগ করে মেরে দিয়েছে। আপনাদের দলের সভাপতি চুরির দায়ে ধরা পড়েছে এবং তার বিরুদ্ধে মামলা চলছে। আমরা মানুষকে অধিকার দিয়েছি। আমি একথা বলতে চাই যে, ভূমি সংস্কারের সঙ্গে সঙ্গে শিক্ষা, সংস্কৃতি, সংখ্যালঘু, তফসিলি জাতি সমস্ত মানুষের জন্যই আমরা নির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করেছিলাম। সেই জন্য পর পর ৫

বার তারা বামফ্রন্টকে ক্ষমতায় ফিরিয়ে এনেছে। রাজ্যপালের ভাষণে সেই সমস্ত কথা তুলে ধরা হয়েছে বলে আমি এই ভাষণকে সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণকে বিরোধিতা করে, আমাদের সংশোধনীগুলিকে সমর্থন করে এখানে কয়েকটি বক্তব্য রাখছি। স্যার, আইন-শৃঙ্খলা ভাল, শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে ইত্যাদি কথা আমার আগের বিধায়ক বললেন। উনি যে রিগিংয়ের মাধ্যমে গুণ্ডামি করে জিতে এসেছেন সেটা ওনার বক্তব্য থেকে প্রমাণিত হয়েছে। এবারে আমি যে কথা বলতে চাই, সরকার পক্ষের বিধায়ক যারা, পশ্চিমবঙ্গের মানুষ এদের চাচ্ছে না। কাজেই নির্বাচন করতে গেলে গুণ্ডামি করতে হবে, রিগিং করতে হবে, ফলস্ ভোট দিতে হবে এবং কাউন্টারের আলো নিভিয়ে দিয়ে কংগ্রেসের ভোট সি পি এম-এর ব্যালট পেপারের মধ্যে ঢুকিয়ে দিয়ে জয়লাভ করতে হবে।

[6-10—6-20 P.M.]

তা না হলে কি করে বলেছেন আমাদের ৪২টি আসন কেড়ে নেবেন। কেড়ে কারা নেয়? গুণ্ডামি করে কেড়ে নেওয়া যায়, জোর করে কেড়ে নেওয়া যায়। নির্বাচন সেই জোরেই ওরা করেছেন। তা না করলে আমাদের এদিকে ওদের বসতে হত, আমরা বসতাম ওদিকে। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু শালিনতাবোধ হারিয়ে ফেলেছেন। মুখ্যমন্ত্রী তিনি, তাঁর বাক সংযম থাকা দরকার। তিনি না বুঝে বক্তৃতা করেন। নির্বাচনের আগে তিনি আমার বিধানসভা কেন্দ্রে নির্বাচনী বক্তৃতা করতে গিয়েছিলেন। সেখানে তিনি বলেছিলেন—হাওড়ায় যিনি কংগ্রেস প্রার্থী হয়েছেন তিনি এক সময় বলেছিলেন, "আমি যদি কখনও কংগ্রেসে ফিরে আসি তাহলে আমাকে কুকুর বলবেন। কিন্তু আমি তাকে কুকুর বলতে পারব না, কারণ আমি কুকুর ভালবাসি।" একজন মুখ্যমন্ত্রী নির্বাচনী সভায় ভাষণ দিতে গিয়ে শালিনতা হারিয়ে ফেলেন। সেই সভায় তিনি একজনকে জিজ্ঞাসা করছেন—হাওড়ায় কংগ্রেসের কয়জন এম এল এ রয়েছেন। সে তাঁকে বলেছেন—তিনজন। তিনি তাকে বলেছেন—কেড়ে নাও, জটু লাহিড়ীকে হারাতে হবে। ভোটের দিন সেখানে আমাদের ৪০টি বুথে কংগ্রেসের একটি ফ্ল্যাগও টাঙাতে দেওয়া হয়নি। নির্বাচনের দিন পোলিং সেন্টারগুলির সার্ভে ভিজিট করে বলেছিলাম যে, প্রতিটি পোলিং সেন্টারে পুলিশ দেওয়া হোক, কিন্তু দেওয়া হয়েছে একজন করে হোমগার্ড। হাওড়াতে পোলিং সেন্টার থেকে কংগ্রেস এজেন্টকে থাপ্পড় মেরে বের করে দেওয়া হয়েছে। একটি বুথে মায়ের সামনে এক কংগ্রেস এজেন্টকে বের করে দিয়ে তাকে প্রচণ্ডভাবে মারা হয়েছে। এরাই আবার বলেন যে, নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে! এ-ব্যাপারে প্রত্যক্ষ অভিজ্ঞতা আমার নিজের। এবারে সরকার পক্ষের অধিকাংশ বিধায়ক এভাবেই জিতেছেন, রিগিং ও সন্ত্রাস করে এসেছেন। তারই জন্য তারা বড় গলায় চেঁচাচ্ছেন শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে বলে। নির্বাচনের পরও দেখছি, ওরা সন্ত্রাস করে চলেছেন মানুষ কংগ্রেসকে ভোট দিয়েছেন বলে। তারা ঘরবাড়ি জ্বালিয়ে দিচ্ছেন, বিজয় মিছিলে অ্যাসিড ছুঁড়ছেন। এভাবে ওরা আগামী নির্বাচনের প্রস্তুতি শুরু করেছেন। কিন্তু জেনে রাখুন, বাংলার মানুষ জেগেছেন এবং তার

ফলে আগামী দিনে রিগিং করার, ফলস্ ভোট দেবার লোকও পাবেন না আপনারা। ফলস্ ভোট দিতে গেলে লোক চাই, কিন্তু আগামী দিনে সেই লোকও আপনারা খুঁজে পাবেন না। একদিকে পুলিশকে সঙ্গে নিয়ে গুণ্ডা ক্যাডারদের দিয়ে ভোট করেছেন, অন্যদিকে বলছেন উন্নত আইন-শৃঙ্খলার কথা। মাননীয় রাজ্যপাল কি করে বললেন যে, পশ্চিমবঙ্গ আইন-শৃঙ্খলার অবস্থা ভাল যে রাজ্যে প্রতিদিন পাঁচ-ছয়জন করে খুন হয়? মুখ্যমন্ত্রী, যিনি আগে স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন, তিনি এবারে সেই দায়িত্বটা বুদ্ধদেববাবুকে দিয়েছেন, বলেছেন এবার কংগ্রেস বেশি এসেছে। তারই জন্য বুদ্ধদেববাবুকে দায়িত্বটা দিয়ে তিনি সরে গেছেন। প্রতিদিন পাঁচ-ছয়জন খুন হচ্ছে, কিন্তু ওয়ান পারসেন্ট খুনীকে কি শাস্তি পেয়েছে? অথচ আমরা দেখলাম, এম এল এ হোস্টেলে যখন বিধায়ক রমজান আলি খুন হলেন তখন কি হল।

১ বছরের মধ্যে আসামী ধরা পড়ল, তার চার্জশিট হল এবং শাস্তি হল। ১৯৯১ সালে কান্দুয়ার মানুষ হাত চিহ্নে ভোট দিয়েছিল বলে কয়েকজন মানুষের হাত কেটে নেওয়া হয়েছিল। তাহলে প্রশাসন চাইলে ১ বছরের মধ্যে আসামীকে গ্রেপ্তার করতে পারে, তাকে চার্জশিট দিতে পারে এবং শাস্তি দিতে পারে। ৫ বছর হয়ে গেল কান্দুয়ার মানুষের যে হাত কাটা হয়েছিল তাদের গ্রেপ্তার করা হল না কেন এখনও পর্যন্ত? তাহলে কি সি পি এম এই কাজ করেছিল বলে গ্রেপ্তার করা হল না? সি পি এম খুন করলে, হাত কেটে নিলে এবং যা ইচ্ছাই করুক, তাদের সাতখুন মাপ? এই হচ্ছে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আপনারা সমর্থন করবেন? আপনাদের বিবেকের তাড়না নেই? বিবেক কি বলছে? এই অসত্য ভাষণকে সমর্থন করা উচিত? কোন জায়গাটা আপনারা ভাল করেছেন? শিল্পোন্নয়ন নিয়ে আপনারা গর্ব করে বলছেন। রাজ্যে ৫২টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, সেখানে কি প্রমাণ করছে? আপনাদের স্ট্যাটিসটিক্স কি বলছে? আপনারা বলছেন কয়েক শো কোটি টাকা নাকি পশ্চিমবাংলায় বিনিয়োগ হচ্ছে! যদি শিল্পোন্নয়ন হয় আর বিনিয়োগ হয় তাহলে বেকারের সংখ্যা বাড়ছে কেন? ৫৪ লক্ষ বেকার, কোন বছর তার থেকে কমেছে? শিল্পোন্নয়নের কথা বলে আপনারা মানুষকে ধাপ্পা দিচ্ছেন। আমরা হাওড়ার মানুষ, হাওড়াকে আগে শেফিল্ড বলা হত, আজকে সেখানে ১৫০০ কারখানা বন্ধ। ইন্ডিয়া মেশিনারি যেটা কংগ্রেস আমলে অধিগ্রহণ করা হয়েছিল, সেই কারখানা আপনাদের আমলে বন্ধ হয়ে গিয়েছে। এর পরেও আপনারা বলছেন পশ্চিমবাংলায় শিল্প বাড়ছে, বিনিয়োগ হচ্ছে বলছেন। প্রতিটি পশ্চিমবাংলার মানুষ আপনাদের বঞ্চনা করছে। কাগজে কলমে হিসাব দিয়ে বিধানসভায় দাঁড়িয়ে গালভরা গল্প বলে যাচ্ছেন। লজ্জা করে না আপনাদের?

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

বাস্তব অবস্থা কি বলছে? আপনারা বলছেন স্বাস্থ্যে উন্নতি করছে। রাজ্যপালের ভাষণে বলেছেন আধুনিক চিকিৎসা ব্যবস্থা আনা হয়েছে। আমার কেন্দ্রে দুটি স্বাস্থ্যকেন্দ্র আছে, মাননীয় মন্ত্রী আমার এক প্রশ্নের জবাবে বলেছিলেন। একটা হাসপাতালও ভাল নেই। হাওড়া জেনারেল হাসপাতালের কি অবস্থা! একজন সুস্থ মানুষ যদি এক ঘন্টা হাওড়া হাসপাতালে সুস্থ হয়ে থাকতে পারে তাহলে আমি তাকে অতি মানব বলব। কোনও অসুস্থ মানুষ যদি হাওড়া

হাসপাতালে এক ঘন্টা বেঁচে থাকতে পারে তাহলে আমি সদস্য পদ ছেড়ে দেব। চারিদিক থেকে পচা দুর্গন্ধ বেরিয়ে আসছে, পরিষ্কারের কোনও ব্যবস্থাই নেই। এতৎসত্ত্বেও আপনারা বলবেন আধুনিক চিকিৎসা ব্যবস্থা চালু করেছেন? হাসপাতালগুলোতে নার্স নেই, ডাক্তার নেই, ঔষুধ নেই। কি অবস্থায় হাসপাতালগুলি চলছে?

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যবৃন্দ, প্রথমে আমি আমার দল ডি এস পি'র পক্ষ থেকে, পিংলার মানুষের পক্ষ থেকে সমস্ত সদস্যকে শুভেচ্ছা জানাচ্ছি। প্রথমে আমি রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করছি। আমি সমর্থন কেন করছি সেই ব্যাপারে আমি বলছি। এতক্ষণ ধরে আমি বিভিন্ন বক্তার বক্তব্য শুনলাম। বিশেষ করে কংগ্রেসি বন্ধুদের বক্তব্য শুনলাম। তাঁদের বক্তব্য শুনে বোঝা যাচ্ছে তাঁরা বলতে চাইছেন যে পশ্চিমবাংলায় নাকি আইন-শৃঙ্খলা নেই। একটা কথা আমি ওনাদের স্মরন করিয়ে দিতে চাই, পশ্চিমবাংলার যে যথেষ্ট আইন-শৃঙ্খলা রয়েছে তার প্রমাণ হল এই বামফ্রন্ট সরকারের পুলিশের সাহায্য নিয়ে আপনারা বিধানসভায় বা লোকসভায় যেতে পেরেছেন। কারণ আপনাদের মনোনয়ন পত্র জমা দেবার ব্যাপারে আপনাদের দলের লোকেদের মধ্যে যেভাবে মারামারি টানাটানি হয়েছে, একজন আর একজনকে মাথায় ঘোল ঢেলে দিচ্ছে, একজন আর একজনের জামা টেনে ছিঁড়ে দিচ্ছে, তাতে বামফ্রন্ট সরকারের পুলিশ না থাকলে মনোনয়ন পত্র জমা দিয়ে নির্বাচনে জিতে আসতে পারতেন না।

[6-20—6-30 P.M.]

সুতরাং আমি ঐ প্রসঙ্গে যাব না। আমি শুধু বলতে চাই যে, এখানে আইন-শৃঙ্খলা উন্নত রয়েছে। আমি এই প্রসঙ্গে রাজ্যপালের ভাষণের দু'একটি দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের ৩ এবং ৪ নং অনুচ্ছেদে বলেছেন যে পশ্চিমবঙ্গ সরকার ভারতবর্ষের মধ্যে অনন্য নজির সৃষ্টি করেছে। সত্যিই একটা অনন্য নজির সৃষ্টি করেছে। সাম্প্রদায়িক সম্প্রীতির ক্ষেত্রে মানুষের অধিকারবোধ জাগাবার ক্ষেত্রে, মানুষের মর্যাদাবোধ সৃষ্টি করার ক্ষেত্রে, আইন-শৃঙ্খলার ক্ষেত্রে বনসৃজনের ক্ষেত্রে, কুটির শিল্পের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে রেকর্ড সৃষ্টি করেছে। কৃষি, সামাজিক বনসৃজনের ক্ষেত্রে, কুটির শিল্পের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে বামফ্রন্ট সরকার রেকর্ড করেছে। এর আগে দিল্লিতে যখন কংগ্রেস সরকার ছিল তখন তাদের বামফ্রন্ট সরকার বিদ্যুৎ দিয়ে সাহায্য করেছিল। এইভাবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একের পর এক রেকর্ড করেছে। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামী এবং জাতীয়তাবাদী নেতা মহামতি গোখলে এক সময়ে মন্তব্য করেছিলেন যে, 'হোয়াট বেঙ্গল থিঙ্ক টু-ডে ইন্ডিয়া থিঙ্ক টুমরো।' আজ বাংলা যেটা ভাবে আগামীকাল ভারতবর্ষ তাই ভাবে এবং ভাববে। বাংলাদেশের আজকে যে চিত্র, যে সাফল্য তা ভারতবর্ষের মানুষকে নানাভাবে অনুপ্রাণিত করছে। পঞ্চায়েতি ব্যবস্থার ক্ষেত্রে এই সরকার ভারতবর্ষের মধ্যে প্রথমে মেয়েদের ক্ষেত্রে ৩ শতাংশ আসন সংরক্ষণের ব্যবস্থা করেছে। বামফ্রন্ট সরকারের এই আদর্শকে পরবর্তীকালে হরিয়ানা সরকার গ্রহণ করেছে। এমনকি বি জে পি সরকার অল্পদিন ক্ষমতায় থাকাকালে তারা ঘোষণা করেছিলেন মেয়েদের জন্য ৩৩ শতাংশ সংরক্ষণ

করবেন। আজকে যাঁরা দিল্লিতে সরকারে আছেন, তাঁরাও মেয়েদের জন্য ৩৩ শতাংশ সংরক্ষণ করা হবে বলে ঘোষণা করেছেন। পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকারের যে আদর্শ, সেই অনুযায়ী ভারতবর্ষের যুক্তফ্রন্ট সরকার গড়ে উঠেছে। এর দ্বারা স্বভাবতই প্রমাণ হয়ে যাচ্ছে যে, এখানকার যে আদর্শ তা বিশ্বে নজির সৃষ্টি করেছে। পশ্চিমবঙ্গ সরকার যে নজির সৃষ্টি করেছে, সেই কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখিত হয়েছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, কতকগুলো সংশোধনীকে যদি ঠিকমতো কার্যকর করা যায়—সেগুলোকে কার্যকর করার জন্য প্রতিশ্রুতি দেওয়া হয়েছে—তাহলে জমি চোর, যারা জমি লুকিয়ে রেখেছে, তাদের কাছ থেকে তা কেড়ে নিয়ে ভূমি সংস্কারকে যথাযথভাবে রূপ দেওয়া সম্ভব হবে। ঐ সমস্ত জমি চোররা কোর্টের সাহায্য নিয়ে ভূমি সংস্কারের কাজকে ডিলে করে দেবার চেষ্টা যেটা করছে তাকে তাহলে বন্ধ করা যাবে। তাছাড়া রোগ প্রতিরোধের উপরে বিশেষভাবে গুরুত্ব দিয়েছে। কারণ আমরা জানি যে, প্রিভেনসন ইজ বেটার দ্যান কিওর। তাছাড়া গ্রামে আমরা দেখতে পাই যে গ্রীষ্মকালে নলবাহিত পরিশ্রুত জলের ব্যবস্থা করা হয়েছে। গ্রীষ্মকালে প্রাকৃতিক কারণে জলস্তর নেমে যায়। বোরো চাষের জন্য জল তুলে নেবার ফলে জলস্তর আরও নেমে যায় এবং গ্রামের মানুষ সেজন্য জল পায় না। রাজ্যপালের ভাষণে সেই কথার উল্লেখ আছে। সেই কারণে রাজ্যপালের ভাষণের উপরে আনীত ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলো উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করছি। রাজ্যপালের ভাষণের কপি পাওয়ার পরে আমরা এই প্রত্যাশা করেছিলাম যে, চেঞ্জড্ পলিটিক্যাল সিনোরির মধ্যে দাঁড়িয়ে রাজ্যপাল তার ভাষণের মধ্যে কিছু অন্তত বাস্তবিক স্বীকারোক্তি করবেন যে, এই রাজ্যে ৯-৯টি মন্ত্রী হেরে গেছেন এবং আমাদের (কংগ্রেসিদের) আসন সংখ্যা ৪২-এর জায়গায় ৮৩তে দাঁড়িয়েছে। তবে আমরা আশা করেছিলাম। আমাদের আসন সংখ্যা আরও বেশি বাড়বে, আমরা আরও বেশি আসন দখল করতে পারব। জনমুখি শাসকদলের সদস্য বললেন যে, আমাদের দলের মধ্যে নাকি কেউ কেউ ক্রিমিন্যাল রয়েছে, তারা বিধানসভার সদস্য হিসাবে মনোনীত হয়েছে। আমাদের নাকি মূল্যবোধ, নীতিবোধ নেই, তাই আমরা ওদের সদস্য হিসাবে মনোনীত করেছি। আমাদের এগুলো ভাল করে নাকি জানা নেই। এবার আমি আপনাদের বলি, আপনারা কয়েকদিন আগে আপনাদের দলের এমন একজনকে মনোনীত করেছিলেন এমন একজন ব্যক্তিকে, যাকে কিনা মন্ত্রীও করতে চেয়েছিলেন, তিনি হচ্ছেন মার্ডার কেসের আসামী শুধু নয়, কনভিকটেড, যার কিনা দাঁড়াবার কোনও ক্ষমতা নেই, তাকেই আপনারা মন্ত্রী করতে চেয়েছিলেন। সুতরাং এই হচ্ছে আপনাদের মূল্যবোধ, এই হচ্ছে আপনাদের নীতিবোধ, আর আপনারা কিনা কংগ্রেসকে অভিযুক্ত করছেন? রাজ্যপাল তার ভাষণের প্রথমেই বলবার চেষ্টা করেছেন যে, এই নির্বাচন অত্যন্ত শান্তিপূর্ণভাবে এবং নিরপেক্ষভাবে শেষ হয়েছে। আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেটা একটা মহকুমা শহর। আমার বিধানসভা এলাকায় ৮টি বিধানসভার ভোটের ফল গোনা হচ্ছিল। তারমধ্যে রামনগর কেন্দ্রে আমাদের প্রার্থী মাত্র ৫০ ভোটের ব্যবধানে পরাজিত হল। সেখানে এমনভাবে কারচুপি করা হল যে ভোট গণনা

অবস্থাতেই প্রার্থী বারে বারে প্রতিবাদ করে কিন্তু কিছু ব্যবস্থা নেওয়া হয়নি। সঙ্গে সঙ্গে তিনি লিখিতভাবে রিকাউন্টিংয়ের দাবি জানান কিন্তু তার রিকাউন্টিংয়ের দাবি মেনে নেওয়া হয়নি। আবার এই রাজ্যেই দৃষ্টান্ত আছে যে, দক্ষিণ ২৪ পরগনার মগরাহাটে ১৭০ ভোটের ব্যবধানে সি পি এমের প্রার্থী পরাজিত হলেন। তিনি রিকাউন্টিংয়ের দাবি করলেন, সঙ্গে সঙ্গে সেই দাবি মেনে নেওয়া হল। কেন এটা করা হল? ৫০ ভোটের জন্য প্রার্থীর রিকাউন্টিংয়ের দাবি মেনে নেওয়া হল না কেন?—কারণ তাহলে তো তিনি জিতে যেতে পারতেন, কারচুপি করা যেত না। সুতরাং এই হচ্ছে আপনাদের শান্তিপূর্ণ এবং নিরপেক্ষ নির্বাচন এবং রাজ্যপাল তার ভাষণের মধ্যে প্রশংসার দাবি রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটার পর একটা দৃষ্টান্ত তুলে ধরছি যে আপনারা কিভাবে ব্যাপক কারচুপির মধ্যে দিয়ে এই সরকার তৈরি করেছেন।

**Shri Prabhanjan Kumar Mondal :** Mr. Deputy Speaker, Sir, on a point of order. Hon'ble Member of the Assembly Shri Sailaja Kumar Das has raised a point. Sir, it is an aspersion against the Election Commission. It is an aspersion against the highest authority.

স্যার, আমি যে পয়েন্ট অফ অর্ডারটা তুলেছি সেই প্রসঙ্গে আমি আসছি, আমার প্রশ্ন হচ্ছে যে, উনি বলেছেন যে, একটি কেন্দ্রে ভোট রিকাউন্টিং হল না, আরেকটা কেন্দ্রে রিকাউন্টিং হল, এটা তো উনি বলতে পারেন না।......নয়েজ

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অফ অর্ডার নয়, বসুন।

[6-30—6-40 P.M.]

মিঃ প্রভঞ্জন মণ্ডল আপনি বসুন। আপনার পয়েন্ট অফ অর্ডার আমি অ্যালাউ করছি না। মিঃ মণ্ডল প্লিজ টেক ইয়োর সিট।

(গোলমাল)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, আমি আবার ঐ কথার পুনরাবৃত্তি করছি। গত নির্বাচনের সময় বিভিন্ন জায়গায় এই বামফ্রন্টের শাসনাধীনে এমনি করেই প্রশাসন নিরপেক্ষ থাকতে পারেনি বলেই অনেক জায়গায় দুর্ভাগ্যজনক ঘটনা আমাদের পশ্চিমবাংলায় ঘটে গিয়েছে। এই দুর্ভাগ্যজনক ঘটনা আজকে আমাদের মানতে হয়েছে। এও জানি আমরা, সেখানে রিটার্নিং অফিসারের হাতে শেষ ক্ষমতা থাকে, হবে কি হবে না। সেই ঘোষণা আমরা মেনে নিয়েছি। কিন্তু প্রশাসনকে এইভাবে রাজনৈতিক উদ্দেশ্যে কাজে লাগানো হয়েছে এবং তার প্রতিবাদ আমরা করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে এ সম্পর্কিত যে লাইন সেই লাইনের আমরা প্রতিবাদ করছি। আজকে স্যার, এই প্রতিবেদনের মধ্যে দিয়ে রাজ্যপালের মুখ দিয়ে বলিয়ে নেওয়ার চেষ্টা করেছে রাজ্য সরকার তাদেরই সাফল্যর খতিয়ান এর ইতিহাস। এই সরকারটা হচ্ছে একটা প্রতিশ্রুতির সরকার। গত ২০ বছর এর কাজের যদি মূল্যায়ন করেন তাহলে দেখা যাবে আজও আমরা যেটা দেখতে পেলাম না, যেখানে আমাদের রাজ্যে

প্রায় ৫৩ লক্ষ বেকার যুবক, শিক্ষিত যুবক তারা কর্ম বিনিয়োগ কেন্দ্রে নাম লিখিয়ে রেখেছে সেখানে তাদের জন্য একটি প্রকল্প একটি স্কীম কি এই সরকার রেখেছে, যাতে বেকার যুবকের মুখে হাসি ফোটে। শুধু প্রতিশ্রুতি দিয়ে গেছেন, বক্রেশ্বর গড়ব, হলদিয়া পেট্রো কেমিক্যালস করব, যেমন গত নির্বাচনে প্রতিশ্রুতি ছিল লক্ষ লক্ষ বেকারের চাকরি হবে, হলদিয়া পেট্রো কেমিক্যালস-এর মাধ্যমে। যে সরকারকে বলা যায় জওহর রোজগার যোজনার সরকার। এই সরকার বলুক, এখানে অনেক মন্ত্রীও বসে আছেন, এই রাজ্যের বেকার যুবকদের জন্য শ্রম দিবস সৃষ্টি করার জন্য একটা স্কীম, একটা প্রকল্প, একটা ভাবনা-চিন্তা কিছু করেছে? তারা করতে পারেনি। বরঞ্চ কংগ্রেস-এর দিকে আঙুল তুলে, দুর্নীতির আঙুল দেখিয়ে কংগ্রেসকে অভিযুক্ত করার চেষ্টা করেছে। এই সরকারেরই একজন যিনি আলু কেলেঙ্কারির সঙ্গে যুক্ত তিনি নিজের কেন্দ্র থেকে পালিয়ে গিয়ে বীরভূমের নলহাটি কেন্দ্র থেকে জিতে এসেছেন। লক্ষ লক্ষ টাকার আলু কেলেঙ্কারির সঙ্গে তিনি যুক্ত। আলু কেলেঙ্কারি থেকে শুরু করে মেদিনীপুর জেলার স্কুলে চাকরি দেওয়া পর্যন্ত কেলেঙ্কারি করেছে। নজিরবিহীন কেলেঙ্কারি। যেটা সুপ্রীম কোর্ট অবধি গড়িয়েছে। আমরা মেদিনীপুর জেলার রাস্তায় দাঁড়িয়ে অনেক আন্দোলন করেছিলাম, এরা শোনেনি। আমরা হাইকোর্টে মামলা করেছিলাম, তার বিরুদ্ধে সরকার সুপ্রীম কোর্টে গিয়েছিল, সেখানে কি রায় দিয়েছিল জানেন, ক্লাশ এইট পাশ ছেলেকে স্কুলে চাকরি দেওয়া হয়েছে। স্কুল ফাইনাল, উচ্চ মাধ্যমিকে যারা পরীক্ষায় শূন্য পেয়েছে তাদেরকে চাকরি দিয়ে দিয়েছে।

সুপ্রীম কোর্ট সাংঘাতিকভাবে কড়া সমালোচনা করেছেন। তারপর স্যার, আপনি অবাক হয়ে যাবেন মেদিনীপুর জেলার প্রাথমিক স্কুল বোর্ড অনামে, বেনামে তাদের চাকরি দিচ্ছে। এই সরকার ২০ বছর ধরে ক্ষমতায় আছে, কিন্তু আমরা দেখছি বেকার যুবকরা কলেজ থেকে বিশ্ববিদ্যালয় থেকে ডিগ্রি নিয়ে চাকরির জন্য হন্যে হয়ে ঘুরে ঘুরে বেড়াচ্ছে। গত পরশু খবরের কাগজে দেখলাম সরকারি অফিসে এবং পৌরসভাগুলিতে যে ক্যাজুয়াল কর্মীরা আছে তাদেরও স্থায়ীকরণ করা হবে। সেইসব জায়গায় ঢোকানো হয়েছে শুধু পার্টি ক্যাডারদের। সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলোকে এড়িয়ে তাদের ঢোকানো হচ্ছে। আমরা এই কাজের তীব্র প্রতিবাদ করছি। স্যার, আমাদের বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্কর সেন মহাশয় বারংবার এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন পশ্চিমবাংলায় যে বিদ্যুৎ উৎপন্ন হয় তা উদ্বৃত্ত। কিন্তু দেখা যাচ্ছে জেলার পর জেলা অন্ধকারে ডুবে আছে, বিদ্যুৎ নেই, চাষীদের কাজ বন্ধ, তাদের সেচের জল দিতে পারছে না। কাঁথিসহ সমস্ত মেদিনীপুর জেলা আজকে লোডশেডিঙের খপ্পরে। আজকে আমাদের রাজ্যে বিদ্যুতের এই অবস্থা হয়েছে। স্যার, সেইজন্য আমরা বলি এই সরকার আপাদমস্তকে দুর্নীতিতে ঢাকা। আজকে সমস্ত দপ্তর ঠিকাদার দ্বারা পরিবেষ্টিত। আজকে পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত ও ঠিকাদার দ্বারা পরিবেষ্টিত হয়ে গেছে। তাই আপনাদের আগের মন্ত্রিসভার একজন সদস্য বলেছিলেন, এই সরকার অফ দি কন্ট্রাকটর, ফর দি কন্ট্রাকটর, বাই দি কন্ট্রাক্টর। তাই আজকে আমরা রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না এবং এর চরম বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনগুলি গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ধীরেন লেট ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন

এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি এবং সাথে সাথে ওদের আনা সংশোধনীগুলির বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমাদের বিরোধী দলনেতা অতীশচন্দ্র সিংহ মহাশয় ভূমি সংস্কারের ব্যাপারটা উল্টো দিকে নিয়ে গেলেন। আমি সেই সম্পর্কে দু'একটি কথা বলতে চাই। ১৯৯৫ সালে যে আইন হয়েছিল তারপরে ওরা যখন ক্ষমতায় ছিল তখন এক বিঘা জমিও ওরা বিলি করেননি বা খাস করেননি। ১৯৬৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর থেকে খাস জমি অধিগ্রহণ করা হয় এবং বিলি করা হয়।

[6-40—6-50 P.M.]

জমি উদ্ধার করে, বর্গা রেকর্ডিং করে ৬৭ সাল থেকে ৬৯ সাল এই দুটো যুক্তফ্রন্টের আমলে যে জমি বিলি হয়েছিল, ওরা ৭২ সালে ক্ষমতায় এসে সেই জমি থেকে অনেক কৃষককে অন্যায়ভাবে, এগারোশো কর্মীকে খুন করে সেই সব জমি থেকে উচ্ছেদ করেছিল। সেই সময় কি জমি বিলি হয়েছিল ভাল করেই জানা আছে। ভাগাড়, শ্মশান সেইসব জায়গাগুলো বিলি করা হয়েছিল, যেখানে মানুষ চাষ করতে পারে না। তারপর ৭৭ সালে বামফ্রন্ট সরকার এসে সেই জমিগুলোকে যেগুলো কৃষকদের হাত থেকে বেরিয়ে গিয়েছিল, সেগুলো উদ্ধার করতে শুরু করে। সাথে সাথে সেই জমি পেয়ে বর্গা রেকর্ডিং শুরু করে। আজকে গরিব মানুষ, গ্রামের গরিব মানুষ প্রতিষ্ঠিত হতে পেরেছে। এই যে বর্গা রেকর্ডিং আরম্ভ হয়েছে সেটা আমাদের জন্য। এটা কংগ্রেসের একজনও করেনি। এখানে কংগ্রেসের একজন এম এল এ আছেন যিনি ভূমি সংস্কারের কথা বলেন অথচ তাঁর পরিবারের জমি বাঁচানোর জন্য হাইকোর্টে এখনও দু-তিনটে মামলা ঝুলছে। আজকে ছোটো পাট্টাদার থেকে শুরু করে মাঝারি চাষী যাদের হাত থেকে জমি চলে গিয়েছিল, আজকে বাম সরকার আসার পর সেই জমি তাদের হাতে ফিরে এসেছে। শুধু জমি পাওয়ার ব্যাপার নয়। জমি পাওয়ার সাথে সাথে তার সেচের ব্যবস্থা, উন্নতমানের সারের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আজকে একটা জিনিসকে শুধু সার থেকে তাদের যে ভরতুকি সেটাকে তুলে দিয়েছে। তাদের মুখ থেকে আর গণতন্ত্রের কথা শুনতে চাই না। এদের মুখে গণতন্ত্রের কথা শুনলে আমাদের হাসি পায়। যারা দীর্ঘ ২৮ বছর ক্ষমতায় ছিল, গণতন্ত্রের কথা বলে অথচ ১৬ বছর ধরে পঞ্চায়েতের কোনও নির্বাচন করেননি। ক্ষমতাকে তাঁরা নিজেদের কবলে রেখেছিলেন জরুরি অবস্থার সময়ে এই রাজ্যে অন্ধকার কায়েম করে রেখেছিলেন। ৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার সঙ্গে সঙ্গে বিকেন্দ্রীকরণের নীতিকে প্রতিষ্ঠিত করে আজকে গ্রামে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে গ্রামের মানুষের হাতে অধিক ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। এইগুলোর মধ্যে দিয়ে আজকে গ্রামের মানুষের হাতে পয়সা আসছে। ক্রয় ক্ষমতা বাড়ছে। আজকে তারা কাজকর্ম করে, দোকান করে তাদের জীবিকা অর্জন করছে। গ্রামের বাজারগুলিতে টি ভি, রেডিওর দোকান গড়ে উঠেছে অর্থাৎ মানুষের হাতে পয়সা আসছে, তাদের ক্রয় ক্ষমতা বাড়ছে। এইসব কারণেই দোকান গজিয়ে উঠেছে। এই বামফ্রন্ট সরকারই ভাবেন তফসিলি জাতি, উপজাতির কথা, মহিলাদের কথা। মহিলাদের ১/৩ অংশ তাদের অধিকারকে প্রতিষ্ঠিত করেছে। শুধু কি তাই তারা পৌরসভা পঞ্চায়েতেও প্রতিনিধিত্ব করছে।

তফসিলি উপজাতির যাঁরা পশ্চাৎপদ, তাঁদের আত্মমর্যাদা প্রসারের জন্য আমরা তাদের জন্য সিট রিজার্ভেসন করেছি। এঁরা গণতন্ত্রের কথা বলেন! এদের কাছে আমাদের গণতন্ত্রের কথা শিখতে হবে! সফদার হাসমি, নয়না সাহানির হত্যাকারীরা এবং কুমির দিয়ে খাওয়ানো শুষমার হত্যাকারীরাও কংগ্রেসে আছে। নির্বাচনের আগে আপনাদের ২টি দলের থেকে ক্রিমিন্যালের লিস্ট বেরিয়েছিল। কার কত ক্রিমিন্যাল আছে তার লিস্ট পার্টি অফিসে ছিল। এবার সেচের ব্যাপারে আসি। সেচের উপর—ক্ষুদ্র সেচ, মাঝারি সেচের উপর গুরুত্ব দেওয়ার ফলে পশ্চিমবঙ্গ কৃষিতে প্রথম স্থান অধিকার করেছে। আমাদের রাজ্যে, সারের জন্য যে টাকা রাজ্য সরকার খরচ করেছে সেই টাকা কেন্দ্রীয় সরকার দেননি। আজকে ক্যানেল কাটানো বন্ধ হয়ে গেছে। আর আপনারা বলছেন আমরা কিছু করছি না। মানুষকে উস্কানি দেওয়ার কথা বলবেন না। শিল্পের কথা বলছেন—আজ সারা ভারতবর্ষে ছোট-বড় ৫ লক্ষের উপর কলকারখানা বন্ধ আছে। রাষ্ট্রায়ত্ত শিল্পগুলোকে ব্যক্তিগত মালিকানায় বিক্রি করতে দিচ্ছেন। কিন্তু আমাদের রাজ্য ক্ষুদ্র শিল্পে প্রথম স্থান অধিকার করেছে। ভারি শিল্পে পশ্চিমবঙ্গ পিছিয়ে আছে এবং যাঁরা বিরোধী বেঞ্চে বসে আছেন তাঁরা এরজন্য দায়ী। বীরভূমের বক্রেশ্বরের অনুমতি পেতে ১১ বছর সময় লেগেছে। এতে আপনাদের লজ্জা নেই? এখানে ২টি ইউনিটের কাজ চলছে। আগামী ২ হাজার সালের মধ্যে ৩টে ইউনিট চালু হবে। বক্রেশ্বর হচ্ছে, হবে। হলদিয়ার কথা আপনারা বলেছেন। সেখানে অনুমতি দিতে ১৩ বছর লেগে গেল। এই ১৩ বছর অনুমতির জন্য অপেক্ষা করতে হয়েছে। হলদিয়ায় পেট্রোকেমিক্যালের কারখানা হচ্ছে, হবে। এটা আপনাদের জেনে রাখা দরকার। আপনারা দীর্ঘদিন এর বিরোধিতা করে আসছেন, কিন্তু আপনারা এগুলো আটকাতে পারবেন না। আমাদের রাজ্যে ভারি শিল্পের যে জোয়ার এসেছে তা অব্যাহত থাকবে।

[6-50—6-55 P.M.]

বক্রেশ্বরে তিনটে ইউনিট ২ হাজার সালের মধ্যেই হবে। সুব্রতবাবু স্বীকার করেছেন যে বক্রেশ্বর হচ্ছে। জাপানের সহযোগিতায় হচ্ছে। আর, দুর্নীতির কথা বলছেন? দাঙ্গার কথা বলছেন? আইন-শৃঙ্খলার কথা বলছেন? আপনাদেরই একজন প্রাক্তন মন্ত্রী দাঙ্গার জন্য তিহার জেলে আলোর অপেক্ষায় রয়েছেন। আপনাদের ১৬ জন মন্ত্রীর বিরুদ্ধে সি বি আই কেস আছে। নির্বাচনে ২৮ ভাগ মানুষ আপনাদের সমর্থন করেছেন। কেন্দ্রে ১৭ জন মন্ত্রী গোহারা হেরেছে। সারা দেশে আপনাদের মুণ্ডু উড়ে গেছে। আপনারা অসত্যকে টিকিয়ে রাখার জন্য চিৎকার করছেন। শেষে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে, আপনাদের সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে দু-চারটে কথা বলতে চাই। বিরোধী বন্ধুরা বললেন যে, এই রাজ্যে নাকি আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। আমি তাদের জিজ্ঞেস করছি, কংগ্রেস শাসিত রাজ্য এবং কেন্দ্রশাসিত রাজ্যে কি আইন-শৃঙ্খলা পশ্চিমবঙ্গের থেকে ভাল? নাগরিক অধিকার যদি কোথায় পেয়ে থাকে মানুষ, তা এই রাজ্যেই পেয়ে থাকে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, গত নির্বাচনে ৮০-৮৫ শতাংশ মানুষ তাদের সুচিন্তিত রায়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্টকে জয়যুক্ত করেছেন। স্যার, এই

রাজ্যের সাফল্যের কথা বলতে গেলে দুটো বিষয়ে বলতে হবে। এক পঞ্চায়েতী রাজ, দুই ভূমি সংস্কার। ভূমি সংস্কারের ক্ষেত্রে আমরা জোতদার-জমিদারদের হাত থেকে জমি ছিনিয়ে নিয়ে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করেছি। আর পঞ্চায়েতি রাজ্যের সাফল্যের ক্ষেত্রে দেখা গেছে, যেখানে আগে গ্রাম ছিল, সেখানে গঞ্জ সৃষ্টি হয়েছে। স্যার, আপনি জানেন, আমাদের এখানে দরিদ্র, দুঃস্থ মানুষ, যারা যখন কাজ পায় না, সেই সময় তাদের রিলিফ দেওয়ার জন্য রাজ্যপাল তাঁর ভাষণে গণবন্টন ব্যবস্থার কথা বলেছেন। আজকে আমরা বন সৃজন, মৎস্য, কৃষির উপর জোর দিয়েছি। কৃষিতে উৎপাদন বাড়াবার জন্য কৃষককে কৃষির সাজসরঞ্জাম, বীজ, ইত্যাদি যাবতীয় উপাদান দিতে হবে। কৃষির উপর ভিত্তি করেই পশ্চিমবঙ্গে শিল্প গড়ে উঠবে। রাজ্যপাল তাঁর ভাষণে শিক্ষার কথা বলেছেন। এখানে প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় বই বিতরণ করা হয় এবং ১২ ক্লাশ পর্যন্ত মাইনে দিতে হয় না। সেই সঙ্গে সুসংহত শিশু প্রকল্পকেও অগ্রাধিকার দিয়েছি। রাজ্যপাল স্বাস্থ্যকেন্দ্রগুলোর কথাও বলেছেন তার ভাষণে। সেইসব কারণে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6-55 P.M. till 11-00 A.M. on Thursday, the 13th June, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 13th June, 1996 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 20 Ministers, 8 Ministers of State and 177 Members.

### ADJOURNMENT MOTION

[11-00 — 11-10 A.M.]

**Mr. Speaker :** Today, I have received five notices of Adjournment Motions. The First one is from Shri Tusar Kanti Mondal on the subject of reproted serious injuries of a rickshaw-pullar from police firing at Rajarampur under Sutahata P.S. in the district of Midnapore on 15.5.96, the second one is from Shri Samar Mukherjee on the subject of reported subsistence of the Mahanandatala health centre in Ratua constituency due to erosion of river pulhar, the third one is from Shri Suniti Cattaraj on the subject of police atrocities at Quitha village under Dubrajpur P.S., Birbhum district on 9.6.96 following death of one anti-social, the Sourth one is from Shri Saugata Roy on the subject of occurence of Violence in the post election period and the fifth one is from Shri Sanjib Kumar Das on the subject of acute scarcity of drinking water in the State.

The subject matters of the Motions do not call for adjournment of the busniess of the House. The Members may raise the issues during the discussion on Governor's Address and also through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read the text of this Motion.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটা জিনিস শুধু বলে রাখি- আমি নোটিশ নির্দিষ্ট সময়ের মধ্যেই দিয়েছি। আপনি নেবেন, না নেবেন সেটা আপনার ব্যাপার। কিন্তু আজকে পুলিশমন্ত্রী এখানে নেই বলে আপনি এটা নেবেন না, এটা ঠিক কথা নয়। কেননা স্যার, আজকে আর আমাদের ৩০ জন সদস্য নেই। তাই এটা আপনার নেওয়া উচিত ছিল।

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশটা পড়বেন না পড়বেন না।

**Shri Saugata Roy :** পড়ছি স্যার, This Assembly do now adjourn its

business to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely.

The state is being wrecked by post poll violence in the first three weeks after the election. Thirty six people were killed and 100 people were injured in 67 political clashes. Workers of the Indian National Congress, the principal opposition party have been the principal victims and the CPI (M) has been the principal aggressor. Members of the other left front parties and even the police have been attacked. In one incident at churulia near Assansol an headmistress of a school has been raped in an incident of post-poll violence. In some areas of the State harizans are not being allowed to raise water from the wells. Even after the Police Minister had a meeting with the PCC President, such a attack have not been stopped. For the last few days, repeated incidents have taken place in Chakdah and Garden Reach P.S. Steps must be taken by the Government to stop such clashes immediately failing which the Congress will go for a greater movement.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** Today I have received twelve notices of Calling Attention on the following subject namely :-

| | | |
|---|---|---|
| 1. Discovery of a Forge Currency Factory at Matiabruz, Calcutta | : | Shri Sukumar Das |
| 2. Subsidence of Mahanandatola Health Centre due to erosion of the river Fulhar | : | Shri Samar Mukherjee |
| 3. Reported outbreak of Malaria in the State | : | Shri Jayanta Kr. Biswas |
| 4. Erosion of the river Ganga in Manickchak-Bhutui area of Malda district | : | Smt. Sabitri Mitra |
| 5. Steps taken by the State Govt. to reopen the closed Kanoria Jute Mill at Howrah | : | Shri Ram Janam Majhi |
| 6. Alleged deadlock in Barachaturi Public Health Centre under Khatanga Gram Panchayat in Birbhum | : | Shri Suniti Chatterjee |

| | | |
|---|---|---|
| 7. Private Secretary for the M.L.As | : | Shri Ashok Kumar Deb |
| 8. Explosion at Baranagar on 4.6.95 causing death of 6 persons and injuries to some others | : | Shri Sudip Bandyopadhyay |
| 9. Recent clashes at Ekbalpore, Calcutta | : | Shri Saugata Roy |
| 10. Stalemate condition of West Bengal Council of Higher Secondary Education | : | Shri Md. Sohrab |
| 11. Alleged aviction of the Recorded Bargaders under Hanskhali Police Station, Nadia | : | Shri Shashanka Shekhar Biswas |
| 12. Acquisition of land laying unfenched at Coochbehar-North 24 parganas Border Area | : | Shri Goutam Chakraborty |

I have Selected together the notices of Shri Samar Mukherjee on the subject of subsidence of Mahanandatola Health Centre due to erosion of the river Fulhar and Shrimati Sabitri Mitra on the subject of Erosion of the river Ganga in Manickchak-Bhutui area of Malda district.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 19th June, 1996.

**Mr. Speaker :** Now, Mention Cases.

(Noise)

(At this stage, all the Congress (I) members including the Leader of the Opposition, Shri Atish Chandra Sinha rose to speak.)

## POINT OF ORDER

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে নির্বাচনের আগে থেকে এবং নির্বাচনের পরেও কংগ্রেস কর্মীদের উপর যেভাবে অত্যাচার হচ্ছে আমরা সে কথা গতকাল মেনশন আওয়ারে এবং রাজ্যপালের ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাবের সময় বার বার বলেছি। বুদ্ধদেব বাবুর কাছে আমাদের প্রদেশ কংগ্রেস সভাপতিও বলেছেন। কিন্তু কোনও প্রতিকার হচ্ছে না এবং এখনও কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার চলছে। এটা খুব গুরুত্বপূর্ণ

বিষয়, সে জন্য আমি আপনার কাছে দাবি জানাচ্ছি কাইন্ডলি এই অ্যাডজর্নমেন্ট মোশনটা আলেচনা করার জন্য আমাদের অনুমতি দিন। এটা কোনও সম্মানের ব্যাপার নয়, এটাতে দু-পক্ষই বলতে পারবেন এবং আমরা চাই এ ব্যাপারে পশ্চিমবাংলায় শান্তি ফিরে আসুক, এই অশান্তি চলতে থাকলে কাররই লাভ হবে না আমার অনুরোধ আপনি এই অ্যাডজর্নমেন্ট মোশনটা অ্যালাউ করুন এবং এখানে আলোচনা করার সুযোগ করে দিন।

**Mr. Speker :** I have already passed my orders on that issue. Now I will take up the Mention Cases. Yes, Mr. Deba Prasad Sarkar you start your Mention Case.

(At this stage, all Congress (I) members walked out of the Chamber)

[11-10 — 11-20 P.M.]

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি ও উপজাতি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে তফসিলি জাতি ও উপজাতি পরিবারের ছাত্র-ছাত্রীদের পড়াশোনার সুযোগ করে দেওয়ার জন্য সরকারি ভাবে সামান্য হলেও কিছু অনুদানের ব্যবস্থা আছে যাতে তারা ছাত্রাবাস থেকে পড়াশোনা করতে পারে। কিন্তু সরকারি নজরদারীর অভাবে সরকারি অনুদান যথাযথভাবে এই সমস্ত পরিবারের ছেলে-মেয়েদের স্বার্থে ব্যয় করা হচ্ছে না। তারা সরকারি সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। শুধু তাই নয় তাদের কাছ থেকে অতিরিক্ত অর্থ আদায় করার জন্য তাদের ওপর চাপ সৃষ্টি করা হচ্ছে। প্রতিবাদ করলে ছাত্রদের ওপর নানাভাবে অমানবিক অত্যাচার নেমে আসছে। আমি নির্দিষ্ট অভিযোগ হিসাবে এখানে একটা বিষয় উল্লেখ করছি ঃ মালদা জেলার গাজল থানার টিয়াকাটি হাই স্কুলের ছাত্র-ছাত্রীরা সরকারি অনুদান হিসাবে মাসিক ৩০০ টাকা করে স্টাইপেন্ড পায়। তাসত্ত্বেও তাদের খাওয়া খরচ হিসাবে স্কুল কর্তৃপক্ষ মাসিক ১৭০ টাকা করে আরও দেবার জন্য তাদের ওপর জুলুম করে। বিশেষ করে ১৯৯৫-৯৬ সালের আর্থিক বছরে ঐ টাকা দেবার জন্য তাদের ওপর জুলুম শুরু হয়। ছাত্র-ছাত্রীরা প্রতিবাদ করলে টাকার অঙ্কটা কমিয়ে ১৩০ টাকা করে দেবার জন্য বলা হয়। ছাত্র-ছাত্রীরা তাও দিতে অস্বীকার করলে তাদের ওপর প্রচন্ড জুলুম শুরু হয়— তাদের পরীক্ষার অ্যাডমিট কার্ড দেয়া বন্ধ করে দেওয়া হয় এবং শেষ পর্যন্ত পরীক্ষায় বসতে দেওয়া হলেও রেজাল্ট বা মার্কশিট আটকে দেওয়া হয়। পরিশেষে তাদের কাছ থেকে মাথাপিছু ৭৫ টাকা করে আদায় করে মার্কসিট দেওয়া হয়েছে। ছাত্র-ছাত্রীরা এ বিষয়ে সরকারি কর্তৃপক্ষ, বি ডিও-র কাছে অভিযোগ জানায়। ফলে গত ২৯শে মে স্কুল কর্তৃপক্ষ ছাত্র-ছাত্রীদের হস্টেল থেকে মেরে বের করে দেয়। তারা তখন আম-গাছতলায় আশ্রয় নিতে বাধ্য হয়। তারপর জেলার এস সি, এস টি অফিসার বিষয়টি তদন্ত করে তাদের ছাত্রাবাসে ঢুকিয়ে দিয়ে আসেন। কিন্তু পরবর্তীকালে ছাত্রাবাস বন্ধ করে দেওয়া হয়। ৩১শে মে ডি এম-এর পক্ষ থেকে ডেপুটি ম্যাজিস্ট্রেট শিশির কারফা এবং জেলা

এস সি, এস টি অফিসার ৫ ঘণ্টা ধরে তদন্ত করেন। স্কুলের হেড মাস্টার এবং হস্টেল সুপার তাদের বিভিন্ন প্রশ্নের কোনও সঠিক জবাব দিতে পারেনা। ফলে তারা সেখানকার সমস্ত খাতা-পত্র সিজ করে এনেছেন। আজকে ভিজিলেন্স তাদের বিরুদ্ধে অ্যাকশন নিয়েছে, কিন্তু স্কুল কর্তৃপক্ষ, তথা হেড মাস্টার, সুপার এবিটিএ-র নামকবা প্রভাবশালী শিক্ষক নেতাদের দ্বারস্থ হয়েছে যাতে ভিজিলেন্স থেকে তাদের কেসটা হালকা করে দেওয়া হয়। এমতাবস্থায় সরকারের কাছে আমার দাবি এস সি, এস টি ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাসের টাকা পয়সা নিয়ে যারা নয়ছয় করছে—বিশেষ করে মালদা জেলার টিয়াকাটি হাই স্কুলের ক্ষেত্রে যে ঘটনা ঘটেছে—তাদের যেন কোনওভাবেই ছেড়ে দেওয়া না হয়, দোষীদের বিরুদ্ধে যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়। পশ্চিমবাংলার বিভিন্ন স্কুল থেকেই আমরা এই অভিযোগ পাচ্ছি। এ জিনিস যাতে বন্ধ হয়, ছাত্র-ছাত্রীদের জন্য বরাদ্দকৃত অনুদানের অর্থ যাতে তছনছ না হয়, স্কুলগুলোয় পড়াশুনা যাতে অব্যাহত থাকে তার জন্য সরকারি নজরদারী জোরদার করার জন্যও আমি দাবি জানাচ্ছি। মালদা জেলার গাজল থানার টিয়াকাটি হাই স্কুলের দুর্নীতিগ্রস্ত হেড মাস্টার এবং হস্টেল সুপারের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি এবং ভিজিলেন্সের ওপর চাপ সৃষ্টি করে তদন্তকার্য যাতে হালকা করে না দেওয়া হয় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আমি দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের রাজ্য সরকারের মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমাদের উত্তরবঙ্গের অসম এবং ভুটান সীমান্তের বিস্তীর্ণ এলাকায়, বিশেষ করে কুমারগ্রামদুয়ার, আলিপুরদুয়ার, মাদারিহাট প্রভৃতি এলাকায় ইতিমধ্যে প্রায় ৩০,০০০ মানুষ ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে। আজকে সকাল পর্যন্ত আমি যা খবর পেয়েছি তাতে দেখছি যে, ইতিমধ্যেই ম্যালেরিয়ায় আক্রান্ত ১৪ জন মানুষ মারা গেছেন। আসামেও ব্যাপক ম্যালেরিয়া দেখা দিয়েছে এবং আজকের অল ইন্ডিয়া রেডিও থেকে এ খবর প্রচারিত হয়েছে। আমরা আতঙ্কিত হয়ে পড়েছি। গত বছর এই ম্যালেরিয়ায় ১০০ লোকের মৃত্যু হয়েছিল। এবারে আরও মারাত্মক আকারে আতঙ্ক দেখা দিয়েছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, অবিলম্বে গোটা ব্যাপারটা গুরুত্ব দিয়ে দেখা দরকার যাতে মহামারী দেখা না দেয় এবং এরজন্য ডি ডি টি স্প্রে সর্বত্র করা দরকার। সেখানে ৬২টি চা-বাগানে ম্যালেরিয়া দেখা দিয়েছে। সমস্ত বনাঞ্চলে প্রায় ৫৫ হাজার মানুষ বসবাস করেন। বনাঞ্চলের মানুষ আজকে ম্যালেরিয়ায় আক্রান্ত। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, পার্থবাবুকে অনুরোধ করছি গোটা ব্যাপারটা মনিটারিং করার জন্য এবং আপনার অবিলম্বে ডুয়ার্স এবং আলিপুরদুয়ারে যাওয়া দরকার। আলিপুরদুয়ার হাসপাতালকে জেলা হাসপাতালে উন্নীত করার দাবি দীর্ঘদিনের। অবিলম্বে জেলা হাসপাতাল ঘোষণা করা দরকার। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ এখান থেকে আড়াইশো কিলোমিটার দূরে। সেইজন্য অতদূরে গিয়ে চিকিৎসা করা সম্ভব নয়। তাই এটাকে জেলা হাসপাতাল করা আরও বেশি করে দরকার। বন্যার পরে বহু অ্যাপারেটার্স নষ্ট হয়েছে। ব্লাড, ইউরিয়া বা সমস্ত রকমের প্যাথোলজিক্যাল ইনভেস্টিগেশন হয়না। যাতে এখানে করা হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার। এর সাথে সাথে ম্যালেরিয়া নিবারনের জন্য একটা টাক্স ফোর্স করা দরকার এবং সেখানে ডি ডি টি স্প্রে করার ব্যবস্থা করা হোক। ডি ডি (ম্যালেরিয়া) ওখানে

গিয়েছিলেন। তাকে বলা হয়েছিল, টাস্ক ফোর্সের ব্যবস্থা করুন এবং ম্যালেরিয়া নির্ণয় এবং নিবারনের জন্য একটা গবেষণাগার স্থাপন করুন। কারণ গত ৫০ বছর ধরে এই জিনিস চলছে। অতীতে কেন্দ্রীয় সরকার ম্যালেরিয়া নিবারণের ব্যবস্থা বন্ধ করে দিয়েছিলেন। এখন যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন। তাদের সাথে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যোগাযোগ করুন যাতে নিয়মিত আর্থিক অনুদান এবং সহযোগিতা পাওয়া যায়। ডাক্তাররা যাতে আসেন, আমাদের যারা বিশেষজ্ঞ এবং দিল্লির যারা বিশেষজ্ঞ যুক্তভাবে ম্যালেরিয়া নিবারণের ব্যবস্থা যাতে হয় তারজন্য আপনার হস্তক্ষেপ কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করব, কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রীর সাথে কথা বলে এই ব্যাপারে দ্রুত সমস্যার সমাধানের উদ্যোগ গ্রহণ করা হবে। বিষয়টি হচ্ছে, বনগাঁর যানজট। আপনি অবাক হয়ে যাবেন, বনগাঁ শহরের উপর দিয়ে হরিদাসপুরের মধ্য দিয়ে ভারত বাংলাদেশের যে বাণিজ্য শুরু হয়েছে তাতে প্রায় প্রতিদিন ১ হাজার থেকে দেড় হাজার ট্রাক বনগাঁর উপর অবস্থান করে। প্রতিদিন ৩ থেকে ৪ হাজার লোক এই বনগাঁ শহরের উপর থাকে। কিন্তু এরজন্য কোনও পরিকাঠামোগত ব্যবস্থা নেই। মিউনিসিপ্যালিটি তার স্বল্প ক্ষমতার মধ্য দিয়ে আপাতত একটা ব্যবস্থা গ্রহণ করা হলেও সামনে বর্ষাকালে ভয়াবহরূপ নিতে পারে। ইতিমধ্যে ১০ থেকে ১২ জন লোক মারা গেছে। আমাদের দাবি বাইপাস রাস্তা দ্রুত শুরু করা হোক এবং পেট্রাপোল যে স্টেশন ছিল বনগাঁর পরে, সেই স্টেশন যদি চালু করা যায় তাহলে রেলপথে ব্যাপক পণ্য বহন করা যাবে। আশা করি, এই ব্যাপারে দ্রুত পদক্ষেপ গ্রহণ করা হবে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ কয়েক বছর ধরে পুরুলিয়া জেলা সম্পূর্ণ অবহেলিত। পুরুলিয়া জেলা অনগ্রসর জেলা, এখানে কোনও শিল্প নেই। সেচের কোনও ব্যবস্থা নেই। সেখানে আজ কয়েক বছর ধরে ১০টি কারখানা বন্ধ হয়ে আছে। অথচ সরকার নিরব, কোনও উদ্যোগ সরকারি তরফ থেকে নেওয়া হচ্ছে না। এরফলে ২ হাজার শ্রমিক বেকার হয়ে গেছে। তারা আজ অর্ধাহারে এবং অনাহারে দিন কাটাচ্ছে। তারা ডি এম, এস পি এবং রাজ্য প্রশাসনের কাছে বারবার বলার চেষ্টা করেছেন যে কারখানাগুলি খোলা হোক। এমনিতেই ওখানে কোনও শিল্প গড়ে উঠেনি। যে কয়েকটি শিল্প গড়ে উঠেছিল তারমধ্যে ১০টি কারখানা বন্ধ হয়ে আছে। আমি তাই শিল্পমন্ত্রীর কাছে আবেদন জানাতে চাই আপনার মাধ্যমে যাতে শিল্প কারখানাগুলি খোলার উদ্যোগ তিনি নেন এবং যে সমস্ত শ্রমিক কর্মচারি এবং তাদের পরিবার অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে, তাদের জন্য একটা সুরাহা করার ব্যবস্থা তিনি করেন। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন কয়েক মাস যাবত আমার জেলায় এবং অন্যান্য জেলায় পিচের রাস্তার কাজগুলো হচ্ছে। কিন্তু অসুবিধাটা হচ্ছে এই

জায়গায়, যে রাস্তার মানটা অত্যন্ত নিম্ন মানের হচ্ছে। অসুবিধা হচ্ছে কন্ট্রাক্ট সিস্টেমে কাজ করার ফলে লোয়েস্ট টেন্ডারকে নিয়ম অনুযায়ী কাজগুলো দেওয়া হচ্ছে। তারা পরস্পরের মধ্যে কমপিটিশন করছে। তারা মানুষের কথা ভাবছে না, জেলার কথা ভাবছে না। যার ফলে এই জিনিসগুলো হচ্ছে। এই অবস্থাটা সম্পর্কে চিন্তা ভাবনা করতে হবে। দ্বিতীয়ত এই দপ্তরের এক শ্রেণীর অফিসার থেকে শুরু করে নিম্নতর কর্মচারি পর্যন্ত এই কন্ট্রাক্টারদের সঙ্গে একটা অশুভ আঁতাত এর সঙ্গে যুক্ত হচ্ছে। এই জায়গাগুলোতে আপনাকে দেখতে হবে। যাই হোক, আমি যেটা বলছি, এই রাস্তাগুলো দুদিন পরে বর্ষা হবে, সমস্ত রাস্তাগুলো নষ্ট হয়ে যাবে, যানবাহন চলাচল বন্ধ হয়ে যাবে। সুতরাং এই রাস্তাগুলোর সম্পর্কে চিন্তা ভাবনা করতে হবে, পদ্ধতিগুলো সম্পর্কে চিন্তা ভাবনা করতে হবে। আমি সংবাদ পত্রে দেখেছি, মাননীয় পূর্তমন্ত্রী এই সম্পর্কে চিন্তা ভাবনা করছেন, আলোচনা করছেন এবং আগামী দিনে রাস্তার কাজগুলো যাতে আরও সুন্দর হয়, যানবাহন চলার উপযোগী হয়, এই ব্যবস্থা তিনি করবেন। আমি আপনার মাধ্যমে তাই পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী শীতল সর্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীকে কিছু জানাতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র সাঁকরাইলের যে রাস্তা সেটা ওখানকার একমাত্র রাস্তা। এই রাস্তার অবস্থা বেহাল। সেই রাস্তা দিয়ে গাড়ি চলাতো দূরের কথা মানুষ চলতে পারে না। সারেংগা পোল থেকে আরম্ভ হয়েছে এই রাস্তা এবং মানিকপুর হয়ে চাঁপাতলা এবং বকুলতা এই রাস্তা চলে গেছে। গরিব মানুষরা সেই রাস্তা দিয়ে চলাফেলা করতে পারে না। পথ দুর্ঘটনায় বহু মানুষ মারা গেছে পথ চলতে গিয়ে। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যদি এই রাস্তা অবিলম্বে রিপেয়ার না করা হয় তাহলে আগামী বর্ষায় এই রাস্তার আরও অবনতি হবে।

**শ্রীমতী শকুন্তলা পাইক ঃ** (অনুপস্থিত)

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত, পরিবহন এবং পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্যণ করে একটি বিষয় এখানে রাখছি। আমার এলাকায় একটি সেতু আছে যে সেতুটি বিবেকনান্দ সেতু নামে পরিচিত। হাওড়া এবং ২৪ পরগনা জেলার মধ্যে সংযোগ স্থাপনের ক্ষেত্রে এটা একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পোলন করে এসেছে। ভারতবর্ষে এই রকম নিদর্শন বোধহয় একটাও নেই যেখানে রেল এবং বাস পরিবহন একই ব্রিজের উপর দিয়ে যায়। এর ফলে রেলের ভাইব্রেশনে এই বাস রাস্তাটি ক্ষয় রোগে আক্রান্ত হয়েছে। বিগত দিনে এর কোনও রকম বড় সংস্কার করা হয়নি ছোটখাটো সংস্কার ছাড়া। গত মার্চ মাসে আমাদের শ্রদ্ধেয় নেতা তৎকালীন মন্ত্রিসভার মন্ত্রী পতিত পাবন পাঠকের প্রচেষ্টা এবং আমাদের পূর্ত দপ্তরের প্রচেষ্টায় এটার পূর্ণ সংস্কারের বন্দোবস্ত করা হয়েছে এবং সেই সংস্কারের কাজ ভালো ভাবেই চলছে। সেজন্য আমি পূর্ত দপ্তরকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু তার পাশাপাশি যে সমস্যার সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে যে সমস্ত পরিবহনের সংযোগ বন্ধ করা হয়েছে। সেখানে সি সি আর লিংক ট্রেন যে পরিমাণ চলছে তাতে এলাকার মানুষের সমস্যার সমাধান করতে পারছেনা। আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন রেল মন্ত্রীকে চিঠি দিয়ে ট্রেনের সংখ্যা

বৃদ্ধি করার জন্য বলেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গে ট্রেন বাড়লে সি পি এম-এর সুবিধা হতে পারে বলে সেটা হল না। দ্বিতীয় কথা হচ্ছে, পরিবহনের এই সমস্যা দূর করার জন্য তৎকালীন মন্ত্রী লঞ্চের পর্যাপ্ত ব্যবস্থা করেছিলেন। কিন্তু তাসত্ত্বেও এই সমস্যা রয়ে গেছে। এখন যেটা মারাত্মক অবস্থায় দাঁড়িয়েছে সেটা হচ্ছে ট্রাফিক আইন-এর পরে শহর থেকে যানবাহন বাইরে বার করে দেওয়া হয় কিন্তু দিল্লি রোড থেকে কোনও রকম যানবাহন শহরে ঢুকতে দেওয়া হবে না। কিন্তু পুলিশ দপ্তরের এক শ্রেণীর ট্রাফিক পুলিশ তারা ট্রাফিক আইন লঙ্ঘন করে অসৎ উপায়ে টাকা নিয়ে রাত্রি ১০টার পরে গাড়ি ছেড়ে দিচ্ছে। তার ফলে ঐ এলাকার শান্তি বিঘ্নিত হচ্ছে। কাজেই এই মুহূর্তে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে এলাকার সমস্যা বাড়তে থাকবে। আমি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে অবিলম্বে এই সমস্যা সমাধানের জন্য উপযুক্ত পদক্ষেপ নেবেন। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে কতকগুলি এক্স-জমিন্দারের তৈরি বাঁধ আছে। সেই বাঁধগুলি হবার পর থেকে আজ পর্যন্ত কোনও মেরামত হয়নি। অল্প বৃষ্টিতে সেগুলি ডুবে যায় এবং সেগুলি ভেঙ্গেও যায়। তার ফলে এলাকার ফসলের প্রভূত ক্ষতি হয়। এবারের বন্যায়ও এই বাঁধগুলি ভেঙ্গে গেছে, এগুলি মেরামত করা হয়নি। কাজেই আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে আবেদন করছি যে এই বাঁধগুলি যেন মেরামত করা হয়। আবার জেলাপরিষদকে বললে তারা বলেন—আমাদের কোনও টাকা নেই বাঁধ মেরামত করবার জন্য আবার বর্ষকাল আসছে, বন্যাও হবে এবং তাতে আবার ফসল নষ্ট হবে, চাষিরা ক্ষতিগ্রস্ত হবে। বিষয়টা কোন দপ্তরের মধ্যে পড়ছে জানি না, তাই সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর কাছে এক্স-জমিন্দারি বাঁধগুলি দ্রুত মেরামত করার ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন রাখছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র নরঘাটে হলদি নদীর ১৭১১ ফুট দীর্ঘ মাতঙ্গিনী সেতু রয়েছে। বহু অনুরোধ করবার পর সেতুটি বিদ্যুতায়ন করবার জন্য টাকা মঞ্জুর করা হয়েছে, কিন্তু কোনও অজ্ঞাত কারণে কাজটা বন্ধ হয়ে রয়েছে। তার সঙ্গে সঙ্গে নন্দকুমার হাইরোড ক্রসিংয়ে বৈদ্যুতিক আলোর ব্যবস্থা করবার জন্য পূর্তমন্ত্রীকে অনুরোধ জানাবার পর সেটা অনুমোদন করা হয়েছে এবং তারজন্য সেখানে পোস্টও পোতা হয়েছে, কিন্তু তারপর সেই কাজটাও পড়ে রয়েছে। নন্দকুমার হাইরোড ক্রসিংটা তমলুক, মেচেদা, হলদিয়া এবং দিঘা যাবার রাস্তাগুলির সংযোগ স্থল। সেখানে আলোর অভাবে নানারকম অসামাজিক কাজকর্ম হচ্ছে। সেখানে আলোর ব্যবস্থা হলে সেটা বন্ধ হয়ে যাবে। কাজেই আমার অনুরোধ, অবিলম্বে মাতঙ্গিনী সেতু এবং নন্দকুমার হাইরোড ক্রসিংয়ে আলোর ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামপুর ১নং ব্লকে নান্দালী গ্রাম-পঞ্চায়েতে আমাদের একজন পার্টি-কর্মী নবীন বাগ। তার বিরুদ্ধে পুলিশ ওয়ারেন্ট ছিল এবং সেক্ষেত্রে নিশ্চয়ই তাকে পুলিশের ধরবার অধিকার রয়েছে। কিন্তু সেখানকার পুলিশের সেকেন্ড অফিসার, যিনি পুলিশ অ্যাশোসিয়েশনের নেতা, তিনি রাত দুটোর সময় এসে যেমন করে চোর ডাকাত ধরে সেভাবে লুঙ্গি পরা অবস্থায় তাকে টানতে টানতে নিয়ে গেছে, জামা-কাপড় পর্যন্ত পরতে দেননি। ঐ পুলিশ অফিসার বিরোধী পার্টির পুলিশ অ্যাশোসিয়েশন করেন এবং কংগ্রেস ঘেষা মানুষ তিনি। তিনি বলেছেন এবারে দেখে নেব, কংগ্রেস আমাদের সঙ্গে রয়েছে। এভাবে একজন রাজনৈতিক কর্মীর প্রতি অসভ্য ভাষা ব্যবহার করেছেন। বর্তমানে পয়সা ছাড়া শ্যামপুর থানার একটি অংশ কোনও কাজ করেন না। তারজন্য শ্যামপুর থানার সেকেন্ড অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক, তার যাতে শাস্তি হয়, তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং বেদনা-দায়ক ঘটনার প্রতি পশ্চিমবাংলার পুলিশমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০-৫-৯৬ তারিখে কৃষ্ণনগরের পাশে মুক্তি নগর গ্রামের ৪ জন মহিলাকে গণধর্ষণ করা হয়। সেই মহিলাদের নাম হল নির্মলা রায়, টিনা মুখার্জি, বাসন্তী মুর্মু এবং সুপ্রিতা সরকার। এই মহিলাদের যারা গনধর্ষন করেছে তাদের নাম হল সঞ্জয় চৌধুরি, মুক্তি, হিরু মন্ডল, হেমু মন্ডল এবং এরা ছাড়াও আরও কিছু লোক ছিল যাদের চেনা যায় নি। যে চার জনের নাম করলাম তাদের তারা চিনে ফেলেছিল, বাকিদের তারা চিনতে পারেনি। এই ব্যাপারে কৃষ্ণনগরের কোতোয়ালি থানাতে স্পেসিফিক এফ আই আর করা সত্ত্বেও থানার আই সি এবং পুলিশ অফিসার আজ পর্যন্ত দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করেন নি, কোনও শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করেন নি। ওই সমস্ত রেপ কেসের আসামীরা ওই এলাকায় প্রকাশ্য দিবালোকে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। শুধু ঘুরে বেড়াচ্ছে তাই নয়, ওই সমস্ত মহিলা যারা রেপড হয়েছে তাদের তারা ভয় দেখাচ্ছে যে কেস তুলে না নিলে জানে মেরে দেবে। পুলিশমন্ত্রী বুদ্ধদেববাবু বলেছেন যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ভাল। তাহলে এটা কি তার নমুনা? যদি আইন শৃঙ্খলা ভালই হয় তাহলে যে সমস্ত মহিলারা অত্যাচারিত হল, যারা রেপড হল তাদের আসামীরা কেন গ্রেপ্তার হল না? আসলে তারা সি পি এম দলের সঙ্গে যুক্ত আছে, তারা সি পি এম-এর ছত্র-ছায়ায় আছে বলে পুলিশ গ্রেপ্তার করছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আসামীদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি এবং দৃষ্টান্ত মূলক শাস্তির দাবি জানাচ্ছি এবং এই ব্যাপারে যারা জড়িত তাদের শাস্তি দেবার দাবি জানাচ্ছি।

**শ্রী অজিত খাঁড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভগবানপুর এলাকার একটি সমস্যার ব্যাপারে সংশ্লিষ্টমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভগবানপুর এলাকার বিস্তীর্ণ অঞ্চল জুড়ে পানীয় জলের অভাবে মানুষ কষ্ট পাচ্ছে। সেখানে জলের লেয়ার নেমে যাওয়ার ফলে নলকূপগুলি অকেজো হয়ে গেছে। এই ব্যাপারে পঞ্চায়েত সমিতির সভাপতিকে জানানো সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয় নি এবং তার কাছে ব্যবস্থা করার কোনও উপায়ও নেই। এখানে যাতে কিছু বিকল্প ব্যবস্থা করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানকার

পুকুরগুলির জল খেয়ে মানুষের মধ্যে আন্ত্রিক রোগ ছড়াচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিচ্ছেন সেটা জানা দরকার। তার উপর এখানে বিদ্যুৎ না থাকার ফলে গভীর নলকূপের মাধ্যমে যে জল পাওয়া যাচ্ছিল সেটাও বন্ধ হয়ে গেছে। সেখানে বিদ্যুৎ সাপ্লাই দিয়ে গভীর নলকূপগুলি থেকে যাতে জল সরবরাহ করা যায় সেই জন্য আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে এই পানীয় জলের সঙ্কট আজ নয়, বিগত ১৫ বছর ধরে এই সঙ্কট চলছে, এখন এই পানীয় জলের সঙ্কট আরও বেড়েছে। এই সমস্যার স্থায়ী সুরাহার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে সেটা জানতে চাই। নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসেছি সেই এলাকার মানুষের সমস্যার কথা জানাতে, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে। কোনও প্রতিকার করা যাচ্ছে না, দেখবো, জানাবো, কোনও খবর নেই এই সমস্ত খবর শোনার জন্য আপনার মাধ্যমে এটা জানাচ্ছি না। আমি বিশেষ করে অনুরোধ জানাচ্ছি, এলাকার মানুষ ভীষণ কষ্টের মধ্যে আছে, এই ব্যাপারে দ্রুত সমাধানের জন্য কি ব্যবস্থা মন্ত্রী মহাশয় নিচ্ছেন সেটা জানতে চাই। গ্রাম উন্নয়ন এবং পঞ্চায়েত মন্ত্রী আমাদের এলাকার মানুষ, তিনি এখানে উপস্থিত আছেন, আশা করি তিনি এই ব্যাপারে নজর দেবেন, এই সমস্যার স্থায়ী সমাধান করবেন। মন্ত্রী মহাশয়ের উপর মানুষের আশা ভরসা আছে, সেই জন্য আমি তার প্রতিও দৃষ্টি আকর্ষণ করছি যাতে দ্রুত সমাধান করা যায়।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমাদের খানাকুল থানা এলাকার বিদ্যুতের বিষয়ে দু একটি যে সমস্যা রয়েছে, সেই বিষয়গুলো আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে পৌঁছে দিতে চাই। বিষয়টি হচ্ছে, আমাদের এলাকার ডিপ টিউবওয়েল এবং মিনি ডিপ টিউবওয়েল আজকে তিন চার বছর ধরে তৈরি হয়ে রয়েছে। ডিপ টিউবওয়েল চারটি এবং মিনি ডিপ টিউবওয়েল ছয়টি হয়েছিল। কিন্তু সেগুলিতে আজ পর্যন্ত বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি। যারজন্য চাষের খুবই অসুবিধা হচ্ছে। এরই পাশাপাশি দু-একটি হাসপাতাল, পি এইচ সি আছে। রামচন্দ্রপুরে যে হাসপাতালটি আছে, সেখানে এখনও পর্যন্ত বিদ্যুৎ সংযোগ হয়নি। নির্দিষ্ট ফর্মে আবেদন করেও এখনও পর্যন্ত কিছু করা যায় নি। রুরাল ইনটেনসিফিকেশনের বিষয়ে আমরা বলেছিলাম। আট দশটি মৌজা তিন-চার বছর ধরে স্যাংশন হয়ে পড়ে আছে। কিন্তু এখনও পর্যন্ত কিছু করা যাচ্ছে না। এটি দেখতে হবে। রিমোট ভিলেজে পঞ্চায়েত থেকে মিটার রিডিংয়ের একটা ব্যবস্থা হয়েছিল। আমরা শুনেছিলাম যে, সেই হিসাবে জি পি থেকে কয়েকটি নাম দেওয়া হয়েছিল। কিন্তু অ্যাপয়েনমেন্টের ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তর থেকে সাড়া পাওয়া যাচ্ছে না। পঞ্চায়েত থেকে নাম দিয়েছে আগেই। এই বিষয়টিকে একটু দেখতে হবে। এছাড়া আমাদের এলাকায় তিন-চারটি ভার্জিন মৌজা আছে, যেখানে এখনও বিদ্যুৎ পৌঁছায় নি। এই বিষয়ে উদ্যোগ নেবার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া রি-ভাইটালাইজেশনের একটি বিষয় রয়েছে। বহুদিন পূর্বে গ্রামের বুকে খুঁটি পুঁতে দেওয়া হয়েছিল, সেগুলি পড়ে গেছে। সেখানে নতুন করে বিদ্যুৎ সংযোগ হয়নি। এই রকম তিন-চারটি মৌজা রয়েছে। সেগুলিতে যাতে বিদ্যুৎ সংযোজন করা যায় তারজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবীশঙ্কর পান্ডা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে এলাকা থেকে বিধানসভায় প্রতিনিধিত্ব করছি, সেই এলাকাটি পশ্চিমবাংলায় সবচেয়ে পিছিয়ে পড়া এলাকাগুলির মধ্যে অন্যতম। এখানে যোগাযোগ ব্যবস্থা একেবারে না থাকায় মানুষের হাসপাতালে চিকিৎসা পরিষেবার একমাত্র স্থান নন্দীগ্রাম, সেখানে সেই সুযোগ তারা পায় না। নন্দীগ্রাম হাসপাতালে চিকিৎসা পরিষেবা ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। যদিও সেখানে চারটি হাসপাতাল আছে, একটি রুরাল হাসপাতাল, একটি সাবসিডিয়ারি হাসপাতাল আছে, সংখ্যার দিক থেকে যদিও কম নয়, তাহলেও সেখানে একটিমাত্র হাসপাতালে ইন্ডোর ব্যবস্থা আছে। বাকি সবগুলিতে আউট ডোরের ব্যবস্থা আছে। মহম্মদপুর হাসপাতাল এবং রিয়াপাড়া হাসপাতালের বিল্ডিংগুলো অনেকদিন ধরেই কনডেম হয়ে গেছে। কিন্তু এখনও পর্যন্ত সেগুলি পুনর্নির্মাণের ব্যবস্থা হয় নি। নন্দীগ্রামে বৈদ্যুতিকরণের সুযোগ থাকা সত্ত্বেও বিদ্যুতায়ন করা হয় নি। সেখানে ল্যাম্পের আলোয়, হ্যারিকেনের আলোয় মায়েদের প্রসব করাতে হচ্ছে। রিয়াপাড়া হাসপাতালটিকে প্রাথমিক হাসপাতাল হিসাবে ঘোষণা করা হয়েছে। কিন্তু সেই সঙ্গে সঙ্গে বলা হয়েছে—'উইদিন দি একজিস্টিং ইনফ্রাস্ট্রাকচার''। তার মানে নার্স বাড়বে না, ডাক্তার বাড়বে না এবং অন্ধকারে পুরানো বিল্ডিং ভেঙে পড়ার অপেক্ষায় থাকবে। অথচ একটি পি এইচ সিকে রুরাল হসপিট্যাল হিসাবে ঘোষণা করা সত্ত্বেও কোনও ব্যবস্থা হল না। সেই কারণে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন আপনারা গরিব মানুষদের চিকিৎসার জন্যে কি ব্যবস্থা নিচ্ছেন? আপনারা তো জনমুখী সরকার, গরিব মানুষদের জীবন মরণ সমস্যা নিয়ে ওঠাবসা করেন, এই নন্দীগ্রামের গরিব লোকদের চিকিৎসার কি ব্যবস্থা আপনারা নিচ্ছেন সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে জানতে চাই। আমি বলতে চাই যে, অবিলম্বে নন্দীগ্রামে হাসপাতালের ইন্ডোর যাতে চালু করা হয় তার ব্যবস্থা করুন। মহম্মদপুর, রিয়াপাড়ার কনডেমড বাড়িগুলো পুনর্নির্মাণের ব্যবস্থা করা হোক। তাছাড়া নন্দীগ্রাম হাসপাতালে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হোক। নন্দীগ্রামে রুরাল সাবসিডিয়ারি যে হাসপাতালটি রয়েছে তাতে যাতে গ্রামের লোকেরা চিকিৎসার সুযোগ পায় তার অবিলম্বে ব্যবস্থা করুন। নন্দীগ্রামের এই হাসপাতালটিকে বহু দূর দূর গ্রাম থেকে লোকে চিকিৎসার জন্য আসে, বহু অধ্যুষিত এলাকার থেকে আসে। তারা যাতে চিকিৎসার সুযোগ পায়, হাসপাতালের সুযোগ যাতে পূর্ণ সদ্ব্যবহার করতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। দক্ষিণ ২৪ পরগনা জেলায় আমতলা থেকে ঘটকপুর ভায়া বারুইপুর রাস্তাটিতে ৯৭ রুটের বাস দীর্ঘদিন ধরে চলছে। হঠাৎ গত ২-১ বছর যাবত ওই ৯৭ রুটের বাসটি আমতলা ভায়া বারুইপুর রুটে চলছে না। এরফলে যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে এবং বিষ্ণুপুর পূর্ব বিধানসভায় যোগাযোগের ক্ষেত্রে সরকারি বা বেসরকারি বাস না থাকার ফলে মানুষের যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। এই সমস্যার যাতে সমাধান হয় সেইকারণে আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অভিনন্দন জানিয়ে আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী ফণীভূষণ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মালদহ জেলাতে কোনও মহকুমা হাসপাতাল নেই। একটি মাত্র সদর হাসপাতাল, সেই সদর হাসপাতালে সাধারণ গরিব মানুষদের চিকিৎসার কোনও স্থান হয় না। এমন বেডের অবস্থা যে এক একটা বেডে ২-৩জন করে রোগী শুয়ে থাকেন। এমন কি মাটিতে পর্যন্ত রোগীরা কুকুরের পাশে এক সাথে গড়াগড়ি খাচ্ছে। তারা কুকুরের পাশে থেকে কুকুরে মানুষে খাবার নিয়ে টানাটানি করছে। এই সদর হাসপাতালে শুধু ওখানকার রোগী নয়, পশ্চিম দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, মুর্শিদাবাদ থেকে, সুতী থেকে মানুষ আসছে। এই অবস্থাতে একটা প্রস্তাব রাখছি যে, মালদহ জেলায় ২টি পৌরসভা, সদর হাসপাতালটি ইংলিশ বাজারে অবস্থিত। বর্তমানে প্রাথমিক স্বাস্থ্কেন্দ্রটি পঞ্চায়েতে ছিল, কিন্তু পৌরসভা এক্সটেনশন হবার ফলে এটিও পৌরসভার মধ্যে পড়েছে, এখানে এলাকার মানুষ চিকিৎসার জন্য আসে, প্রায় কয়েক হাজার লোক চিকিৎসার জন্য আসে। ট্রাইব্যাল সিডিউল কাস্ট মানুষেরা চিকিৎসার জন্যে আসেন, সুতারং এই এলাকার হাসপাতালটিকে সদর হাসপাতাল হিসাবে অর্থাৎ ৫০ বেডের হাসপাতাল হিসাবে গণ্য করা হোক এই আবেদন রাখছি। এই হাসপাতালে গরিব মানুষরা আসে যথা মহানন্দার ওপার থেকে, এমন কি ফরক্কার কাছ থেকে বিরাট বিস্তীর্ণ এলাকার মানুষ চিকিৎসার জন্য আসেন, তাদের যাতে সুচিকিৎসা হয় তারজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া মালদহ জেলার ফরোয়ার্ড ব্লকের এম এল এ, এখন মন্ত্রী হয়েছেন, তাকেও এই ব্যাপারে বলা হয়েছিল। স্বাস্থ্যমন্ত্রীকে নিয়ে গিয়ে মালদার এই অবস্থা দেখার জন্য তাকে অনুরোধ করব। মালদার সদর হাসপাতালের অবস্থাটা দেখুন যাতে একটা উপযুক্ত ব্যবস্থা হয়। পুরাতন মালদার সেন্ট্রাল পয়েন্টে অন্তত কম করে ৫০ বেডের একটি হাসপাতাল স্থাপন করা হোক, এই কথা কয়টি বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু আয়েস মন্ডলঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে আই পি পি ফোরে অনেকগুলি গ্রামীণ ও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হয়েছে। আমাদের বর্ধমান জেলাতেও এই ধরনের বেশ কয়েকটি স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ সম্পন্ন হয়েছে, তারমধ্যে মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রের ময়নাপুর স্বাস্থ্য কেন্দ্র ৩ বছর অধিককাল থেকে নির্মিত হয়ে পড়ে আছে। এখন পর্যন্ত এই হাসপাতালটি চালু করা হয়নি, ফলে পরিত্যক্ত অবস্থার চেহারা নিয়েছে। কোনও পাহারাদারও সেখানে নিযুক্ত হয়নি। ভবনটির আরও ক্ষতিগ্রস্ত অবস্থা হচ্ছে। অবিলম্বে এটি চালু হওয়া দরকার। অতি সত্বর এটি চালু করার জন্য আবেদন জানাচ্ছি। আউটডোর ডিপার্টমেন্টটি চালু করার জন্যও দাবি জানাচ্ছি।

**শ্রী মানিক উপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই হাউসের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বারাবণি বিধানসভা কেন্দ্রে যে সমস্ত কোলফিল্ড এরিয়া আছে, সেইখানে উত্তোলনের ফলে টোটাল এলাকার যে ধ্বস এর চেহারা নিয়েছে, সেই সমস্ত ধ্বসে জমি হারাদের, যারা ল্যান্ডওনারস তাদের কমপেনসেশন এবং যে প্রভিশন আছে ওয়ান একর ল্যান্ড অর্থাৎ মিডিল পয়েন্ট অফ ৮৪, এক একর জমির বিনিময়ে একজন সার্ভিস পাবে। কিন্তু সেইগুলি হচ্ছে না। বারাবণি বিধানসভা কেন্দ্রের ৩টি

এরিয়া, এটা হচ্ছে, শ্রীপুর, তার আন্ডারে একটা গ্রুপ অফিস সেটা হচ্ছে ভানোরা, তার আন্ডারে যে সমস্ত গ্রাম অ্যাফেকটেড হচ্ছে এই ধ্বসে, তাতে জমি, ঘর, রাস্তা, স্কুল সমস্ত গ্রাম। ভানোরা, মাজিয়ারা, চরণপুর এই সমস্ত গ্রামগুলির মেজরিটি পারসেন্ট অ্যাফেকটেড হওয়ার পর সেইগুলি উর্ধতন মাইন শিফটিং ডিপার্টমেন্ট থেকে এনকোয়ারি করার পরেও সেখানে যে সমস্ত ল্যান্ড ওনারস আছে তাদের যে সমস্ত কমপেনসেশন এবং সার্ভিস তারা সেটা পাচ্ছে না। ঘর যেগুলি অ্যাফেকটেড হচ্ছে, স্কুল যেগুলি অ্যাফেকটেড হচ্ছে, সেইগুলি এনকোয়ারি করছে সি এম আর এস ধানবাদ। অলরেডি শ্রীপুর ভানোরা এরিয়ায় তাদের এনকোয়ারি কমপ্লিট হয়েছে। কিন্তু আজ পর্যন্ত গ্রামের মানুষের যে সমস্ত ঘর, রাস্তা, স্কুল রয়েছে সেইগুলির কোনও পরিবর্তন হয়নি। আর একটি এরিয়া হচ্ছে, সীতারামপুর। তার আন্ডারে রয়েছে বারমুন্ডিরা, পাঁচগাছিয়া, মনোহরবোহাল, বরপুকুরিয়া, সরাটাইডিহি, সিতলামৌজুরি, পলাশডিহি এই সমস্ত এরিয়ায় টোটাল মেজরিটি পারসেন্ট ল্যান্ড অ্যাফেকটেড। সেই অ্যাফেকটেড এরজন্য পুকুরে জল থাকছে না, কুয়োয় জল থাকছে না। অ্যাফেকটেড গ্রুপ ওয়াইজ এনকোয়ারি হচ্ছে। ল্যান্ড অ্যাফেকটেড এর ব্যাপারে কমিটি রিপোর্ট দিয়েছে। অথচ সেই ল্যান্ড ফাইনালাইজ হচ্ছে না, অথচ সাধারণ মানুষ যারা ল্যান্ড ওনারস তাদের কমপেনসেশন, তাদের সার্ভিস পাচ্ছে না। সেই এলাকার অনেকগুলো ঘর অ্যাফেকটেড হয়েছে। কিন্তু আজও পর্যন্ত তাদের শিফটিং-র ব্যবস্থা হয়নি। সীতরামপুর, বারমুন্ডিয়া গ্রুপের কৈলাশী সিং, কার্তিক মন্ডল, কানাই পাল, মনোহরগোপাল তাদের শিফটিং-এর ব্যবস্থা করা হয়নি, তারা গাছের নিচে বসবাস করছে। পলাশডিহি স্কুল আজকে দীর্ঘদিন ধরে অ্যাফেকটেড হচ্ছে। তাদের তিন থেকে চার বছর আগে শিফটিংয়ের অর্ডার হয়েছিল এবং সাড়ে তিন থেকে চার লক্ষ টাকা স্যাংশন হয়েছিল মাইন সেফটি ডিপার্টমেন্ট থেকে। কিন্তু আজ পর্যন্ত ঐ এলাকায় সেফটি প্লেস খুঁজে পাওয়া গেল না এবং ঐ টাকা খরচ করা হলনা। আজকে ঐ এলাকার মানুষ টোটালি আনসেফ, তারা যে কোনও সময় ধ্বসের মুখে পড়তে পারে। সালামপুর এরিয়ায় টোটাল বারাবনি কনস্টিটিউয়েন্সির ভেতরে সংগ্রামগড় কোলিয়ারির মধ্যে সামসি গ্রাম, লোহাট গ্রাম, ডাবর গ্রাম অ্যাফেকটেড এবং মোহনপুর কোলিয়ারির ফলে মোহনপুর ভিলেজ অ্যাফেকটেড ডালমিয়া বাঞ্জিমারি গ্রাম অ্যাফেকটেড, দিগলাপাহাড়ী গ্রাম, বেগুনিয়া কোলিয়ারি অ্যাফেকটেড। সেইসব এলাকা থেকে সেস তোলার কোনও ব্যবস্থা নেই এবং এইভাবে কয়লা উত্তোলনের ফলে কোলিয়ারি এলাকার লোকেরা ভিকটিমাইজড হচ্ছে। এই বামফ্রন্ট সরকার সেইসব জায়গা থেকে সেস আদায় করছে না। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শকুন্তলা পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কুলপি বিধানসভা কেন্দ্র থেকে এসেছি, আমার বিধানসভা এলাকায় নির্বাচনের আগে এবং পরে কংগ্রেসের গুন্ডাবাহিনী এলাকায় সন্ত্রাস চালাচ্ছে। আমার বিধানসভা এলাকায় ১৪টি গ্রাম পঞ্চায়েত আছে, সেখানে রামনগর-গাজীপুর গ্রামপঞ্চায়েতের অধীন গাজীপুর গ্রামের নূরইসলাম জমাদারকে ২২-৯-৯৬ তারিখে ও তার ছোট ভাই নূরহোসেন জমাদারকে ১৪-১২-৯৬ তারিখে প্রকাশ্য দিবালোকে কংগ্রেসের ঘাতক বাহিনী নৃশংসভাবে হত্যা করে। ঐ ঘটনার সঙ্গে যিনি সরাসরি জড়িত ছিলেন তিনি গত বিধানসভা নির্বাচনে কংগ্রেসের প্রার্থী হয়ে লড়াই করেছিলেন এবং নির্বাচনের

তিন মাস আগে তিনি জেল খেটেছেন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন, গাজীপুর গ্রামপঞ্চায়েতের ইনায়েতপুর গ্রামের ১৮ বৎসরের সাহারুন মন্ডলকে ঐ কংগ্রেসের গুন্ডাবাহিনী দুই চোখ অন্ধ করে দিয়েছে। মাননীয় স্পিকার মহাশয় যদি আমাকে অনুমতি দেন তাহলে তাকে আমি এই হাউসে হাজির করতে পারি। তাছাড়া বিভিন্ন পত্র-পত্রিকাতেও তার ছবি বেরিয়েছে। স্যার, ওরা এইভাবে ঐ এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে। স্যার, এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আজকে যে ব্যাপারটা এখানে বলতে চাই, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। জি টি রোড দিল্লি আর কলকাতার মধ্যে একমাত্র সংযোগকারী রাস্তা। এই জি টি রোডের কি অবস্থা। পূর্তমন্ত্রী জানেন কিনা আমার সন্দেহ আছে। হুগলি জেলার উত্তরপাড়া থেকে পান্ডুয়ার মধ্যে দিয়ে জি টি রোড গেছে। তার মধ্যে সবচেয়ে খারাপ অবস্থা হল। চন্দননগর শহর থেকে তালডাঙ্গা থেকে ভদ্রেশ্বর বাজার পর্যন্ত। এইখানে জি টি রোডের কি ভয়াবহ অবস্থা। আমরা বারবার উর্ধতন কর্তৃপক্ষের কাছে গেছি এবং আবেদন করেছি আপনারা খোঁজখবর নিন যাতে এই রাস্তাটা মেরামত করা হয়। রাস্তায় বিরাট, বিরাট গর্ত। নর্দমাগুলো সব ভেঙে গেছে। নর্দমায় মানুষ পড়ে যাচ্ছে। হাত পা ভাঙছে। প্রতিদিন কত অ্যাকসিডেন্ট হচ্ছে তাই চন্দননগরের মধ্যে দিয়ে এই যে জি টি রোড গেছে যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে এই রাস্তা সংস্কারের দাবি জানাচ্ছি।

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনা জেলার গোবরডাঙ্গা পৌরসভায় কর্মচারিদের ধর্মঘট চলছে গত ২১শে মে থেকে। লাগাতার ধর্মঘট চলছে। ১১ দফার দাবিতে এই ধর্মঘট চলছে। কিন্তু পৌরসভার কর্তৃপক্ষ এক অনমনীয় মনোভাব নিয়ে চলছে। এই পৌরসভা কংগ্রেসের। দুঃখের কথা সমস্ত দলের শ্রমিক এই ধর্মঘটে সামিল হওয়া সত্ত্বেও, পৌরসভা কর্তৃপক্ষ এক অনমনীয় মনোভাব নিয়ে চলছে। আমি এই ব্যাপারে নগর উন্নয়ন মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, যে মালদা জেলায় দীর্ঘ ১৮ বছর ধরে অ্যাড হক প্রাথমিক শিক্ষক নিয়োগ বোর্ড এবং প্রাথমিক বিদ্যালয় স্থাপনের একটা ব্যবস্থা আছে। দীর্ঘ ১৮ বছর ধরে এই বোর্ড গঠন করা হয়েছে। তাদের মধ্যে করাপশন এবং স্বজন পোষণ ভীষণভাবে দানা বেঁধেছে। আপনি নিশ্চয়ই জানেন যে মালদা জেলা এবং মেদিনীপুর জেলায় নিয়ম বহির্ভূতভাবে শিক্ষক নিয়োগের জন্য ৪৩০ জনের যে লিস্ট হয়েছিল, সেই লিস্টকে সুপ্রীম কোর্ট বাতিল করে দিয়েছিল। কারণ দেখানো হয়েছিল এই বোর্ড স্বজন পোষণের কারণে ৪০ থেকে ৮৫ হাজার টাকা পর্যন্ত ঘুষ নিয়েছে। ঘুষের বিভিন্ন চিঠি আমরা মহামান্য হাইকোর্ট এবং সুপ্রীমকোর্টের কাছে জমা দিয়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে বিস্মিত হবেন যে, হাইকোর্ট এবং সুপ্রীমকোর্টের রায় কে অমান্য করা হয় এবং নতুন করে ৪৩০ জনের লিস্ট করা হয়েছে। আগের ৪৩০ জনের প্রাথমিক শিক্ষক নিয়োগের যে লিস্ট

করা হয়েছিল তার মধ্যে নতুন করে ৪ জনের নাম নেওয়া হয়েছে। আগের লিস্টের ৩৩০ জনের যে নাম ছিল সেগুলো নতুন লিস্টে আছে এবং এর সঙ্গে নতুন করে ৪ জনকে নিয়ে ৩৩৪ জনের নাম নতুন লিস্টে নেওয়া হয়েছে। নতুন যে ৪ জনকে নেওয়া হয়েছে তার মধ্যে ২ জন মারা গেছেন এবং বাকি ২ জন সরকারি চাকরি পেয়ে অন্য জায়গায় চলে গেছেন। অর্থাৎ মহামান্য সুপ্রীমকোর্ট যে রায় দিয়েছিলেন সেই রায়কে ভায়োলেট করে ঘুষ দিয়ে ৩৩০ জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছিল। সেই ৩৩০ জন প্রাথমিক শিক্ষককেই আবার নতুন করে নিয়োগ করার ষড়যন্ত্র চলছে। সুপ্রীমকোর্টের রায়কে ভায়োলেট করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে মালদা জেলার প্রাথমিক শিক্ষক নিয়োগের বোর্ড ভেঙে দেওয়া হোক এবং স্বজনপোষণ ও করাপশনের ডিপো ১৮ বছর ধরে যে অ্যাডহক বডি এখানে আছে সেটা ভেঙে দেওয়া হোক।

**শ্রী শঙ্করশরণ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষ্ণুপুর পশ্চিম বিধানসভা নির্বাচনী এলাকার নলকূপের যে সমস্যা আছে সেই সমস্যা সমাধানের জন্য সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে গভীর নলকূপের যে প্রোজেক্ট নেওয়া হয়েছে সেগুলো অসম্পূর্ণ হয়ে আছে, সেগুলো সম্পূর্ণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কাশীপুর বিধানসভার অন্তর্গত ১০৯ নম্বর বি কে পাল অ্যাভেনিউয়ে অবিনাশ চন্দ্র মেটারনিটি হোম আছে। এখানে ১২০টি শয্যা আছে। কিন্তু এই সরকারি হাসপাতাল, এই মাতৃসদন চরম দুরবস্থার মধ্যে চলছে। এই মাতৃসদনে একটা অ্যাম্বুলেন্স নেই। প্রয়োজনে এখান থেকে কোনও রোগীকে অন্য হাসপাতালে নিয়ে যেতে হয় বা কোনও রোগীকে যদি বাড়ি থেকে মাতৃসদনে নিয়ে আসার প্রায়েজন হয় তাহলে অ্যাম্বুলেন্স না থাকার জন্য খুব অসুবিধায় পড়তে হয়। এখানে কোনও জেনারেটরের ব্যবস্থা নেই। লোড শেডিং-এর সময় ডাক্তারকে মোমবাতি নিয়ে অপারেশন করতে হয়। আপনি শুনলে অবাক হবেন যে এই মাতৃসদনে একজনও অ্যানেসথেসিস্ট নেই। সেখানে প্রয়োজনে রোগীর অপারেশন করা সম্ভব হচ্ছে না। এই অবিনাশ চন্দ্র মেটারনিটি হোম উত্তর কলকাতার এক মাত্র মাতৃসদন। শুধু কাশীপুর নয় শ্যামপুকুর, জোড়াবাগান, উত্তর ও উত্তর শহরতলীর বিভিন্ন প্রান্তের মায়েরা এখানে আসেন। এখানে শিশুরা জন্মগ্রহণ করে, কিন্তু একজন চাইল্ড স্পেশালিস্ট নেই। স্যার আপনি একটু ভেবে দেখুন, কলকাতা মহানগরীর বুকে একটি মাতৃ সেবা-সদনের যদি এই অবস্থা হয়, তাহলে পশ্চিমবঙ্গের গ্রামে-গঞ্জের বিভিন্ন হাসপাতালগুলিব আজকে কি অবস্থা। রাজ্যপালের ভাষণে আমি দেখলাম সেখানে রয়েছে এই রাজ্যের স্বাস্থ্য পরিষেবার উন্নতি ঘটেছে। ৫২০ কোটি টাকা ব্যয়ে বিশ্বব্যাঙ্কের প্রকল্প-এর কাজ শুরু হয়েছে। মাননীয় অজিত পাঁজা মহাশয় যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তখন স্বাস্থ্যের যতটুকু কাজ হওয়ার হয়েছিল, তারপর আর কোনও কাজ হয় নি, এই অপদার্থ সরকার কিছুই কাজ করেনি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, অবিলম্বে অবিনাশ চন্দ্র মেটারনিটি হোমের এই অচলাবস্থা, অব্যবস্থা দূর করার ব্যবস্থা করুন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ভদ্রকালী-শিবতলা এবং শিমূলতলা অঞ্চলে গঙ্গানদীর পশ্চিমতীরে ভাঙনের ফলে এলাকার ৫০ বছরের পুরানো শিক্ষা প্রতিষ্ঠান আজ বিপদের মুখে। এটি একটি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়। এই শিক্ষা প্রতিষ্ঠানে শিক্ষকতা করে গিয়েছেন রাজ্যের শিক্ষা আন্দোলনের অন্যতম নেতা এবং প্রাক্তন সাংসদ শ্রী অজিত বাগ। কংগ্রেস দলের চিফ হুইপ শ্রী আব্দুল মান্নান এই বিদ্যালয়ে শিক্ষকতা করেন যদিও স্কুলে যান না। সেই স্কুল আজ ভাঙনের মুখে পড়েছে। এই ভাঙনের ফলে উত্তরপাড়া কোতরং পরিচালিত বৈদ্যুতিক চুল্লি—শিবতলা শ্মশানে, সেটাও ক্ষতিগ্রস্থ হতে পারে। কয়েক বছর আগে সেখানে গঙ্গার পাড় বাধানো হয়েছিল, সেটাও ক্ষয়ে গেছে। আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন করছি, যাতে অবিলম্বে ঐ ভাঙন রোধ করা যায় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে এখন হাউসে দেখছি না। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। মালদা জেলার জেলা পরিষদে প্রায় এক কোটি টাকারও বেশি চুরি হয়েছে। জওহর রোজগার যোজনার টাকা কোনও কমিটি না করেই জেলা পরিষদ ইচ্ছা মতো খরচ করেছে। গ্রামাঞ্চলের রাস্তাঘাট, স্বাস্থ্যকেন্দ্র, পানীয়জলের ব্যবস্থার জন্য ঐ টাকা কেন্দ্রীয় সরকার দিয়ে থাকে। একদিকে আমরা দেখছি তারা পার্টি-ফান্ড তৈরি করছে। আর এক দিকে দেখতে পাচ্ছি যে, জে আর ওয়াই-এর টাকা দিয়ে কালেকটরি বিল্ডিং সাজানো হচ্ছে, সেখানকার রাস্তাঘাট সাজানো হচ্ছে, জেলা পরিষদের বিল্ডিং তৈরি হচ্ছে। আরও লজ্জার কথা যে, জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের বাড়ি কার্পেটে লালে লাল করে সাজানো হল। অডিট রিপোর্টেও এই কথা বলেছে এবং রাজ্য সরকারের কাছে তদন্ত চেয়েছে। ৩৫ পাতার এই অডিট রিপোর্ট চাইলে আমি এই হাউসের কাছে পেশ করতে পারি। পঞ্চায়েত মন্ত্রী আপনি তো ভালো লোক, তাই তো আপনাকে আবার মন্ত্রীত্ব দেওয়া হয়েছে। আপনার জানা উচিত যে, ৮৯-৯০ এবং ৯০-৯১ সালে জওহর রোজগার যোজনার টাকা এই ভাবে তছনছ করেছে। তারপরে আমরা দেখতে পেলাম ১৯৮৯ থেকে ১৯৯০ সাল পর্যন্ত কেন্দ্রীয় কৃষি বিভাগ ১৫২৭ মেট্রিক টন গম দিয়েছিল গরিব মানুষদের দেবার জন্য। কিন্তু পঞ্চায়েত, জেলা পরিষদের মাধ্যমে ৪৪১ মেট্রিক টন গম ওরা খরচ করতে পারেন নি। যার মূল্য ৭ লক্ষ টাকা। এটা গরিব মানুষের টাকা, এটার কোনও হিসাব ওরা দিতে পারেন নি, এটা ওরা তছরূপ করেছেন। আজকে ডি আর ডি এ, জে আর ওয়াই-এর টাকা আত্মস্মাৎ করা হচ্ছে। জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েতে অডিট হচ্ছে না স্যার, আমার বিধানসভা এলাকার মহারাজপুর জি পি-র প্রধান কাজ করে না কিন্তু টাকা স্যাংশন করে দেওয়া হয়। ঐ প্রধান টাকা আত্মস্মাৎ করছে। মাননীয় মন্ত্রীও এটা জানেন। যদিও মন্ত্রী বলেছিলেন কোনও পঞ্চায়েত কাজ না করলে তার পাওয়ার সিজ করে জেলা পরিষদের বা পঞ্চায়েত সমিতির হাতে দিয়ে দেওয়া হবে। স্বাভাবিকভাবেই মালদহের এ ডি এম জেলা পরিষদের ঐ পঞ্চায়েত প্রধান-এর পাওয়ার সিজ করল। কিন্তু দেখা গেল, মাননীয় মন্ত্রী ঐ এ ডি এম-কে ট্রান্সফার করে দিলেন এবং ঐ প্রধানকে আরও বেশি ক্ষমতা তুলে দিলেন। আমরা এর বিরুদ্ধে হাইকোর্টে কেস করি। হাইকোর্ট বলেছে, তদন্ত করতে। আমাদের প্রশ্ন সি পি এম-এর

পঞ্চায়েত প্রধান বলেই কি মন্ত্রী তাকে ছেড়ে দিলেন? আপনি সমস্ত পশ্চিমবাংলার পঞ্চায়েতের মন্ত্রী। তাই আপনার কাছে আবেদন করব, আপনি ঐ ব্যাপারে তদন্ত করে দোষী ব্যক্তিদের শাস্তি দিন এবং যে দেড় কোটি টাকা তছরুপ হয়েছে এ ব্যাপারেও তদন্ত করুন। আমি সেই সঙ্গে অনুরোধ করব, এই হাউস থেকে একটা কমিটি করে [illegible] জেলা পরিষদে পাঠানো হোক এবং তারা এই বিষয়টা তদন্ত করে দেখুন। এটা বলে আমার বক্তব্য [illegible]

**শ্রী ননীগোপাল চৌধুরী** : মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। [illegible] উদ্যোগের মধ্যে দিয়ে গ্রামীণ সাধারণ মানুষের জীবন-জীবিকার মান উন্নতির সঙ্গে সঙ্গে তাদের আশা-ভরসা অনেক বেড়ে গেছে। কিন্তু কেন্দ্রীয় সরকার এমন একটা নীতি অবলম্বন করেছেন যার ফলে তাদের অর্থাৎ কৃষকদের একটা ভয়ানক বিপদের সম্মুখীন হতে হচ্ছে। ইদানিং আপনারা কাগজে দেখে থাকবেন হাওড়া স্টেশনে রেক ঢুকতে বাধা দেওয়া হচ্ছে, শিবপুর বা বাইরে রাখতে হচ্ছে, ওয়াগান পাওয়া যাচ্ছে না ইত্যাদি। সেই রকম একটা কেস ইদানিং ঘটেছে। স্যার, আমার এলাকায় শ্যামপুর, বাগনান, আমতায় প্রচুর পান চাষ হয়। স্বভাবতই তারা খুব গরিব। সেই দিকে লক্ষ্য রেখে এবং তাদের সাহায্যের জন্য হাওড়া জেলার কৃষকসভার উদ্যোগে এবং জেলা পরিষদের সহায়তায় একটা প্রচেষ্টা ওখানে শুরু হয়েছে। পান থেকে তেল বার করে মাউথ ওয়াস, মুখশুদ্ধি তৈরি করা যায় কিনা সেটা দেখা হচ্ছে। যদিও এখনও এবিষয়ে বিশাল কিছু করা যায় নি। ৩/৪দিন আগে কাগজে দেখে থাকবেন বাগনানে ট্রেন অবরোধ করা হয়েছিল। পান চাষিরা এটা করেছিল। দীর্ঘদিন ধরে ওখানে একটা স্টেশন করার কথা হচ্ছে। কিন্তু এখনও পর্যন্ত তা হয়নি। এতে পান চাষীদের ভয়ানক অসুবিধা হচ্ছে। আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীকে অনুরোধ করছি যাতে এব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে কিছু করা যায় পানচাষিরা ওখান থেকে পান বুক করতে পারে তার ব্যবস্থা করা যায় সেজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। এটা একটা অর্থকরী ফসল হিসাবে সৃষ্টি হয়েছে। এব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়া হোক।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী তুষারকান্তি মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুতাহাটা বিধানসভার অন্তর্গত হলদিয়া শিল্প নগরী একটি নতুন সংবাদ এনেছে। আমি জানতে চাইছি যেখানে আমাদের বামফ্রন্ট সরকার মেহনতি মানুষের সরকার বলছেন, বঞ্চিত মানুষের সরকার, শোষিত মানুষের সরকার বলছেন সেখানে বামফ্রন্ট সরকারের পূর্তমন্ত্রীর কাছে জানতে চাই যে একটি যুদ্ধ বিমান বা জেট বিমান গঙ্গা বক্ষে নেমে এসেছে। এটির নাম সিলভার জেট, সাধন দত্ত নামিয়েছেন, এতে গরিব মানুষের কি উপকার হবে আমি জানি না। এই জেট বিমানের গতি ঘন্টায় ৭৬ কিঃমিঃ বেগে যাবে। যেখানে গঙ্গা বক্ষে ৫ হাজার গরিব জেলে মাছ ধরে তাদের জীবিকা নির্বাহ করে, এতে তাদের অবস্থা কি হবে? পারাপারের যে নৌকা আছে—৭৬ কিঃমিঃ বেগে যদি যায়—তাহলে নৌকাগুলি ডুবে মানুষের জীবনহানির আশঙ্কা আছে। ১৯৮০ সালে ৭ই সেপ্টেম্বর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু তিনি এখানে একটি জেটির উদ্বোধন করেছেন।

রায়চক জেটির মাধ্যমে দৈনিক প্রায় ২৫ হাজার মানুষ ডায়মন্ড হারবারে যাতায়াত করেন। সেখানে সেই জেটি কাঠের, আমরা বহু আশ্বাসের বাণী শুনেছি এবং সেই আশ্বাসের বাণী ১৬-১৭ বছর অতিক্রান্ত হতে চলেছে। সেই গরিব মানুষদের জন্য ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে হাওড়া জেলা এবং আমার বিধানসভা কেন্দ্র আমতায় বিদ্যুৎ ব্যবস্থায় জটিলতা দেখা দিয়েছে তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলা একটা শিল্প সমৃদ্ধ জেলা এবং এর গ্রামাঞ্চলে বহু শিল্প আজকে গড়ে উঠেছে এবং কাজ চলছে। কিন্তু যে বিদ্যুৎ সাব-স্টেশনগুলি বিশেষকরে আমতায় ৩৩ কে.ভি. সাব-স্টেশন, যার মধ্যে দিয়ে শুধু আমতা থানা এলাকাই নয়, উদয়নারায়ণপুর, জগৎবল্লভপুরে বিদ্যুৎ সরবরাহ হয়ে থাকে। কিন্তু দেখা যাচ্ছে আমরা গত এক বছর যাবৎ দেখছি প্রায় প্রতি দিন দৈনিক এক দেড় ঘণ্টা, কখনও বা তারও বেশি সময় বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না। ফলে মানুষের মনে একটা বিক্ষোভের সৃষ্টি হচ্ছে এবং বিদ্যুৎ সরবরাহ বিপর্যস্ত হচ্ছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমতার ৩৩ কে.ভি. সাব-স্টেশনে বর্তমানে সি ই এস সি থেকে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। কিন্তু ইঞ্জিনিয়াররা বলছেন, বর্তমানে যে পরিমাণ বিদ্যুৎ ওখানে দেওয়া দরকার তা সি ই এস সি-র তরফ থেকে দেওয়া হচ্ছে না। ফলে বিদ্যুতের যে চাহিদা সে চাহিদা অনুযায়ী পিক আওয়ার্সে বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হচ্ছে এবং সরবরাহ নিশ্চিত করা যাচ্ছে না। এটা করতে হলে ৩৩ কে.ভি. সাব-স্টেশনে আরও উচ্চ ক্ষমতা সম্পন্ন ট্রান্সফর্মিং-এর ব্যবস্থা করা দরকার। এর সাথে সাথে ওখানে ঐ সাব-স্টেশনের কাজ শুরুর সময় কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্র থেকে যে পরিবাহী সংযোগ লাইন ছিল তা আজকে বিভিন্ন কারণে বন্ধ করে দেওয়া হয়েছে— তা যাতে আবার যুক্ত করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং সেটা করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তথা বিদ্যুৎ দপ্তরকে অনুরোধ করছি। এ ছাড়াও আজকে হাওড়া জেলায় বিদ্যুতের চাহিদা ক্রমশ বাড়ছে, কিন্তু প্রেজেন্ট সিস্টেমে তা সরবরাহ করা সম্ভব হচ্ছে না। কারণ তার যে ট্রান্সফর্মিং ক্যাপাসিটি তা বেশি বিদ্যুৎ দিলেও নিতে পারছে না। ফলে হাওড়া জেলায় এমন একটা পরিস্থিতি দাঁড়িয়েছে যে, যে প্রেজেন্ট সিস্টেমগুলো রয়েছে তা বেশি বিদ্যুৎ দিলেও নিতে পারছে না। হাওড়া জেলার বেশিরভাগ জায়গায়ই এই অবস্থার সৃষ্টি হয়েছে। বিদ্যুৎ দিলেও নিতে পারছে না এবং তা ট্রান্সমিট ও করতে পারছে না। এই অবস্থায় গোটা হাওড়া জেলায় আরও কতগুলো সাব-স্টেশনের প্রয়োজন রয়েছে। কিছু নতুন সাব-স্টেশন স্যাংশন করা হয়েছে, যেমন—উদয়নারায়ণপুরে, মুন্সীরহাটে, বাগনানে, আলমপুরে, এগুলো অবিলম্বে করার জন্য আমি নির্দিষ্টভাবে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে সঙ্গে যে অতি উচ্চ ক্ষমতা সম্পন্ন বড় আকারের ১৩২ কে.ভি. সাব-স্টেশন গড়ে তোলার ব্যবস্থা নেওয়া হচ্ছে, যার কাজ এখনও শুরু হয় নি— একটা হাওড়ার কোণায় এবং আর একটা উলুবেড়িয়ায় ১৩২ কে.ভি. সাব-স্টেশন—তা যাতে দ্রুত শুরু করা যায় তার জন্য আমি অনুরোধ করছি। এই কাজ হলে আগামী কয়েক বছরে যে উচ্চ চাহিদার সৃষ্টি হবে তা সরবরাহ করা সুনিশ্চিত করা যাবে। তানাহলে গোটা হাওড়া জেলা একটা চরম বিদ্যুৎ সঙ্কটে পড়বে, এবিষয়ে কোনও [illegible]নেই। এই কয়েকটি সাজেশন আমি বিদ্যুৎ দপ্তরের সামনে রাখছি। আশা করছি বিদ্যুৎ দপ্তর কার্যকর উদ্যোগ গ্রহণ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ মন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তরের কাছে এই অনুরোধ আপনার মাধ্যমে জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী তাপস ব্যানার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিল্প মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, দীর্ঘদিন আগে আসানসোল শহরে একটা বিখ্যাত কারখানা ছিল—'আসানসোল হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাক্টরি।' সেই কারখানাটা আমাদের আসানসোলের মানুষের কাছে একটা গর্বের এবং অহঙ্কারের বস্তু ছিল এবং সেই কারখানা নিয়ে আমাদের আসানসোলের মানুষের অনেক স্বপ্নও ছিল। জনৈক বামপন্থী ট্রেড ইউনিয়ন নেতা, যিনি বর্তমানে সাংসদ—সংসদীয় গণতন্ত্রের নিয়ম মেনে এখানে তার নাম করা যায় না, সুতরাং আমি তার নাম উল্লেখ করছি না, যারা বোঝবার তারা বুঝে নিন—এবং গতবারও সাংসদ ছিলেন, তিনি তার রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য ঐ কারখানার এক শ্রমিক সমাবেশে বলেছিলেন, "এই কারখানাকে আমি বেগুন বাগান করে দেব।" যে কারখানায় ২০০ পরিবারের কর্ম সংস্থানের সুযোগ ছিল, যে কারখানার দিকে তাকিয়ে আসানসোলের যে ছেলে কলেজে পড়ত সে স্বপ্ন দেখত লেখা-পড়া শেষ করে সে ঐ কারখানায় চাকরি করবে তা আজ দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে। ঐ কারখানায় শ্রমিকদেব অতীতে যে বেতন দেওয়া হত আজকের দিনেও তা কোনও সরকারি বা বেসরকারি কারখানায় দেওয়া হয় না। অন্যান্য যে সুযোগ সুবিধা দেওয়া হত তা বর্তমানেও কোনও সরকারি বা আধা সরকারি কারখানায় দেওয়া হয় না। এক সময়ে আমার ৭ জন বন্ধু ঐ কারখানায় কর্মচারি ছিল, তখন আমি তাদের ঈর্ষা করতাম। কিন্তু পরবর্তীকালে আমি যখন ওকালতি ব্যবসা শুরু করি তখন ঐ কারখানা বন্ধ হয়ে গেছে এবং সেই সব বন্ধুদের কেউ দেখছি ধূপকাঠি বিক্রি করছে। কেউ আমার কাছে এসে চানাচুর বিক্রি করতে চাইছে, বলছে, 'আমার স্ত্রী বাড়িতে বানিয়েছে।' মানুষের দরবারের বিচার হবে কিনা জানি না। যে ভদ্রলোক রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য এই কারখানাটি বন্ধ করেছিলেন তার বিচার কোন জায়গায় হবে? এই কারখানাটি খোলার জন্য আমরা কোনও কিছু করতে পারিনি, ব্যর্থ হয়েছি। এটা আমরা স্বীকার করে নিচ্ছি। কিন্তু কোনও একজন নেতা এখন শ্রমিকদের জুটিয়ে এই কারখানাটি খোলার জন্য উদ্যোগী হয়েছেন। কিন্তু ইতিমধ্যে ৩৪ জন শ্রমিক আত্মহত্যা করেছেন। এই কারখানার শ্রমিকদের মা-বোনেরা আদিম ব্যবসায় নেমে গেছে। তাই আমি এই কারখানাটি খোলার ব্যাপারে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী জ্যোতি বসু ইলেকশনের আগে আশ্বাস দিয়েছিলেন এই কারখানাটি খোলার চেষ্টা করবেন। কিন্তু তিনি তো কোনও ভাল কাজ করেন নি। তাই অনুরোধ করছি, এই কারখানাটি খুলে একটা ভাল কাজের নমুনা পেশ করবেন।

**শ্রী শক্তিপদ খাঁড়া:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রীমহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পোলবা। আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পোলবা-দাদপুর সমবায় হিমঘরটি বিগত বছরগুলিতে অত্যন্ত সুনামের সাথে আলু সংরক্ষণ করে আসছিল। কিন্তু বর্তমান বছরে বিদ্যুৎ সরবরাহের অপ্রতুলতার জন্য এই হিমঘরে সংরক্ষিত ৬৬ হাজার প্যাকেট আলুর বীজ নষ্ট হয়ে গেছে। এরফলে এলাকার প্রায় ৪ হাজার প্রান্তিক এবং ক্ষুদ্র কৃষকের আলু বীজ নষ্ট হয়ে গেছে এবং তারা সর্বস্বান্ত হয়েছে।

ফলে সামনে আলুর মরশুমে তারা বীজের অভাবে বিশেষ অসুবিধার মুখোমুখি হবে। এইজন্য সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন রাখছি, যাতে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষিরা ক্ষতিপূরণ পায় এবং সামনে যে আলুর মরশুম সেই আলু চাষের মরশুমে আলু চাষিরা যাতে সুযোগ-সুবিধা পায় এবং কিছুটা ক্ষতি যাতে লাঘব করা হয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুলসন মল্লিক ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সবুজ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাগনান কেন্দ্রের বিধায়ক হিসাবে আমি বলতে চাই, গত ১৯ বছর আগে পশ্চিমবাংলার রূপকার বাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় বাগনান রুরাল হাসপাতাল নির্মাণ করেছিলেন। দুভার্গ্যবশত কিম্বা সৌভাগ্যবশত সেই হাসপাতাল তিনি উদ্বোধন করেছিলেন। কিন্তু স্যার, বর্তমান বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অত্যন্ত দুঃখের সাথে, এরা বিধানসভার ভিতরে এবং বিধানসভার বাইরে গরিবের সরকার বলে নিজেরা গর্ব বোধ করেন, কিন্তু দীর্ঘ ১৯ বছর পরেও বাগনানে যে রুরাল হাসপাতালটি আছে সেখানে কোনও বিভাগে একটাও ডাক্তার নেই। সেখানে একটি এক্স-রে মেশিন আছে। কিন্তু সেটা ৩০ দিনের মধ্যে ২০ দিন অকেজো অবস্থায় পড়ে থাকে। সেখানে কোনও জেনারেটর নেই। কোনও রোগীকে এমারজেন্সি যদি এক্স-রে করতে হয় তাহলে জেনারেটরের অভাবে বাইরে গিয়ে এক্স-রে করিয়ে আনতে হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, বাগনান রুরাল হাসপাতালটির অতি সত্বর উন্নতি সাধন করুন। এছাড়া বাগনানে আরও ২টি স্বাস্থ্য কেন্দ্র আছে। পটলডাঙ্গা স্বাস্থ্য কেন্দ্র এবং তুলসী বেড়িয়া স্বাস্থ্যকেন্দ্র। গত ১৯ বছর ধরে এই বামফ্রন্টের সদস্যরা যেমন রিকেটে পরিণত হয়েছে, সেইভাবে ঐ স্বাস্থ্যকেন্দ্রগুলোও রিকেটে পরিণত হতে চলেছে। এই দুটি স্বাস্থ্যকেন্দ্রকে রিকেটে পরিণত করবেন না, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবাংলার সেচমন্ত্রীর আমি একটু দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে এলাকা থেকে বিধানসভায় প্রতিনিধিত্ব করছি, সেটা হচ্ছে বঙ্গোপসাগর উপকূলবর্তী এলাকা। এগারোটা দ্বীপ বিশিষ্ট পাথর প্রতিমা। সুন্দরবনের মানুষ নদী মাতৃক দেশে বাস করে। সেখানকার নদী বাঁধগুলি নিয়ে তাদের দুর্বিসহ যন্ত্রণা। পাথর প্রতিমা অঞ্চলের নদীবাঁধগুলি এমন অবস্থা—এখানে অনেক সদস্য গঙ্গার ভাঙ্গনের কথা বললেন, কিন্তু সুন্দরবনের এক একটা নদীবাঁধ যেমন জি-লট এলাকার গোবর্ধনপুর সম্পর্কে আমি সেচ দপ্তরকে বলেছিলাম। ঐ এলাকার আগের জলোচ্ছ্বাসে ৩০০ বাড়ি ভেসে গিয়েছিল। শুধু জলোচ্ছ্বাস নয়, আজকে ত্রয়োদশী তিথি, জোয়ারের সময় সেখানকার অবস্থা অত্যন্ত ভয়াবহ হয়ে পড়ে। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী গনেশবাবুর সঙ্গে টেলি যোগাযোগে কথা বলেছিলাম, পাথর প্রতিমা—ব্রজ বল্লভপুর, পাথর প্রতিমা—রামগঙ্গা প্রভৃতি এলাকাকে কে-লটের অন্তর্গত ঐ সব অঞ্চলে নোনা জল ঢুকে মিঠে মাটির দেশে ঢুকে পড়ছে, ফলে ঐ এলাকার মানুষ অত্যন্ত ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় সেচমন্ত্রী কি ব্যবস্থা গ্রহণ করবেন জানি না, কিন্তু সুন্দরবনের মানুষগুলো যারা আকাশকে ছাউনি করে বাঁচে তাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়বে। সুতরাং এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হোক, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরী মন্ত্রীর কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পুরুলিয়ার দ্বিতীয় শহর হচ্ছে বলরামপুর শহর। সেখানে ২৫ হাজার মানুষ বসবাস করেন। ৯৩ সালে কুমারী নদী থেকে একটা ওয়াটার সাপ্লাই স্কীম গ্রহণ করা হয়ছিল এবং তার সার্ভের কাজও সম্পন্ন হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় ইরিগেশন ডিপার্টমেন্ট বলছে, সেখান থেকে ওয়াটার সাপ্লাই হবে না। সেই স্কীম বাতিল হয়ে যায়। সেইজন্য আমার অনুরোধ বলরামপুরে একটা মাগোঁসাই ওয়াটার রিজার্ভার আছে, সেখান থেকে যদি জল দেওয়া হয় তাহলে বলরামপুরের ২৫ হাজার মানুষ উপকৃত হতে পারে। সুতরাং যুদ্ধ কালীন জরুরি ভিত্তিতে মাগোঁসাই ওয়াটার রিজার্ভার থেকে যাতে জল দেওয়া যায় তার ব্যবস্থা করুন।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী মহকুবুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং বিষয়টির প্রতিকারের দাবি জানাচ্ছি। মালদহ জেলার চাঁচোল এক নং এবং দু নং ব্লকে গত এক বছর ধরে কৃষকরা যারা কৃষক ভাতা পেতেন, তারা কৃষক ভাতা পাচ্ছেন না, যারা বিধবা ভাতা পেতেন তারা বিধবা ভাতা এক বছর ধরে পাচ্ছেন না। এই সমস্ত মানুষ অসহায় অবস্থায় দিনকাটাচ্ছে। আমি যখন এলাকায় ঘুরি তখন তারা আমাকে জিজ্ঞাসা করে যে আমাদের ভাতা কোথায়, টাকা কোথায়, পোস্ট অফিসে মানি অর্ডার পাচ্ছি না কেন, এই সমস্ত প্রশ্নের সম্মুখীন হতে হচ্ছে। কাজেই আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানবো যে এই সমস্ত অসহায় মানুষগুলির সমস্যার সমাধান যাতে তাড়াতাড়ি হয়ে যায় সেটা যেন উনি দেখেন। এই কথা বলে আমাকে বলার জন্য সময় দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী অশোক গিরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ সরকারের সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। নদী-নালা অধ্যুষিত সুন্দরবন অঞ্চল। এখানে অসংখ্য নদী-নালা আছে। প্রতি বছর নদীর ভাঙ্গনের ফলে বিস্তৃর্ণ এলাকা প্লাবিত হয়। তার ফলে বহু ঘরবাড়ি ভাঙ্গনের মধ্যে চলে যায় এবং সুন্দরবনের যে অর্থকরী ফসল পানের বোরোজ, মাছ এবং ধান চাষ সেগুলির ক্ষতি হয় বিশেষ করে বর্ষা মরশুম শুরু হওয়ার সঙ্গে সঙ্গে। আবার কোনও কোনও সময়ে আগে থেকে দুর্বল যে বাঁধগুলি সেগুলি জোয়ারের জোরে ভেঙ্গে গিয়ে নদীর নোনা জল ঢুকে যায়। ইতিমধ্যে কাকদ্বীপের বিস্তির্ণ এলাকা বিশেষ করে তফসিলি ভুক্ত নারায়ণপুর গ্রাম পঞ্চায়েতের, ঈশ্বরীপুরে নদীর ভাঙ্গন দেখা দিয়েছে। সেটা যদি মেরামত না করা হয় তাহলে গরিব মানুষের প্রভুত ক্ষতি হবে। ইতিমধ্যে বুধাখালি গ্রাম পঞ্চায়েতেব অন্তর্গত পশ্চিম রাজনগর গ্রামের একটা বিরাট অংশ মুড়িগঙ্গার ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে। এখানে প্রায় ৫ শত ফুট নদী বাঁধ ভেঙ্গে নোনা জল ঢুকেছে। ২ হাজার বিঘা জমিতে জল ঢুকে গেছে, পুকুরের মাছ চলে গেছে, বহু ঘরবাড়ি ভেঙ্গে গেছে। সেখানে সেচ দপ্তরের অফিস আছে। আমরা তাদের সঙ্গে কথাবার্তা বলেছি। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে টাকা যথাসময়ে বরাদ্দ হয়, ঠিকাদারও নিযুক্ত হয়, কিন্তু

কাজটা সময় মতো হয়না। বর্ষার শুরুতে তারা এই কাজগুলি করে। সময় মতো কাজ না হওয়ার ফলে টাকাও ঠিক মতো ইউটিলাইজ হয়না প্রতি বছরই এই ভাঙ্গনের ফলে গরিব মানুষ, যাদের অল্প-স্বল্প জমি আছে সেগুলি নষ্ট হয়ে যায় এবং এই দরিদ্র, দুস্থ মানুষগুলির ঘরবাড়ি একবার ভাঙ্গলে সেগুলি আর তৈরি হয় না। কাজেই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে সময় মতো ঠিকাদার নিযুক্ত করুন এবং কাজগুলি যাতে সম্পূর্ণ করা যায় সেই দিকে নজর দিন।

**শ্রীমতী মায়ারানি পাল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বহরমপুর এলাকার পাশে দৌলতাবাদ গ্রামে এক জায়গায় কীর্তন বসেছিল। সেই কীর্তন যখন চলছিল সেই সময়ে সেখানে বোমা ফাটে। সেই বোমার আঘাতে সঙ্গে সঙ্গে একজন মারা যায়। আর একজনকে হাসপাতালে ভর্তি করা হয় এবং তার একটি পা কেটে বাদ দেওয়া হয়েছে। এছাড়া সেখানে কিছু লোক আহত হয়েছে। এর আগেও ১৯৯৪ সালে এই রকম ঘটনা ঘটেছিল। কিন্তু কোনও তদন্ত হয়নি। আমি দুই দলের সঙ্গে কথা বলে দেখেছি যে ওখানে কোনও উত্তেজনা সৃষ্টি বা অন্য কোনও রকম কিছু হবার সম্ভাবনা নেই। কিন্তু আমরা আগেও দেখেছি যে এই রকম ব্যাপারে কোনও তদন্ত হয়নি। কাজেই এবারে যাতে এই ব্যাপারে তদন্ত হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শক্তি রানা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত সদস্যা। ঐ কেন্দ্রের বেশিরভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। ঐ এলাকার এই সরকারের আমলে বৈদ্যুতিকরণের কাজ ভালই হয়েছে, তবুও আমরা জানি সেখানকার আরও কিছু এলাকায় বৈদ্যুতিকরণের ব্যবস্থা করতে হবে। সেখানকার মানুষ তাদের কৃষিক্ষেত্রেও যাতে সেচের সুযোগ-সুবিধা পান তারজন্য ব্যবস্থা নিতে আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী অসিত মিত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি এই সভায় হাওড়া জেলার একটি গুরুত্বপূর্ণ সমস্যার কথা বলতে চাই। ভাবতে অবাক লাগে, যখন বন্যা প্রায় কাছাকাছি এসে গেছে সে সময়ে একটি চিঠি পেলাম হাওড়ার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের যাতে তিনি হাওড়ার সমস্ত বিধায়কদের আগামীকাল বেলা ১১ টায় তার চেম্বারে ডেকেছেন বন্যা প্রতিরোধ করতে কি বন্দোবস্ত করা যায় তারজন্য। আমার ভাবতে অবাক লাগে এবং এই সভার মাননীয় সদস্যরাও বুঝতে পারবেন, একটা অপদার্থ প্রশাসন এমন একটা জায়গায় পৌঁচেছে যে, যখন বন্যা এসে দরজায় আঘাত দিচ্ছে তখন হাওড়ার ডি এম সেচ দপ্তরকে নিজ চেম্বারে মিটিং করতে ডাকছেন! লজ্জা লাগে, এই সরকার গত ১৯ বছর ধরে ব্যর্থতার পরিচয় দিতে দিতে আজকে এমন জায়গায় এসে হাজির হয়েছে যেখানে চক্ষুলজ্জাও হারিয়ে ফেলেছেন এবং তারই জন্য হাওড়ার ডি এম বন্যার ব্যাপারে এই সময় মিটিং ডেকেছেন। এটা কোন ধরনের বন্দোবস্ত?

দ্বিতীয় কথা, হাওড়া জেলার নিম্ন দামোদর অববাহিকাংশে বন্যা হয়ে গেছে এক বছর

আগে এবং তাতে আমতা, উদয়নারায়ণপুর ক্ষতিগ্রস্ত হয়েছিল, কিন্তু সেচ মন্ত্রী মহাশয় গত এক বছরে সেই সমস্ত জায়গায় বন্যার জল প্রবেশের রাস্তাগুলি বন্ধ করার ক্ষেত্রে কোনও মেজার নেননি। আমতা এবং উদয়নারায়ণপুরের বিধায়কগণ সভায় রয়েছেন এবং তারা সেটা জানেন। কিন্তু এখানে হ্যালিপ্যাড এবং টেলিফোন ব্যবস্থা করা হবে বলা হচ্ছে বন্যা এলে যাতে সেখানে ঢোকা যায়। আমি নিম্ন দামোদর অববাহিকা অংশে বন্যা প্রতিরোধে সত্বর ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র খড়গ্রামের কয়েকটি অঞ্চলে বৈদ্যুতিকরণের জন্য সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল এবং তারজন্য সাবলদহ, সর্বমঙ্গলাপুর প্রভৃতি গ্রামে ইলেকট্রিকের খুঁটিও পোতা হয়েছিল। সেই সময় ঐ কাজের জন্য নিযুক্ত কন্ট্রাক্টরদের সঙ্গে পঞ্চায়েত সমিতির সভাপতির যোগসাজোশে সমস্ত জায়গায় ইলেকট্রিফিকেশনের কাজ হয়ে গেছে বলে সার্টিফিকেট দিয়ে দেওয়া হয়েছিল এবং তারজন্য পরে আর কোনও তার টাঙ্গানো হয়নি। সেই সময় কংগ্রেসের একজন ছিলেন ঐ পঞ্চায়েত সমিতির সভাপতি। কিন্তু পরবর্তীকালে ঐ কাজের জন্য জেলা পরিষদ থেকে টাকা দেওয়া হয়েছে। কাজেই যাতে অবিলম্বে ঐ কাজটি শেষ হয় তারজন্য অনুরোধ করছি।

**শ্রী পরেশ পাল ঃ** (অনুপস্থিত)

[12-50 — 1-00 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র হাঁসখালিতে কতকগুলি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। এই গুলি দীর্ঘ দিন হয়েছে। এই উপস্বাস্থ্য কেন্দ্রগুলি থেকে ডাক্তার নার্স এবং অন্যান্য সরকারি কর্মচারি অনেক আগে তুলে নেওয়া হয়েছে। বর্তমানে মামজোয়ান এবং চাপড়ীমহেন্দ্রনগর উপস্বাস্থ্যকেন্দ্রে যে সরকারি ডাক্তারের বসার জায়গা ছিল এবং সরকারি কর্মচারিদের থাকার জায়গা ছিল সেই ঘরগুলি সি পি এম সমাজবিরোধীরা দখল করে বসবাস করছে। সেখানে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। বাদকুল্লা উপস্বাস্থ্য কেন্দ্রে ১০টি বেড ছিল, আপাতত সেখানে একটাও বেড নেই। সেখানে রোগী এলে কৃষ্ণনগর, রানাঘাট হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়। সেখানে কোনও পার্মানেন্ট ডাক্তার নেই। রামনগর, বগুলা, হাঁসখালি থেকে ডেপুটেশনে ডাক্তার দেওয়া হচ্ছে। নির্বাচনের আগে বগুলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতাল বলে ঘোষণা করা হল। তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী মাননীয় প্রশান্ত শূর মহাশয় উপস্থিত থেকে দারোদ্ঘাটন করলেন। সেখানে আমরা জানতে পারলাম খুব তাড়াতাড়ি সেখানে ডাক্তার এবং নার্সের ব্যবস্থা হবে। কিন্তু আজ পর্যন্ত সেখানে তা দেওয়া হল না। সেখানে একটা অ্যাম্বুলেন্স ছিল সেটা অকেজো হয়ে পড়েছিল। পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে আমরা সেই অ্যাম্বুলেন্সকে মেরামত করে দিলাম। কিন্তু সেটাকে খারাপ বলে ফেলে রেখে দেওয়া হয়েছে। তার বদলে স্থানীয় লোকের কিছু অ্যাম্বাসাডার দাঁড় করিয়ে রেখে দেওয়া হয়েছে যাতে তারা বাড়তি কিছু পয়সা পায়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় ভূমিরাজস্ব প্রতিমন্ত্রী কমলেন্দু স্যান্যাল মহাশয়ের কাছে পৌছে দিতে চাই। সম্প্রতি কমলেন্দু সান্যাল মহাশয় ভূমিরাজস্ব দপ্তর পেয়েছেন। এই সভায় তিনি ছড়া এবং কবিতার মাধ্যমে বক্তব্য রাখতেন। সংবাদপত্রের মাধ্যমে আমরা শুনতে পাচ্ছি তিনি মন্ত্রী হওয়ার ফলে ছড়া লিখতে না পারায় তিনি খুব ব্যাথিত হয়ে পড়েছেন। আমি এই মেনশন ছড়াতে করব। ছড়ার মধ্যে দিয়ে হলেও বক্তব্য অত্যন্ত গুরুত্বপূর্ণ। এর সাথে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ গরিব চাষীদের সম্পর্ক জড়িত আছে। ল্যান্ড ট্রাইবুনালের দাবি জানিয়ে আমি বক্তব্য রাখছি। শ্রদ্ধেয় বিনয় চৌধুরি মহাশয় ল্যান্ড ট্রাইবুনালের কথা বলেছিলেন। এই ল্যান্ড ট্রাইবুনাল না হওয়ার জন্য প্রচন্ড অসুবিধা হচ্ছে। এই কথাটাই আমি ছড়ার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে পৌছে দেব।

কমলেন্দু স্যান্যাল মন্ত্রী হলেন
বেলা যখন পড়ন্ত।
উৎসাহ ও উদ্দীপনায়
তবু তিনি উড়ন্ত।
গরিব লোককে পথ দেখালেন
ছিল যারা ঘুমন্ত।
তাদের স্বার্থে ল্যান্ড ট্রাইবুনাল
কবে হবে বলুন তো?
আর্জিটি পেশ করলাম
নামটি আমার জয়ন্ত।।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি যে ব্যাপারটি আপনাকে দিচ্ছি সেটি হচ্ছে পানিহাটি স্টেট জেনারেল হসপিটালের বিষয়। আজকে কুড়ি বছর পর আমি সুযোগ পেয়েছি, কংগ্রেস সুযোগ পেয়েছে। ১৯৭৫ সালে এই হাসপাতালটি করা হয়েছিল। আজকে সেটি কি অবস্থায় আছে তা আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি। ওরা ব্যস্ত ছিলেন পার্টি অফিস নির্মাণে এবং পার্টি অফিস ভিজিট করতে। তবে খুশির খবর যে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পার্থবাবু হাসপাতালগুলি পরিদর্শনে যাচ্ছেন। তিনি পরিদর্শন করলে দেখতে পাবেন যে হাসপাতালগুলি আজকে নরককুন্ড হয়ে আছে। তিনি যদি বরানগর থেকে শুরু করে পানিহাটি, ভাটপাড়াতে যান তাহলে সব দেখতে পাবেন। জিতে আসেন এবং অনেক কথা বলেন। কিন্তু যেগুলো আমরা করেছি, কংগ্রেস সরকার করেছে, ৭৫ সালে যেগুলো তৈরি হয়েছে, সেগুলোর আজকে কি অবস্থা হয়েছে? বিশ্বাস করুন, স্পিকার স্যার, আমি মিথ্যা কথা বলি না। আমি নতুন এসেছি। আমি বলতে চাই, ওখানকার স্টাফ, নার্স, জিডিএ এবং ডাক্তারবাবুরা ঐসব বিল্ডিংসে থাকবেন কি করে? যে বিল্ডিংগুলো তৈরি হয়েছিল সেগুলোতে রং পর্যন্ত পড়েনি এবং স্যানিটেশনের ব্যবস্থাও নেই। ওরা গর্ব করে বলেন যে ওরা কুড়ি বছর ধরে আছেন। এবারেও জিতেছেন। জ্যোতিবাবু জিতে আসুন, ক্ষতি নেই।

কিন্তু কাজ তো কিছু করতে হবে। নির্বাচন শেষ হয়ে গেছে। গালাগালি অনেক দিয়েছেন। কিন্তু কাজ তো কিছু করতে হবে। আমি এখানে যে কথাটা তুলছি, অন্য সব মাননীয় সদস্যরাও তা নিয়ে বলছেন। হাসপাতালে ওষুধ নেই, ডাক্তার নেই, স্যানিটেশনের ব্যবস্থা নেই। সবাই হাসপাতালগুলোর অব্যবস্থার কথা, বামফ্রন্টের অব্যবস্থার কথা বলছেন। আপনি সব ভাল করেই জানেন। সেজন্য আমি বলছি, হাসপাতালগুলোর কি হবে? আমি অবশ্য সেই প্রসঙ্গে যাচ্ছি না, পরে সেই বিষয়ে আসবো। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে কথা আছে তা নিয়ে পরে বলব। কিন্তু এর মধ্যে রাজ্য সরকারের কি কিছুই করার নেই? পানীয় জলের ব্যবস্থা, যে বিল্ডিংগুলো আছে সেখানে স্যানিটেশনের কি অবস্থা তা গত কুড়ি বছরে রাজ্য সবকার একদিনও দেখেন নি। আমি আপনার মাধ্যমে এই সমস্ত বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আশা করি, এই ব্যাপারটি গুরুত্ব পাবে।

**শ্রী যতীন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার সন্নিকটবর্তী শিলিগুড়ি এলাকা বহু জনবসতি হওয়ার জন্য বিশেষ সমস্যা দেখা দেয়। মহানন্দা এবং গুলমা নদীর সংযোজিত এলাকায় বহু মানুষ গতবারের বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল। বাঁধ ভেঙে যাওয়ার ফলে ওখানে সমস্ত বাড়িঘর ভেসে গিয়েছিল এবং মানুষের চলাচলের ক্ষেত্রে খুবই অসুবিধা হয়েছিল। ওখানে সেচ বিভাগ থেকে একটি বাঁধ তৈরি করে দিয়েছিল। সেটি এখন ভেঙে গেছে। উক্ত বাঁধটি যাতে আশু নির্মিত হয় এবং মানুষের জীবন জীবিকার ব্যবস্থা হয় তার দাবি রাখছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী রামজনম মাঝিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত, সেই কেন্দ্রটি হচ্ছে উলুবেড়িয়া উত্তর কেন্দ্র। উলুবেড়িয়া উত্তর কেন্দ্র থেকে ১৯৪৭ সালের পর থেকে যারা বিধায়ক ছিলেন, বামফ্রন্টের বিধায়ক জানি না, গত বিধানসভায় উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের দুর্দশার বিষয় তুলে ধরেছিলেন কিনা? এলাকাটি সিডিউল্ড কাস্ট অধ্যুষিত এলাকা। সেখানে প্রত্যেক গ্রামে আজ পর্যন্ত রাস্তা তৈরি হয়নি। সাইকেলে করে যাওয়ার মতো পজিশন সেখানে নেই। আজ পর্যন্ত কাঁটাবেড়িয়া টি কে-১ টি কে-২ থেকে বাসুদেবপুর পর্যন্ত কোনও রাস্তা নেই। আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই সব এরিয়াতে যেখানে তিন-চার মাইল পর্যন্ত টিউবওয়েল নেই। এখনও পর্যন্ত এই কাঁটাবেড়িয়ার মানুষ পুকুরের জল পান করেন। ওখানকার আদিবাসী সম্প্রদায় তালপাতার ঘরে বসবাস করে, তারা পুকুরের জল খেয়ে থাকে। সেইকারণে জনস্বাস্থ্য এবং কারিগরী বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন আমার এলাকায় পানীয় জলের যে ভীষণ অভাব, সেই অভাব দূর করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করেন। ওখানে সিডিউল কাস্ট সম্প্রদায়ের মানুষ বাস করে, তাদের থাকার কোনও ব্যবস্থা নেই, জলেরও কোনও ব্যবস্থা নেই, রাস্তারও ব্যবস্থা নেই। সেইকারণে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আমার এলাকার উন্নতির ব্যবস্থা হয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বামফ্রন্ট

সরকারের পি এইচ ই ডিপার্টমেন্টের তুর্কী তরুন কমরেড, উদ্দীপনাপূর্ণ ডায়নোমিক মিনিস্টারকে তার কাজের সাফল্যের জন্য অভিনন্দন জানিয়ে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। কেউ কেউ বলেছেন যে, ১৯৭২ থেকে ১৯৭৭ সালে যে সরকার ছিল সেই সরকারের আমলে সব কিছু হয়েছিল, অভূতপূর্ব উন্নতি হয়েছিল। কিন্তু আমাদের প্রতিক্রিয়া বলুন বা জনগণের প্রতিক্রিয়া বলুন ভিন্ন রকম ছিল। আমরা দেখেছি সেই সময়ে পি এইচ ই ডিপার্টমেন্ট যেটা ছিল সেটা নামেই ছিল, সেই সম্পর্কে জনগণের কোনও ধারণা ছিল না। গ্রামে গঞ্জের মানুষ এই সম্পর্কে কোনও অভিজ্ঞতা ছিল না। শহরের মানুষ যারা সুখ সুবিধা ভোগ করেন তারা এই সম্পর্কে ওয়াকিবহাল থাকতে পারেন, কিন্ত গ্রামের মানুষ এই সম্পর্কে কিছু জানত না যে এই ধরনের কোনও ডিপার্টমেন্ট ছিল। গতকাল বিরোধীপক্ষের নেতা বলেছেন it is not the problem of food now, it is the problem of drinking water, it is the problem of electricity. আজকের দিনের মানুষের আর খাদ্যের দাবি নেই, সেখানে দাবি হচ্ছে ইলেকট্রিসিটির, সেখানে দাবি হচ্ছে পানীয় জলের। আজকে গ্রামে গঞ্জের মানুষ খাদ্যাভাবে ভুগছে না, আজকে ইলেকট্রিসিটি, পানীয় জলের প্রশ্ন এসেছে। বর্তমানে গ্রামে গঞ্জে যথেষ্ট উন্নতি ঘটেছে, তবুও জলের টিউবওয়েলের ব্যবস্থা আরেকটু ভালো করা দরকার। আমার নির্বাচনী কেন্দ্র সাগর এবং নামখানাতে বেশ কিছু টিউবওয়েল বসানো দরকার, সেইকারণে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এর প্রতি তিনি দৃষ্টি দেন।

**শ্রী সুকুমার দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাগরের বিধায়ক নাকি ৭ বার জিতে এসেছেন, আমি ওনার চেয়ে কম জিতেছি ঠিকই কিন্তু উনি যেভাবে এলাকার উন্নতির কথা বললেন, তার রেশ ধরে আমাকে বলতে হচ্ছে যে, আমার এলাকায় পাকা রাস্তা করার ব্যাপারে অসীমবাবু যখন নগর উন্নয়ন মন্ত্রী ছিলেন তখন বলেছিলাম। তাতে তিনি আমাকে লিখিতভাবে প্রতিশ্রুতিও দিয়েছিলেন যে, হলদিয়া শিল্পনগরীর থেকে মেদিনীপুরের গেঁওখালি টুরিজিম কমপ্লেক্স পর্যন্ত একটি পাকা রাস্তা করে দেবেন। ১৯৯৪-৯৫ সালে এই ব্যাপারে আর্থিক অ্যানাউন্সও হয়ে গেল, বাজেটারিও হয়ে গেল এবং ১৯৯৫-৯৬ সালের আর্থিক বছরে কাজ শুরু হয়ে যাবার কথা, কিন্তু কিছুই হল না। আমি এই ব্যাপারে হলদিয়া কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করেছি। কিন্তু কিছু হয় নি। হলদিয়ার চেয়ারম্যান, যিনি পদত্যাগ করেছেন, তারসঙ্গেও এই ব্যাপারে কথা বলেছি। এইবার নতুন নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি শেষে একবারে অ্যাসুরেন্স কমিটিতে যাবার আগে আপনার মাধ্যমে নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আপনার মাধ্যমে বিষয়টি ডিপার্টমেন্টের গোচরে আনতে চাইছি। এই রাস্তাটি যাতে শীঘ্র শুরু করা যায় তার জন্য বলেছি। পাকা রাস্তা তৈরি করার জন্যও বলব। হলদিয়া শিল্প নগরীর স্বার্থে, হলদিয়ায় শিল্পায়নের স্বার্থকতাকে বজায় রাখার জন্য যে প্রচেষ্টা চালাচ্ছেন তার জন্য আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাচ্চামোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয়ের ব্যাপারে আজকের সভায় উপস্থাপন করছি। আমার এলাকায় ময়নাগুড়ি বিধানসভা কেন্দ্রের বার্নিশ গ্রামে মুসলিম সম্প্রদায় ভাইদের একটি সংরক্ষিত গোরস্থান

দীর্ঘদিন ধরে রয়েছে। সেটাতে ওখানকার কিছু লোক চাষ করে, এরা সমাজবিরোধী বলে পরিচিত। তারা সেখানে বন-সৃজন-এর নামে বৃক্ষ রোপণ করেছে, সেই সম্প্রদায়ের মানুষেরা এই ব্যাপারে স্থানীয় প্রধান এবং থানা কর্তৃপক্ষের নিকট আবেদন রেখেছেন তাদের ১৫০ জন এর স্বাক্ষরিত সংবলিত একটি আবদেনপত্রে, তারা সেটি কর্তৃপক্ষের নিকট দায়েরও করেছেন। কিন্তু এই ব্যাপারে পুলিশ কর্তৃপক্ষ এই পর্যন্ত তদন্ত করেননি। এই কারণে সেই এলাকার মুসলিম সম্প্রদায়ের মধ্যে একটা চাপা উত্তেজনা সৃষ্টি হয়েছে এবং এটাও আজকে এখানে প্রসঙ্গত উল্লেখ করা বাঞ্ছনীয়। এলাকাটিও অত্যন্ত উপদ্রুত এলাকা, এই হিসাবে সেখানে বারবার সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করার জন্য কিছু লোক চেষ্টা করে আসছেন। এর আগেও এই রকম একটি কালী মন্দিরে শুয়োরের মাথা রেখে একটা বিরাট হৈ চৈ সৃষ্টি করেছিল। এই বিষয়টি দেখার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনয়গোপাল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রের জগদ্দলে গত ১০ বছর ধরে শ্যামনগর খ্রিশ্চান হসপিটালটি বন্ধ আছে। মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব এই হাসপাতালটি যত তাড়াতাড়ি সম্ভব খোলার ব্যবস্থা করার জন্য, তার কারণ হচ্ছে, ব্যারাকপুর থেকে কল্যাণী পর্যন্ত এর মাঝখানে কোনও ভাল হাসপাতাল নেই। সেখানকার রোগীদের কল্যাণী বা কলকাতায় আসতে গেলে খুবই কষ্টের ব্যাপার। তাই আমি স্বাস্থ্যমন্ত্রীকে জানিয়ে দিতে চাই, এই হাসপাতালটি যাতে তাড়াতাড়ি খোলার ব্যবস্থা করা হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। গত ১০ বছর ধরে এই হাসপাতালটি খোলার কোনও প্রয়াস নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এইটুকু কথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও এই বিষয়টা নিয়ে হাউসে অনেকবার বলেছি, কিন্তু এখনও পর্যন্ত এই ব্যাপারে কোনও কর্ণপাত করা হয়নি। স্যার, আপনি জানেন বীরপাড়া জলপাইগুড়ি জেলার একটি গুরুত্বপূর্ণ শহর। শিলিগুড়ির পরেই বীরপাড়া হচ্ছে একটি ছোট-খাট ব্যবসা কেন্দ্র। এখানে প্রতি বছরই আগুন লাগে এবং কুড়ি থেকে ২৫ লক্ষ টাকার ক্ষতি হয়। এই এলাকার আশেপাশে কোনও দমকল কেন্দ্র না থাকার ফলে ক্ষয়-ক্ষতির পরিমাণ বেড়ে যায়। এই ব্যাপারে মাননীয় বিভাগীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ বীরপাড়ায় একটি দমকল কেন্দ্র স্থাপন করা হোক এই আবেদন আপনার কাছে জানাচ্ছি।

**শ্রী অসিত মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন গত বৎসর বন্যায় পশ্চিমবাংলার বেশ কিছু জেলা দারুনভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল। যে সমস্ত মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ত্রাণ সামগ্রী প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল ছিল। স্যার, এই কথা বলার অপেক্ষা রাখে না বামফ্রন্ট সরকারের তৎকালীন মন্ত্রীমহাশয়া বলেছিলেন, ত্রাণ পর্যন্ত পরিমাণ বিতরণ করা হচ্ছে না। রাজ্য সরকার কেন্দ্রের কাছে কোটি কোটি টাকা চেয়েছিল এবং আমরা খবরের কাগজে দেখেছি সেই টাকা মিটিয়ে দেওয়া হয়েছে। অথচ সরকারিভাবে ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য যে

টাকা চাওয়া হয়েছিল, সেই টাকা ক্ষতিগ্রস্ত মানুষরা সরকারিভাবে এখনও পাননি। আমি এই হাউসের কাছে নিবেদন করছি এবং ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি, সেই টাকা ফেরত যাবে বলে সেই টাকা তুলে নেওয়া হল, কিন্তু সেই টাকা মানুষের কাছে গেল না। কেন? সরকার ক্ষতিগ্রস্তদের সাহায্য দেবে বলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই টাকা নিল, কিন্তু তাদের কাছে সেই টাকা পৌঁছালো না। ডি এম-রা বলছে আমরা যে পরিমাণে টাকা চাইছি, সেই পর্যাপ্ত পরিমাণে টাকা আমরা পাচ্ছি না, কিম্বা সেই টাকা না থাকার জন্য তারা দিতে পারছেন না, এই ব্যাপারটা পরিষ্কার হওয়া দরকার। এই ব্যাপারে ত্রাণমন্ত্রী মহাশয় এই হাউসকে পুরো ঘটনাটি জানান।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলাতে উচ্চ ফলনশীল বীজ ধানের খুব অভাব দেখা দিয়েছে। আমাদের জেলার চাষীদের বর্ধমান ও বাঁকুড়া থেকে বীজ ধান নিয়ে যেতে হয় এবং কৃষকদের খুব অসুবিধা হয়। রাজ্য বীজ নিগমও পর্যাপ্ত পরিমাণে বীজ ধান সরবরাহ করতে পারছে না। আমাদের জেলাতে সেচের সুবিধা বাড়াতে কৃষকদের বেশি পরিমাণে ধান বীজ প্রয়োজন হচ্ছে। পর্যাপ্ত পরিমাণে ধান বীজ সরবরাহ করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দৃষ্টি আকর্ষণ করে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের হস্তক্ষেপ দাবি করছি। আমি স্যার, ৪৭ মানিকচক বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এখানে এসেছি। বর্তমানে আমার এলাকায় গঙ্গার ভাঙ্গনের ফলে হাজার হাজার মানুষের ঘরবাড়ি গঙ্গা গর্ভে চলে গেছে। এমতাবস্থায় অবিলম্বে গঙ্গার ভাঙ্গন রোধে যদি সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ না করা যায়, তাহলে আগামীতে ৪৭ মানিকচকের কোনও অস্তিত্ব থাকবে না। তাই আমি আবেদন জানাচ্ছি, বিধানসভার পক্ষ থেকে একটা সর্বদলীয় কমিটি গঠন করা হোক এবং এই গঙ্গার ভাঙ্গন রোধে কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা ভীমগড় থেকে শিউড়ি পর্যন্ত যাতায়াতের যে রাস্তাটি আছে, সেই রাস্তাটি একদম বেহাল অবস্থায় পড়ে আছে। যে কোনও সময়ে বাস দুর্ঘটনা ঘটতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কারণ বর্ষা আগত প্রায়। বর্ষা এলে আবার মেরামত হবে না। বর্ষায় যাত্রীদের প্রচন্ড দুর্ভোগের মধ্যে পড়তে হয়। এই রাস্তাটি অবিলম্বে মেরামত করার দাবি জানাচ্ছি।

**Shri Pankaj Banerjee:** Hon'ble Speaker, Sir, Mr. Jyoti Basu's Government very often claims that they have got total revolution in the field of education in the State of West Bengal. Sir, when Jyoti Basu is celebrating his fifth term, when he has inducted about half a dozen Ministers in the Department of Education, then a retired school teacher is begging in the open road, because he was retired in the year 1990

and six years have already been passed but his pension has not yet been sanctioned by the Government. Not only one teacher is suffering in this way but thousands of teachers of the state of West Bengal are also suffereing in the same way. Thousands of Primary teachers, teachers of Secondary Schools, Higher Secondary Schools all are being treated in a shabby way. Number of teachers have to commit suicide also because they could not feed their children, members of their family. Sir, the name of the Head Master is Shri Priyabrata Sengupta. He was the Head Master of the Nayagram Prathamik Vidyalaya, Sodepur. He was begging in order to feed his children. He has got two children. The children were the students of a school. But the names of those students were striken off because Shri Sengupta failed to give the tuition fees. Sir, when he was begging he was surrounded by the common people. On being asked he told that he wanted to feed his children with the begging money. Under the circumstance, I would request the Hon'ble Minister-in-charge of Primary Education Department to intervene in the matter as early as possible. Sir, the Minister concerned should be asked to beg applogy. He should try to sanction the pension of the retired Head Master immediately. Sir, this is not a single case. In many cases, we have seen that pension of the retired teachers who retired in the year 1986/87 On wards have not been sanctioned. They are being treated in a shabby way. This Government has got about six Ministers in the Departmet of Education. They are talking of big revolution in the field of education. This sort of shabby treatment is inhuman. It is absolutely condemnable. I condemn this attitude. With these words, I again request the Minister concerned to intervene in the matter. Thank you, Sir.

[1-20 — 1-30 P.M.]

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র রামপুরহাটে একটি মহকুমা হাসপাতাল আছে। সেই হাসপাতালে ১৩১টি বেড আছে। কিন্তু সেই হাসপাতালে প্রতিদিন গড়ে ৩০০ থেকে ৩৫০ জন রোগী ভর্তি থাকে। বর্তমান সরকার রামপুরহাট মহকুমা হাসপাতালের পুরানো ঘরটার সংলগ্ন একটা বিরাট নতুন ঘর তৈরি করেছেন, এখান ১১৯টি বেড আছে। কিন্তু প্রয়োজনীয় স্টাফ, ওধুধপত্র এবং যন্ত্রাদির অভাবের জন্য এখনও পর্যন্ত হাসপাতাল চালু করা হয় নি। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি সত্বর ওই নতুন ঘরটি চালু করার ব্যবস্থা করুন। ওই হাসপাতাল সংলগ্ন যে আউটডোর আছে সেখানে চোখের ডাক্তার না থাকায় আউটডোরটা বন্ধ হয়ে আছে। যাতে ডাক্তার দিয়ে আউটডোর চালু করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ স্যার।

**শ্রী পরেশ পাল ঃ** মেনশনের আগে আমি একটা কথা বলতে চাই। আমরা যারা নতুন

বিধায়ক হয়ে এসেছি তাদের সঙ্গে যদি প্রত্যেক দপ্তরের মন্ত্রীদের পরিচয় করিয়ে দেওয়া হয় তাহলে ভাল হয়। কারণ আমরা যে কথাগুলো বলছি সেগুলো বলার সময় মন্ত্রী আছেন কি নেই সেটা বুঝতে পারিনা। এবার আমি আমার মেনশন বলছি— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার' মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মানিকতলা বিধানসভা কেন্দ্রের, কর্পোরেশনের যে ৫টি ওয়ার্ড আছে তার ১৪ নম্বর ওয়ার্ডে ৫৬ হাজার ভোটার বাস করেন। তারা স্বাধীনতার পর থেকে বামপন্থীদের ভোট দিয়ে জিতিয়ে আসছেন। অথচ সেখানে অলিতে-গলিতে রাস্তায় হাঁটলে দেখা যায় প্রত্যেকটি মানুষ শুধু জল আর জল করে চিৎকার করছেন। তার পাশেই মাননীয় মুখ্যমন্ত্রী থাকেন সল্টলেকে। সেখানে টালা পাম্পের জল চলে যাচ্ছে। সুভাষ বাবুর লেক-টাউনে টালা পাম্পের জল চলে যাচ্ছে। অথচ ১৪ নম্বর ওয়ার্ডের মানুষ বছরের পর বছর জলের কষ্ট পাচ্ছেন। এখানে ৪-৫টি ডিপ টিউবওয়েল আছে, কিন্তু তার মধ্যে ৩টি ডিপ টিউবওয়েল বছরের ৬ মাসই খারাপ হয়ে থাকে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীকে বলতে চাই যে, যাতে টালা ট্যাঙ্ক থেকে জল আনার জন্য পাইপ আসে তার ব্যবস্থা করে সেখানকার মানুষের পানীয় জলের কষ্ট লাঘব করুন।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এর আগেও আমি বিষয়টি এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম। সীমান্ত এলাকার এম এল এ যারা আছেন তারাও বিষয়টি সম্বন্ধে অবগত আছেন। কেন্দ্রীয় সরকার নীতি করেছিলেন সীমান্তে কাঁটা-তারের বেড়া দেওয়া হবে। এই বেড়া দেওয়ার ফলে ভারতের যে জমি বেড়ার ওপারে পড়েছে, সেই জমিতে পশ্চিমবঙ্গের কৃষক চাষাবাদ করতে পারছে না, বি এস এফ নানাভাবে হয়রানি করছে। গেটগুলো কৃত্রিমভাবে দেওয়া হয়েছে-চাষীদের অসুবিধার কথা চিন্তা করে দেওয়া হয়নি। সেইজন্য হাজার হাজার একর কৃষি জমি অকৃষিজমিতে পরিণত হয়েছে। আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ব্যাপারটা নিয়ে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রী, প্রতিরক্ষা মন্ত্রী এবং বিদেশ মন্ত্রীর সঙ্গে আলোচনা করে এই সমস্যা সমাধানের ব্যবস্থা করতে হবে। অপরদিকে আমাদের মুখ্যমন্ত্রী আমাদের সভ্যদের আশ্বাস দিয়েছিলেন যে, জেলা শাসককে নির্দেশ দেওয়া হবে সীমান্ত এলাকার প্রতিনিধি, জেলাপরিষদ, গ্রাম পঞ্চায়েত-এর প্রতিনিধি এবং বি এস এফ-এর প্রতিনিধির সঙ্গে বসে আমাদের এবং বি এস এফ-এর কি সমস্যা আছে তা নিয়ে আলোচনা হবে। যাতে বি এস এফ সাধারণ মানুষকে অযথা হয়রানি না করে তার চেষ্টা করা হবে। কিন্তু দেখলাম সেই আশ্বাস পূরণ হয় নি। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, তিনি যেন পুনরায় জেলা শাসককে নির্দেশ দেন।

**শ্রী আকবর আলি খোন্দকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্র চন্ডীতলার একটি ঘটনার কথা বলছি। ঐ এলাকায় ভগবতীপুরে একটি কাঠের পুল এমন অবস্থায় আছে যে ৬ মাস আগে সেই পুল থেকে একজন গরিব মানুষ পড়ে গিয়ে মারা যায় এবং তার পরিবার অচল হয়ে যায়। গত নির্বাচনের আগে বামফ্রন্টের একটি মিছিল ঐ পুলের উপর দিয়ে যাবার সময় একজন সেখান থেকে পড়ে গিয়ে আহত

য়। ঐ পুলটি এমন একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে যে, হাজার হাজার মানুষ সেখানে ভীষণ বিপদের মধ্যে দিন কাটাচ্ছে। যোগাযোগ বিচ্ছিন্ন অবস্থা চলছে। এইটি যদি অবিলম্বে সারানো না হয় তাহলে মানুষ খুব বিপদের মধ্যে পড়বে। তার পাশে একটা ছোট খাল আছে। হিন্দু, মুসলমান মারা গেলে, দাহ করতে বা কবর দিতে গেলে এক গলা জল পার হয়ে যেতে খুব অসুবিধা হয়। সেখানকার মানুষ নিজেরাই দু-একটা বাঁশ দিয়ে কোনও রকমে পার হয়। অবিলম্বে এই বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভা এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন স্যার, বিগত বিধংসী বন্যায় এ রাজ্যের বেশির ভাগ জেলার বিস্তৃর্ণ এলাকা প্লাবিত হয়, প্রচুর ঘর-বাড়ি ধংস প্রাপ্ত হয়, গবাদি পশু প্রাণ হারায়, রাস্তাঘাট ভেঙ্গে যায়, বন্যা প্রতিরোধ বাঁধ ভেঙ্গে যায়। আমাদের রাজ্য সরকার তার বাজেট বরাদ্দের অর্থ চেয়ে অতিরিক্ত অর্থ জরুরি ভিত্তিতে এই ত্রাণ কার্যের জন্য ব্যয় করে থাকেন। কিন্তু দুঃখের বিষয় হলেও বলতে হচ্ছে, তৎকালীন কেন্দ্রের কংগ্রেস সরকার তারা যে পর্যবেক্ষক দল পাঠিয়েছিলেন তারা বন্যা প্লাবিত বিস্তির্ণ এলাকা দেখে গেছেন এবং ৬৩২ কোটি টাকার ক্ষয়ক্ষতির হিসাব নিয়ে গেছেন। কিন্তু ওদের লজ্জা হওয়া উচিত—আজ পর্যন্ত পশ্চিমবাংলার বন্যাপীড়িত মানুষের জন্য এক পয়সাও ওরা দিলেন না। ফলে আজকে বন্যা অঞ্চলের পুনর্গঠনের কাজ, মানুষের ঘর-বাড়ি তৈরি, রাস্তা-ঘাট নির্মাণ শেষ করা গেল না। বিধংসী বন্যা প্রতিরোধকারী বাঁধের মেরামতীর কাজ আজও শেষ করা গেল না। এদিকে আবার বর্ষা এসে পড়েছে ঐসব কাজ করা খুবই জরুরি।

(গোলমাল)

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকা তিনদিক নদী বেষ্ঠিত। এর একদিকে রূপনারায়ণ নদী বয়ে চলেছে। তার বাঁধের উপর দু -জায়গায় ভাঙ্গন ধরেছে। আমি বহুবার জেলা পরিষদ ডি এম এবং মন্ত্রীর এবিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছি। ইমিডিয়েট যদি যুদ্ধকালীন তৎপরতায় ঐ বাঁধ মেরামত না করা যায় তাহলে শ্যামপুর বিধানসভা কেন্দ্রের ১৪-টা জি পি-র অস্তিত্ব থাকবে না। আমি লক্ষ্য করে থাকি সেচদপ্তর যখন বর্ষা শুরু হয় তখন কাজ-বাজ শুরুর জন্য কন্ট্রাক্টর নিয়োগ করে থাকে। এর ফলে আমাদের এখানে যে কাজ হয় তা জলের তলায় চলে যায়। এবিষয়ে যদিও দৃষ্টি দেওয়া খুবই দরকার। এটা একটা বিধানসভা কেন্দ্রে অস্তিত্বের ব্যাপার। তাই স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে যুদ্ধকালীন তৎপরতায় শ্যামপুরের রূপনারায়ণ নদীতে যে ভাঙ্গনের সৃষ্টি হয়েছে তা মেরামত করা হয়। ধন্যবাদ।

**श्री सलीव टप्पो :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से पूरे डोअर्स

इलाके की समस्या की ओर तराई मे चाय वगान मे रहने बाले लोगों के सम्वन्ध मे जिस तरहे का निर्णय लिया गया था उस ओर ध्यान आकृष्ट करना चाहता हुँ। चाय वगान मे विद्दुतिकरण करना यहाँ के मजदूरो का दावा था। 1991 मे डी. बी. आई. टी. ए., आई. टी. पी. ए., टी. आई. ए. के प्रतिनिधि श्रममंन्त्री, लेवर कमिशनर और 26 श्रमिक यूनियन के बीच मिलकर एक एग्रीमेन्ट हुआ कि मजदूरो के यहाँ विद्दुतिकरण होंगा। लेकिन दू:ख के साथ कहना पढ़ता है कि एग्रीमेन्ट हुए पाँच साल हो गए लेकिन मात्र 25 सतांश चाय वगान मे विद्दुत पहुचा है 75 शतांश अभी भी विधुतिकरण नही हूआ है। इससे साफ जाहिर है कि एग्रीमेन्ट कारगर दंग से लागु नही हुआ है और इसबारे मे श्रम मंत्री का ध्यान नही गया है। अैर इस ओर राज्य विद्दुत वोर्ड डव्लु. बी. एस. ई. बी. की कुछ भुमिका रह गई है। सर, पुरे डोअर्स इलाके मे रहने बाले लोगों मे अधि-से-अधिक संख्या आदिवासियों की है जो अपने बच्चो को पढ़ाने की ओ ओर अग्रसर हो रहे है। लेकिन उन्हे विद्दुत नही मिलता है किरासन तेल काभी आभाव देखा जाता है। इन दावी की ओर श्रम मंत्री ध्यान दे जिससे इन गरीब मजदुरो के घर मे विद्दुतिकरण हो सके, तथा उन्हे अपने बच्चो को पढ़ाने मे सुविधा हो। बहुत से लोग टी. भी. रखना चारते है, लेकिन विद्दुत के अभाव मे रखा नही पाते है। अतः इस पुरे इलाके मे विद्दुतिकरण हो।

**Shri Habibur Rahaman:** (Not found present in the House)

[1-40 — 1-50 P.M.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল হীরাপুর বিধানসভা কেন্দ্র থেকে আমি নির্বাচিত হয়েছি। আজকে হীরাপুর বিধানসভা কেন্দ্রের বিস্তর এলাকার মানুষ পানীয় জলের জন্য হাহাকার করছে। আমার বিধানসভা কেন্দ্রে ১৯টি ওয়ার্ড আছে। এই ১৯টি ওয়ার্ডের মধ্যে ১৭টি ওয়ার্ড হচ্ছে আসানসোল মিউনিসিপ্যালিটির মধ্যে আর ২টি ওয়ার্ড হচ্ছে কুলটি মিউনিসিপ্যালিটির মধ্যে। মোট মৌজার সংখ্যা ৩৫টি এবং পানীয় জলের অভাব হচ্ছে ১৩৮টি গ্রামে। গোপালপুর, সুডিহী, মরিচকোটা, রঘুনাথ বাটী, রামজীবনপুর, গাড়ুই, সরাকডিহি, বনসরাকডিহি, ন'ডিহা, গোবিন্দপুর, শীতলা, মৌজুরি, উত্তর ধাদকা, কাল্লা, সাতপুকুরিয়া, গড়পরিয়া, বড়থোল, হীরাপুর, শ্যামডিহি, কালাঝরিয়া, ধেনুয়া, তালকুড়ি, নরহিংবাঁধ, হাঁতা, ডিহিকা, নারকরাসাতা, কুইলাপুর, বড়তোড়িয়া, ফতেপুর, নরসমুদা, জগতডিহি, বড়ধেমো, চাপড়াইল, তালাডি, জামডিহা প্রভৃতি মৌজাগুলোর ১৩৮টা গ্রামে একদমই জল সরবরাহ করা হয় না। গ্রামে মানুষদের, বিশেষ করে মেয়েদের এক দেড়

কিলো মিটার দূরে গিয়ে জল নিয়ে আসতে হয়। অথচ কর্পোরেশনের আন্ডারে ঐ গ্রামগুলোকে ওয়ার্ড ভুক্ত করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিস্থিতিতে আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে, অবিলম্বে ঐ অঞ্চলে কয়েকটা রিজার্ভার নির্মাণ করে জল সরবরাহের ব্যবস্থা করা দরকার। জামডিহার বিনোদবাঁধে একটা রিজার্ভার করা প্রয়োজন। সুডিহী মৌজার সুডিহী অথবা মরিচকোটায় যদি একটি রিজার্ভার করে ঐ এলাকায় জল সরবরাহ করার ব্যবস্থা করা হয় তাহলে ওখানে জলের সমস্যার অনেকটা সমাধান হবে। সাথে সাথে শীতলা এবং কুইলাপুর মৌজাতেও রিজার্ভার করা প্রয়োজন। সূর্যনগরে যে পাম্প হাউসটি আছে সেটির রিজার্ভারটি সম্পূর্ণ ভর্তি হয় না। সেটি সম্পূর্ণ ভর্তি হলে ঐ এলাকার সমস্যা মিটবে এবং বড়তেড়িয়া গ্রামের পি এইচ ই-র রিজার্ভারটি সম্পূর্ণ ভরলে ঐ এলাকার সমস্যার সমাধান হবে। ধ্রুবভাঙ্গালে অবস্থিত সাঁতা রিজার্ভারটি কখনই পুরো ভর্তি হয় না। ওটা ভর্তি হলে এবং ওখানকার পুরানো পাইপ লাইন সামান্য সংস্কার করলে সমস্যা কিছুটা মিটবে। গোবিন্দপুর গ্রামে পি এইচ ই-র একটি রিজার্ভার আছে, সেখান থেকে যদি কিছুটা জল সরবরাহ করা যায়, তাহলে হীরাপুর কেন্দ্রের জল সমস্যার সামান্য সমাধান সম্ভব। কালাঝরিয়াতে পি এইচ ই-রও ইস্কো-র পাম্প হাউস আছে এবং শ্যামবাঁধ মৌজার নবঘন্টিতে পি এইচ ই-র রিজার্ভার আছে, এখান থেকে জল সরবরাহ করা হলে ৩৭,৪৩, এবং ৪৫ নং ওয়ার্ডের জলের সমস্যা বেশ কিছুটা সমাধান সম্ভব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাকৃতিক নিয়মেই জনসংখ্যা বেড়ে চলেছে, কিন্তু আনুপাতিক হারে রিজার্ভার বা পাইপ লাইনের বৃদ্ধি ঘটানো হয় নি, যার ফলে সমস্যা বৃদ্ধি পেয়েছে। ২০ বছর আগে যে পাইপ লাইন বসানো হয়েছিল তা আজকে সংস্কারের অভাবে অকেজো হয়ে গেছে। ফলে দীর্ঘ দিন ধরে সেখান থেকে মানুষ জল পাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে বলতে চাই যে, মানুষ যখন জলের জন্য হাহাকার করছে তখন অন্তত ঐ পুরানো পাইপ লাইনের সংস্কার করে, তার পরিধি বাড়িয়ে এবং রিজার্ভারগুলো যাতে সম্পূর্ণ ভর্তি করা হয় তার ব্যবস্থা করে এই সমস্যার তিনি কিছুটা সমাধান করুন। আমি আপনার মাধ্যমে আরও আবেদন করছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে এসে এবিষয়ে তার বক্তব্য পেশ করুন এবং একটা সর্বদলীয় কমিটি গঠন করে দিন, তারা গিয়ে দেখে আসুন ওখানে জলের অবস্থা কিরূপ। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণালকান্তি রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বিষয়টি অত্যন্ত লজ্জার বিষয়, আমাদের মেদিনীপুর জেলার রামনগর এক নং পঞ্চায়েত সমিতির অধীনে প্রদীমা এক নং গ্রাম পঞ্চায়েতে উন্নয়নের টাকা লোপাট করে দিয়ে সদ্ব্যবহার সার্টিফিকেট জমা দেওয়া হয়েছে। এই গ্রাম পঞ্চায়েতটি কংগ্রেস পরিচালিত গ্রাম পঞ্চায়েত। সমস্ত কিছু ধরা পড়েছে। নির্বাচনের সময় এবং নির্বাচনের পরে নির্লজ্জের মতো সমস্ত টাকা নয়ছয় করা হয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এবিষয়ে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী শৈলজাকুমার দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গত ১৫ আগস্ট ১৯৯৫ সালে তৎকালীন

প্রধানমন্ত্রী সারা ভারতবর্ষে যত প্রাথমিক স্কুল আছে সমস্ত প্রাথমিক স্কুলে মিড-ডে-মিল দেওয়ার ব্যবস্থা করেছিলেন। কিন্তু এই রাজ্যের অবস্থা কি? যখন অন্য রাজ্যে পরিপূর্ণভাবে প্রতিটি প্রাথমিক বিদ্যালয়ে মিড-ডে-মিল দেওয়ার ব্যবস্থা করা হয়েছে তখন এই রাজ্য এখনও পর্যন্ত সব স্কুলে দেওয়ার ব্যবস্থা করে উঠতে পারেনি। আমি ১ সপ্তাহ আগে খবর নিয়ে জেনেছি, মেদিনীপুর জেলার ৫৪টি ব্লকের মধ্যে মাত্র ১৭টি ব্লকে মিড-ডে-মিল দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই মিড-ডে-মিল দেওয়ার ব্যবস্থা এইজন্য করা হয়েছিল আমাদের অভিজ্ঞতায় এই কথা বলে প্রাথমিক বিদ্যালয়গুলিতে ড্রপ-আউটের সংখ্যা অত্যন্ত বেশি গরিব মানুষের ছেলে-মেয়েরা স্কুলে যাওয়ার পরে কিছুদিনের মধ্যে পড়া-শুনা বন্ধ করে দেয় খাওয়ার অভাবে। রাজ্য সরকার টাকার অভাবে এই কাজ করতে পারে না বলে বারংবার যখন কেন্দ্রীয় সরকারকে অভিযুক্ত করে, তখন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সহায়তা পাওয়া সত্ত্বেও এই রাজ্য সরকার এতদিন পরেও এই রাজ্যের প্রতিটি প্রাইমারি স্কুলে এখন পর্যন্ত মিড-ডে-মিল-এর ব্যবস্থা করে উঠতে পারেনি। এটা রাজ্য সরকারের অপদার্থতা। তাই আমি আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং নিন্দা করছি এতদিন পরেও এই ব্যবস্থা না করার জন্য। এই ব্যবস্থা না করার ফলে এই রাজ্যের গরিব মানুষের ছেলে-মেয়েরা লেখাপড়া থেকে বঞ্চিত হচ্ছে। এইসব ছেলেমেয়েরা বিদ্যালয়ে পড়াশুনা করতে গিয়েও কিছু দিন পর পড়াশুনা বন্ধ করে দেয়। এরা যাতে প্রাইমারি শিক্ষা শেষ করতে পারে তারজন্য এই ব্যবস্থা করা হয়েছিল অর্থাৎ মিড-ডে-মিলের ব্যবস্থা করা হয়েছিল। কেন এই ব্যবস্থা সমস্ত স্কুলে চালু হল না এটাই আমার প্রশ্ন? এখানে মাননীয় মুখ্যমন্ত্রী নেই। কিন্তু অন্যান্য মন্ত্রীরা বসে রয়েছেন। একটু মন দিয়ে শুনুন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং জরুরি ব্যাপার। এই ব্যাপারে আপনারা অত্যন্ত অবহেলা করেছেন। তাই আপনাদের কাছে আমার নিবেদন, এই রাজ্যের সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে যে মধ্যাহ্ন ভোজের ব্যবস্থা ভারত সরকার করেছিলেন, ভারত সরকারের আর্থিক সহায়তা এবং সুযোগ নিয়ে অনতিবিলম্বে প্রতিটি প্রাইমারি বিদ্যালয়ে মিড-ডে-মিলের ব্যবস্থা করা হোক।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আমার কথাগুলি পৌঁছে দিতে চাই। বামফ্রন্ট সরকার বিদ্যুতের ক্ষেত্রে অন্যান্য রাজ্যের তুলনায় একটা উল্লেখযোগ্য স্থান করে নিয়েছে। এই বিদ্যুৎ উৎপাদনের ফলে বিভিন্ন জায়গায় তার সম্প্রসারণ ঘটছে। তাই তো, এই পাশ আর ঐ পাশের সদস্যদের চাহিদা বাড়ছে। স্বাভাবিকভাবেই যারা কাজ করে তাদের কাছে জনগণের চাহিদা বাড়ে এবং দাবিও আসে। ৫ বছর আগে কাঁথি থানার ১৪১টি মৌজায় বিদ্যুতের খুঁটি পোঁতা হয় এবং সেই সময় অন্যান্য মেটিরিয়ালসও যায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় একজন প্রাক্তন পঞ্চায়েত সমিতির সভাপতি তথা কংগ্রেস আই দলের নেতার বাড়িতে ১০ লক্ষ টাকার মেটিরিয়ালস ছিল। তারমধ্যে ৪ লক্ষ টাকার মেটিরিয়ালস চুরি হয়ে গেল। কন্ট্রাক্টর এবং তিনি দুজনে মিলে এই মাল চুরি করেছেন। কন্ট্রাক্টর বলছেন, তিনি হাইকোর্ট করেছেন। যারজন্য ৫ বছর অতিবাহিত হওয়া সত্ত্বেও ঐ ১৪১টি মৌজায় খুঁটিগুলিতে বিদ্যুৎ সংযোগ করা যায়নি। তাই আমার আবেদন ঐসব মৌজার বিদ্যুতের খুঁটিগুলিতে যাতে বিদ্যুৎ সংযোগ তাড়াতাড়ি করা যায় সেই

ব্যবস্থা অবিলম্বে করা হোক। কেননা কাঁথি থানার বিভিন্ন গ্রামাঞ্চলে হাজার হাজার পোলট্রি, কৃষি, সেচ বিদ্যুৎ সম্প্রসারণ না হওয়ার জন্য ভীষণভাবে ব্যাহত হচ্ছে। এই কাজটা করতে হবে। শুধু তাই নয়, কাঁথি শহরে প্রতিদিন লোড শেডিং দেখা দেয়। কর্মীদের একটা অংশ এই কাজটা করে যাচ্ছে, বিদ্যুৎ সরবরাহে কোনও ঘাটতি নেই, কিন্তু তবুও লোড শেডিং হয়। এটা তো হবেই, কারণ সিগারেটের প্যাকেটে লিখে অ্যাপয়েন্টমেন্ট দিলে কাজের কি কোনও উন্নতি হয় তাই বলছি, এই বিষয়গুলো দেখা দরকার। শুধু তাই নয়, কাঁথি থানার বিভিন্ন গ্রামে বিভিন্ন কুটির শিল্প সম্প্রসারণের যে সুযোগ আছে, বিদ্যুৎ সংযোগের অভাবে সেই সম্প্রসারণ সম্ভব হচ্ছে না। সেই সম্প্রসারণের কাজকে তরান্বিত করতে হবে। বিরোধী সদস্যরা দেখছি চেঁচাচ্ছেন, এলাকার সম্পর্কে না জেনে কেন কর চেঁচামেচি, এই কাজ তো করে পেঁচা পেঁচি।

**মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলা সুতী এক নং ব্লকে তিনটি গ্রাম পঞ্চায়েত আছে। বংশবাটি, হাড়োয়া এবং বহুতলি এইগুলো বাঁশলোই অববাহিকার মধ্যে পড়ে। ফলে ব্লক হেড কোয়ার্টার, থানা এবং সাবডিভিশনাল হেট কোয়ার্টারের সংঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে থাকে। এই তিনটি অঞ্চল থেকে আসতে গেলে সব সময় বীরভূম দিয়ে আসতে হয়। এই অবস্থা দূরীকরণের জন্য তৃতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় কানুপুর বহুতলি রোড মঞ্জুর হয়'। কিন্তু এখনও পর্যন্ত সেই রাস্তার কোনও কাজ হয়নি। সামান্য খানিকটা কাজ হবার পর যে তিনটি ব্রিজ করতে হবে ন্যাশনাল হাইওয়ে থেকে কানুপুর বহুতলি থেকে এক্সটেন্ডেড আপ টু রাজগঞ্জ, এই রাস্তাটা এখনও পর্যন্ত হয়নি। যার জন্য এই তিনটে গ্রাম পঞ্চায়েতের মানুষের খুব অসুবিধা হচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীকে কানুপুর বহুতলি রোড সম্পূর্ণ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মেনশনের বিষয় হচ্ছে, ভাঙড় থেকে রাজাবাজার পর্যন্ত সি টি সি-র যে বাস চলে এবং এন বি এস টি একটা বাস চলে যেটা চৌরঙ্গীতে আসে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় ভাঙড় থেকে সি টি সি-র যে বাসটি রাজাবাজার আসে সেটা অত্যন্ত অনিয়মিত ভাবে আসে, ফলে প্রায়ই যাত্রী বিক্ষোভ হয়। ভাঙড় এসপ্ল্যানেড রুটেও বাস অত্যন্ত অনিয়মিত ভাবে চলে। সেই বাসটা চৌরঙ্গীতে আসার কথা কিন্তু প্রায় অনেক আগেই উল্টোডাঙ্গায় যাত্রী নামিয়ে দেয়, আর আসে না। এর ফলে যাত্রী বিক্ষোভ বাড়ছে। গতকাল আমাদের একজন সদস্য ক্ষিতি গোস্বামী ঐ বাসটিতে যাত্রী হিসাবে ছিলেন, তাকে দেখতে পেয়ে যাত্রীরা বিক্ষোভ দেখান। তিনি নানারকম অসুবধার সম্মুখীন হয়েছিলেন। এই বিষয়টি প্রতিবিধানের জন্য পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া পৌরসভার ১০ নম্বর ওয়ার্ড এবং ডাইহাট পৌরসভার ১০ নম্বর ওয়ার্ডের বিস্তৃর্ণ এলাকা ভাগীরথীর ভাঙ্গনের ফলে এমন পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে ২টি পৌরসভার বিস্তৃর্ণ এলাকার মানুষ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সেই সঙ্গে চাষেরও প্রভুত ক্ষতি হয়েছে। এই সম্পর্কে অবিলম্বে যথাযথ ব্যবস্থা যেন গ্রহণ করা হয়। এই প্রসঙ্গে আরও বলতে চাই যে, গত বছর সামান্য বন্যায় এই এলাকার ব্যাপক

ক্ষতি হয়েছে এবং এবারে সামান্য বর্ষায় বিরাট প্লাবনের আশঙ্কা আছে। কাজেই আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি যথাযত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী হারাধন বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র সোনামুখী থানার সমস্ত এলাকা সেচ সেবিত বলে চিহ্নিত। কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে এখানে আংশিক ভাবে ডি ভি সি ক্যানেল থেকে জল দেওয়া হয় সেচ সেবিত বলে। কিন্তু বিশাল অংশ অসেচ এলাকার হিসাবে পড়ছে যেমন পাচাল, মানিক বাজার, কোচদিহি ইত্যাদি এই অঞ্চলগুলি সেচ সেবিত বলে চিহ্নিত। কিন্তু এই খরা অঞ্চলগুলিতে সেচের কোনও ব্যবস্থা হয়নি। কাজেই আমি সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারে তিনি হস্তক্ষেপ করেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বজবজ বিধানসভা কেন্দ্রে জলের প্রচন্ড সঙ্কট বিশেষ করে বজবজ পৌরসভায় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। প্রায়ই জল নিয়ে সেখানে গোলমাল হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যে এই এলাকার জলের সঙ্কট যাতে তাড়াতাড়ি সুরাহা করতে পারেন. সেই চেষ্টা করলে আমি খুশি হব। সেই সঙ্গে একথা বলতে চাই যে, বজবজ পৌরসভার অন্তর্গত সারা বজবজে একটি মাত্র হসপিটাল আছে। সেই হাসপাতালে গেলে দেখা যাবে যে কারও যদি হাত পা কেটে যায় তাহলে সেখানে মেডিসিন পাওয়া যায় না। এই রকম অবস্থায় গ্রামের মানুষকে অনেক কষ্ট করে কলকাতায় আসতে হয়। কলকাতাতে অনেক সময়ে তারা সুযোগ পান, আবার অনেক সময়ে সুযোগ পান না। গ্রামের মানুষের এই কথা আমি আপনার মাধ্যমে জানাচ্ছি এবং এই সম্পর্কে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় যদি একদিন সেখানে যান তাহলে তিনি বুঝতে পারবেন যে কি অবস্থা সেখানে চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী সাতগাছিয়া কেন্দ্র থেকে পরপর ৫ বার জিতেছেন বলে গর্ব করেন। তারপাশেই দেখা যাচ্ছে যে বজবজ জল পাচ্ছে না, একটার বেশি হাসপাতাল নেই, কোনও মেডিসিন পাওয়া যাচ্ছে না, মানুষ সেখানে অনেক কষ্টের মধ্যে রয়েছে। আমি এই দুটো বিষয়ে সুরাহা করার জন্য দৃষ্টি আকর্ষণ করলাম তিনি যদি কোনও সুরাহা করতে পারেন তাহলে কৃতজ্ঞ থাকব।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন বিভাগে মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, বন বিভাগে ফরেস্ট এবং নন-ফরেস্ট বলে স্কীম আছে। এখানে যারা কাজ করতে যায় তাদের নন-ফরেস্ট স্কীমের ন্যূনতম মজুরি হিসাবে ২৮ টাকা ৫১ পয়সা দেওয়া হচ্ছে। কিন্তু তাতে ঐ এলাকার মানুষ কাজ করছে না। তারফলে নন-ফরেস্ট এলাকার জমিতে গাছ লাগাবার কাজ হচ্ছে না। সেজন্য নন-ফরেস্ট স্কীম চেঞ্জ করে যাতে মজুরি বৃদ্ধি করা যায় তারজন্য বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে এর আগে একাধীকবার বলেছি যে, জোড়াসাঁকো এবং বড়বাজার রেশনিং অফিস কোনও রেশন-কার্ড ইস্যু করছে না। কেন দিচ্ছে না সেটা ওখানকার ইনস্পেকটর এবং রেশনিং অফিসই বলতে পারে। বিশেষ করে জোড়াসাঁকো রেশনিং অফিসে সাধারণ মানুষের দরখাস্ত নেওয়া হয় না। এক্ষেত্রে এম এল এ চিঠি দিলেও তারা দরখাস্ত অ্যাকসেপ্ট করেন না, রেকমন্ডেশনকে গ্রাহ্য করেন না। বিষয়টা এখানে অনেকবার উল্লেখ করেছি। ইতিপূর্বে তৎকালীন খাদ্যমন্ত্রী এব্যাপারে আশ্বাস দিয়েছিলেন, কিন্তু কিছুই করা হয়নি, ফলে সাধারণ মানুষ রেশন কার্ড পাচ্ছেন না। রেশন কার্ড শুধুমাত্র খাদ্য সামগ্রীর জন্যই নয়; যে কোনও আইডেনটিটি, যেমন নতুন টেলিফোন চাইতে দরকার রেশন কার্ড, পাসপোর্ট করতে গেলে লাগে রেশন কার্ড। অর্থাৎ বিভিন্ন কারণে রেশন কার্ড দরকার হয়। জোড়াসাঁকো রেশনিং অফিসের যিনি সি আই তিনি সি পি এম-এর লোক বলেই কি ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীর কথা শুনছেন না? এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। বিষয়টি হচ্ছে, তালডাঙ্গা বিধানসভা কেন্দ্রের তালডাঙ্গা ব্লকে কোনও কমার্শিয়াল ব্যাঙ্ক নেই এবং তারজন্য স্বনিযুক্তি প্রকল্পে মূলধন দেবার ব্যাপারে অসুবিধার সৃষ্টি হচ্ছে। অবিলম্বে ঐ ব্লকে যাতে কমার্শিয়াল ব্যাঙ্কের শাখা প্রতিষ্ঠিত হয় তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ডায়মন্ডহারবার বিধানসভা কেন্দ্রের বিধায়ক। ওটা একটা ঐতিহাসিক শহর। আমি আপনার মারফৎ মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডায়মন্ডহারবার মহকুমা হসপিটালে ১৯৭৩ সালে ১২৫টি বেড স্যাংশন করা হয়েছিল, কিন্তু আজও সেটা কার্যে রূপায়িত হয়নি। খবরের কাগজেও অনেকবার বেরিয়েছে যে, উক্ত মহকুমা হসপিটালে প্রায় প্রতিদিন ৫০০-র মতো রোগী আসেন। মহকুমাভিত্তিক বহুলোক যায় সেখানে, কিন্তু সেখানে ওষুধ নেই, ডাক্তার নেই। সবচেয়ে মারাত্মক ব্যাপার হল আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গতকাল এস ডি এম ও জানিয়েছেন যে এখনও পর্যন্ত ২৭৫টি লাস ডায়মন্ডহারবার মর্গে পড়ে রয়েছে এবং তার দুর্গন্ধে মানুষ সেখানে টিকতে পারছেন না। আমরা গত ৫ই জুন বিশ্ব পরিবেশ দিবস পালন করেছি, কিন্তু ডায়মন্ডহারবার শহরে যদি যান রাস্তা দিয়ে যেতে পারবেন না দুর্গন্ধে। এই হাসপাতালে ১২৫টি স্যাংশন্ড বেড যাতে অবিলম্বে চালু হয় এবং সেখানকার অব্যবস্থা দূর হয় তারজন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বাঁকুড়া জেলার বড়জোড়া অঞ্চলের বিধায়ক। আমাদের বড়জোড়াতে প্রখরনা, পিংড়ুই এবং বাগদহ এলাকায় তিনটি জুনিয়র হাইস্কুল করার জন্য অনুরোধ জানাচ্ছি। এইসব এলাকায় ১২-১৫ কিমি-এর মধ্যে কোনও স্কুল না থাকার ফলে মেয়েদের পড়াশুনা করার ইচ্ছা থাকলেও তারা পড়ার সুযোগ পায় না। যারফলে তাদের ক্লাস

ফোর পর্যন্ত পড়ে লেখাপড়া ছেড়ে দিতে হয়। এখানে স্কুলগুলো যাতে অনুমোদন পায় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী দেবলীনা হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি বাঁকুড়া জেলার রানিবাঁধ বিধানসভার বিধায়ক। রানিবাঁধে খাতড়া মহকুমা অবস্থিত। মহকুমা হিসাবে সেখানে সেইভাবে কাজ হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি খাতড়া হাসপাতালটিকে মহকুমা হাসপাতালে উন্নীত করার ব্যবস্থা করুন। এই ব্যাপারে বক্তব্য রেখে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক (৫৮ নং) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর কাছে মুর্শিদাবাদ জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। আপনি অবগত আছেন যে মুর্শিদাবাদ জেলার যে ভাঙন তা বিধংসী আকার ধারণ করেছে। মুর্শিদাবাদ জেলায় যে ভাঙন সমস্যা সৃষ্টি করেছে তারমধ্যে পদ্মার ভাঙন ভয়াবহ আকার ধারণ করেছে। গঙ্গার ভাঙন তো আছেই, কিন্তু গঙ্গা এবং পদ্মার ভাঙনের সাথে বড় বিপদ দেখা দিয়েছে ভৈরবের ভাঙনের ফলে। ভৈরবের পাশেই হচ্ছে ইসলামপুর চক। এখানে মুর্শিদাবাদ জেলার 'মুর্শিদাবাদ সিল্কে'র প্রায় দশ হাজার শিল্পীর বাস। এই ভাঙনের ফলে এই সমস্ত শিল্পীরা উৎখাত হওয়ার সম্মুখীন হয়ে পড়েছেন। ডাঙ্গাপাড়া গ্রাম পঞ্চায়েতের গোটা এলাকায় এই রকম সমস্যা দেখা দিয়েছে। ফলে তৎপরতার সঙ্গে যদি ভাঙন রোধের জন্য এগিয়ে না যাওয়া হয় তাহলে এখানে ভয়াবহ সমস্যা দেখা দেবে। এর আগে এখানে একজন মাননীয় সদস্য বলেছেন যে, যখন এলাকা জলপ্লাবিত হয় বন্যার ফলে, বা নদীপথ ঘুরে যায় তখন এদিকে নজর দেওয়া হয়। এই সমস্যার প্রতি অতি সত্বর দৃষ্টিপাত করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি এবং সত্বর যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য অনুরোধ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গতকাল কেন্দ্রে দেবেগৌড়া সরকার আস্থা ভোটে জয়লাভ করেছে। বিরোধী কংগ্রেস নিজেদের তাগিদে সমর্থন জানিয়েছে। অথচ পশ্চিমবাংলায় এরা কখনও বলছে আমাদের বঙ্গোপসাগরে ফেলে দেবে, কখনও বলছে স্টেনগান ধরবে। গত উনিশ বছরে এই করে আমাদের পনের শত কর্মীকে খুন করেছে। এখানে ১৫০০ কর্মী খুন হয়েছে ৫৯৩৫ দিনে। অর্থাৎ ৪ দিনে এক জন করে কর্মী খুন হয়েছে। এইভাবে তারা খুন করেছে। নদীয়ার রানাঘাটে পহ্লাদ সরকারকে ডেকে নিয়ে গিয়ে স্থানীয় কংগ্রেস নেতা জিতেন্দ্রনাথ বিশ্বাস খুন করে বেড়কামগাছীতে। শুধু খুন করেই খান্ত হয় নি, সি পি এম-এর গরিব লোকগুলির বাড়িতে আগুন ধরিয়ে দেয়। এইভাবে রানাঘাট এলাকায় কংগ্রেসি গুন্ডারা সন্ত্রাস সৃষ্টি করছে। গতকাল এই সমস্ত কারণে ২৪ ঘণ্টার বন্ধ পালিত হয়েছে। রানাঘাটের মানুষ সুস্থ ভাবে জীবন-যাপন করতে পারছে না, সমস্ত দোকানপাট বন্ধ। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এতক্ষন ধরে মাননীয় সদস্যরা দৃষ্টি আকর্ষণ করলেন, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্যার। কাগজে আপনার বিবৃতি দেখলাম। গত ১৪ বছর ধরে এই ঠিকাদার মন্ত্রিসভাকে বলে আপনি নিজের কাজ করাতে পারেন নি। কাগজে এটা দেখলাম, বিধানসভা সদস্যদের জন্য আবাসন আপনি ঠিকাদার সরকারকে বারে বারে বলছেন, কিন্তু ১৪ বছরেও কাজ হয় নি। তাই আপনাকে বলছি স্যার ওদের দৃষ্টি আকর্ষণ করে কোনও কাজ হবে? অন্ধ ধৃতরাষ্ট্রের সরকার, ঠিকাদার সরকারের কর্ণ আকর্ষণ করে কিছু কথা বলতে চাই। ব্যাপারটা হচ্ছে স্যার, জি আর ৩৪৪-৯৬ এই কেসে একজন সমাজবিরোধী নোন ডেকয়েট নিজের বোমে ঝুড়িতে বোম ছিল স্যার, পুড়ে মারা গেল। এটা বীরভূম জেলার দুবরাজ পুর থানার কুইয়া গ্রামের ঘটনা। এস পি আছে, ডি এস পি আছে, ও সি আছে, এখান থেকে বড় কর্তা, ওই ধৃতরাষ্ট্রের চেলা এখান থেকে পাঠিয়ে দিলেন ডি আই জি কে। ডি আই জি ১০টি গাড়ি নিয়ে এই গ্রামে মাত্র ১০০ জন মানুষ বাস করে। বিভিন্ন জায়গা থেকে ৫০০ জন পুলিশ জোগাড় করে গ্রামটা রেড করলেন। একটা সমাজবিরোধী, একটা ডাকাত মারা গেল আজকালে দেখবেন ঘটনাটা বেরিয়েছে, তা নিয়ে এই অবস্থা। এখানকার একচুয়াল এস পি, একচুয়াল ডি এস পি, কমরেড ব্রজ মুখার্জি, যিনি এই গোটা জেলাকে চালান।

(গোলমাল)

আমি স্যার, ওদের কথায় কর্ণপাত করছি না। স্যার, ১৩ই জুন কাগজে বেরিয়েছে দেখবেন, সভাধিপতি বলছেন ২ জন সি পি এম মারা গেছে এবং কংগ্রেসিরা মেরেছে। আর জেলার পুলিশ প্রশাসন বলছেন এটা অসত্য কথা, একজন মারা গিয়েছে। আপনি আই বি-র রিপোর্টটা কল করুন স্যার, এই ডাকাত, এই সমাজবিরোধী নিজের বোমে মারা গেছে। এবারে আমি স্যার হোম মিনিস্টারের কর্ণ আকর্ষণ করতে পারি কিনা ইউ আর দি বেটার জাজ। আপনার মতো স্পিকারের কথায় যখন কাজ হয় না, আমাদের কিহবে। আজকে মেনশন করি গ্রামের সমস্ত যুবককে অ্যারেস্ট করেছে। আরও পিকিউলিয়ার ঘটনা হচ্ছে অ্যারেস্ট করার পর ওখানকার যে নামধারী এস পি ব্রজ মুখার্জি, যিনি প্রশাসনটাকে কন্ট্রোল করছেন তিনি ফোন করে ও সিকে বলে দিলেন যে ৪ জনকে ছেড়ে দাও। ৯ই জুন কমরেড ব্রজ মুখার্জি ফোন করে বলে দিলেন ১৭ জনকে এই খুনের কেসে ধরা হয়েছে—৪জনকে ছেড়ে দিতে। পুলিশ সঙ্গে সঙ্গে ৪ জনকে ছেড়ে দিলেন। তাহলে আজকে ব্রজ মুখার্জি পুলিশকে চালাবেন, নাকি বুদ্ধদেববাবু পুলিশকে চালাবেন এটাই আমি আজকে আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর কাছে জানতে চাইছি। আজকে পশ্চিমবঙ্গের পুলিশ কোথায় গিয়ে পৌছেছে সেটাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনার মাধ্যমে ওদের কর্ণগোচর করছি। ওদের যেন শুভবুদ্ধি হয়, Justice for justice sake, justice not for the C.P.M. Justice for the whole West Bengal. এটা যেন মেনে নেয়। নয়েজ

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি (নয়েজ) স্যার, ওদের আপনি থামান ............... নয়েজ

**Mr. Speaker:** Plase take your seat.

[ 13th, June, 1996 ]

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে কয়েকটি বিষয়ে কর্ণগোচর করাতে চাইছি।............ নয়েজ

**Mr. Speaker :** I would like to tell the members to be restrained in their speeches.

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** স্যার, আমাদেরও তো কথা বলার অধিকার বিধানসভায় আছে। ওরা যদি আমাদের বক্তব্য রাখবার অধিকারকে জোর করে বন্ধ করেন তাহলে ওরা (কংগ্রেস) যখন বলতে উঠবে আমরাও বাধা দেব।

**মিঃ স্পিকার ঃ** আই অলওয়েজ টেল টু দি মেম্বারস টু বি রেসট্রেন্ড ইন দেয়ার স্পিচেস। মিঃ চট্টরাজ আপনিও প্রোভক করেছেন। আপনি খুব খারাপ শব্দ ব্যবহার করেছেন। ইউ হ্যাভ টোল্ড 'মস্তান', প্লিজ ডোন্ট ইউজ দিজ আনপার্লামেন্টারি ওয়ার্ডস। আমি আপনাকে বারেবারে বসতে বলেছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের জনপ্রিয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমাদের রাজ্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বিদ্যুৎ উৎপাদনের যথেষ্ট কৃতিত্বের স্বাক্ষর রেখেছে। কিন্তু শুধু বিদ্যুৎ উৎপাদন করলেই চলবে না, সেই উৎপাদিত বিদ্যুৎ এর সুষ্ঠ বণ্টন এবং বণ্টিত বিদ্যুৎ ব্যবস্থা পরিচালনার উপর নির্ভর করে এই বিদ্যুৎ উৎপাদনের কৃতিত্ব। আমি এই প্রসঙ্গে আমার এলাকায় পাঁশকুড়া পশ্চিম এর কথা উল্লেখ করতে চাই। সেখানে গত তিন সপ্তাহ যাবৎ দৈনিক ১০/১২ ঘণ্টা বিদ্যুৎ নেই। ২০/২৫ বার লোডশেডিং হচ্ছে। ওখানে দুইখানি গভীর নলকূপ আছে তাতে জল সরবরাহ করা যাচ্ছে না। সাধারণ মানুষ প্রচন্ড জল সঙ্কটের মধ্যে পড়েছে, ব্যবসা বাণিজ্য লাটে ওঠার উপক্রম। ছাত্র-ছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। আমার মনে হয় এর সঙ্গে এক শ্রেণীর অসাধু চক্র জড়িত আছে, তারা এটা করছে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, ৯৫ সালের ১৫ই আগস্ট তদানীন্তন সরকার দারিদ্র সীমার নিচে যারা রয়েছে তাদের জন্য একটা প্রকল্প বা পরিকল্পনা করেছিলেন, সেটা হচ্ছে ন্যাশনাল সোসাল অ্যাসিসটেন্স প্রোগ্রাম। যে এলাকায় ৬০ বছরের উর্ধে যে সমস্ত বৃদ্ধ ও বৃদ্ধা আছেন তাদের ৭৫ টাকা করে কেন্দ্রীয় সরকার দেবেন। যাদের মাতৃত্ব জনিত কারণ আছে তাদের ক্ষেত্রে ৩০০ টাকা করে দেওয়া হবে। দুর্ঘটনার শিকার হলে, আংশিক কারণের জন্য ৫ হাজার টাকা, মৃত্যু হলে ১০ হাজার টাকা দেওয়া হবে। আগস্ট মাস থেকে আজকে প্রায় ৯ মাস হয়ে গেল কেন্দ্রীয় সরকার ৫০ লক্ষ টাকা রাজ্য সরকারকে এই খাতে পাঠিয়েছেন। কিন্তু কেন সেই টাকা আজও আমাদের নদীয়া জেলায় পাঠানো হল না, সেটা জানলাম না। আমি খোঁজ নিয়ে জানলাম, বাংলার বিভিন্ন জেলায় কেন্দ্রীয় সরকার ৫০ লক্ষ টাকা ৯ মাস আগে পাঠানো সত্ত্বেও তা দেওয়া হল না। দরকার হলে মন্ত্রী কৈফিয়ত চান ডি এম-র কাছে কি কারণে মানুষের কাছে এই টাকাগুলো পৌঁছালো না আমার সন্দেহ হয়,

হয়ত নির্বাচনে এই টাকা খরচ করে ফেলেছে, আমি তাই দাবি করছি মাননীয় মন্ত্রী এই বিষয়টা যেন গুরুত্ব সহকারে বিবেচনা করে দেখেন।

**শ্রী মোস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানবেন এবং মাননীয় সদস্যরাও জানেন গত রবিবার ৯ই জুন আমাদের উত্তর ২৪ পরগনা জেলার চন্ডীপুর বাজারে সকাল বেলায় একটা ভয়াবহ বাস দুর্ঘটনা ঘটেছে এবং মর্মান্তিক ভাবে ৫ জন সেই দুর্ঘটনায় মারা যান। এটা বাদুড়িয়া থানার মধ্যে গেলেও বিধানসভা কেন্দ্র হিসাবে আমার বিধানসভা কেন্দ্র স্বরূপনগরে পড়ে। ঘটনার পরে আমি প্রতিটি পরিবারের কাছে যাই, যারা মারা গিয়েছেন এরা সকলেই নিজ নিজ পরিবারের প্রধান ছিলেন, এই পরিবারগুলির আর্থিক অবস্থাও স্বচ্ছল নয়। বরঞ্চ দরিদ্র পরিবারই বলা যায়। এরা মারা যাবার পর এদের বিধবা স্ত্রী, পুত্রকন্যারা অসহনীয় কষ্টের মধ্যে পড়েছে। সুতরাং মানুষ ওখানে কিছু সহযোগিতার হাত বাড়িয়েছেন, প্রশাসন সাহায্যের আশ্বাস দিয়েছেন, কিন্তু প্রকৃত ত্রাণ সাহায্য পৌঁছায়নি। এখানে মাননীয় ত্রাণমন্ত্রী আছেন, তাকে অনুরোধ করব, তিনি দ্রুত এই ব্যাপারে বিশেষ করে ব্যবস্থা নিন, এবং প্রত্যেকের কাছে ত্রাণ পাঠাবার ব্যবস্থা করুন। আপনার মাধ্যমে তাকে এই অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় সদস্য যা বললেন, আমি এটা দেখে তারপর ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বাস দুর্ঘটনায় ত্রাণমন্ত্রী কি ত্রাণ দেবে, এটা পরিবহন মন্ত্রীর ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয়তো বলেছেন শুধু ব্যাপারটা দেখবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় গত ১৩ তারিখে ২২ বছরের একটি ছেলে মোসার আলি মোল্লা, সে এই বারেই প্রথমে কংগ্রেসে এসেছিল। নির্বাচনের আগে সে বাড়ির দেওয়াল রঙ করে এবং সি পি এমের লোকেরা সেখানে লিখতে আসে এবং সে বাধা দেয়। তখন সি পি এমের লোকেরা ওর বাবাকে বলেছিল, ওর কফিনটা তৈরি রাখ। সিনেমা দেখার নাম করে সিপিএমের ছেলেরো তাকে নিয়ে যায় এবং ১৩ তারিখে তার দেহটা পাওয়া যায় ছিন্নভিন্ন অবস্থায়। ভাড়া করা খুনীরা তাকে খুন করার জন্য এক একজন এক এক রকম টাকা পেয়েছিল যারা পা কেটেছিল তারা দু হাজার টাকা করে পেয়েছিল। তার দেহটা এইভাবে ক্ষত-বিক্ষত করে তাকে খুন করা হয়। শঙ্করপুরের অঞ্চল প্রধান এই ঘটনার সঙ্গে যুক্ত আছে এবং তিনি জয়নগর থানায় গিয়ে যে স্টেটমেন্ট দিয়েছেন সেই স্টেটমেন্টের একটা কপি আমরা তুলেছি। তাকে লাগানো হয়েছিল খুন করবার জন্য এবং যে ভাড়াটে গুন্ডা দিয়ে ২২ বছরের ছেলেটার দেহটাকে ক্ষত-বিক্ষত করে খুন করে। পুলিশকে বার বার বলা সত্ত্বেও এই ব্যাপারে কাউকে গ্রেপ্তার করা হচ্ছে না। ঈদের চাঁদা কে বেশি তুলল তারজন্য দুগাড়ি পুলিশ নিয়ে এসে রাত্রিবেলায় রেইড করা হল, দুর্গাপুজোর সময় কারা বেশি চাঁদা তুলেছিল তার বাড়ি পুলিশ দিয়ে রেইড করা হল। আর ২২ বছরের একটা

তরুনকে খুন করা হল এবং পুলিশের কাছে বার বার বলা সত্ত্বেও তাকে গ্রেপ্তার করা হচ্ছে না। আব্দুর রেজ্জার মোল্লা সাহেব আপনি হাসবেন না, আপনার ওখানকার পুলিশকে গোলামে পরিণত করেছেন, সিপিএমের কথা ছাড়া তারা কাজ করেন না। যারা খুন করেছে তারা আজকে ঘুরে বেড়াচ্ছে। কেন খুনীকে গ্রেপ্তার করা হচ্ছে না। স্যার গত বছরও আমরা উল্লেখপর্বে অনেক উল্লেখ করেছি, আমরা জানি আমরা যা বলি তার কোনও বিচার হবে না। সংবাদপত্রে নামটা ছাপলে এলাকার মানুষরা খুশি হবে। আমরা বিধানসভায় অনেক কথা বলি, কিন্তু এই মূক, বধির, অন্ধ ধৃতরাষ্ট্রের কানে কিছুই পৌঁছায় না। প্রতিদিন উল্লেখ পর্বে আমরা বলছি, কিন্তু এর কোনও বিচার পাওয়া যায় না। আমি একটু আগে বলেছিলাম, আমাদেরকে আশ্বাস দিতে হবে আমরা যা মেনশন করব তার উত্তর দিতে হবে মন্ত্রীমহাশয়দের। এই খুনের মামলায় যারা আসামি তাদের গ্রেপ্তারের দাবি করছি এবং পুলিশের আচরণের তীব্র নিন্দা করছি।

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Municipal Affairs Department will make a statement.

[2-30 — 3-00 P.M. (including adjournment)]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** স্যার, আপনি জানেন, গত ৪ঠা জুন বরানগরে একটি বিস্ফোরণের ঘটনা ঘটেছে। প্রথমে ৪জন এবং পরে আরও দুজনের মৃত্যু হয়। তো আমাদের সরকারের পক্ষ থেকে যারা মারা গেছে, এই বিস্ফোরণের ঘটনায় তাদের ২০ হাজার টাকা করে একটা অনুদান দেওয়ার ঘোষণা আমরা করেছি। এর মধ্যে যে ব্যক্তি হরিপদ দে—যার বাড়িতে বিস্ফোরণের ঘটনাটি ঘটেছে, তার পরিবারের কেউ এই টাকা পাবেন না। এছাড়া যারা এই বিস্ফোরণের ঘটনাতে ভীষণভাবে আহত হয়েছে, কাজকর্ম করতে একেবারে অসমর্থ হয়ে পড়বে, এইরকম ক্ষতিগ্রস্থ মানুষদের জন্য ৫ হাজার টাকা অনুদান দেওয়া হচ্ছে। তাছাড়া যারা এখনও হাসপাতালে চিকিৎসাধীন রয়েছে তাদের হাসপাতালের সমস্ত রকম খরচ সরকার বহন করবেন। যে সমস্ত বাড়িঘরগুলো সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে, এইরকম বাড়িঘর মেরামতের জন্য, প্রতি বাড়ি পিছু, এক হাজার টাকা করে দেওয়া হবে। আর যে সমস্ত দোকানঘর গুলো ক্ষতিগ্রস্থ হয়েছে, তাদের মাথা পিছু ১ হাজার টাকা করে দেওয়া হবে। আশেপাশের সমস্ত বাড়িগুলোর ক্ষতির পরিমাণ কি সেটা অ্যাসেস করবার জন্য সি এম ডি এর ইঞ্জিনিয়ার এবং অফিসারদের একটা কমিটি অনুসন্ধান করে একটি রিপোর্ট দেবে এবং রিপোর্ট দেওয়ার পর তাদের এই বাড়িঘর মেরামত করার জন্য আমরা আর্থিক সহযোগিতা করব।

**Mr. Speaker :** There will be no debate on the Ministers Statement. There will be no Zero Hours.

(At this stage the house was adjourned till 3 p.m.)

[3-00 — 3-10 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমরা আপনার কাছে কৃতজ্ঞ। কারণ আপনি আড়াই ঘণ্টা মেনশন করার সুযোগ দিয়েছেন। অনেক বক্তা বলতে পেরেছেন, আবার অনেকে বলার সময় পান নি। অনেকে বেশি সময় পেয়েছেন এবং তারা বলেছেন, ফলে কেউ কেউ বলার সময় পান নি। আপনার কাছে আমার বিনীত অনুরোধ যাতে সব বক্তা সমান ভাবে বলার জন্য সময় পান সেটা দেখবেন। অনেকে আছেন আপনার টেবিলে গিয়ে কথাবার্তা বলেন। এর ফলে অনেক বক্তা বেশিক্ষণ ধরে বক্তব্য রাখেন। এতে অনেকে বলার সময় পান না, এটা যাতে না হয় সেটা আপনি দেখবেন।

**মিঃ স্পিকারঃ** আপনারা কথাবার্তা না বললে আর কোনও অসুবিধা হবে না। আমার দিক থেকে আমি ইকোয়ালিটি রাখার চেষ্টা করি। অপজিশন পার্টির ৩-৪ জন বাদ গেছেন মেনশন করতে। আর রুলিং পার্টির ১৫-২০ জন বাদ গেছেন মেনশন করতে। আমার করার কিছু নেই। আমি বার বার বলি ডিসটারবেন্স হলে সময় নষ্ট হবে। এখন মেনশন করার জন্য আড়াই ঘণ্টা সময় দিচ্ছি। কারণ অনেক মেম্বার নতুন এসেছেন। অনেকে বলতে চাইছেন, সেজন্য আমি এই সুযোগ দিচ্ছি। কারণ তারা নতুন, তারা শিখুন। আগামীকাল পর্যন্ত মেনশন করার জন্য আড়াই ঘণ্টা সময় দেব। কিন্তু সোমবার থেকে নিয়ম মতো এক ঘণ্টা মেনশন হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** আই ভেরি মাচ অ্যাপ্রিশিয়েট ইউ। আপনার কাছে এই অনুরোধ রাখলাম।

**মিঃ স্পিকারঃ** থ্যাঙ্ক ইউ।

## Discussion on Governor's address

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব এসেছে আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলো দেওয়া হয়েছে সেগুলোকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে শুনছি মন্ত্রী নাকি ৪৮ জন হয়েছেন। আজ মাননীয় রাজ্যপালের ভাষণের আলোচনার দ্বিতীয় দিনেও কোন মন্ত্রীর কোন দপ্তর, তারা কি জনপ্রতিনিধি, নাকি পুলিশের প্রতিনিধি, নাকি কো-অর্ডিনেশন কমিটির প্রতিনিধি তা আমরা জানি না। আমরা যারা জনপ্রতিনিধিরা এখানে এসেছি—সে কংগ্রেস, আর এস পি, ফরওয়ার্ড ব্লক যারাই এখানে এসেছেন তারা সকলেই প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে এসেছেন। সরকারের বিরোধিতা প্রথম থেকেই। ভোটার লিস্টে কারচুপি, ভোটার লিস্টে জালিয়াতি, পুলিশ প্রশাসন, কো-অর্ডিনেশন কমিটি, সবগুলো প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে কংগ্রেস, আর এস পি, ফরোওয়ার্ড ব্লক কে জিততে হয়েছে—একমাত্র সি পি এম ছাড়া। যারা আমাদের দিকে বসে আছেন, তারাই হলেন প্রকৃত জনপ্রতিনিধি এবং ডানদিকে যারা বসে আছেন, যারা সি পি এম পার্টি থেকে এসেছেন, তারা হয় পুলিশের প্রতিনিধি না হয় বিজেপি-র আশীর্বাদ পুষ্ট হয়ে এখানে এসেছেন। এখানে আমরা ৮২ নয়, ১৮২। হিসেব করে দেখবেন ১০০টি আসনে আপনারা বিজেপি-র আশীর্বাদে না হয় কো-অর্ডিনেশন কমিটির জালিয়াতিতে, আর

না হয় পুলিশ প্রশাসনের সাহায্যে জিতে এখানে এম এল এ হয়েছেন, মন্ত্রী হয়েছেন। সুতরাং আপনারা জন-প্রতিনিধি নয়, কো-অর্ডিনেশন কমিটির প্রতিনিধি, পুলিশ প্রতিনিধি, বি জে পি-র এজেন্ট। আপনারা মুখে বলেন বি জে পি-র বিরোধিতা করি। বি জে পি যদি না থাকত, তাহলে চিত্রটা পাল্টে যেত আমরা ওদিকে বসতাম, আপনারা এদিকে। আজ বি জে পি ছিল বলেই ওদিকে বসে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জেলে কয়েদিদের যেমন প্রত্যেকের একটা করে নাম্বার দেওয়া থাকে, তেমনি এখানে মন্ত্রীদেরও একটা করে ব্যাজ লাগিয়ে দিন, যাতে বুঝতে পারি কে কোনও দপ্তরের মন্ত্রী কেননা, সবাইকে তো চিনি না, এটা করতে পারলে ভালো হয়।

''আমরা যারা শহর বা গ্রাম থেকে জিতে এসেছি, আমাদের মানুষের কাছে বলে আসতে হয়েছে যে, আমরা বিধানসভায় গিয়ে অঞ্চলের উন্নতির কথা বলব, টিউবওয়েলের কথা বলব, প্রাথমিক শিক্ষার কথা বলব, রাস্তাঘাটের কথা বলব, সব সমস্যার কথা বলব। আর আপনারা কি বলেছিলেন? আমরা কিছু করব না, শুধু পার্টির কথাই বলব, পার্টি বেঁচে থাকলে আমরাও বেঁচে থাকব, আমাদের জনগনের কোনও কাজ করার দরকার নেই, জনগণের স্বার্থ চরিতার্থ করার দরকার নেই। তফাৎ এখানেই। আমাদের দায়বদ্ধতা থাকে মানুষের কাছে উন্নয়ন মূলক কাজের মাধ্যমে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ওদের প্রাথমিক শিক্ষা দপ্তরের একটা নজির তুলে ধরতে চাই যাতে ওদের নিশ্চয় দুঃখ লজ্জা হবে। গ্রামে কি দেখছি আমরা? গ্রামে যে হাসপাতালগুলো দেখেবেন, যে টিউবওয়েল গুলো দেখবেন, যে বড় রাস্তা দেখবেন, সবই করেছে কংগ্রেস। আর আপনারা কি করেছেন? প্রত্যেক জেলায় কিছু কিছু পার্টি অফিস করেছেন আর পার্টি ক্যাডার তৈরি করেছেন।

আজকে গ্রামে প্রাথমিক শিক্ষা কোন জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন? ইকনমিক রিভিউ ১৯৯৪-৯৫তে আছে, দেখে নেবেন। সেখানে ২১১ পাতায় আছে ১৯৮৭-৮৮ সালে প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১,০১৯, ১৯৮৮-৮৯ তে ৫১,০১৯, ১৯৮৯-৯০তে ৫১,০১৯। আর ১৯৯১-৯২তে ৫১,০২১। অর্থাৎ, ১৯৮৭ থেকে ১৯৯১ পর্যন্ত দুটো প্রাইমারি স্কুল তৈরি করেছেন। এটা আপনাদের দেওয়া ইকোনোমিক রিভিউ-এর থেকে বলছি। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে আপনাদের দক্ষতা এবং সহনশীলতা সম্বন্ধে এবারে আমি কিছু বলব। মাননীয় অধ্যক্ষ

[3-10 — 3-20 P.M.]

মহাশয়, ২৫ হাজার প্রাথমিক শিক্ষক রিটায়ার করে গেছেন। কিন্তু তাদের মধ্যে ৮ হাজার শিক্ষক পেনসন পাননি। আর যারা রিটায়ার করে গেছেন তাদের জমানো ৪০০ কোটি টাকা এবং তার সুদ খেয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সরকার চলছে। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সীমাহীন, দৃষ্টিহীন নৈরাজ্য বজায় রেখে এটাই বোঝাতে চেয়েছেন যে, পশ্চিমবাংলায় গ্রামবাংলায় আজকে শিক্ষার কোনও প্রয়োজন নেই। আগে যে স্কুলগুলো মাঠের মধ্যে, গাছতলায়, বৈঠকখানায় হত জওহর রোজগার যোজনার টাকার, যেটা কেন্দ্রীয় সরকার দেয় তার দ্বারা প্রাইমারি স্কুলে বাড়ি তৈরি হয়। মনে হচ্ছে পশ্চিমবাংলার গ্রামবাংলায় এখন আর প্রাথমিক শিক্ষার দরকার নেই, দরকার কো-অর্ডিনেশন কমিটি আর পুলিশের। সেইজন্য আজকে আপনারা তাদের প্রতিনিধিত্ব করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৮ সাল থেকে

১৯৯৫ সাল পর্যন্ত তিনটে মাত্র প্রাইমারি স্কুল হয়েছে। আর হেলথ সেন্টারের কি অবস্থা? ১৯৮৮ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত কোনও নতুন হাসপাতাল তৈরি হয়নি। প্রাথমিক হেলথ সেন্টারে ডাক্তার নেই, ওষুধ নেই, চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। স্যার, গত ২-রা মার্চ বিধানসভায় মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় একটা প্রশ্ন করেছিলেন এবং তার জবাবে বলা হয়েছিল যে, ম্যালেরিয়া চলে গেছে। কিন্তু স্যার কি দেখা গেল? ১৯৯৫-৯৬ সালে ম্যালেরিয়া ছিল না। কিন্তু আপনাদের স্বাস্থ্য দপ্তরের অবহেলার ফলে নতুন করে আবার ম্যালেরিয়া দেখা দিল। ৭ হাজার ৩৫৩ জন লোক আক্রান্ত হল এবং ১৪ জন মারা গেল। ১৯৯৫ সালে নভেম্বর মাস পর্যন্ত ১১ হাজার ৭৫৯ জন ম্যালেরিয়ায় আক্রান্ত হয় তাদের মধ্যে ২৪ জন মারা যায়। যে ম্যালেরিয়া ইরোডিকেশন হয়ে গিয়েছিল, নির্মূল হয়ে গিয়েছিল কলেরা, বসন্তের সঙ্গে স্বাস্থ্য দপ্তর আবার তা ডেকে নিয়ে এল। আমাদের মাননীয় এম এল এ জটু লাহিড়ি মহাশয় একটা প্রশ্ন রেখেছিলেন যে, কতগুলো স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই। প্রশান্ত মহাশয় আজকে আর এখানে নেই, তাকে আপনারা বিদায় করে দিয়েছেন। যাই হোক, তখন উত্তরে বলা হয়েছিল ৯০০ প্রাথমিক হেলথ সেন্টারের মধ্যে ২৫০-টা হেলথ সেন্টারে কোনও ডাক্তার নেই। জটু লাহিড়ি মহাশয়ের আরেকটা প্রশ্ন ছিল, হাওড়া জেলার কতগুলো হেলথ সেন্টারে কোনও ডাক্তার নেই? স্বাস্থ্য মন্ত্রী বলেছিলেন, ৮টা জায়গায় ডাক্তার নেই। স্যার, কলকাতার পাশেই হাওড়া সেখানে এই অবস্থা ছিল।

সারা পশ্চিমবাংলায় ২৫০টি হাসপাতালে কোনও ডাক্তার নেই, ৯০০ টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র কে করে গেছে? কংগ্রেস। কে ভোগ করছে? সি পি এম। কাজ করেছে কংগ্রেস, আর ভোট নিচ্ছে সি পি এম। আজকে গ্রামবাংলার অবস্থা কোন জায়গায় দাঁড়িয়ে আছে? আমাদের সামনে গৌরিবাবু বসে আছেন, উনি জানেন। প্রত্যেক ব্লকে টিউবওয়েল দিয়েছেন ২টি কি ৩টি। ১৯৭২-৭৭ সালে প্রত্যেক ব্লকে ২০টি করে টিউবওয়েল আর ১০টি করে রি-সিংকিং ছিল, এখন উঠে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখের সঙ্গে বলি শুধু এই নয়, স্বাস্থ্য দপ্তরের কথা বলি, গৌরিবাবু বলেছেন I must thank him for his nice gesture to show the importance of the Health Centre in the rural areas mainly. বিধানসভা ১৪ই -জুলাই ১৯৯৫, পেজ নং ১৩, The partients do not receive proper care and attention from the doctors, as also from the nursing and para-medical staff. In the non-teaching hospitals, the doctors are more careless and the private is rampaigning. More often than not they only record their inhumanity attention to the patients when they do their duties and attend them so far. Many of them render their little patient care service at the hospitals and do whenever they are not in job. এটা আমার কথা নয়, সি পি এমের একজন দক্ষ এম এল এর কথা তিনি চেয়ারম্যান ছিলেন, তার রিপোর্টে বলেছিলেন। আই কোট Although the supply of medicines has been specified to the patients, they do not get the adequate quantity of medicines. Even it is availabe in the hospitals. Who is criminal? Who is responsible for this? The negligence of the medical health treated poor people in the rural areas. গ্রামের গরিব মানুষ হাসপাতালে যায় চিকিৎসার

জন্য, কিন্তু সেখানে চিকিৎসা হয় না। আমাদের দক্ষ একজন এম এল এ তিনি বলেছেন The samething is attributed for the supply of the medicines is being wasted. This is callousness. This is callousness on the part of the Health Centre. আপনারা পঞ্চমবারের জন্য এসেছেন, পঞ্চমবার জনগন আর আপনাদের পাঠান নি, আপনারা পুলিশ আর কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতায় এসেছেন what I will say on the floor of the house. আমার কথা নয়, আপনাদের একজন সদস্য যা বলেছেন আমি সেইগুলি কোট করে বলছি। আজকে পি এইচ সি নেই, প্রাইমারি স্কুল নেই, সব ধুঁকছে। নির্বাচনের সময় সংবাদপত্রে বেরিয়েছিল যে কলকাতার বুকে সদ্য প্রসূতি মা প্রসব করে অজ্ঞান হয়ে শুয়ে হাসপাতালে, আর তারপুত্র সন্তানকে টেনে নিয়ে গিয়ে কুকুরে খাচ্ছে। আর আপনারা বলছেন জনগণের আশীর্বাদ নিয়ে এসেছেন, এরপরও আপনারা বলবেন জনগণ আপনাদের পাঠিয়েছেন, মানুষ আপনাদের ঘৃণা করে, প্রত্যাখ্যান করে। আর প্রত্যাখান করে বলেই আপনাদের জালিয়াতি করতে হয়েছে। তা নাহলে আপনারা আসতে পারতেন না। আমি আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিচ্ছি। গ্রামে আজকে চিকিৎসা ব্যবস্থা নেই, সেটা মানুষের ফান্ডামেন্টাল রাইট্স। এখানে উনি মন্ত্রী হবার সময় সংবিধান নিয়ে শপথ নিয়েছেন, তখন তিনি বলেছিলেন According to the Constitution—True allegiance to the Constitution of India—What is the true allegiance? True allegiance means to give the fundamental right to the people of West Bengal. What are those? To give free eduction; to give free treatment; to give right; to give other facilites.........সংবিধান নিয়ে শপথ করে করলেন কি? অবজ্ঞা, ঘৃণা, তাচ্ছিল্যের মধ্যে দিয়ে আপনারা পঞ্চমবারের জন্য পশ্চিমবাংলায় এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটু সময় চেয়ে নিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা পশ্চিমবাংলার মানুষের দুঃখ যন্ত্রণার অংশীদার হয়ে এই বিধানসভায় এসেছি। পাওয়ার মিনিস্টার আজকে এখানে উপস্থিত নেই, তথাপি আমি রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি সম্পর্কে আপনার মাধ্যমে একটা কথা এখানে উল্লেখ করতে চাই এবং সেটা হচ্ছে ক্যালাসনেস অন দি পার্ট অফ দি পাওয়ার মিনিস্টার—দিস ইজ ফোর্থ রিপোর্ট অফ দি কমিটি অন দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড-এর পেজ ৩৫-এ যা বলা হয়েছে, দিস ইজ এ ক্রিটিক রিমার্ক—রাম্মাম হাইড্রাল প্রোজেক্টের হোয়াট ওয়াজ দি টোটাল কস্ট?

[3-20 — 3-30 P.M.]

১৯৭৭ সালে কংগ্রেস ওটা তৈরি করে গিয়েছিল, তখন টোটাল কস্ট ধরা হয়েছিল ২৪১৯.১১ লক্ষ টাকা। সে হিসাব মতো পরিকল্পনা আপনারা কার্যকর করতে পারলেন না, শেষে সেই খরচ বেড়ে দাঁড়াচ্ছে ১৫ হাজার কোটি টাকায়! ইট ইজ এ ক্যালাসনেস অন দি পার্ট অফ দি গভর্নমেন্ট নট টু কন্ট্রিবিউট দেয়ার শেয়ার, নট টু টেক ইন টু এফেক্ট দি ডিউ ম্যাটার্স ইন ডিউ টাইম। আজকে রাজ্যে বিদ্যুতের অবস্থা কি? কংগ্রেস আমলে যে খুঁটিগুলো পোঁতা হয়েছিল, সেগুলোই এখনও দাঁড়িয়ে আছে। খুঁটি আছে তার নেই, তার আছে তো বিদ্যুৎ নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে বাধ্য হচ্ছি যে, বামফ্রন্ট সরকার ৫ম-বারের

মতো এই বিধানসভায় এসেছে, কিন্তু মানুষের আশীর্বাদ নিয়ে আসে নি। মানুষের অভিশাপ মাথায় নিয়ে এরা ক্ষমতায় এসেছে। এখন আমাদের ৮২-জন সদস্যের কাজ হবে আগামী পাঁচ বছর ধরে ওদের বিরুদ্ধে সোচ্চার হয়ে সমস্ত সত্য মানুষকে জানানো এবং আগামী পাঁচ বছর পরে ওদের রাইটার্স বিল্ডিংস থেকে তাড়িয়ে ওখানে গিয়ে আমাদের বসতে হবে এবং ওদের আমাদের এই জায়গায় বসাতে হবে। এটাই হবে আমাদের পবিত্র কর্তব্য।

আমার দুঃখ লাগে, বৃদ্ধ ভদ্রলোক জামা কাপড় নিয়ে প্রধানমন্ত্রী হতে দিল্লি গিয়েছিলেন—কংগ্রেসের সাহায্য নিয়ে প্রধানমন্ত্রী হতে গিয়েছিলেন, কিন্তু আমরা কোনও দিনই সিপিএম-এর সাহায্য চাই না। উনি কংগ্রেসের সাহায্য চেয়েছিলেন, এটা খুবই দুর্ভাগ্যের। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমস্ত রকম রীতি-নীতি বিসর্জন দিয়ে কংগ্রেসের পদলেহন করে প্রধানমন্ত্রী হতে চেয়েছিলেন। হতে গিয়েও হতে পারলেন না, পরের প্লেনেই ফিরে এলেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করব পশ্চিমবাংলার মানুষের স্বার্থে ওরা এখানে সমস্ত সত্য স্বীকার করবেন এবং আগামী দিনে সত্য কথা বলবেন। এই কথা বলে আমি রাজ্যপালের ভাষণের ওপর উপস্থিত ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু আয়েস মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদসূচক প্রস্তাব নিয়ে গতকাল থেকে এই সভায় বিতর্ক চলছে। আমি এই প্রস্তাবকে সমর্থন করে এবং সমস্ত ধরনের কাট মোশনের বিরোধিতা করে এই বিতর্কে অংশ নিয়ে কিছু কথা বলতে চাই। মহামান্য রাজ্যপাল তার ভাষণে রাজ্য সরকারের সাফল্যের দিকগুলি উল্লেখ করেছেন এবং আগামীদিনের কর্মসূচিগুলিকে হাইলাইট করেছেন। সেগুলিকে কার্যত অস্বীকার করতে না পেরে কংগ্রেসিরা এইরকম ভাবে চিৎকার-চেঁচামেচি করে বিকৃত, অন্তসারশূন্য কথা বলে যাচ্ছেন। স্বাধীনতার পরবর্তীকালে কংগ্রেস দল এবং এই দলের সরকারের ইতিহাস কুৎসা, অপ্রচার, কেলেঙ্কারি, দুর্নীতি এবং ভ্রস্টাচারের ইতিহাস। আমরা জানি, সীমাহীন কেলেঙ্কারি এবং দুর্নীতিতে ভরা। রাজনীতিতে দুর্বৃত্তায়ন আমাদের দেশের গণতান্ত্রিক মূল্যবোধকে আজকে চ্যালেঞ্জ-এর সম্মুখীন করে দিয়েছে। অপরাধ জগতের লোকেরা আজকে রাজনীতিতে সুযোগ করে নিয়েছে। ফলে রাজনীতির জগত আজকে ঘৃণা এবং উপহাসের বিষয় হয়ে দাঁড়িয়েছে।

[3-30 — 3-40 P.M.]

কিন্তু এই এতো খারাপ সামাজিক পরিবেশ আগে কখন ছিল না। দীর্ঘকালের অপশাসনের ফলে যুক্ত রাষ্ট্রীয় নীতিকে জলাঞ্জলী দেওয়া হয়েছে। এরফলে অঞ্চলে বৈষম্য বেড়েছে। অসম বিকাশ এইরকম একটা নীতিতে পরিণত করেছেন। স্যার, গতকাল রাজ্যপালের ভাষণের উপর বিতক শুরু করে বিরোধীদলের নেতা, মাননীয়, সদস্য শ্রী অতীশচন্দ্র সিংহ মহাশয় কিছু কথা বলেছেন। তার সঙ্গে সুর মিলিয়ে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়ও একটি কথা বলেছেন। আমি প্রথমে সেইদিক থেকে শুরু করব। এই দুইজন সদস্য পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের সাফল্য নিয়ে প্রশ্ন তুলেছেন। আমি বিনয়সহকারে প্রশ্ন করতে চাই, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ভূমি সংস্কারের পরিস্থিতি, পরিবেশ এবং পরিণতি কোথায়? এর

জন্য কারা দায়ী এটা কিন্তু একবারও বললেন না। আপনারা জানেন, প্রখ্যাত সংখ্যাতথ্যবিদ প্রশান্ত মহালানবীশ যাকে পন্ডিত জওহরলাল নেহেরু নিযুক্ত করেছিলেন, তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন, আমাদের ভারতে মোট ৩৮ কোটি আবাদী কৃষি জমি আছে। সেইজমির মধ্যে সরকারের বর্তানো দরকার ৬ কোটি ৩০ লক্ষ। ১৯৭৮ সালের ১৪ই জুন, কেন্দ্রীয় কৃষি মন্ত্রক থেকে যে তথ্য প্রকাশ করা হয়েছিল তাতে কি বলা হয়েছিল? তাতে বলা হয়েছিল, এখন পর্যন্ত বাড়তি জমি হিসাবে চিহ্নিত করা হয়েছে মাত্র ৭৪ লক্ষ একর। কিন্তু সেটা হবার কথা ৬ কোটি ৩০ লক্ষ। এর মধ্যে সরকারে বর্তালো ৪৯ লক্ষ একর। তারমধ্যে আবার ২৮ লক্ষ একর হল পশ্চিমবাংলায়। ১২ লক্ষ একর হল কৃষি, ১০ লক্ষ একর বনাঞ্চলে আর ৬ লক্ষ একর হল অকৃষি। এ ছাড়া বাকি ২১ লক্ষ হল ত্রিপুরা, কেরালা এবং জম্মু ও কাশ্মীর। সুতরাং বুঝতে পারছেন, আপনাদের সমালোচনা করা কি শোভা পায়? এটা তো আপনাদের জানা দরকার যে পশ্চিমবাংলাতে ২২ লক্ষ ৭২ হাজার ভূমিহীন মানুষকে ৯ লক্ষ ৮০ হাজার একর জমি দেওয়া হয়েছে। ২ লক্ষ ৭১ জন বাস্তুহীনকে জমি বণ্টন করা হয়েছে। দেবপ্রসাদ সরকার মহাশয় কালকে বললেন ক্ষেত মজুরদের মজুরির কথা। ১৯৭৭ সালে কত ছিল ৮ টাকা ১০ পয়সা। আজকে ২৪ থেকে ২৫ টাকা ক্ষেত মজুররা মজুরি পাচ্ছে। এটা কি সাফল্য নয়? সুতরাং ভূমি সংস্কার নিয়ে সমালোচনা আপনাদের শোভা পায় না। বলুন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কোথায় কি ভূমি সংস্কার হয়েছে? আর কেন পশ্চিমবাংলায় এত সাফল্য কেন, এর চাবিকাঠি কি? এটা দৃষ্টিভঙ্গির ব্যাপার। এটা নীতির ব্যাপার, এই বিষয়টা যিনি তুলেছেন তাকে বললাম। এর পর কথা বলা হয়েছে মানবাধিকারের প্রশ্নে। মানবাধিকার কমিশনের চেয়ারম্যান রঙ্গনাথ মিশ্রের কথা ওরা বিকৃত করেছেন। স্যার রঙ্গনাথ মিশ্রের বিষয়টা কি শুনে নিন। ৯৫ সালের ১৮ই নভেম্বর তিনি রাজ ভবনে একটা সাংবাদিক সম্মেলন করেছিলেন। তিনি বলেছিলেন মানবাধিকার প্রশ্নে পশ্চিমবাংলার উদ্যোগ খুব সন্তোষজনক। তিনি এই কথা বলেছিলেন পশ্চিমবঙ্গ সরকার এই পর্যন্ত পুলিশি হেফাজতে মৃত্যুর কোনও ঘটনা গোপন করেনি। এই রাজ্যের প্রতিটি ঘটনার বিষয় দ্রুত গতিতে জাতীয় মানবাধিকার কমিশনের কাছে যায়, এদের পদক্ষেপ খুবই উল্লেখযোগ্য। তিনি বলেছেন, রাজ্য মানবাধিকার কমিশন স্বাধীন, নিরপেক্ষ এবং সচেতন ভাবে কাজ করছে। এটা তিনি বলেছেন। তিনি বলেছেন, পুলিশ হেফাজতে সবচেয়ে বেশি মৃত্যু হয়েছে দিল্লিতে। বিগত দু বছরে ১৩ জন জেল হেফাজতে মারা গেছে এবং ৫২ জন পুলিশ হেফাজতে মারা গেছে। অতীশ বাবু যেটা বললেন, সেই কথা সাংবাদিক সম্মেলনে রঙ্গানাথ মিশ্র বলেন নি। এরপরে আপনি প্রশ্ন তুলেছেন নারী নির্যাতনের কথা। অতীশ বাবু নারীদের উপর অত্যাচারের কথা বলেছেন। এই বিষয়ে আমি বলতে চাই, এটা আমার কথা নয়, কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগের পক্ষ থেকে ভায়লেন্স এগেনস্ট উয়োমেন এর ব্যাপারে একটা দলিল প্রকাশিত হয়েছে ৯২ সালের আগস্ট মাসে। তাতে বলা হয়েছে ৮৭ সাল থেকে ৯১ সাল পর্যন্ত সারা দেশে নারী ধর্ষণ বেড়েছে ২৬.১ ভাগ, পণপ্রথার বলি হয়েছে ১৬৯.৬০ ভাগ এবং সমগ্র নির্যাতন সারা ভারতবর্ষে ৩৭.৬ ভাগ। এটা আমি বলছি ভায়লেন্স এগেনস্ট উয়োমেন বলে প্রকাশিত বই থেকে। আশ্চর্যের বিষয়, সারা দেশের নারীদের উপর যে অত্যাচার হয়, তার মধ্যে উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, মধ্যপ্রদেশ, রাজস্থান, মহারাষ্ট্র এবং দিল্লি, এই ছয়টি রাজ্যে তা শতকরা প্রায় ৬৯ ভাগ, আর পশ্চিমবাংলায় মাত্র পাঁচ ভাগ। ভায়েলেন্স এগেনস্ট ওম্যান যেটা স্বরাষ্ট্র দপ্তর

থেকে প্রকাশিত হয়েছে তার থেকে বলছি। ন্যাশানাল ক্রাইম রেকর্ড ব্যুরো আগস্ট ১৯৯২ সালে যেটা প্রকাশ করেছে তাতে বলা হয়েছে যে, সারা দেশে অপরাধ ক্রমবর্ধমান। সেই তালিকায় যে রাজ্যগুলি আছে তার প্রথমে আছে মহারাষ্ট্র, তারপরে ইউ পি, তারপরে মধ্যপ্রদেশ এবং পশ্চিমবঙ্গের নাম সপ্তম স্থানে আছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন। আপনারা নিয়মকানুন শিখুন। আপনারা যদি এইভাবে রানিং কমেন্ট্রি করেন ওনাদের বক্তব্য রাখার সময়ে তাহলে ওনারাও আপনাদের বক্তব্য রাখার সময়ে করবেন। এটা হলে আপনারাও বলতে পারবেন না, ওনারাও বলতে পারবেন না। কাজেই দয়া করে শুনুন।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** বোম্বেতে বিস্ফোরণের পরে তদানিন্তন কেন্দ্রীয় সরকার ভোরা কমিটি তৈরি করেছিলেন। সেই কমিটি যে রিপোর্ট দিয়েছে তাতে বলা হয়েছে যে রাজনীতিতে দুর্বৃত্তায়নের অনুপ্রবেশ ঘটেছে। শুধু তাই নয়, এই দুর্বত্তরা এক শ্রেণীর রাজনীতিবিদ, আমলাদের সঙ্গে যুক্ত হয়ে দেশের কোনও কোনও জায়গায় সরকার চালাচ্ছে এই সরকারকে অচল করে দেবার জন্য। প্রসঙ্গক্রমে পাঞ্জাব, জম্মু ও কাশ্মীরের কথা তুলে ধরা যেতে পারে। রাজনীতিতে দুর্বৃত্তায়ন হল কেন, রাজনীতিতে দুর্বৃত্তায়নের অনুপ্রবেশ ঘটলো কেন, এর জবাব দেবে কে? এই সব মস্তান বাহিনীর জনক কারা? প্রসঙ্গক্রমে আমি একটা খবরের কাগজ থেকে বলছি। ১৯৯২ সালের ৩রা মে বর্তমান কাগজে একটা লেখা বেরিয়েছিল। সেটা লিখেছিলেন বরুন সেনগুপ্ত মহাশয়। তার শিরোনামে ছিল 'রাজ্য ও রাজনীতি।' তাতে তিনি বলেছিলেন স্বাধীনতার অল্প কিছুদিন পর ভূপতি মজুমদার এবং কালিপদ মুখার্জির যৌথ উদ্যোগে এবং ডাঃ বিধানচন্দ্র রায়ের সহযোগিতায় পশ্চিমবঙ্গে একটা মস্তান বাহিনী গড়ে উঠেছে। এটা তিনি লিখেছিলেন ১৯৯২ সালের ৩রা মে তারিখে বর্তমান কাগজে 'রাজ্য রাজনীতি' কলমে। আপনারা তার প্রতিবাদ করেন নি। এই মস্তান বাহিনী কাদের নিয়ে গঠন করা হল? বরুনবাবু বলেছেন ১৯৪৬ সালের দাঙ্গায় লুটতরাজ, মারামারি, খুন জখম এবং ধর্ষনে হাত পাকানো একদল সমাজ-বিরোধীদের নিয়ে বাহিনীটা গঠিত হয়েছে। ওদের প্রধান কাজ কি ছিল? ধরে ধরে লোকদের ঠ্যাঙ্গানো এটা বরুনবাবু বলেছেন এবং সেটা আপনাদের জানা দরকার। অতীশবাবু এখানে পুলিশের কথা বলেছেন। উনি ১৯৫৭ সাল থেকে খুনের একটা ফিরিস্তি দিয়েছেন। ফিরিস্তিটা ১৯৫৭ সাল থেকে দিয়ে উনি ভুল করেছেন, কারণ ১৯৫৯ সালটাও তারমধ্যে পড়ে। ১৯৯২ সালের ২১শে জুলাই এক নেত্রী রাইটার্স বিল্ডিং-এর গেটে একদল লোককে নিয়ে বলতে গিয়েছিলেন রাইটার্স বিল্ডিংয়ে ঢুকতে দেব না। সঙ্গে যারা এসেছিল তারা ছিল সমাজবিরোধী। ১৯৫৯ সালে খাদ্যের দাবিতে গ্রাম থেকে দলে দলে মানুষ কলকাতায় এসেছিলেন, কিন্তু তাদের উপর যে নির্মম আক্রমণ করা হয়েছিল তাতে ৮০ জন মানুষ নিহত হয়েছিলেন এবং তাদের রক্তে কলকাতার রাস্তা লাল হয়ে গিয়েছিল। সেই ইতিহাস স্বর্ণাক্ষরে লেখা রয়েছে। তাদের হাতে লাঠি বা বোমা কিছুই ছিল না, গ্রাম থেকে খাদ্যের দাবিতে এসেছিলেন তারা। তাদের হাতে ছিল ফ্ল্যাগ, ফেস্টুন এবং প্ল্যাকার্ড। পুলিশ তাদের মধ্যে ৮০ জনকে

পিটিয়ে মেরে ফেলেছিল। আপনারা আইন-শৃঙ্খলার কথা বললেন, আবার আপনারাই পুলিশকে মারবেন, অফিস ভাঙচুর করবেন, আগুন লাগাবেন, পরেশবাবুরা থানায় গরু-ছাগল ঢুকিয়ে দেবেন! পরেশবাবু ফুলবাগান থানায় গরু-ছাগল ঢুকিয়ে দিয়েছিলেন। সৌগতবাবু ১৯৯৩ সালের ২১শে জুলাই বারাসাতে ওদের সমাবেশে বলেছিলেন—পুলিশ রয়েছে মাত্র দুই হাজার, আমরা ৬০ হাজার, অতএব আক্রমণ চালানো হোক। তারপরই মানুষ ঝাঁপিয়ে পড়েছিল পুলিশের উপর। যেখানে পুলিশ যদি সংযম না দেখাতো তাহলে আরও অনেক কান্ড-কারখানা ঘটে যেত সেখানে। ৬০ জন পুলিশ জখম হয়েছিলেন সেখানে। হাতে আইন-শৃঙ্খলা তুলে নেবেন, মারদাঙ্গা করবেন, আবার আইন-শৃঙ্খলার কথা বলবেন? জটু লাহিড়ি মহাশয় এম এল এ হোস্টেলে বিধায়ক রমজান আলি মার্ডার হয়েছেন বলেছেন, কিন্তু সেক্ষেত্রে জানবেন, অপরাধীর যাবজ্জীবন হয়েছে। কংগ্রেস এম এল এ নেপাল রায়কে কে মেরেছিল? কংগ্রেস সভাপতির কাকা চন্ডী মিত্রকেই বা কে মেরেছিল? সেই আপনারাই আবার আইন-শৃঙ্খলার কথা তোলেন! ১৯৯৩ সালের ২০শে আগস্ট দুজন কংগ্রেসিকে গুলি করে মেরেছিল দুজন কংগ্রেসি।

পুলিশ তাদের অ্যারেস্ট করেছিল। সেই পুলিশ, জ্যোতিবাবুর পুলিশ। কি ঘটনা ঘটলো? এই যে দু-জন মারা গেল, এদের জন্য একটা গোষ্ঠী থানায় গিয়ে ফুলের মালা দিয়ে স্মরণ সভা করল। আর একটা গোষ্ঠী কি করল? যে ৭ জন ছেলেকে ধরা হয়েছিল তাদের কোর্টে হাজির করার জন্য পুলিশ ভ্যানে করে নিয়ে যাওয়া হচ্ছিল, আর একটা গোষ্ঠী তাদের অভিনন্দন জানালো, বলল তোমরা যা করেছো বেশ করেছ। ওরাই আবার আইন-শৃঙ্খলার কথা বলে। পুলিশ খাতে ব্যয় বরাদ্দ আপনাদের জন্যই বাড়াতে হচ্ছে। তা যদি না করা হয় তাহলে আপনারা যখন মারামারি করে মরবেন কে ঠেকাবে? ওনাদের একজন বললেন যে ১৫০০ কর্মী নাকি খুন হয়েছে। আপনারা আপনাদের কত জনকে খুন করেছেন তার তালিকাটা দিন না? এই সব অনেক ফিরিস্তি আছে। আরও আইন-শৃঙ্খলার কথা শুনবেন? একজন সাংবাদিক, রনজিৎ রায়, তার লেখা অ্যাগনি অফ ওয়েস্ট বেঙ্গল'। ভাল করে দেখে নেবেন আপনারা । পশ্চিমবাংলা ভারতবর্ষের একটা অংশ। কাশেম সাহেব ঠিকই বলেছেন, সারা ভারতবর্ষে যা খুন হবে, সারা ভারতবর্ষের মধ্যে তুলনা মূলক বিচারে আমরা কোথায় দাঁড়িয়ে আছি সেটা বলতে হবে। তা ছাড়া এখানে তদন্ত হয়, মামলা হয়, বিচার হয় এবং শাস্তি হয়। পঙ্কজবাবু সেকুলারেজিমের কথা বলেছেন। উনি সংবিধানের কথা বললেন, যে

[3-50 — 4-00 P.M.]

সংবিধানে বলা আছে। স্বর্ণাক্ষরে লেখা থাকলেই রাষ্ট্র ব্যক্তি ধর্ম নিরপেক্ষ হয় না। আপনি ব্যাখ্যা করে বলেন নি। ''Secularism is doctrine that the basis of morality should be non-religious a policy of excluding religious teachings from school under state control'' ধর্ম নিরপেক্ষতা গোড়ে তোলার নামে আপনারা ধর্মের তোষণ নীতি চালিয়ে যাচ্ছেন। রাষ্ট্রীয় কার্যক্রমের মধ্যে ধর্মীয় আচার অনুষ্ঠান করলেই ধর্ম নিরপেক্ষতা বজায় রাখা যায় না। এটা না বলে এর পার্সপেকটিভ কি সেটা বললে ভাল হত। আপনি যেটা বললেন তার মানে ঠিক বুঝলাম না। যাই হোক এখানে আইন-শৃঙ্খলা

আছে, এখানে মামলা হয়, বিচার হয় এবং শাস্তি হয়। সাংবাদিক রনজিৎ রায়ের 'অ্যাগনি অফ ওয়েস্ট বেঙ্গল' এতে কি বলছে শুনুন। তখন পশ্চিমবাংলায় কি হচ্ছে জানেন? একটারপর একটা খুন হচ্ছে। ১৯৭৩ সালের ২৮শে মার্চ দিল্লিতে সাংবাদিকদের নিয়ে একটা কনফারেন্স করেছিলেন তখনকার মুখ্যমন্ত্রী। সাংবাদিকরা তাকে জিজ্ঞাসা করেছিলেন, পশ্চিমবাংলায় কয়েক মাসে এতো খুন হয়ে গেল, বিশেষ করে বারাসত, বসিরহাট এবং বরানগরে এবং জেলের ভেতরে রাজনৈতিক নেতাদের হত্যা করা হল এই ব্যাপারে তদন্ত করাবেন না, অত্যাচারীদের খুঁজে বার করে শাস্তি দেবেন না? সিদ্ধার্থবাবু জবাব দিলেন না, এটা নিষ্প্রোয়জন, এটা কারা করেছে জানি। সাংবাদিকরা পাল্টা প্রশ্ন করলেন, নাম যদি জানেন তো প্রকাশ করুন। উনি বললেন, এটাও নিষ্প্রোয়জন, কারণ পশ্চিমবাংলাকে গর্বের আসনে বসাতে চাই, এটা নিয়ে বাড়াবাড়ি করতে চাই না। সাংবাদিকরা আবার প্রশ্ন করেন, পশ্চিমবাংলাব মানুষ জানতে চায় কারা খুন করেছে এবং তারা কি শাস্তি পেল। সিদ্ধার্থবাবু জবাব দিলেন, না না পশ্চিমবাংলার মানুষ জানতে চায় না, এটা শুধু সি পি এম জানতে চায়। আপনারা আবার আইন-শৃঙ্খলার কথা বলেন? এই তো হচ্ছে সেই সময়কার পরিস্থিতি। এই তো হচ্ছে সেই সময়কার ইতিহাস। আর আপনাদের আমলে, আপনাদের যারা দিল্লির সরকার পরিচালনা করতেন তারা কি করেছেন? দেশটাকে তো বাঁধা দিয়ে দিয়েছেন বিদেশিদের কাছে। ১৯৯৫ সালের ২২শে ডিসেম্বর প্রাক্তন অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিং দিল্লিতে একটা শ্বেতপত্র প্রকাশ করেছেন বিদেশি ঋণ কত। কি বললেন? ৩১শে মার্চ পর্যন্ত ৯,৯০৪ কোটি ডলার, যা টাকার অঙ্কে বর্তমানে দাঁড়াবে ৩ লক্ষ ৭৭ হাজার ৩৪২ কোটি টাকা। অর্থাৎ মাথাপিছু ৪ হাজার করে। এটা কি পরিশোধ করা যাবে? আপনারা এই অবস্থায় দেশটাকে রেখে দিয়ে গেছেন। এটা ভাবতে হবে। সুতরাং বিজেপিকে বিরোধিতা করা আর সংযুক্ত মোর্চাকে সমর্থন করা ছাড়া আপনাদের দ্বিতীয় কোনও গলি রাস্তা নেই। সমর্থন না করলে আত্মহত্যা করতে হবে। এই পরিস্থিতিতে পশ্চিমবাংলার সাফল্যটাকে আপনারা বিচার করবেন না? খাদ্যশস্য উৎপাদনে পশ্চিমবাংলা সর্বকালীন রেকর্ড করেছে, এটা স্বীকার করবেন না? আমাদের দেশে বর্তমানে যে জনসংখ্যা তাতে ২৮ কোটি মেট্রিক টন খাদ্যশস্য দরকার। পৃথিবীতে আবাদী জমির বিচারে আমরা দ্বিতীয় স্থানে আছি। আমেরিকা যুক্তরাষ্ট্রের স্থান এই ক্ষেত্রে প্রথম এবং চীনের স্থান হচ্ছে তৃতীয়। আমাদের যেখানে কৃষিযোগ্য জমির পরিমাণ ১৭ লক্ষ বর্গ কি.মি., সেখানে চীনের আছে মাত্র ৯লক্ষ বর্গ কি.মি.। সুনীতিবাবু সহ্য করতে না পেরে বেরিয়ে গেলেন। আপনারা যখন ৭৭ সালে চলে গেলেন তখন খাদ্য উৎপাদনের পরিমাণ ছিল ৭৪ লক্ষ মেট্রিক টন। আজকে ১৯৯৪-৯৫ সালে তা দাঁড়িয়েছে ১০৬ লক্ষ মেট্রিক টন। এটাকে আপনারা সাফল্য বলবেন না? সৌগতবাবু পানীয় জলের কথা বলছিলেন। আপনি জেনে রাখুন, ৭৭ সালে যা ছিল, আপনারা ৬ হাজার ৫৩টি গ্রামে পানীয় জলের ব্যবস্থা করতে পেরেছিলাম। বর্তমানে ৩১,৯৭১টি গ্রামে পানীয় জলের ব্যবস্থা আমরা করেছি। এটা আপনাদের স্বীকার করতেই হবে। এ হচ্ছে নির্মম সত্য। আমার সময় শেষ হয়ে গেছে। আমি রাজ্যপালের ভাষণের উপরে আনীত প্রস্তাবকে সমর্থন করে এবং আপনাদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১০ই জুন মহামান্য রাজ্যপাল এখানে

যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে বক্তব্য রাখছি। এখানে শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। এই ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার যে বাস্তব চিত্র তা কোনও মাত্রাতে, কোনও জায়গাতেই প্রতিফলিত হয়নি। বাস্তবের সঙ্গে অমিল এবং অন্তসারশূন্য বলে এই ভাষণকে আমি মনে করি, এর বিরোধিতা করা দরকার। প্রত্যেকটি মানুষেরই উচিত এর বিরোধিতা করা। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য আবু আয়েস মন্ডল বক্তব্য রাখছিলেন। গোড়াতেই তিনি ভূমি সংস্কার দিয়ে শুধু করেছিলেন। আমিও ঐ প্রসঙ্গে আমার বক্তব্য শুরু করতে চাই। আজ পর্যন্ত এখানে চাষযোগ্য জমি যা ভেস্টেড হয়েছে তার পরিমাণ কত? তার পরিমাণ ১২ লক্ষ ৮০ হাজার একর, এটা আমাদের কথা নয়, গত ১৯শে এপ্রিল ৯৫ সালে মাননীয় বিনয় চৌধুরি মহাশয় এক প্রশ্নোত্তর পর্বে বলেছিলেন যে ১২ লক্ষ ৮০ হাজার একর জমির মধ্যে ১৯৭৭ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত গত ১৯ বছরে মাত্র ৩ লক্ষ ১৫ হাজার একর জমি বিলি হয়েছে। আপনারা যদি ভূমি সংস্কার পথ প্রদর্শক বলে দাবি করেন, ভূমি সংস্কারে যাদের বিরাট ভূমিকা আছে বলে দাবি করেন তারাই বলেছেন, যে, টোটাল জমি হচ্ছে ৯ লক্ষ ৫০ হাজার একর এবং মাননীয় বিনয় চৌধুরি মহাশয় তার উত্তরে বললেন যে, ১৯৭৭ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত ৯ লক্ষ ৫০ হাজার একর জমির মধ্যে এই ১৯ বছরে ওনাদের রাজত্বকালে ৩ লক্ষ ৩৭ হাজার একর জমি বণ্টন হয়েছে। তাহলে এই ৯ লক্ষ ৫০ হাজার একর জমির মধ্যে ওদের আমলে যদি ৩ লক্ষ ৩৭ হাজার একর জমি বিলি হয়ে থাকে তাহলে ৬ লক্ষ ৬৩ হাজার একর জমি কংগ্রেস আমলে বণ্টন হয়েছিল। এর থেকেই বোঝা যাচ্ছে যে, এই ভূমি সংস্কারের ক্ষেত্রে তারা যে একটা দৃষ্টান্ত স্থাপন বা সাফল্য বলে দাবি করেন তা ঠিক নয়। আমাদের পশ্চিমবঙ্গে এই ভূমিহীনদের সংখ্যা কত ৫১ লক্ষ ভূমিহীন শ্রমিক, তারমধ্যে জমি পাইয়ে দেওয়া হয়েছে কত মানুষকে আমি হিসাব দিয়ে বলছি যে, ২২ লক্ষ মানুষকে জমি দেওয়া হয়েছে। আর বামফ্রন্ট সরকারের আমলে অর্থাৎ ১৯৭৭ থেকে ১৯৯৫ সাল পর্যন্ত ১২.৩৭ লক্ষ লোককে জমি দেওয়া হল। সেখানে আমরা ৫ বছরে ৯ লক্ষ ৬৩ হাজার ভূমিহীন মানুষদের জমি পাইয়ে দিয়েছিলাম। এর থেকেই বোঝা যায় যে, ভূমি সংস্কারের যে বিরাট সাফল্য হয়েছে বলে দাবি করা হয় সেটা ঠিক নয়। আজকে এই ল্যান্ড সিস্টেম চালু করেছেন যাতে করে অঞ্চলে অঞ্চলে রেকর্ড থাকে এবং তারজন্য আর ই পোস্ট ক্রিয়েট করেছেন। প্রকৃত ভূমিহীন এবং বর্গাদাররা যাতে সুযোগ পায় তারজন্য এই ল্যান্ড সিস্টেম ব্যবস্থা চালু করা হয়েছে এইকথা ঘোষণা করা হল। কিন্তু আমরা কি দেখলাম—এই ইন্টিগ্রেটেড ল্যান্ড সেট আপ চালু করার নামে ইন্টিগ্রেটেড পার্টি সেট আপ চালু করা হল। তাতে দেখা গেল কি বাবা বেঁচে থাকা সত্ত্বেও তাকে মৃত বলে ঘোষণা করে ছেলের নামে জমি পাইয়ে দেওয়া হল। এরফলে হাজার হাজার লক্ষ লক্ষ মামলা হচ্ছে। আজকে হাইকোর্টে ১ লক্ষ ২৫ হাজার মামলা ঝুলছে। প্রকৃত ভূমিহীনদের ভূমি দেওয়া হয় নি। এটা কি তাদের উপরে ইনজাসটিস নয়? কংগ্রেস আমলে একটা সর্বদলীয় কমিটি ছিল, ভূমি বণ্টন সহায়ক সংক্রান্ত বলে একটি কমিটি ছিল, তাতে সর্বস্তরের মানুষের প্রতিনিধিত্ব করবার অধিকার ছিল। ভূমিহীন মানুষরা যাতে জমি পায় তার ব্যবস্থা করা হত। এই বামফ্রন্ট সরকার আসার পরে ১৯৭৭ সালে ওই সর্বদলীয় কমিটি পরিবর্তন করে একটি কমিটি করা হল, তাতে কিন্তু বিরোধীদলের কোনও প্রতিনিধিকে রাখা হল না। এরফলে

ভূমিহীনদের জমি বন্টন ঠিকমতো করা হল না। আজকে ১ লক্ষ ১৫ হাজার কেস হাইকোর্টে ঝুলছে এবং তারজন্য এই কেস গুলোকে ল সেলে ঢুকিয়ে দেওয়া হল। আপনারা ভূমি সংস্কারের বিপ্লব আনার নামে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করেছেন। প্রকৃত ভূমিহীনদের আপনারা জমি দেন নি। আপনারা নাকি আবার পিছিয়ে পড়া মানুষদের জন্য উন্নয়নের ব্যবস্থা করছেন।

[4-00 — 4-10 P.M.

রাজ্যপালের ভাষণে বলেছেন যে এস সি, এস টি ও ওবিসি, মানুষের জন্য আরও প্রকল্প বা প্রোজেক্ট বা স্কীমের কথা চিন্তা-ভাবনা করেছেন, কিন্তু আজকে আমাদের সেন্ট্রাল গভর্নমেন্টের যে ওবিসি তালিকা আছে তাতে ১৭৭টি জাতি লিস্টেড আছেন, তার মধ্যে মাত্র ৪১টি জাতিকে যে অন্তর্ভুক্ত করা হল, এর ফলে আজকে কেন্দ্রীয় সরকারের রেল থেকে শুরু করে বিভিন্ন চাকরিতে বাংলার ছেলেরা তারা তাদের সুযোগ পাচ্ছে না। শুধু তাই নয়, ৪১টি জাতি যারা ওবিসি তালিকাভুক্ত হল তাদেরকে হয়রানি হতে হচ্ছে সার্টিফিকেট এরজন্য বি ডি ও থেকে এস ডি ও দপ্তর পর্যন্ত তারা হন্যে হয়ে ঘুরছে। এই সরকার নাকি ওবিসি মানুষদের জন্য চিন্তা-ভাবনা করছেন। বিভিন্ন প্রকল্প নিয়ে চিন্তা-ভাবনা করছেন। তাই আমি মনে করি, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রকৃত চিত্র যেটা সেটা প্রতিফলিত হয়নি। তাই আমি রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করছি। নির্বাচনের আগে বলা হল দেশে নাকি এখন থেকে বিরাট শিল্প বিপ্লব আসবে। কিন্তু আমরা কি দেখলাম, আমরা দেখলাম শিল্প নিয়ে যে বিপ্লবের কথা বলা হল, সেই বিপ্লবের বেলুন চুপসে গেল। একজনও বিদেশি ধরে আনতে পারলেন না, বিদেশি ধরার নাম করে হাজার হাজার কোটি টাকা মুখ্যমন্ত্রী যে খরচ করলেন, বিদেশি আনা দূরে থাক দেশীয় ব্যবসায়ী পর্যন্ত ব্যবসা গুটিয়ে চলে যাচ্ছে। আপনারা কি করলেন, ভূমির যে সীমারেখা আছে, সিলিং আছে, সেটা বাড়িয়ে দিলেন। এখানে নাকি অনেক শিল্পপতি আসবে এই কারণে আপনারা শিল্পের নামে ভূমির সীমারেখা বাড়িয়ে দেওয়ার চিন্তা করলেন, কিন্তু মূলত এটা জোরদারদের সুবিধা দেওয়ার জন্য হয়েছে। বর্ধমান জেলার বিনয় চৌধুরির জেলায় যে পাট্টা বিলি হচ্ছে, সেখানে পাট্টা পাওয়া মানুষের সংখ্যা এত কম কেন? তাই আমি মনে করি রাজ্যপালের ভাষণের সঙ্গে এর কোনও মিল নেই। তাই আমি এর তীব্র বিরোধিতা করছি। আজকে সৌগতবাবু এবং পঙ্কজবাবু দুইজনেই মেনশন করেছেন প্রাথমিক শিক্ষক থেকে শুরু করে সমস্ত শিক্ষকদের ব্যাপারে ৬০ বছরে যে অবসরগ্রহণ এর সিদ্ধান্ত যেটা জেদ দিয়ে করলেন, এখানে এই অবস্থায় বলতে পারি আজকে বহু মানুষ রিটায়ার্ড করেছেন, অনেক মানুষ আজকে ভিক্ষার ঝুলি নিয়ে রাস্তায় রাস্তায় ঘুরছেন তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়ে। এমন অবস্থা দাঁড়িয়েছে ৬০ বছরে রিটায়ার্ড হওয়ার পরেও বহু স্কুলে টিচার নেই, কোথাও কোথাও টিচার লেস হয়ে যাচ্ছে, একজন টিচার নিয়ে চলছে, তাকে তিন শত, সাড়ে তিনশত ছাত্র নিয়ে পড়াতে হচ্ছে। ফলে বহু স্কুলে আজকে শিক্ষক শূন্য হয়ে আছে। রাজ্যপালের ভাষণে শিক্ষার সম্বন্ধে একটি কথাও বলা নেই, কেন্দ্রীয় সরকারের যে মিড ডে মিল তার কথাও রাজ্যপালের ভাষণে নেই। বিদ্যালয়ের সমস্ত শিক্ষা ব্যবস্থা ধংস হয়ে যাচ্ছে। রাজ্যপাল মহাশয় যে বক্তব্য রেখেছেন এটা একটা অন্তসারশূন্য বক্তব্য, তা আমি তীব্র বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বামফ্রন্ট সরকার কর্তৃক মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করছি তার একটাই কারণ বিগত বৎসরের মতো এবারেও এই সরকার তার ভাঙা ক্যাসেট বাজাচ্ছে। প্রকৃত তথ্য এখানে তুলে ধরতে পারেনি। খুবই দুঃখের বিষয় দীর্ঘ ১৯ বছর ধরে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার মানুষকে দাউ দাউ করে জ্বালিয়ে তুললো। এই সরকারের আমলে নারীর কোনও মূল্য নেই। এই সরকারের আমলে মানুষের জীবনের কোনও মূল্য নেই। তাই প্রতিদিন, প্রতি মুহূর্তে যারা কংগ্রেস কর্মী, যারা সমর্থক তাদের বামফ্রন্টের লোকেদের হাতে খুন হতে হচ্ছে। অথচ নগ্নভাবে বার বার পুলিশমন্ত্রী বিধানসভায় বিবৃতি দিয়ে বলেন, আমাদের রাজ্যে অন্য রাজ্যের তুলনায় শান্তি আছে। আমি জানতে চাইছি পুলিশমন্ত্রীর কাছে ১৯৮৭ সালে বিধানসভার সদস্যহিসাবে এসে যে কথা আমাকে বলতে হয়েছিল, আজকে ১৯৯৬ সালে সেই একই কথা বলতে হচ্ছে, তার জন্য আপনারা কি ব্যবস্থা নিয়েছেন। বীরভূম জেলা কংগ্রেসের অন্যতম সহ-সভাপতি, কালুয়া হাইস্কুলের প্রধান শিক্ষক, পঞ্চায়েত সমিতির নির্বাচিত সদস্য চাঁদগোপাল মন্ডলকে কেন খুন করা হল? আজকে পুলিশমন্ত্রী কি এর জবাব দেবেন? দশ তারিখ রাত্রে নির্বাচনের রেজাল্ট বেরুল এবং বামফ্রন্টের যিনি প্রার্থী ছিলেন তিনি পরাজিত হল এবং তার বদলা নিল ওরা দুটো মানুষকে খুন করে। আমি পুলিশমন্ত্রীর কাছ জানতে চাই সংসদীয় গণতন্ত্রের প্রতিবাদের ভাষা কি মানুষ খুন করা! আমার বিধানসভা কেন্দ্রে রেজাল্ট বেরোনোর সঙ্গে সঙ্গে বাপ ও ছেলেকে নৃশংসভাবে খুন করা হল কেন তার জবাব আপনি দিতে পারেন? আপনি মূল্যবোধের কথা বলে, দুঃসময়ের নাটক লিখে আবার মন্ত্রীত্ব দখল করলেন। আপনারা এতদিন ধরে শুধু বলে গেছেন, গরিব মানুষকে, আমরা কেন্দ্রের বঞ্চনার জন্য কিছু করতে পারছি না। তাই মানুষ আপনাদের একবার, দুবার সুযোগ দিয়েছে, কিন্তু এবারে মানুষ দূরদর্শন, রেডিও, খবরের কাগজের মাধ্যমে জানতে পেরেছে, আপনারা মানুষকে বিপথে পরিচালিত করছেন। কেন্দ্র দেয় না বলে শুধু মানুষকে বিপথে পরিচালিত করেছেন। শুধু বামফ্রন্টের মন্ত্রীদের ছেলে-মেয়েদের উন্নয়ন হয়েছে। তাই আমরা আজকে ৪২ থেকে ৮২তে এসে পৌঁচেছি। আপনারা পরিসংখ্যান দিয়ে সারা ভারতবর্ষের মানুষকে জানাবেন আমরা ১৯ বছর ধরে ক্ষমতায় আছি এবং মানুষের কাজ করছি। আপনারা কোনও মানুষের কাজ করেছেন? আপনারা ১৯ বছরে শুধু শিল্পপতিদের দালালি করেছেন, আপনারা ১৯ বছরে শুধু মানুষ খুন করেছেন, ১৯ বছরে আপনারা মা-বোনদের ইজ্জত নিয়েছেন, ১৯ বছরে আপনারা পশ্চিমবাংলাকে জাহান্নামের দিকে এগিয়ে দিয়েছেন। তাই রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে তার তীব্র প্রতিবাদ করছি।

[4-10 — 4-20 P.M.]

## POINT OF INFORMATION

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে হচ্ছে কিছুক্ষণ আগে আমাদের একজন মাননীয়া বিধায়ককে পুলিশমন্ত্রী লবিতে বিশ্রী ভাষা ব্যবহার করেছেন এবং অসৌজন্যমূলক ব্যবহার করেছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** Please take your seat, please please take your

seat. আপনি এটা নোটিশ দিয়ে নিয়ে আসুন, এটা হবে না। এটা নো পয়েন্ট অব অর্ডার। আচ্ছা ঠিক আছে মিনিস্টার রয়েছেন, অভিযোগ কি আছে উনি উত্তর দিচ্ছেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আচ্ছা ঠিক আছে সুদীপবাবু বলুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে বুদ্ধদেব বাবু কংগ্রেস বিধায়ক সাবিত্রী মিত্রের প্রতি অসৌজন্যমূলক আচরণ করেছেন। আজকে সকালে একটা ঘটনা ঘটেছিল। উত্তেজনা ছড়িয়েছিল। তখন থেকে একজন বিধায়ক মানিক উপাধ্যায়ের বক্তব্য কে কেন্দ্র করে একজনকে আঙুল তুলে দেখাচ্ছিলেন। সুনীতি চট্টরাজ অভিযোগ করেছিলেন। তাই নিয়ে আমরা প্রতিবাদ করেছিলাম। স্পিকার মহোদয় তখন উঠে আমাদের বলেন চুপ থাকার জন্য, আমরা পরবর্তীকালে শান্ত হয়েছিলাম। ওই পক্ষের কোনও সদস্য বুদ্ধদেব বাবুকে সেটা রিপোর্ট করেন। বুদ্ধদেব বাবু কিছুক্ষণ আগে সাবিত্রী মিত্রকে বলেন, আমি শুনলাম আপনাদের পক্ষ থেকে আমাদের দিকে কে বলেছে গুলি করব। আমি আসছি হাউসের মধ্যে একটু পরে এবং তাদের সবাইকে সাত দিনের মধ্যে বিধানসভা থেকে বার করে দেব, তাড়িয়ে দেব। কি ভেবেছেন বুদ্ধদেব বাবু? ক্ষমা না চাইলে, এত ঔদ্ধত্য। তাঁকে প্রত্যাহার করতে হবে। বিধানসভার মধ্যে (গোলমাল)।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে আসার সঙ্গে সঙ্গে আমাকে দুজন সদস্য এবং চিফ হুইপ বলেন যখন সকালে মেনশন কেস হচ্ছিল, আলোচনার সময়ে কথা কাটাকাটির সময়ে কোনও একজন সদস্য, আমি তার নাম বলছি না, আমাদের একজন সদস্যর কাছে গিয়ে বলেন গ্রাম থেকে এসেছেন কলকাতা শহরে বেশি কথা বলবেন না। বেশি কথা বললে এই বিধানসভা ভবনের বাইরে আসুন আপনাকে দেখিয়ে দেব। আমি তখন (গোলমাল) চিফ হুইপকে ডেকে বলি এসব কি হচ্ছে? আমি তারপর সংশ্লিষ্ট সদস্যকে ডাকি। কোন সদস্য তাঁকে বলেছেন তাঁর নাম তিনি বলেন। তিনি আরও বলেন যে সেই সদস্য তাঁকে বলেছেন ; বিধানসভার বাইরে আসুন দেখিয়ে দেব। আমি তখন সেই সদস্যকে নিয়ে স্পিকারের কাছে যাই এবং স্পিকারের সঙ্গে কথা বলি। বিধানসভা সংক্রান্ত কোনও শৃঙ্খলাভঙ্গের প্রশ্ন থাকলে স্পিকার সিদ্ধান্ত নেবেন— এটাই নিয়ম। সেই সময় মাননীয়া সদস্যা সাবিত্রী মিত্র যাচ্ছিলেন। আমি তখন তাঁকে বললাম, এসব কি করছেন, এরকম করলে কি করে হবে? কোনও মেম্বার অন্যায় করলে তাঁকে কি শাস্তি দেওয়া হবে, তাঁর সিদ্ধান্ত নেবেন স্পিকার।

(গোলমাল)

(এই সময় কংগ্রেসি সদস্যরা একসঙ্গে উঠে কিছু বলতে থাকেন।)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সৌজন্যমূলক ব্যবহার কিভাবে করতে হয় সেটা আমার জানা আছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সময় আমি হাউস থেকে বেরিয়ে মাননীয় চিফ হুইপ শ্রী রবীন্দ্রনাথ মন্ডলের সঙ্গে কিছু কথা বলতে যাচ্ছিলাম। বুদ্ধদেব বাবুকে যেতে দেখে আমি সম্মানের সঙ্গে তাঁকে সাইড দিই। উনি ঘুরে আমাকে বললেন হাউসে হচ্ছেটা কি? আপনাদের সদস্য আমাদের সদস্যকে গুলি করে মারবে বলেছে। হাউসে এসব কি ঘটছে? ৭ দিনের মধ্যে স্পিকার এব্যাপারে ব্যবস্থা না নিলে হাউস থেকে বার করে দেব। উনি আমাদের চিফ হুইপ, নেতাকে একথা বলতে পারতেন।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি সারাক্ষণ হাউসে ছিলাম। মেনশনের সময় তর্ক-বিতর্ক হচ্ছিল। মানিক মন্ডল, আনন্দ দাস উঠে দাঁড়াচ্ছিলেন। ওদের দলের পক্ষ থেকে মানিক মন্ডলকে খুনি বলা হচ্ছিল। এটা কোর্ট কেস এটা সাব জুডিস। এটাকে এমনভাবে প্রভাবিত করা হয়। তারপর তর্ক-বিতর্ক এমন জায়গায় গেল। আমার যেতে একটু দেরি হয়েছে, তখন সেখানে আনন্দ দাস, মানিক মন্ডল বসে আছেন। সেইসময় মাননীয় সদস্য অশোক দেব এরকম আঙুল তুলেছিলেন। আমি তখন আসছিলাম। আমি যেতেই কয়েকজন সদস্য আতঙ্কিত হয়ে আমাকে বললেন, 'আমাদের থ্রেট করেছে', অশোক দেব বলেছে, কলকাতাটা সি পি এম-এর নয়, কংগ্রেসের, গ্রাম থেকে এসেছ, চুপ করে থাক, নাহলে খারাপ হবে। এই সাংবাদিক তখন ছিলেন না, অন্য সাংবাদিক ছিলেন, তিনি বললেন, রবীন বাবু ব্যপারটা দেখুন। আমি সেদিকে যাইনি, সঙ্গে সঙ্গে মাননীয় স্পিকারকে বললাম। এই ঘটনায় আমি স্তম্ভিত। যাই হোক ২৭ বছর আমি এই সভার সদস্য, হাউসে কোনওদিন এরকম ঘটনার কথা শুনিনি। আমি স্পিকারকে বললাম, এটা তো নিরাপত্তার প্রশ্ন, একটা প্রিভিলেজ নোটিশ দিতে চায়। আমি মাননীয় ডেপুটি স্পিকার, সুদীপ বন্দ্যোপাধ্যায়ের একটা বিষয় নিয়ে ঘোরাঘুরি করছিলাম সুদীপ একটা নোটিশ দেবে মানিক মন্ডলকে, সেটা বলল, কালকে জনসভা আছে, নোটিশ দিতে চায়। স্পিকারকে বললাম। স্পিকার বললেন ফরমালি অ্যাপ্লাই করতে। এমন সময় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এসেছেন, আমি তাকে বললাম এরকম ঘটনা ঘটে গেছে। উনি তখন বললেন, মাননীয় সদস্যকে ডেকে পাঠান। তারপর তো শুনলেন। আমি ওখান থেকে আসছি, এমন সময় সাবিত্রী মিত্র, সুনীতি চট্টরাজ, তারা আমাকে বললেন, এরকম ব্যাপার বুদ্ধদেব বাবু বললেন। আমি তখন বললাম এই সমস্ত কথার উপর ভিত্তি করে কোনও কথা বলা যায় না। বললাম, ওনাকেই জিজ্ঞেস করুন কি হয়েছে না হয়েছে। তারপর এখানে চলে এলাম। আমি অন্য কিছু বলছি না, আমি কাউকে প্রোভোক করতে চাই না, ইরিটেড করতে চাই না। হাউস সবে দু দিন শুরু হয়েছে যে যেখান থেকে যে রকমেরই বাধা দেওয়ার চেষ্টা করছে সঙ্গে সঙ্গে গিয়ে এই সভা ঠিক মতো চলে তার সমস্ত রকম ব্যবস্থা করছি। আমরা সংখ্যাগরিষ্ঠ যাই হই না কেন, এতদিন এটুকুই বলছি সহযোগিতা করুন, আজও বলছি। হাউসের কাজকর্মের ক্ষেত্রে যাতে কোনও অস্বাভাবিক কিছু না আসে, হাউসের কাজকর্ম যাতে শোভন, স্বাভাবিক হয় তার জন্য চেষ্টা করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমাদের নেতারা যখন বক্তৃতা করছিলেন, আমাদের কানে গেল ওদিকের কেউ বললেন গুলি করবেন। স্যার, আমি ঐসব কথা বলিনি। এইসব বলে

হাউসকে অপমান করা হচ্ছে, বুদ্ধদেববাবু যে কথা বলেছেন তাতে হাউসের অপমান করা হয়েছে বলে আমি মনে করি। আরও প্রমাণ হচ্ছে যে, এখানে পশ্চিমবাংলায় মেয়েদের কোনও সম্মান দেওয়া হয় না।

(গোলমাল)

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আজকে যে বিষয়টা মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় উত্থাপন করেছেন এবং যে বিষয়ে মাননীয়া সদস্যা শ্রীমতী সাবিত্রী মিত্র অভিযোগ করেছেন সেটা আপনি শুনেছেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা ব্যাপার। কারণ অভিযোগটা রাজ্য সরকারের মন্ত্রীদের মধ্যে পদমর্যাদায় যিনি দ্বিতীয় ব্যক্তি সেই স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের ব্যাপারে। আমি স্যার, রবীনবাবুর সঙ্গে একমত যে, হাউস সুষ্ঠভাবে চালাতে হলে সবাইকে সহযোগিতা করতে হবে এবং প্রথমদিন থেকে আমরা সেটা করে আসছি। বর্তমান বিধানসভায় আমাদের সংখ্যা আগের থেকে অনেক বেশি হয়েছে কিন্তু তাসত্ত্বেও অতীশবাবু বলেছিলেন, হাউস যাতে শান্তিপূর্ণ ভাবে চলে তার জন্য আমরা শাসক দলের সঙ্গে সহযোগিতা করতে চাই। স্যার, যদি এই রকম কোনও সত্য অভিযোগ থাকে যে কোনও মাননীয় সদস্য অন্য কোনও মাননীয় সদস্যকে কিছু বলেছেন তাহলে তার প্রতিবাদের সবচেয়ে ভালো পন্থা ছিল মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে বিষয়টা বলা এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় তাঁদের ডেকে বিষয়টা সম্বন্ধে জিজ্ঞাসা করতে পারতেন। দ্বিতীয় পন্থা ছিল, আমাদের পরিষদীয় নেতাকে বা চিফ-হুইপকে জানানো এবং এটা নিয়ে একটা আলোচনা করতে পারা যেত সংশ্লিষ্ট সদস্যদের সঙ্গে। আমাদের দলের নেতা তখন হাউসে ছিলেন তার সঙ্গে আলোচনা করে এটা মিটিয়ে নেবার ব্যবস্থা করা যেত। স্যার, মানিকবাবু সম্বন্ধে কাগজে অনেক কিছু বেরিয়েছে এবং আজকে আবার তাকে নিয়ে অভিযোগ উঠেছে।

(গোলমাল)

আরে বসুন বসুন, আপনারা নতুন এসেছেন। অনেক লোক যারা আমাকে বাধা দিয়েছিল তারা আর হাউসে আসতে পারেননি। আপনারা নতুন এসেছেন আস্তে আস্তে সব বুঝতে পারবেন। স্যার, বুদ্ধদেব বাবুর মতো একজন সিনিয়র মোস্ট নেতা এবং মন্ত্রী মাননীয় অতীশবাবুর সঙ্গে এটা নিয়ে আলোচনা করলেন না, অম্বিকাবাবু, সহকারি নেতা তাঁর সঙ্গে কথা বললেন না বা স্পিকারকে দিয়ে ডাকালেন না। আবার কি হল? না, বুদ্ধদেববাবু করিডোর দিয়ে যাচ্ছিলেন কিন্তু এই ব্যাপারে জানতে পেরে এবং আমাদের একজন মহিলা সদস্যাকে দেখতে পেয়ে ভয় দেখালেন। স্যার, বুদ্ধদেববাবুর ঔদ্ধত্য সম্বন্ধে আমরা আগেও শুনেছি কিন্তু আমরা ভাবতে পারিনি সংসদীয় রীতি-নীতিতে এতগুলো রাস্তা খোলা থাকা সত্ত্বেও আমাদের মহিলা সদস্যাকে ডেকে উনি ক্ষমতা দেখিয়েছেন। আমাদের সাতদিনের জন্য বের করে দেবেন বলেছেন। স্যার, সংসদীয় গণতন্ত্রে এই রকম কোনও নজীর নেই। স্যার, আমাদের দাবি বুদ্ধদেববাবুকে তার ঐ ব্যবহারের জন্য আমাদের মাননীয়া সদস্যা সাবিত্রী মিত্রের কাছে দুঃখ প্রকাশ করতে হবে না হলে আমরা এই হাউসে পারটিসেপেট করব না। স্যার, উনি যে ব্যবহার করেছেন তা গণতান্ত্রিক রীতিনীতির পরিপন্থী এবং সর্বান্তকরণে লজ্জাজনক। এই ব্যবহারের আমি তীব্র নিন্দা করছি। এটা অত্যন্ত লজ্জার বিষয়।

(হইচই)

যেটা হয়েছে সেটা হওয়া উচিত হয়নি। একজন সিনিয়র মন্ত্রী হয়ে একজন মহিলাকে ডেকে ভয় দেখিয়েছেন। আমরা লজ্জিত, আমরা দুঃখিত।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনা ঘটলো আমি সেটা পুনরায় হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল আজকে মেনশন আওয়ার চলছিল, আমাদের জেলা থেকে নির্বাচিত মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ কোনও একটা বিষয় নিয়ে উনি মেনশন করছিলেন এবং মেনশন করতে গিয়ে আমাদের বীরভূম জেলার সভাধিপতি ব্রজগোপাল মুখার্জির নাম করেছেন। উনি বলার সময় আমরা উঠে দাঁড়িয়েছি এবং বলতে চেয়েছি যে ব্রজগোপাল মুখার্জি তিনি হাউসের মেম্বার নন, তার নামটা বাদ দেওয়ার জন্য আমরা বলেছি। আপনি স্পিকার, আপনি আমাদের বসতে বলেছেন, আমরা বসে গেছি। এমন সময় মাননীয় সদস্য অশোক দেব তিনি তার সিট ছেড়ে আমার এখানে চলে আসেন।

(তুমুল হইচই)

আমকে হুমকি দিয়ে বলে যান গ্রাম থেকে নির্বাচিত হয়ে এসেছো, এটা কলকাতা, সি পি এমের নয়, কলকাতা কংগ্রেসের। বাইরে গেলে মারব, বাইরে গেলে দেখে নেব। আমি স্যার আপনার প্রোটেকশন চাইছি, আমি বিচার চাইছি, আপনি ব্যবস্থা করুন। আমি তার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে চাইছি, আমি তার বিরুদ্ধে অভিযোগ করব, তার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে চাইছি, আপনি অনুমতি দেবেন।

**শ্রী আব্দুল মান্নান :** মিঃ স্পিকার স্যার, একটু আগে হাউসে যে ঘটনা ঘটলো আপনি নিজে ১৯৮২ সাল থেকে এই হাউসে স্পিকার আছেন। এইরকম ঘটনা কোনও দিন দেখেছেন কি না জানি না। কখনও মুখ্যমন্ত্রী হাউসে থাকলে বা না থাকলে আমরা যে কোনও বিষয় নিয়ে বুদ্ধদেব বাবুর কাছে যাই এবং আলোচনা করি এবং আলোচনা করে ফিরে আসি। কিন্তু আমরা মুখ্যমন্ত্রীর কাছে যাই না। আমরা তাঁকে অনেক গুরুত্বপূর্ণ একজন মন্ত্রী হিসাবে দেখি। এর আগেও ঝগড়া-ঝাটি হয়েছে, আপনি দু পক্ষকে ডেকে মিটিয়ে দিয়েছেন, হাউসের বাইরে সাধারণত হয়নি। আমাদের একজন সদস্য কিছু নিয়ে কোনও একটা অভিযোগ নিয়ে আপনার কাছে গেছে, চিফ হুইপের কাছে গেছে, যার কাছেই হোক গেছে। সৌগতবাবু যে প্রস্তাব তুলেছেন এ ঘটনা শোনার পর যদি আপনার কাছে যেত, আপনি আমাদের দলের কাউকে ডেকে আলোচনা করে মিটিয়ে দিতেন যাকে শাস্তি দেওয়ার দিয়েছেন, নিয়ম অনুযায়ী যেটুকু করার আমরা করেছি। কিন্তু দুঃখের বিষয় একজন মহিলা সদস্যার সম্মান রক্ষার্থে আপনি অনেক কঠোর ব্যবস্থাও নিয়েছেন এটা দেখা গেছে। শাসকদলের মহিলার ক্ষেত্রে, বিরোধীদলের মহিলা বা বিরোধীদলের সদস্যদের বিরুদ্ধে আপনি অনেক কঠোর ব্যবস্থা নিয়েছেন। একজন সদস্য গিয়ে কি বলেছেন, না বলেছেন, সেটা নিয়ে অভিযোগ এসেছে। কিন্তু তা হাউসে

তোলা হয় নি। হাউসে রেইস করলে সেটা না হয় বোঝা যেত। ঘটনা সত্য কিনা জানি না। একজন সদস্য যা বললেন তা সম্পূর্ণ কাল্পনিক ঘটনা। কোনও ঘটনাই ঘটে নি, হুমকি দেওয়া হয়নি। অথচ তার ভিত্তিতে একজন মাননীয় মন্ত্রী একজন সিনিয়র মন্ত্রী একজন মহিলা সদস্যাকে অপমান করতে পারেন? একজন সিনিয়র মন্ত্রী, যার মুখ্যমন্ত্রীর পরেই স্থান, মুখ্যমন্ত্রীর পরের আসনটাতেই তিনি বসেন, তিনি যদি একজন মহিলা সদস্যাকে অপমান করেন তাহলে শুধু আমাদের পক্ষেই নয়, কারও পক্ষেই আর এই হাউস করা সম্ভব নয়। পশ্চিমবাংলা বিধানসভার একটা মান মর্যাদা আছে, আপনি তাকে আরও বাড়াবার চেষ্টা করছেন। আপনার সে প্রচেষ্টাকে আমরা সাধুবাদ জানাই। কিন্তু আজকে পশ্চিমবঙ্গ বিধানসভার একজন মাননীয়া সদস্যাকে রাজ্যের একজন সিনিয়র মন্ত্রী এই বিধানসভা চত্বরে যেভাবে অপমান করেছেন, যেভাবে তিনি অপমানিত হয়েছেন তাতে আমার মনে হয় সেই মন্ত্রীর দুঃখ প্রকাশ করা উচিত। তিনি দুঃখ প্রকাশ না করলে আমাদের পক্ষে হাউসে থাকা সম্ভব নয়। আপনি এটা আলোচনা করতে না দিয়ে, বিষয়টার গুরুত্ব নষ্ট না করে মাননীয় মন্ত্রী মহোদয়কে বলুন—মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু অনেক সময় যা করেছেন, অসংসদীয় উক্তি করে দুঃখ প্রকাশ করেছেন— দুঃখ প্রকাশ করতে। তার দুঃখ প্রকাশের মধ্যে দিয়ে ঘটনাটির এখানেই পরিসমাপ্তি ঘটুক। ভবিষ্যতে যেন এখানে আর এই জাতীয় ঘটনা না ঘটে।

**ডাঃ গৌরিপদ দত্তঃ** স্যার, দুঃখের সঙ্গে বলতে হচ্ছে বিরোধী দলের মাননীয় সদস্যরা নিজেদের একটা অপরাধকে ঢাকবার জন্য আর একটা প্রসঙ্গের এখানে অবতারণা করছেন। ঘটনাটা আমরা সবাই দেখেছি, সুতরাং মাননীয় সদস্যের সৎ সাহস থাকা উচিত ঘটনা স্বীকার করার এবং অপরাধ স্বীকার করার। যখন বিতর্ক চলছিল তখন মাননীয় সদস্য অশোক দেব হাঁটতে হাঁটতে ওখানে গিয়ে একজন মাননীয় সদস্যকে কি বলে চলে গেলেন। কি বললেন তা আমি শুনি নি।

(গোলমাল)

আপনাদের কথা শোনার সাহস নেই, তাই চীৎকার করছেন। আমি ঐ ঘটনার পর ওখানে যাই। দু তিন জন বিধায়ক আমাকে তখন বলেন, 'আপনি একজন বয়স্ক সদস্য, আপনি দেখলেন উনি উঠে এলেন, তারপর উনি এখানে এসে মাননীয় সদস্য আনন্দ দাসকে থ্রেট করে গেলেন। বললেন—বাইরে চলুন, বাইরে গিয়ে আপনাকে দেখে নেব, এটা কলকাতা'।

(গোলমাল)

তারপর আমি এই বিষয়টা নিয়ে চিফ হুইপকে বলি যে, সদস্যকে হুমকি দেওয়া হচ্ছে।

(গোলমাল)

আপনাদের শোনার মতো সাহস থাকা উচিত, শুনতে হবে। যদি একজন সদস্য আর একজন সদস্যকে এই ভাবে ধমক দেন তাহলে হাউস চলতে পারে না। স্যার, আপনি এর প্রতিবিধান করুন। চিফ হুইপকেও গিয়ে আমি ঐ কথাই বলি। উনি আমাকে বলেন যে, মাননীয় সদস্যকে সভায় অভিযোগ তুলতে বলা হয়েছে। যে সদস্য ঐ আচরণ করেছেন তাঁর এখানে

সত্য কথা বলা উচিত, তাঁর বলা উচিত যে, তিনি অন্যায় করেছেন। আর তিনি কাপুরুষ হলে মিথ্যে কথা বলবেন। এখন কথা হচ্ছে, এই ঘটনাকে চাপা দেবার জন্য—মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য কি বলেছেন তা আমি শুনি নি।

(গোলমাল)

আমি শুনি নি। তবে আমি ওদের বলব যে, আপনারা শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করবেন না। আপনাদের কি ধরনের চরিত্র তা জানা গিয়েছে। আপনাদের সত্যি কথা বলার মতো সাহস নেই। মিথ্যা দিয়ে সত্যকে ঢাকতে চাইছেন। একটা অপরাধ করে সেটাকে ঢাকবার চেষ্টা করছেন।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই হাউসে বহু দিন ধরে আছেন, আমিও আছি। আজকে যে কোনও অবস্থাতেই একটা ঘটনা হয়েছে। এতে অপর পক্ষও আছে, আমাদের তরফ থেকে বলেছেন। তারপর শ্রীমতী সাবিত্রী মিত্রকে নিয়ে আর একটি ঘটনা ঘটেছে। এই নিয়ে মাত্র ৩দিন হাউস হয়েছে। এরপর বাজেট আলোচনা করতে হবে। সুতারং একটা সৌহার্দ্যপূর্ণ পরিবেশের মধ্য দিয়ে আলোচনা হতে হবে। কালকেই আমি দেখলাম একটা বন্ধুত্বপূর্ণ পরিবেশের মধ্য দিয়ে এগুচ্ছে। আজকে হঠাৎ একটা ঘটনাকে কেন্দ্র করে উত্তেজনার সৃষ্টি হল। আমার মনে হয়, যে কোনও অবস্থাতেই আপনি এই সমস্যার সমাধান করার জন্য চেষ্টা করবেন। কোনও মেম্বার কাকে কি বলল এটা ঠিক নয়, আবার কোনও মন্ত্রী মহিলাকে শাসালো—কোনওটাই ঠিক নয়। এখন কোনটা ঠিক হয়েছে—এটা নিয়ে এই হাউসে বাড়াবাড়ি না করে আপনার ঘরে ডাকুন। আপনার ঘরের মধ্যেই এর মীমাংসা হয়ে যাক। আমার অনুরোধ এই নিয়ে বাড়াবাড়ি না করাই ভাল। আপনি দক্ষ অধ্যক্ষ হিসাবে এই বিষয়টি নিয়ে বাড়াবাড়ি না করে আপনার ঘরে সকলকে ডাকুন এবং আলোচনা করুন, করে সত্যটা নির্ধারণ করুন। ঘরে বসেই সিদ্ধান্ত নিন। এই ছোট ঘটনাকে নিয়ে হাউসকে উত্তপ্ত করে মূল্যবান সময় এবং বহু টাকা নষ্ট হয়। এরজন্য আমাদের জনপ্রতিনিধি করে পাঠায়নি। সেইজন্য বলছি, আপনার ঘরে বসে আলোচনা করে দেখুন সমাধান হচ্ছে কিনা। যদি সমাধান হয় তাহলে আপনি সমাধান করে দিন। আমার মনে হয় সেটাই হবে সুষ্ঠু পথ।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে আলোচনাটা হচ্ছে আমার মনে হয় একটা দুঃখজনক ঘটনা ঘটেছে। মাননীয় সদস্য সৌগতবাবুর বক্তব্যের উত্তরে বলছি দুটো কথা। একটা হচ্ছে, আমি হাউসে এসে শুনি (গন্ডগোল) পদ্ধতি যা আছে সেটা আমার জানা আছে। আমি চিফ হুইপের কাছ থেকেও শুনি এবং সংশ্লিষ্ট সদস্যের কাছ থেকে জানি এবং তাকে ডেকে আনি এবং এই ব্যাপারটি নিয়ে স্পিকারের সঙ্গে কথা বলি। স্পিকার মহাশয় এই বিষয়ে কি ব্যবস্থা নেবেন সেটা তিনিই ঠিক করবেন। বিধানসভার লবিতে সৌগতবাবুর সঙ্গে কিম্বা আপনার সঙ্গে দেখা হলেও এই কথাই বলতাম। আমি এই ব্যাপারে প্রয়োজন মনে করিনি আনুষ্ঠানিকভাবে আপনাদের সঙ্গে কথা বলতে হবে। সেই কারণে স্পিকারের

সঙ্গে কথা হয়ে গেছে। স্পিকার মহাশয় বিষয়টি দেখছেন। সেইজন্য ওনার সঙ্গে দেখা হল বলে আমি বললাম। এখন যদি সৌগতবাবু কিম্বা সুদীপবাবু যার সঙ্গেই দেখা হত তাকেই বলতাম। আপনারা বলছেন, একজন মহিলাকে বলেছেন বলে। আপনি থাকলে বা যে কোনও পুরুষ সদস্য থাকলেও আমার বলতে অসুবিধা হত না।

(গোলমাল)

শ্রীমতী মিত্রের বক্তব্য শুনেছি। আমি শুধু তাকে বলতে চাই, তিনি বুঝতে পারবেন..... (গন্ডগোল) এখন সৌগতবাবু কিম্বা সুদীপবাবু থাকলে তাদেরও বলতাম। এখানে কথা উঠেছে তাকে অপমান করা হয়েছে বা তাকে ধমক দেওয়া হয়েছে। আমি আপনাদের কথা শুনতে চাই না। শ্রীমতী মিত্র পরিষ্কার করে বলুন তাঁকে আমি অপমান করেছি কিনা কিম্বা ভর্ৎসনা করেছি কিনা? আমি তার কাছ থেকে শুনতে চাই।

**শ্রীমতী সাবিত্রী মিত্রঃ** মাননীয় স্পিকার স্যার, আমি এর আগেও বলেছি এখনও বলছি। কথা হচ্ছে, আমি এখান থেকে যাচ্ছিলাম, বুদ্ধদেববাবুর পাশ দিয়ে যাচ্ছিলাম। কথাটা যেটা হচ্ছে বুদ্ধদেব বাবু পাশ দিয়ে চলে যাচ্ছিলেন। আমি রবীন মন্ডল বাবুর কাছে যাচ্ছিলাম আমার একটা পার্সন্যাল ব্যাপারে—আমার মেয়ের ব্যাপারে তার কাছে যাচ্ছিলাম। যেতে গিয়ে দেখি উনি বেরোচ্ছেন, আমি সম্মান দেখাবার জন্য পাশ দিয়ে দিলাম। দেখি, উনি ঘুরে আমাকে বললেন যে এই রকমভাবে আপনাদের সদস্যরা আমাদের সদস্যদের গুলি করে মারবে এই রকম বলা ঠিক নয়। তাঁর ডেলিভারিটা খুব বাজে ছিল। এটা যদি মনে করেন, আমাকে উনি অপমান করেন নি, তাহলে করেননি। যদি অপমান করার জন্য বলে থাকেন তাহলে করেছেন। যাই হোক তিনি বলেছিলেন ঐ সদস্যকে হাউসে ক্ষমা চাইতে হবে। তা নাহলে হাউস থেকে বার করে দেবেন সাতদিনের মধ্যে। এই যে টোন এটা ভাল ছিলনা।

(গোলমাল)

ওনার বলার যে টোন ছিল, ডেলিভারিটা বাজে ছিল। আমি বুদ্ধদেব বাবুর কাছ থেকে এই রকম ব্যবহার কোনওদিন দেখিনি। সেই জন্য আমি চাই না, এখানে অনেক ভিজিটার আসেন, তারা শুনুন যে মন্ত্রী মহাশয় বাজে টোনে মাননীয় সদস্যার সঙ্গে কথা বলছেন। উনি তো বলবেনই, আমি বিরোধী দলের সদস্যা, আমাকে মালদহ জেলার এস পি বাপ তুলে কথা বলেছেন, বুদ্ধদেব বাবু তো একজন মাননীয় সদস্য এবং মন্ত্রীও বটে। আমি একজন পশ্চিমবাংলার মহিলা সদস্যা হিসাবে উনাকে ক্ষমা করে দিচ্ছি থ্যাঙ্ক ইউ।

**Mr. Speaker:** During Mention Hour today Mr. Ananda Gopal Das came to me, to my seat, and told me that Shri Asoke Deb has gone to him and he has threatened him. I told him that if you think that you have been threatened you can give a notice of breach of privilege and I will look into the matter. But it has to be in proper form and it has to be according to rules. I shall not accept any verbal submission. He went back to his seat. Mention proceedings went on.

Recess took place. But I saw Shri Asoke Deb going that side. I did hear the communication. ...(noise)... Please, please. If somebody slaps a member inside the House, that would be in the proceedings? That will not be in the proceedings. But that is breach of privilege. Understand the method. (pause) So I saw Shri Asoke Deb going towards there, and there was some communication. What was the discussion, I never heard; I can't hear from here. So I went, after recess, in my Chamber and I came back. Then again I put the Deputy Speaker here, and came back. Then the Hon'ble Minister came with Shri Ananda Gopal Das to me and I said I have already told him that if you think that a breach of privilege has taken place, he should give a proper notice in proper form; if that comes I will take it up. The matter ends over there.

Now the entire discussion that I have heard here has two parts. One part is what has happened inside the House, and one part is what has happened outside the House-between the Minister and the memebers.. (noise).. You read the rule book and you will understand what is inside this House and what is outside the House and what is inside the compound and what is outside. Inside this well, there are certain rules, but outside this well, there are certain rules; there are certain authorities of the Speaker, certain capacity of the Speaker and certain guidelines of the Speaker which have to be understood. Mr. Das has given me a notice of privilege. But overall what I have said that this is very unfortunate. I have already said that whether you belong to the ruling party or Opposition, it is a large family here. We are all members, people of the State have sent us here. The people might have dis-agreed in their choice of the people, their representatives, some one chose from a particular political party, someone chose from another political party, and we have come in different proportion, some in the majority, some in the minority, but, over here, we are representatives of the entire State, i.e., West Bengal. Opinions of the State is made here and we comprise a large family. We may agree, we may disagree, we may have disputes, but all that has to be done within certain norms. Nobody should disrespect anybody, nobody should threaten anybody. This is a place of serious business. Nobody has right to infringe on anybody else's right. I feel that there should not be any bitterness in the entire episode. It should be a matter of forgiveness and forgetness. We should again start afresh from tomorrow and there should be no ranting and no bitterness. It is not healthy that only on the third day of the new session these types of things are happening. Some of us are new members coming for the first time elected in the new House and

people are reading newspapers. Tomorrow they will read what is going on. I do not think they will have a very good opinion on the behaviour of the Hon'ble Members of the House. My request to all is let us co-operate and let the function of the House go on. Let us take the debate matter. Let us take the problem better, see how we can solve the problem of the people, how we can help them, assist them, go into their problem, discuss in a proper forum. But these are not going in this everybody and I appeal to all the Leader of the Opposition, the Ministers, Members, everybody. They should work in a spirit of co-operation. You have to work together. Now, a breach of privilege notice has come. I will discuss it tomorrow. Why are you fighting? What is the use?

(Noise)

Please, please, take your seat. Any member has a right, according to the rule, to file his notice of breach of privilege. Rule Book is here. We do not go from the advise of anybody or any member. Madam Mitra is a very senior member. Now, no more debate on this. Please, please. The debate is now closed. No more debate on this.

[4-50 — 5-00 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীমতী মিত্র যে ভাষায়, বললেন যে, আমার কথা বলার মধ্যে উত্তেজনা ছিল, আমার ডেলিভারিটা কর্কশ ছিল, আমি ভবিষ্যতে তার সঙ্গে আরও একটু নরম ভাবে কথা বলার চেষ্টা করব।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী হাফিজ আলম সেইরানি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ রেখেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব রাখা হয়েছে তার বিরোধিতা করে এই হাউসে দু একটি কথা বলতে চাই। আমি প্রথমেই কংগ্রেস বন্ধুদের বলব যে, এই বছর পশ্চিমবাংলায় কংগ্রেসের যে গৃহযুদ্ধ আছে, পশ্চিমবঙ্গের পুলিশ এবং প্রশাসন দক্ষতার সঙ্গে সেই গৃহযুদ্ধকে সামনে রেখে যেভাবে ইলেকশন পরিচালনা করেছে, অনেক সদস্যকে এখানে আসার সুযোগ করে দিয়েছে তাতে কংগ্রেস বন্ধুদের পুলিশ এবং প্রশাসনকে ধন্যবাদ দেওয়া উচিত ছিল। তার সঙ্গে সঙ্গে আমাদের এটাও চিন্তা করা উচিত যে হাওলা থেকে শুরু করে সার কেলেঙ্কারির মধ্যে দিয়ে কি ভাবে পশ্চিমবঙ্গের মতো একটা চেতনা সম্পন্ন জায়গায় কংগ্রেস তার সংখ্যা দ্বিগুণ বাড়িয়ে নিল, এটাও আমাদের ভাবতে হবে। তার সঙ্গে সঙ্গে আমাদের লক্ষ্য রাখতে হবে, রাজ্যের হাতে যেন সমস্তরকম উন্নয়নের ক্ষমতা থাকে। মানুষের যত অভাব-অভিযোগ সেগুলো পূরণ করতে হয় রাজ্য সরকারকে, অথচ দেখতে পাই, রাজ্য সরকারের কোনও আর্থিক ক্ষমতা নেই। স্বাধীনতার পর থেকে এপর্যন্ত সেই আর্থিক ক্ষমতা কেন্দ্রীয় সরকারের

কুক্ষিগত ছিল এবং তারই জন্য রাজ্য সরকারগুলি সাধারণ মানুষের অভাব-অভিযোগগুলি সঠিকভাবে পূরণ করতে পারেন নি। আমাদের যে রাজস্ব আদায় হয় তার দুই-তৃতীয়াংশ কেন্দ্রীয় সরকারের কাছে জমা পড়ে। রাজস্বের মাত্র এক-তৃতীয়াংশ ২৫টি রাজ্য এবং ৫টি কেন্দ্র শাসিত রাজ্যগুলির মধ্যে বণ্টিত হয়। স্বাভাবিক ভাবেই স্বল্প আর্থিক ক্ষমতায় রাজ্য সরকারগুলি জনগণের কল্যাণে বেশি কিছু করতে পারবেন সেটা আশা করা যায় না। সেজন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ইচ্ছা থাকা সত্ত্বেও যেহেতু আর্থিক ক্ষমতা সীমিত সেজন্য রাজ্যের মানুষের সবরকম অভাব-অভিযোগ পূরণ করতে পারেননি। আমরা দেখেছি, আমাদের রাজ্যে যে কর আদায় হয় তার ৭০ শতাংশ কেন্দ্রীয় সরকারের হাতে জমা হয়। এখানেই শেষ নয়। আমরা এটাও দেখেছি, আমাদের রাজ্যে ব্যাঙ্কগুলির আমানতের পরিমাণ যা, সেখান থেকে দাদনের পরিমাণ দিন দিন কমে যাচ্ছে। আগে ব্যাঙ্কগুলি এই রাজ্যে যেখানে ৮০ শতাংশ মূলধন বিনিয়োগ করত সেটা আস্তে আস্তে ৫০ শতাংশে নেমে এসেছে। এই যে বঞ্চনার ইতিহাস আমি আশা করব, এবারের লোকসভা নির্বাচনের মধ্যে দিয়ে কেন্দ্রে আমাদের যে বন্ধু সরকার, ইউনাইটেড ফ্রন্ট সরকার গঠিত হয়েছে তাদের কাছে এ সম্পর্কিত দাবিগুলি রাজ্য সরকারগুলি যৌথভাবে রাখবে। তাদের বলতে হবে, দীর্ঘদিন ধরে রাজ্য সরকারগুলির প্রতি এই যে বঞ্চনা, এর হাত থেকে তারা যেন রাজ্য সরকারগুলিকে রেহাই দেন। তারজন্য আমাদের এই হাউসের পক্ষ থেকেও তাদের কাছে দাবিটা রাখতে হবে। আমরা আশা করব, যেহেতু কেন্দ্রে এখন আমাদের বন্ধু সরকার, তাই আমাদের এই আশা পূর্ণ হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসি বন্ধুরা বলেছেন যে, পঞ্চায়েতের সহায়তা নিয়ে রাজ্য সরকার যেভূমি সংস্কার করেছেন তার মাধ্যমে নাকি পশ্চিমবঙ্গের কোনও উন্নতিই হয়নি। আমি তাদের জিজ্ঞাসা করতে চাই, তারা বুকে হাত দিয়ে বলুন তো, এই ১৯ বছরে এমন কোনও গ্রাম রয়েছে যেখানে টিউবওয়েলের ব্যবস্থা আমরা করতে পারিনি এবং ১৯ বছরের শেষে রাজ্যে খাদ্য সমস্যাই বা কতটা আছে? অতীতে গ্রামের মানুষ লাইন দিয়ে মিছিল করে আসতেন প্রশাসনের বিরুদ্ধে আন্দোলন করতে খাদ্য পাচ্ছেন না বলে। কিন্তু আজকে দেখাতে পারবেন, খাদ্য না পেয়ে কোথাও কেউ মারা গেছেন রাজ্যে? সেটা তারা বলতে পারবেন না। আগে নির্বাচনের সময় মানুষকে গরুর গাড়ি বা মোটর সাইকেলে চেপে ক্যাম্পেন করতে হত, কিন্তু বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে রাস্তাঘাটসহ যে সম্পদ সৃষ্টি করেছেন তার ফলে বর্তমানে মোটর গাড়ি—অ্যামবাসাডারে চেপে ক্যাম্পেন করছেন। বর্তমানে এক পাও হাঁটতে হচ্ছে না। সেজন্য আপনাদের অনুরোধ করব, পঞ্চায়েতীরাজ ব্যবস্থাকে স্বীকার করে নিন। এই পঞ্চায়েতী ব্যবস্থা আমাদের কেবলমাত্র সমৃদ্ধই করেনি, আপনারা চিন্তা করুন—যে মহিলারা কোনওদিন চিন্তাও করতে পারেননি যে, একদিন তারা ক্ষমতাসীন হয়ে উঠবেন, সেই মহিলারা আজকে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার অংশীদার হয়েছেন। সেখানে আপনাদের পক্ষের মহিলারাও ক্ষমতার অংশীদার হয়েছেন। সমাজে পিছিয়ে পড়া তফসিলি ও আদিবাসীদের আজকে আমরা ক্ষমতার অংশীদার করেছি এবং সেখানে তাদের কেউ গ্রাম পঞ্চায়েতের প্রধান, পঞ্চায়েত সমিতির সভাপতি বা জেলা পরিষদের সভাধিপতি। আজকে তারা লালবাতি জ্বেলে মোটরে ঘুরে বেড়াচ্ছেন।

[5-00 — 5-10 P.M.]

সেই জন্য ওদের ওই বড়লোক জমিদারদের দল বরদাস্ত করতে পারছে না পেছিয়ে পড়া মানুষ মহিলারা যারা অবহেলিত ছিল তারা আজকে ওদের সামনে দিয়ে লালবাতি জ্বালিয়ে গাড়ি চড়ে বেড়াচ্ছে। সেইজন্য ওরা পঞ্চায়েতের নিন্দা করছে। নিশ্চয়ই আমরা অস্বীকার করি না যে পঞ্চায়েতে দুর্নীতি আছে। এটা সরকারের দোষ নয়। আজকে জনসাধারণ সচেতন হয়ে উঠতে পারছে না। যদি জনগণ সচেতন হয়ে উঠতে পারে তাহলে তারা সঠিকভাবে তদারকি করতে পারবে এবং যে ঘাটতিটা রয়েছে সেটা তারা পূরণ করতে পারবে। তার সঙ্গে সঙ্গে আমাদের দেখতে হবে পশ্চিমবাংলায় যে উন্নয়নের ধারা, বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে যে উন্নয়নের জোয়ার সৃষ্টি করা গেছে সেটা সব জায়গায় সমানভাবে প্রতিফলিত হয় নি। সব জায়গায় এই উন্নয়নের স্বাদ পায় নি। দেখা গেছে পুরুলিয়ায় যতটা উন্নয়ন হওয়া উচিত ছিল ততটা উন্নয়ন হয়নি। উত্তরবঙ্গে যে ৫টি জেলা আছে সঠিকভাবে উন্নয়নের গতি পৌঁছে দেওয়া যায়নি। এটাকে পূরণ করার জন্য সঠিক পদক্ষেপ নিতে হবে এবং ওই এলাকায় যাতে আরও বেশি করে উন্নয়ন করা যায় তার জন্য চিন্তা করতে হবে। আমি এই সভার কাছে আবেদন রাখতে চাই, বামফ্রন্ট সরকারের কাছে আবেদন রাখতে চাই উত্তরবঙ্গে যে ৫টি জেলা আছে, সেখানে যে সম্পদ আছে তাকে সঠিকভাবে যাতে সেখানকার উন্নয়ন ঘটানো যায় তার জন্য উত্তরবঙ্গ পর্ষদ গঠন করতে হবে। পুরুলিয়ার জন্য আমাদের অনুরূপ ভাবে চিন্তা করতে হবে। পুরুলিয়া একটা অবহেলিত অঞ্চল, সেখানে উন্নয়নের কথা চিন্তা করতে হবে। এখানে যারা বন জঙ্গলে বাস করে তাদের বসতি এখানে হল কেন সেটা দেখতে হবে। তারা বাস করে বন সম্পদ রক্ষা করবে বলে, আমরা দেখেছি তারা দীর্ঘদিন ধরে এই বন সম্পদকে বুকের মধ্যে আগলে রেখে রক্ষা করে এসেছে। আজকে তাদের উচ্ছেদ করার চক্রান্ত চলেছে। আজকে তারা পশ্চিমবাংলার নাগরিক হয়েও বন জঙ্গলে বাস করছে, তারা পঞ্চায়েতের স্বাদ পাচ্ছে না। এই যারা বনে বাস করছে তাদের যাতে পঞ্চায়েত রাজ্যের আওতায় নিয়ে আসা যায় সেটা চেষ্টা করতে হবে। আর একটা বড় সমস্যা আছে যে রাজ্যের একার পক্ষে করা সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্য না পেলে করা সম্ভব নয়। রাজ্য সরকার তিস্তার মতো এতো বড় প্রকল্প সম্পূর্ণ করতে পারবে এটা ভাবা যায় না, কারণ রাজ্য সরকারের সেই রকম আর্থিক ক্ষমতা নেই। যেহেতু বন্ধু সরকার দিল্লিতে ক্ষমতায় এসেছে, কেন্দ্রীয় সরকার যেরকম অন্যান্য সেচ প্রকল্প গুলিকে জাতীয় সেচ প্রকল্প হিসাবে ঘোষণা করেছে, যেরকম ভাবে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ দায়-দায়িত্ব নিয়েছে অনুরূপভাবে পশ্চিমবাংলায় এই তিস্তা প্রকল্প কেন্দ্রীয় সরকার যাতে সম্পূর্ণ দায়-দায়িত্ব নেয় এবং একটা টাইম বাউন্ডের মধ্যে শেষ করে সেই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে রাখতে হবে। জোরালো ভাবে আমাদের সেই প্রচেষ্টা করতে হবে। তিস্তা প্রকল্পের যে কাজ চলছে সেই কাজ সঠিক মানের হচ্ছে কিনা সেটা দেখার ব্যাপারে আমাদের তৎপর হতে হবে। ঠিকাদাররা যাতে সঠিক মানের কাজ করে সেটা দেখতে হবে। সে স্ট্যান্ডার্ডের কাজ হওয়া উচিত সেই স্ট্যান্ডার্ডে যদি ঠিকাদার কাজ না করে তাহলে বাধার সৃষ্টি করতে হবে। ইসলামপুর এলাকা যেটা বিহার থেকে পশ্চিমবাংলায় এসেছে সেখানে হিন্দি উর্দু ভাষাভাষির মানুষ বাস করে। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে উর্দু, হিন্দি এবং সাঁওতালি ভাষাভাষির মানুষ যাতে নিজেদের ভাষায় কথা বলতে পারে, নিজেদের ভাষায় শিক্ষা-দিক্ষা করতে পারে সেটা দেখা হবে। আমি বলতে চাই যে ইসলামপুর সাব-ডিভিশন, যেটা বিহার থেকে এসেছে, সেখানকার

মানুষ স্বাভাবিক ভাবে উর্দু এবং হিন্দীতে কথা বলে। আমাদের সরকারকে দেখতে হবে সেখানকার মানুষের উর্দু এবং হিন্দিতে শিক্ষার সুব্যবস্থা আছে কিনা। তা যদি না থাকে তাহলে সেখানকার মানুষ যাতে উর্দু এবং হিন্দি ভাষায় শিক্ষা গ্রহণ করতে পারে তা দেখতে হবে। এই সরকারের যে সমস্ত নীতি এবং যে সমস্ত সিদ্ধান্ত সে সম্পর্কে তো কংগ্রেসি বন্ধুরা কিছু বললেন না। আপনারা তো বললেন না এলাহাবাদ কানপুর এবং বোম্বের কথা, যে রাজ্যগুলিতে আপনারা ক্ষমতায় ছিলেন, সেখানে একবার দাঙ্গা লাগলে মাসের পর মাস চলতে থাকতো? আমাদের এখানে দাঙ্গা লাগাবার চেষ্টা হয়েছে, হয়নি তা নয়। তবে এই কথা বলতে পারি যে, বিগত ১৯ বছরে আজকে যদি কোথাও দাঙ্গা বেঁধে থাকে তা কালকেই তা শেষ হয়ে গিয়েছে। এখানে দাঙ্গা একমাস দেড়মাস ধরে চলেছে, এই রকম দৃষ্টান্ত আপনারা দেখাতে পারবেন না। আপনাদের শাসিত রাজ্যগুলিতে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ নিরাপত্তা বোধ করতে পারে না। কিন্তু পশ্চিমবঙ্গে মাইনরিটি, বিশেষ করে মুসলমান সম্প্রদায়ের মানুষরা নিরাপত্তার অভাব বোধ করছে না বোম্বে, কানপুর, এলাহাবাদের মতো হচ্ছে না, এখানে তারা নিরাপত্তার অভাব বোধ করছে না। এটা সম্ভব হয়েছে যেহেতু এখানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে। এটা আপনাদের স্বীকার করতে হবে। আপনাদের এটা স্বীকার করতে হবে যে, বামফ্রন্ট সরকারের যে অর্থনৈতিক কর্মসূচি, তার মাধ্যমে গ্রামেগঞ্জে আমরা দেখছি যেখানে মানুষের সাইকেল কেনার পয়সা থাকতো না, সেখানে আজকে মোটর সাইকেলে চড়ে ঘুরে বেড়াচ্ছে। তারা আজকে রঙিন টিভি কিনছে। গ্রামের মানুষের যেখানে কাপড় পরার মতো অবস্থা ছিল না, সেখানে আজকে তারা ভদ্রভাবে বসবাস করছে। এটা সম্ভব হয়েছে ভূমি সংস্কারের মাধ্যমে কৃষির উৎপাদন বৃদ্ধি পেয়েছে বলে এবং এরফলে তাদের হাতে অতিরিক্ত পয়সা এসেছে বলে। এরজন্য তাদের অবস্থার পরিবর্তন হয়েছে। মানুষের হাতে অতিরিক্ত পয়সা এসেছে এবং তা যাতে কাজে লাগাতে পারে তারজন্য রাজ্য সরকার শিল্পোদ্যোগ হাতে নিয়েছেন। মানুষ যাতে শিল্পোৎপাদিত দ্রব্যসামগ্রী কিনতে পারে তারজন্য এই উদ্যোগ নিয়েছেন। এরজন্য আপনাদের বামফ্রন্ট সরকারকে সাধুবাদ দেওয়া উচিত। এই কথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী শিবদাস মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমার নাম ৪মিনিট আগে ডেকেছেন কিন্তু পুলিশ মন্ত্রী কংগ্রেসি সদস্যদের এমন আতঙ্কিত করে দিয়েছেন যে, আপনার বিধানসভার কর্মচারিরাও ভয় পেয়ে গেছেন, সেইকারণে বিদ্যুতের যোগাযোগ এতক্ষণ পরে আসল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে কোনওমতেই সমর্থন না করে বিরোধিতা করে বলছি যে, আমরা প্রথম দিন থেকেই প্রতিবাদ করে আসছি এবং আজও বলছি উনি যে ৩নং অনুচ্ছেদ বলেছেন যে, লোকসভা এবং বিধানসভার নির্বাচন শান্তিতে হয়েছে, এটারই আমরা প্রতিবাদ করছি। ভোটের দিন থেকে এবং ভোটের শেষে কি অবস্থা পশ্চিমবঙ্গে বিরাজ করছে, পুলিশি রাজ সেখানে কিভাবে কায়েম করছে তার অনেক উদাহরণ আমাদের কাছে আছে। নদীয়া জেলার করিমপুর থানার পুলিশ জিপের পেছনে একজন মানুষকে দড়ি দিয়ে বেঁধে টানতে টানতে থানায় আনল। ১৯৪২ সালে ব্রিটিশ পিরিয়ড পুলিশ

মানুষকে যেভাবে ভয় দেখাত আজকে সেই অবস্থা ফিরে এসেছে। এখন আবার থানাগুলোর অফিসারের উপরে একজনকে নিয়োগ করা হয়েছে তার নাম হচ্ছে ডাকবাবু। কোন থানায় কত টাকা আদায় হল, কিভাবে থানাগুলোর কাজ হবে তার সমস্ত কিছু তিনি দেখাশুনা করবেন। আসলে আইনশৃঙ্খলার নামে থানাগুলোকে এই ডাকবাবু নামে ব্যক্তিটিই কন্ট্রোল করবেন। আমরা আশা করেছিলাম যে নতুন পুলিশমন্ত্রী এসে হয়তো আগামীদিনে আরও উন্নতি হবে, কিন্তু তা হল না। গত ২০-৫-৯৫ তারিখে যে নারী ধর্ষণ হয়েছিল সেই ব্যাপারে আজকে সকালে আমি বিধানসভাতে উল্লেখ করেছিলাম। আজকে পশ্চিমবঙ্গের নারীদের কোনও সম্মান নেই, ইজ্জত নেই। তার প্রকৃষ্ট উদাহরণ আজকের বিধানসভাতে মাননীয় সদস্যাকে অপমানের মধ্যে দিয়ে আরও বেশি করে উপলব্ধি করলাম। এখানে নারীদের সম্মান, আত্মমর্যদা বলে কিছু নেই। তারপরে আমরা দেখেছি শান্তিপুর কলেজের অধ্যাপক শঙ্কর চক্রবর্তীকে কেন্দ্র করে শিয়ালদহতে যে ঘটনা ঘটল এবং পুলিশ যারজন্য গুলি চালিয়েছিল তারজন্য তদন্ত কমিশন জ্যোতি বাবু বসিয়েছিলেন। কিন্তু সেই তদন্ত কমিশনের রিপোর্ট আজ অবধি আমরা পেলাম না। শিয়ালদহতে ওই গুলিতে যারা মারা গেল এবং ফ্লাই ওভারের উপরে নিরপরাধ লোকগুলোর উপরে যে গুলি করা হল তাদের ক্ষতিপূরণের কি ব্যবস্থা করলেন তার কোনও কথা আমরা জানতে পারলাম না। আজ পর্যন্ত যতগুলো তদন্ত কমিশন বসিয়েছেন তার কোনও ফলাফল আমরা পেলাম না। ক্ষতিগ্রস্ত পরিবারদের আর্থিক সাহায্য দেওয়া হল কিনা আমরা জানতে পারলাম না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ থেকে ভূমি সংস্কারের নামে পঞ্চায়েত রাজ নিয়ে অনেক কথা বলছেন, আমি নিজে পঞ্চায়েতের সাবজেক্ট কমিটিতে ১৯৯৩-৯৫ সাল অবধি ছিলাম। বিভিন্ন জেলাপরিষদে কত খরচ হয়েছে, পঞ্চয়েত সমিতিতে কত খরচ হয়েছে, জেলাওয়ারি সেই রিপোর্ট আমরা জমা দিয়েছি। তাতে দেখবেন প্রায় ১০ বছর, ১২ বছর, ১৫ বছর ধরে কোনও হিসাব নেই। জেলা পরিষদগুলি কোনও হিসাব দিতে পারছে না সেই টাকার, সেই অর্থ কোথায় যাচ্ছে তা আমরা জানিনা। সেই হিসাব না দিতে পারার জন্য আজকে কিন্তু মানুষের চোখে সর্ব সাধারণের চোখে এই সরকার দুর্নীতিগ্রস্থ সরকার বলে প্রতিয়মান হয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ঢাক ঢোল পিটিয়ে সমারোহ করে পশ্চিমবাংলার মৎসমন্ত্রী বাংলাদেশের সঙ্গে চুক্তি করেছিলেন আমাদেরকে সস্তায় ইলিশ মাছ উপহার দেবেন। আজকে বাজারে সেই ইলিশ মাছের দর ১৪০ থেকে ১৫০ টাকা। বাংলাদেশ থেকে যে ইলিশ মাছ আনার কথা সেই ইলিশ মাছ কোথায় গেল, কেন সেই চুক্তি বাস্তবে রূপায়িত হল না। এই সরকারের অপদার্থতার জন্য আজকে এই অবস্থা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বলরাম জাখরকে নিয়ে এসে শঙ্করপুরে মৎস্য চাষ এর প্রকল্পটি উদ্বোধন করা হল। সেখানে বলা হল, মৎস্যের চাষ হবে, সেখানে গিয়ে দেখুন মাননীয় সদস্যরা, সেখানে প্রচুর টাকা ব্যয় হচ্ছে, বিশ্বব্যাঙ্কের টাকায় ভরতুকি চলছে, লুঠপাট চলছে, গাড়ি করে ঘুরে বেড়াচ্ছেন। সরকার পক্ষের সদস্যদের কাছে অনুরোধ করছি, সত্যি কথা বলার জন্য, রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে সেই সম্বন্ধে প্রকৃত তথ্য আশা করব আপনারা বলবেন। স্যার, ৬০ বছরের পর যে সমস্ত শিক্ষকরা এক্সটেনশন নিয়ে চাকরি করছিলেন, হঠাৎ এই সরকারের জেদের ফলে গোঁয়ার্তুমির ফলে, মাননীয় আদালত রায় দিয়েছেন ৬০ বছরের পর আর চাকরি করা যাবে না। যে সমস্ত প্রাথমিক শিক্ষক ৬১/৬২ বছর বয়স পর্যন্ত চাকরি করেছেন তাদের এখন পরিণতি কি

হবে। তাদের বেতন এতদিনে বন্ধ হওয়ার নির্দেশ চলে গিয়েছে জেলায় জেলায়। ফলে হাজার হাজার শিক্ষক কংগ্রেসি শিক্ষক বামপন্থী শিক্ষক যারা রয়েছে তাদের অবস্থা এখন দুরাবস্থায় পরিণত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমস্ত প্রাথমিক শিক্ষকদের কি অবস্থা হবে সেই সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কিছু বলা নেই। এখানে শিল্পের কথা বলছেন, আমি নদীয়া জেলার কল্যাণীতে দেখেছি,—কল্যাণী তো ডাঃ বিধানচন্দ্র রায়ের মানস কন্যা—কল্যাণী তো নামে শিল্প নগরী, এখানকার অধিকাংশ শিল্প কারখানা বন্ধ। একটি নাম করা শিল্প কারখানা এ আর স্টিল এটা কাদের জন্য বন্ধ হয়েছে? কিসের জন্য বন্ধ হয়েছে? শিল্পায়নের নামে প্রতিদিন আমরা দেখছি ছোট বড় কারখানা বন্ধ হচ্ছে, না হয় শ্রমিক ছাঁটাই হচ্ছে। আমরাও চাই বেকারত্ব ঘুচুক, কিন্তু কল্যাণীর মতো জায়গায় সেখানে বিভিন্ন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। হাজার হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে। এই বিষয়ে কিন্তু কোনও কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সরকার ক্ষেতমজুরদের নূন্যতম মজুরি বেঁধে দিয়েছেন, আজকে পাট চাষ হচ্ছে নদীয়া জেলায়, কিন্তু সেখানে যে সমস্ত ক্ষেত মজুর কাজ করছেন তাদের সঠিক বেতন দেওয়া হচ্ছে কিনা আমার বিশ্বাস হয় না। মফঃস্বলের যারা বিধায়ক আছেন তারা এই ব্যাপারে সঠিক ভাবে আলোকপাত করতে পারবেন। যে সমস্ত ক্ষেতমজুরদের দিয়ে কাজ করানো হচ্ছে তাদের সঠিক মূল্য দেওয়ার জন্য সরকারের কোনও সুনির্দিষ্ট নীতিকে বাস্তবে রূপায়িত করা হয়নি। এখানে এই ব্যাপারে অংশ বিশেষ কিছু থাকলে ভাল হত। এখানে গঙ্গা নদী এবং ভাগীরথী নদীর সম্বন্ধে উল্লেখ করা হয়েছে। পূর্বতন ভূমি রাজস্বমন্ত্রী বলেছিলেন অফ দি কন্ট্রাকটার, বাই দি কন্ট্রাকটার, ফর দি কন্ট্রাকটার, আমি নাম করে বলছি, নবদ্বীপের বিধায়ক থাকলে এই ব্যাপারে বলতে পারত। নবদ্বীপে যে গঙ্গা ভাঙনের কাজ হয়েছে তার বিল পাশ হয়ে গেছে, কিন্তু চাকদা, চরশরাটিপুর ডুবে যাচ্ছে। সেখানে কন্ট্রাকটাররা কাজ করছে, সেই কাজে সরকারি অর্থ ব্যয়িত হচ্ছে, কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না, আজকে এই সরকার কন্ট্রাকটার সর্বস্ব সরকার হয়ে গেছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন তাকে সমর্থন করে কৃপাসিন্ধু সাহা এবং আরও কয়েকজন যে প্রস্তাব পেশ করেছেন, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণে রাজ্যের প্রকৃত চিত্র তুলে ধরা হয়নি। আমার সময় কম, নইলে আমি এক এক করে সমস্ত ভুল ধরতাম। এই রাজ্যপালের ভাষণের ১৩ নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে এমফ্যাসিস উইল বি laid on the development of health infrastructure and on providing efficient health services। ২০ বছর বাদে আজকে রাজ্যপালকে বলতে হচ্ছে এখন আমাদের দেখতে হবে। আবু আয়েশ মন্ডল এই ভাষণকে সমর্থন করে বক্তৃতা করলেন। দিজ ইজ দি only state in India and perhaps in the world where number of Hospitals gradually decreases। আমি স্যার অন্য কোনও বই থেকে বলছি, আমি ইকনমিক রিভিউ থেকে বলছি, ১৯৯৪-৯৫ সালে, এর ২০৯ পৃষ্ঠায় আপনি দেখুন, তাহলেই পশ্চিমবাংলার চিত্রটা আপনি দেখতে পাবেন। ১৯৮৮ সালে হাসপাতালের সংখ্যা ৪১২, আর ১৯৯৪ সালে সেই

সংখ্যা এসে দাঁড়িয়েছে ৩৯২টি। পৃথিবীর কোনও রাজ্যে এমন হয়েছে? জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে আর হাসপাতালের সংখ্যা কমে যাচ্ছে। তাহলে রাজ্যটা এগোচ্ছে না পিচোচ্ছে। পর পর চারবার আপনারা ক্ষমতায় আসলেন, কিন্তু সারা পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুলের সংখ্যা বেড়েছে দুইটি। পৃথিবীর কোথাও এই রকম ঘটনা ঘটেছে? স্যার, আপনি অবাক হয়ে যাবেন, আমরা অনেক ঢাকঢোল পিটিয়ে স্বাক্ষরতা কর্মসূচি করেছি। কিন্তু আপনি যদি একটা রিপোর্ট পড়ে দেখেন, তাহলে দেখবেন ১৯৯৪-৯৫ সালে অ্যানুয়াল পার্ট ওয়ান, মিনিস্ট্রি অফ হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, সেখানে পশ্চিমবাংলার চিত্রটা বেরিয়ে গেছে। স্বাক্ষরতা কেরালায় ৮৯.৮১ ; মিজোরাম ৮২.২৭ ; মহারাষ্ট্রে ৬৩.৮৭ ; তামিলনাড়ুতে ৬২.৬৬ ; গুজরাটে ৬১.২৯ ; পাঞ্জাবে ৫৮.৫১ আর পশ্চিমবাংলায় ৫৭.৭০। এই হচ্ছে পশ্চিমবাংলার স্বাক্ষরতার চিত্র। এখানে একজন সদস্য রাস্তার কথা বললেন, ১৯৮৫ সালে এই রাজ্যে পূর্ত ও সড়কের দৈর্ঘ্য ছিল ১৭,৪১৩ কিলোমিটার রাস্তা, আর ১৯৯৫ সালে সেই রাস্তার দৈর্ঘ্যে পরিমাণ হয়েছে ১৭,৩৭০ কিলোমিটার। অর্থাৎ ১৪৩ কিলোমিটার রাস্তা কমে গেছে। কাশিম সাহেব বললেন, আমাদের যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় আমরা পয়সা কোথায় পাব। অথচ রাজস্থানে এই পূর্ত সড়কের দৈর্ঘ্য হল ৭০ হাজার কিলোমিটার রাস্তা, আর পশ্চিমবাংলায় সেখানে ১৭,৩৭০ কিলোমিটার রাস্তা, তাও আবার ঠিকমতো মেরামতি হয় না। একটা সমীক্ষক দল পি ডব্লু ডি রোসড, সি পি এমের এম এল এ রাজস্থানে গিয়েছিলেন রাস্তার অবস্থা বুঝতে। ফিরে এসে রিপোর্ট দিয়েছেন, সেখানে কি দেখে এসেছেন। পশ্চিমবঙ্গ এগোচ্ছে না পেছোচ্ছে? এই রাজ্যপালের ভাষণে আবার বলা হয়েছে যে শিল্পায়ন ও কর্মসংস্থানের উপর জোর দেওয়া হচ্ছে। নির্মলবাবু হাসবেন না। একটু ভাবুন। আপনারা ক্ষমতায় এসেছেন। জ্যোতিবাবু ক্ষমতায় এসেছেন। আমরা যদি ক্রিকেট খেলার সঙ্গে তুলনা করি তাহলে দেখব যে তিনি ব্যাট করে যাচ্ছেন কিন্তু স্কোর বোর্ডে কোনও রান উঠছে না। উঠছে না স্বাস্থ্য দপ্তরের, শিক্ষা দপ্তরে, কর্মসংস্থানের ক্ষেত্রে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বইটা দেখুন। এমপ্লয়মেন্ট এর ক্ষেত্রে কি হয়েছে? ৮৮ সালে এই রাজ্যে এমপ্লয়মেন্ট হয়েছিল ১২ হাজার ২৯৮, ৮৯ সালে ৯ হাজার ৯৮৪, ৯০ সালে ৯,৪৯৪, ৯১ সালে ৮,৮৯৪, ৯২ সালে ৭,৩৯১ আর ৯৩ সালে ৫,৬৭৫। কমেছে না বেড়েছে। ভাববেন না? আপনারা ক্ষমতায় এসে পশ্চিমবঙ্গকে কোথায় নিয়ে যাচ্ছেন। কর্মসংস্থানের অবস্থা কোথায় এসে দাঁড়িয়েছে? একবার দেখুন আপনারা বলছেন "Public Distribution System in the State is proposed to be further strenghtened.. আমি আপনার মাধ্যমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রিসভার সকল সদস্যকে বলতে চাই যে ১৯৮৫ থেকে ১৯৯৫ এই দশ বছরে, সারা রাজ্যে বিধিবদ্ধ রেশন দোকান ২,৭২৬ থেকে এসে দাঁড়িয়েছে ২,৬৩৬ এ। বিধিবদ্ধ রেশন দোকান কমে যাচ্ছে। আপনারা বলছিলেন যে আগের কেন্দ্রীয় সরকার দেশকে বিক্রি করে দিয়েছে। ৭৭ সালে সিদ্ধার্থবাবু যখন চলে গেলেন তখন এই রাজ্যের ঋণ ছিল ১২শো কোটি টাকা। মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করলে জানতে পারবেন এখন এই রাজ্যের ঋণের পরিমাণ ২৫ হাজার কোটি টাকা। এই রাজ্যকে প্রতি বছর সুদ দিতে হয় ২ হাজার কোটি টাকা। আজকে ভাবুন একটা রাজ্য কিভাবে চলছে? ইকনমিক টাইমসে বেরিয়েছে, আজকে একজন বাঙালির উপার্জন, একজন সাধারণ পাঞ্জাবীর আয়ের অর্ধেক, একজন মারাঠীর আয়ের ৫২ শতাংশ কম, হরিয়ানার ৬১ শতাংশ কম।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

[5-30 — 5-40 P.M.]

**श्री सलीव टोप्पो :** माननीय डिप्टी स्पीकर सर, महामहिम राज्यपाल महोदय ने जो वक्तव्य रखे है उसका समर्थन करता हुँ ओर कांग्रेस द्वारा रखे गए कट-मोशन का विरोधिता करते हुए इसपर अंश ग्रहण कर रहा हुँ। आज कांग्रसी वन्धु इसका विरोध कर रहे है। विरोध करने का कारण मे कांग्रसी वन्धु से जानना चाहुँगा। पश्चिम बँगाल मे कांग्रेस का भी शासन था, आपलोगो ने किस प्रकार का शासन व्यवस्था का संचालन किया था। मजदुर वर्ग के लोग अपनी आवाज तक नही उठा पाती थी। मे पश्चिम बंगाल के विशेषकर चाय वगान के बारे मे बोलना चाहुँगा जहँा आदिवासियो की बहुलता है। 1977 साल के पहले यहँा जो कांग्रसी वन्धु है मे उन्ही से जानना चाहता हुँ केसी व्यवस्था थी, सरकार मजदुरो के साथ जानवरो जैसा व्यवहार करती थी, कांग्रसी वन्धु इस बात से इन्कार कर सकते है। हमारी सरकार आज मजदुरो के प्रति जो कदम उठा रही है, वह सराहनीय है। सर, चाय वगान के मजदुरो को 1972 के समय दो रुपया 48 पैसा मिलता था, आज आन्दोलन कर और सरकार की मदद से आज मजदुरो को 26 रुपया 30 पैसा मिलता है। कया इस बात से हमारे कांग्रसी वन्धु इन्कार कर सकते है। सर, 1972 के समय मजदरो का वोनस 4 प्रतिशत था क्या आज भी वही स्थिति है। 1977 के बाद आन्दोलन के जरिए ओर सरकार की मदद से 4 प्रतिशत से बढ़ाकर 20 प्रतिशात मिलता है। माननीय उपाध्यव्ज महोदय, 77 के समय मजदुरो द्वारा आवाज उठाने पर उसे जैल भेज दिया जाता था, जैल से डाल देते थे, पुलिस लाकप के भीतर उसकी आवाज गुम हो जाती थी। चिल्लाइ नही, हम भी मजदुर परिवार से ही आए है। ओर कांग्रस के अत्याचार को देखे है। आज चाय वगान मे कार्यरत आदिवासियो की आँख खुली है वो अपने अधिकार के लिए लढ़ रहे है। फिर भी आज चाय वगान उपेक्षित है। रेल यातायात की समुचित व्यवस्था केन्द्र सरकार की दुमुखी नीति के कारण नही हैं। रेलवे की समुचित व्यवस्था होनी चाहिए। जवकि हर साल सरकार को करोढ़ो रुपया का विदेशी मुद्रा इस चाय वगान के जरिए प्राप्त होता है। आपलोग चिल्लाइए नही। आपकी नीति ओर हमारी नीति मे यही तो अन्तर है आप हमेशा प्रवन्धण की

तारिफदारी करते रहे है जबकि हमारी वामफ्रन्ट सरकार मजदुरो की हिमायत की है। आज लोग भुखे पेट नही रहे है जवकि कांग्रेस के समय मे मजदुरो के परिवार को दो समय खाना भी बड़ी मुशिकल से मिलता था। आपलोग अपने इमान को भी बैच दिया है।

लेकिन कुछ समालोचना करने की भी जरुरत है, शिक्षा के नाम पर करोड़ो रुपया खर्च किया जाता है ओर इस विभाग मे 6 मँत्री है। 1977 के बाद 18 प्रतिशत शिक्षा के नाम पर खर्च करती है। लेकिन जिस प्रकार की व्यवस्था हे वह बहुत ही सोचनीय है। बहुत से स्कुलो मे शिक्षक का अभाव है, बहुत स्कुल ऐसे हे जहँा हिन्दी भाषा को पढ़ाने के लिए बँगला का टीचर है, नेपाली पढ़ाने के लिए बंगला का टीचर है, इस ओर सरकार को ध्यान देना चाहुोगां। मातृभाषा मे शिक्षा को बढावा मिलना चाहिए, अनुकुल शिक्षक की नियुक्ति हो, इस ओर सरकार को ध्यान देना होगा। तथा कोई भी शिक्षा से वंचित नही हे इस ओर भी सरकार को देखने की जरुरत है। इसके साथ ही मै कहना चाहुँगा ओर इस ओर थ्यान देने का अनुरोध करुगा। डोअर्स इलाको मे, जलपाईगुड़ी जिले मे 27-28 लाख लोग रहते है जिनमे 13 लाख लोग हिन्दी भाषा-भाषी है। 21 जुनियर हाई स्कुल है। परन्तु यहा उच्च शिक्षा हेतु मेने अनेक बार मेनसन किया है। लेकिन सरकार इस ओर ध्यान नही दे रही है। आज इस बात को लेकर जलपाईगुड़ी जिला मे मुवमेन्ट शुरु हो रहा है। किसी तरह विदालयो मे पढ़कर उच्च शिक्षा हेतु लोग भटकेन लगते है। इसकी व्यवस्था होनी चाहिए। आज उच्च शिक्षा हेतु लोगों को अपने बच्चों को रांची भेजना पड़ता है जहां छात्र पढ़ने से अधिक झारखन्डी नेताओ के बहकावे मे आ जाते है। अगर इस ओर सरकार विशेष ध्यान नही दिया तो एक दिन इस खेत्र मे अशान्ति का वातावरण को सम्भावना सरकार के लिए, काफी परेशानी का कारण बन सकता है। आज जहँा सरकार शिक्षा की समस्या को दुर करने के लिए तरह-तरह कार्यक्रम बना रही है वही इस खेत्र के लोग उपेक्षा का शिकार हो रहे है। अनेक दिनो से यहां के लोगों की माननीय गोपाल भट्टाचार्य हिन्दी विश्वविद्यालय न जाने कब पुरी होगी।

तिस्ता प्रोजेक्ट पता नही कर पुरी होगी। उत्तर बंगाल तमाम संसाधन होने के बाबजुद पिछड़ा हुआ है। यहा कागज उद्योग, सिमेन्ट उद्योग मे जो

सारी कच्चे माल की जरुरत होती है सब यहा मोजुद है। यहां तम्वाकु उद्योग, जुट मिल इत्यादि लगाने के लिए सरकार को अग्रसर होना चाहिए। अभी भी यातायात की समुचित सुविधा उपलब्ध नही हो पायी है। इलाकि सरकार अग्रसर है फिर भी इस गति को ओर तेज करना होगा। मेरा पन्द्रह मिनट का समय था पता नही आप कयो मेरा समय काट लिए है। जो हा, मैं महामहिम राज्यपाल महोदय ने जो वक्तव्य रखे है उसका समर्थन करते हुए ओर कांग्रसी बन्धु द्वारा रखे गए कटमोशन का विरोध करते हुए अपनी बात खत्म करता हुँ। धन्यवाद॥

[5-40 — 5-50 P.M.]

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ১০ জুনের দেওয়া ভাষণের পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য রাখছি। স্যার, গত বিধানসভার শেষ অধিবেশনে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় অন্তর্বর্তী বাজেট. পেশ করেছিলেন। তাতে তিনি কেন্দ্রীয় বঞ্চনার কথা তুলে ধরেছিলেন। কিন্তু স্যার, উত্তরবঙ্গে যে চা, পাট, তামাক, বনজ সম্পদ উৎপন্ন হয় তার থেকে ৫০০ থেকে ৬০০ কোটি টাকা পশ্চিমবঙ্গের ভান্ডারে জমা হয়। কিন্তু তার সামান্যতম অংশও উনি আমাদের উত্তরবঙ্গের ডেভেলপমেন্টের জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে খরচ করেন না। স্যার, আজকে আমরা উত্তরবঙ্গবাসীরা এই বঞ্চনার অভিযোগ পশ্চিমবঙ্গের সরকারের বিরুদ্ধে আনতে পারি। আপনি জানেন, উত্তরবঙ্গের শতকরা ৮৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। সেই কৃষির উন্নতির জন্য, তাতে জলসেচের জন্য তিস্তা ব্যারেজ করা দরকার। ১৯৭৪ সালে সাড়ে ৭ বছরের একটা স্কীম তৈরি করা হয়েছে এবং তা এই বিধানসভায় পাশও হয়েছিল। মালদহ পর্যন্ত এটা হওয়ার কথা ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার এসে ১৯৭৭ সালে এটার পরিবর্তন করে কুচবিহার পর্যন্ত করেন এবং তার খরচ ধরা হয়েছিল ৩০০ কোটি টাকা। স্যার আমি ১৯৯১ সালে নির্বাচিত হয়ে এসেছি। আমি যখন তিস্তা ব্যারেজের ব্যাপারে জানতে চাইলাম এবং বিধানসভায় তুললাম তখন এই বিধানসভা থেকে একটা টিম মাননীয় সেচ মন্ত্রী যার লিড করছিলেন, দিল্লিতে গিয়েছিল। কারণ কি? না আমাদের তিস্তা ব্যারেজ করার জন্য সাহায্য করা হোক। মাননীয় সেচমন্ত্রী দেবব্রতবাবুই তখন আমাদের সেচ মন্ত্রী ছিলেন। তিনি সেখানে বলেছিলেন ৫ বছর এবং ৩০০ কোটি টাকা হলে কুচবিহার থেকে মালদা পর্যন্ত জমি শস্য-শ্যমলা করে তোলা যেতে পারে ভাক্‌রা-নাঙ্গাল ইরিগেশন প্রোজেক্টের মতো। আমার কাছে খবর যে গত ৪ বছরে এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার ১০৪ কোটি টাকা দিয়েছে আর রাজ্য সরকারের ১০৪ কোটি টাকা দেওয়ার কথা, ৮০ কোটি টাকা পাই নি। আমরা দেখতে পাচ্ছি যতই ঢাক পিটিয়ে বলুন আমরা দেখতে পাচ্ছি তিস্তা ব্যারেজের মাত্র ১/৪ অংশের এখন পর্যন্ত কার্যে পরিণত হয়েছে। এই টাকা কি হল, কোথায় গেল, কিভাবে খরচ হল আমরা কিছুই জানতে পারিনি। তিস্তা ব্যারেজ স্কীম পরিদর্শনে অ্যাসেম্বলি কমিটি গিয়েছিল, সেখানে একটা হতাশা ব্যঞ্জক চিত্র আমরা দেখতে পাচ্ছি। বিধানসভা কমিটির মেম্বার নির্মল দাস

এখানে আছেন, উনি জানেন। তিস্তা ব্যারেজ যাতে কার্যে পরিণত হয় তার কোনও কিছুই আমরা এখানে দেখতে পাচ্ছি না। ভূমি সংস্কারের কথা রাজ্যপালের ভাষণে বলেছেন, আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে কংগ্রেস আমলে ৯ লক্ষ ৫০ হাজার একর জমি ডিস্ট্রিবিউশন হয়েছিল, আর বামফ্রন্ট সরকারের আমলে এই ১৯ বছরে ৩ লক্ষ ৩৭ হাজার একর জমি ডিস্ট্রিবিউশন হয়েছে। জমি ডিস্ট্রিবিউশনের যে অভিজ্ঞতা তার জের টেনে আমরা বলতে পারি যে যাদের জন্য আমরা জমিগুলি দিয়েছি তারা কিন্তু এই জমিগুলি ভোগ করতে পারছে না। আপনি নিশ্চয় অবগত আছেন ট্রাইবাল ল্যান্ড এটা ট্রান্সফারেবল ল্যান্ড নয়, বর্গা ল্যান্ড কাল্টিভেশন ল্যান্ড সেটা ট্রান্সফারেবল ল্যান্ড নয়, তেমনি তিস্তা প্রোজেক্ট স্কীমের যে ল্যান্ড সেটা ট্রান্সফারেবল ল্যান্ড নয়। কিন্তু আমরা উত্তরবঙ্গে দেখতে পাচ্ছি, জলপাইগুড়িতে আমরা দেখতে পাচ্ছি যে কনভার্সন অফ এগ্রিকালচারাল ল্যানড টু ইন্ডাস্ট্রিয়াল ল্যান্ড করতে বোর্ড অফ রেভিনিউর পার্মিশন লাগে, কিন্তু বোর্ড অফ রেভিনিউর পার্মিশন ছাড়াই বেআইনি চা বাগানগুলি গজিয়ে উঠেছে। নরম্যাল টি কোম্পানি, দাগা টি কোম্পানি তারা চাষ করছে। ফলে আমাদের সেখানকার কৃষিজীবী ভাইরা বঞ্চিত হচ্ছে। উত্তরবঙ্গের শ্রেষ্ঠ শহর এবং পূর্বের রাজশাহী ডিভিশনের হেড-কোয়াটার্স ছিল, আজকে তার উন্নতির জন্য পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছেন না। আমরা স্বপ্ন দেখেছিলাম যে আগে যেখানে রাজশাহী ডিভিশনের হেড কোয়াটার্স ছিল তার মর্যাদা কিছুটা ফিরে পাবে এবং উন্নতি হবে। আমরা জানি কলকাতা হাইকোর্ট থেকে তিন জন জাজের একটা টিম সেখানে গিয়েছিল। তারা এসে রিপোর্ট দিয়েছেন কিন্তু এখন পর্যন্ত কলকাতা হাইকোর্টের চিফ জাজের টেবিলে সেই রিপোর্ট পড়ে আছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে আমাদের পার্শ্ববর্তী জেলা দার্জিলিং জেলার ডিভিশন বেঞ্চের পিটিশনের ফলেই এটা আটকে আছে।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করে এবং আমার দলের কাটমোশন গুলির সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, ভাগ্যের কি পরিহাস দেখুন—আজকে যারা সরকার পক্ষে বসে আছেন তারা কেউ বক্তৃতা রাখতে গিয়ে একবারও কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা বলতে পারছেন না। কারণ আজকে ওরা কেন্দ্রে কংগ্রেসের সমর্থন নিয়ে বন্ধু সরকার গঠন করেছেন। এরপর হয়ত কোনও দিন ওরা বলবেন,—নরসীমা রাওকে প্রধানমন্ত্রী করা হোক। তাই আজকে ওরা চুপ করে আছেন। তাই কেন্দ্র বা কংগ্রেস নিয়ে কোনও কথা বলতে পারছেন না। আজকে গোটা দেশে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার জন্য ওরাই দায়ী। কারণ ওরাই এক সময়ে বি জে পি-কে হাত ধরে তুলে নিয়ে এসেছিলেন, তাই আজকে বি জে পি এত আসন পেয়েছে। ওরা জানেন বি জে পিকে যদি তোলা যায় তাহলে উইদাউট এনি অ্যাচিভমেন্ট এখানে বার বার সরকার গঠন করা যাবে। ওরা জানেন ন্যাশনালিস্টিক ভোট পশ্চিমবঙ্গে ভাগাভাগি হয়ে গেল ওরা পাঁচবার কেন, ছ'বার সাত বারও পশ্চিমবঙ্গে ক্ষমতায় আসবেন। সে জন্যই ওরা সব সময় ডিভিশন চাইছেন। একবার ওরা ভি পি সিং-এর নেতৃত্বে বি জে পিকে সঙ্গে নিয়ে সরকার গঠন করতে সাহায্য করেছিলেন। আজকে ওদের দোষে বি জে পি যখন অনেক বেশি সংখ্যায় উঠে এসেছে তখন ওরা

কংগ্রেসের কাছে কঁ্যাও কঁ্যাও করছেন—কংগ্রেসের সাপোর্টে সেক্যুলার সরকার, সেক্যুলার সরকার বলে চিৎকার করছেন। ভাগ্যের কি পরিহাস! স্যার, ১৯৯১ সালেও লোকসভা এবং বিধানসভা নির্বাচন হয়েছিল, কিন্তু এবারে ১৯৯৬ সালের লোকসভা এবং বিধানসভার নির্বাচনের পর ৬৭টি সংঘর্ষ হয়েছে, ৬৪ জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। নতুন পুলিশ মন্ত্রীর আমলে খুনের রাজত্ব সৃষ্টি হয়েছে। রাগী যুবক পুলিশ মন্ত্রীর দায়িত্ব নিয়েছেন। তার পুলিশ এবং ক্যাডার বাহিনী আজকে কংগ্রেস কর্মীদের বাড়ি ঘর জ্বালাচ্ছে, খুন করছে। **(সরকার পক্ষ থেকে এক ধ্বনি ঃ মিথ্যা কথা)** এটা মিথ্যা নয়। এটা ঘটনা এবং এই ঘটনা ঘটেছে, ঘটছে এবং ঘটে চলেছে। এটা সত্য কথা, একে অস্বীকার করবার কোনও উপায় নেই। হ্যাঁ, এ কথাও সত্য যে ওদেরও কিছু মানুষ খুন হয়েছে। কিন্তু অপদার্থ পুলিশ মন্ত্রী প্রশাসনের দায়িত্বে থাকলে যা হয় গোটা রাজ্যে তাই হচ্ছে, তাই ঘটছে। এই দায় দায়িত্ব তাকে অবশ্যই নিতে হবে। দায়িত্ব কখনই এড়িয়ে যাওয়া যায় না। একবালপুরে মহরমের সময়ে যে সংঘর্ষ হয়ে গেল, তাতে ৪০ জন মানুষ খুন হয়েছে। এটা অত্যন্ত দুঃখের এবং পরিতাপের বিষয় এবং এটা নতুন স্বরাষ্ট্র মন্ত্রীর অবদান। আমার তার কাছে জিজ্ঞাসা, কেন এত দেরি করে মিলিটারি নামানো হয়েছিল? সেখানে কেন মানুষ খুন হল, কেন পুলিশ মন্ত্রী আগে থাকতে ব্যবস্থা নিতে পারেন নি? তাকে এসবের জবাব দিতে হবে। পুলিশ মন্ত্রী থাকব, স্বরাষ্ট্রমন্ত্রী থাকব, আবার মানুষও খুন করব, দাঙ্গা করব, প্রোমটরদের সাহায্য করব—এসব জিনিস চলতে পারে না। অথচ তাই এখানে ঘটছে। অথচ স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে এসব সম্বন্ধে একটা কথাও নেই। এই যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল, ৪০ জন মানুষ খুন হল, এটা অত্যান্ত পরিতাপের লজ্জার। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর এর জন্য পরিতাপ করা উচিত। কেন দেরি করে মিলিটারি ডাকা হল, কেন ব্যারাক থেকে পুলিশ গিয়ে দাঙ্গা করল? ঐ কৈফিয়ত দিতে হবে। ব্যারাক থেকে পুলিশ গিয়ে ঝাঁকে ঝাঁকে গুলি করে মানুষ খুন করল, বাড়ি ঘর লুঠ করল কেন, একথা আজকে স্বরাষ্ট্র মন্ত্রীকে বলতে হবে।

স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে স্বাস্থ্য পরিষেবার কথা বলা হয়েছে। ওসব কথা বলতে আপনাদের লজ্জা করে না? আজকে গোটা রাজ্যে স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে।

এখানে শিক্ষা ব্যবস্থার কথা বলা হয়েছে। অথচ আমরা দেখছি নদীয়া জেলাতেই প্রায় ৭৬টি প্রাথমিক স্কুল বন্ধ হয়ে গেছে। দেড় শোর ওপর স্কুলে একজন করে শিক্ষক আছেন। আড়াই শো থেকে তিন শো স্কুলে মাত্র দু জন করে শিক্ষক আছেন। তাহলেই দেখুন প্রাথমিক শিক্ষার কি উন্নতি হয়েছে!

আজকে এখানে গঙ্গার ভাঙনের কথা, পদ্মার ভাঙনের কথা বঙ্গোপসাগরের ভাঙনের কথা নেই। বুড়ি গঙ্গা থেকে ভালুকা পর্যন্ত সমস্ত ভেঙে শেষ হয়ে গেল। কোনও জায়গায় বন্যা প্রতিরোধের কোনও ব্যবস্থা হয় নি। তাহলে সেচমন্ত্রী কি করছেন?

স্যার, শিক্ষার অব্যবস্থার কথা, স্বাস্থ্যের অব্যবস্থার কথা, আইন-শৃঙ্খলার অব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে কিছুই নেই। স্যার, এই সরকারের অবস্থাটা কি রকম জানেন—কানা ছেলের নাম পদ্মলোচন। এই অবস্থায় আমি রাজ্যপালের ভাষণের তীব্র প্রতিবাদ জানিয়ে, আমাদের পক্ষের কাট মোশন গুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন রাজ্যপালের ভাষণে যে বিষয়গুলি উল্লেখ করেছেন এবং তার পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি সেগুলিকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি বিষয় উত্থাপন করতে চাই। আমাদের বিরোধীদলের বন্ধুরা বললেন, আমাদের নাকি লজ্জা পাওয়া উচিত। আমার তো মনে হয়, আপনাদেরই অনেক আগেই লজ্জা পাওয়া উচিত ছিল। এই কারণে উচিত ছিল, আপনারা এইসব কথা বলেন যখন ভোট হয়। তার আগে ঠান্ডায় সরে থাকেন। আপনারা গাঁয়ে গিয়ে বললেন, আপনারাই নাকি স্বাধীনতা এনেছেন। এই স্বাধীনতা আন্দোলনের পার্টি যাদের বয়স ১০০ বছর হয়ে গেল, তারাই আজকে দিল্লির ক্ষমতা থেকে চলে গেছে। তাই আজকে বাধ্য হয়ে মোর্চা সরকারকে সমর্থন করতে হচ্ছে। এখানে বলছেন, এই মোর্চা সরকার নাকি ওদের পায়ে ধরতে গেছে। পায়ে ধরতে যেতে হয় না, ওরা নিজেদের তাগিদে এই সরকারকে সমর্থন করতে বাধ্য হয়েছে। সেইজন্য বিধানসভার বিরোধীদের সদস্যদের কাছে আমার অনুরোধ, আমি এই বিধানসভায় প্রথম এসেছি কিছু শেখার জন্য। মিথ্যা জিনিস শেখার জন্য নয়। আর দ্বিতীয় কথা হচ্ছে, এই যে পার্লামেন্ট কিম্বা বিধানসভা এখান থেকেই দেশের আগামী প্রজন্ম কিছু শিখবে এবং আমরাও শিখবো। এবারে লোকসভা বা বিধানসভার নির্বাচন কয়েকটি রাজ্যে একসঙ্গে হয়েছে। এই নির্বাচনে আমরা বলেছিলাম, কংগ্রেস দীর্ঘদিন ধরে দিল্লির মসনদে এবং অনেকগুলি রাজ্যে টানা ক্ষমতায় ছিলেন। এদেরই পাপের জন্য আমাদের দেশের কলকারখানাগুলি বন্ধ হয়েছে। এদেরই পাপের জন্য বিদেশের কাছে আমাদের মাথা নত হয়েছে, এদেরই পাপের জন্য দেশের কোটি কোটি ছেলে বেকার হয়েছে। সেইজন্য দিল্লিতে একটা বন্ধ সরকার তৈরি করতে হবে। আর আমরা বলেছিলাম, যে সাম্প্রদায়িক শক্তি আমাদের দেশের সম্প্রীতি নষ্ট করছে বা ধর্মীয় ফ্যাসিবাদ কায়েম করতে চাইছে সেই শক্তিকে পরাস্ত করতে হবে। নির্বাচনের ফলাফলের মধ্য দিয়ে আমাদের বক্তব্যের যথার্থতা প্রমানিত হয়েছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা বলেছিলাম, আমরা বিকল্প নীতি নিয়ে চলেছি। মানুষ আমাদের এই বিকল্প নীতিকে পুনরায় সমর্থন জানিয়েছে। কিন্তু অন্য রাজ্যগুলিতে কি হয়েছে? কংগ্রেস যেসব রাজ্যে ক্ষমতায় ছিল, কংগ্রেস এবং কংগ্রেসের সঙ্গে যুক্ত যেসব পার্টি ক্ষমতায় ছিল এই যে বিধানসভার নির্বাচন হয়ে গেল সব জায়গায় রুলিং পার্টি এবং তাদের সঙ্গে যারা ছিল তারা পরাজিত হয়েছে। একমাত্র পশ্চিমবাংলায় পুনরায় রুলিং পার্টি ক্ষমতায় ফিরে এসেছে। এটা গোটা ভারতবর্ষের কাছে একটা দৃষ্টান্ত। এটা কংগ্রেস বন্ধুদের শেখা উচিত, যে কেন আমরা আবার ক্ষমতায় ফিরে এলাম। আমরা এটা জানি, ভারতীয় যুক্ত রাষ্ট্রের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে একটা অঙ্গ রাজ্য।

[6-00 — 6-10 P.M.]

ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের যে সঙ্কট, সেই সঙ্কটের বাইরে পশ্চিমবাংলা রাজ্য নয়। সেই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবাংলাতে আমরা অনেকদিন আগে থেকে এই কথা বলেছিলাম, আমাদের দেশের ৭০/৭৫ ভাগ মানুষ কৃষক এবং প্রায় ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। সেই জন্য কৃষকের অবস্থার যদি পরিবর্তন করতে হয় তাহলে ভূমি সংস্কার করা অত্যন্ত প্রয়োজন। সেই নিরীক্ষে আমরা লক্ষ্যে এগিয়ে চলেছি। যারা পুরানো দিনের কংগ্রেসি বন্ধু

আছেন, তাদের মনে আছে ৫৯ সালের ৩১শে আগস্ট পশ্চিমবাংলার গ্রামাঞ্চল থেকে মা বোনেরা খাবারের জন্য কলকাতায় মিছিল করে এসেছিলেন, সেই সময় ৮০ জন মা বোনকে কংগ্রেসি আমলের ঘোড় সওয়ার পুলিশ মেরে, তাদের রক্তে কলকাতার রাজপথকে লাল করে দিয়েছিল। গতকাল বিরোধী দলের নেতা অতীশ সিংহ মহাশয় স্বীকার করেছেন, আজকে গ্রামের মানুষ বিদ্যুৎ চাইছে। যারা আপনাদের সময়ে খাবারের জন্য কলকাতায় মিছিল করে আসতো, তারা এখন খাবারের পরিবর্তে বিদ্যুৎ চাইছে। খাবারের বদলে যাদের আপনাদের আমলে বুলেট খেতে হয়েছিল তাদের নিয়ে খাদ্যের জন্য, আপনারা তো বামফ্রন্ট সরকারের আমলে সংগ্রাম করেন নি, এই রকম নজীর আপনাদের একটাও নেই। এম এল এ হস্টেলে খুন হলে আপনারা বন্‌ধ ডাকেন, ট্রাম বাস পোড়ান। কিন্তু অনাহারে পশ্চিমবাংলার মানুষ মারা যাচ্ছে, তাদের নিয়ে পশ্চিমবাংলার বি ডি ও অফিস, ডি এম অফিস, গ্রাম পঞ্চায়েত অফিসে কোনও ডেপুটেশন দিয়েছেন কি, এই রকম নজীর একটাও পশ্চিমবাংলায় নেই। এই কারণের জন্য যে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের কাজ অনেকগুলি হয়েছে। আমি আমার জেলার কথা বলতে পারি, আমাদের বাঁকুড়া জেলা ছিল পিছিয়ে পড়া জেলা। আগে ঐ জেলাতে ২।। লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন হত এবং বাইরে থেকে খাদ্য আনতে হত। আজকে ভূমি সংস্কারের ফলে খাদ্য উৎপাদন ১০ লক্ষ ২০ হাজার মেট্রিক টনে দাঁড়িয়েছে এবং আমরা এখন ১০ ভাগ খাবার অন্য জেলাতে বিক্রি করতে পারি। কারণ আমাদের ভূমি সংস্কারের সঙ্গে সঙ্গে সেচের ব্যবস্থার উন্নতি ঘটেছে। ক্ষুদ্র সেচ, বৃহত সেচ, মাটির নিচের জল, কারেন্ট জল, সেইগুলোকে ধরে রাখার ব্যবস্থা করেছি এবং প্রায় ৫৫ ভাগ জমিতে সেচের ব্যবস্থা করতে পেরেছি। তার ফলে মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। বিভিন্ন ভাবে আমাদের জেলার মানুষ নানা কাজের সঙ্গে যুক্ত হয়েছে সেচ ব্যবস্থার উন্নতির জন্য। আজকে পঞ্চায়েত নিয়ে অনেক ব্যাঙ্গ করা হয়েছে। আমি কংগ্রেসি বন্ধুদের বলছি, আপনারা তো দীর্ঘ ২৮ বছর ক্ষমতায় ছিলেন, এই ধরনের পঞ্চায়েত তো আপনারা করতে পারেন নি? সম্ভবত ১৯৮৭ সালে আমাদের প্রয়াত প্রধান মন্ত্রী রাজীব গান্ধী সল্ট লেকে উত্তর পূর্বাঞ্চলের ১২টি রাজ্য নিয়ে একটা ওয়ার্ক শপ করেছিলেন। কেন করেছিলেন, পশ্চিমবাংলার সল্ট লেকে? কারণ পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য ভু-ভারতের মধ্যে আছে যেখানে ৭৮ সাল থেকে বামফ্রন্ট সরকার পঞ্চায়েত আইনের দুটি সংশোধনী এনেছিলেন যখন বলা হয়েছিল যে পঞ্চায়েত নির্বাচন হবে সরাসরি এবং পঞ্চায়েত দলীয় প্রতীক নিয়ে অনেকে এবং আপনারা তখন হৈচৈ করেছিলেন এবং বলেছিলেন যে দলহীন গণতন্ত্রে পথে এবং গ্রামে মারামারি, কাটাকাটি হয়ে যাবে। আজকে কি প্রমানিত হয়েছে? আমাদের ভারতবর্ষের প্রয়াত প্রধান মন্ত্রী রাজীব গান্ধী, তিনি সল্টলেকে যে পঞ্চায়েত সম্মেলন হয়েছিল সেই সম্মেলনে ভাষণ দিতে গিয়ে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গের মডেলে গোটা ভারতবর্ষে পঞ্চায়েত তৈরি করা দরকার। সেজন্য ১৯৯২ সালে ৭৩ তম সংবিধান সংশোধন করে পঞ্চায়েত আইন এবং ৭৪ তম সংবিধান সংশোধন করে পৌর আইন গোটা ভারতবর্ষে চালু করার চেষ্টা করেছেন। এটা পঞ্চায়েতের একটা দৃষ্টান্ত। আজ যারা চুরি, দুর্নীতি নিয়ে গলা ফাটাচ্ছেন তাদের বলব যে, আজকে আমাদের পঞ্চায়েত দপ্তর থেকে পঞ্চায়েতে কত টাকা দিচ্ছে, কি কি খরচ করা হচ্ছে ইত্যাদি বিষয়ে বছরে দুই বার পঞ্চায়েতে সভা করে মানুষকে জানিয়ে দেওয়া হয়। মানুষ যাতে সেই সভায় আসতে পারে সে জন্য বিভিন্ন প্রচারের ব্যবস্থা আছে। এছাড়া সব জেলাতে, জেলা কাউন্সিল

তৈরি হয়েছে, সেখানে বিরোধী দলের সদস্য যদি একজনও থাকেন তাহলেও তাকে জেলা কাউন্সিলের চেয়ার পারসন করা হবে। তিনি বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে যেতে পারবেন, পঞ্চায়েত সমিতিতে যেতে পারবেন এবং বিভিন্ন স্কীমও দেখতে পারবেন। এই অধিকার পশ্চিমবঙ্গ ছাড়া আর কোনও রাজ্যে দেওয়া হয়েছে বলতে পারবেন? এতেও ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটা নজির সৃষ্টি করেছে। আপনারা চুরি, দুর্নীতি নিয়ে চিৎকার করেন, গলা ফাটান। আজকে সরকার আইন করে বিরোধীদের হাতে এর ক্ষমতা দিয়েছেন, পঞ্চায়েতের হিসাব-নিকাশ দেখার সুযোগ করে দিয়েছে, কিন্তু পঞ্চায়েতে যে সভাগুলি হয় সেখানে বিরোধী বন্ধুরা যান না। আর যখন নির্বাচন হয় তখন বিধানসভায় এসে চিৎসার করেন। আমি বিরোধী বন্ধুদের এগুলি ভাবতে বলব। আজকে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতে তফসিলি জাতি, তফসিলি উপজাতির মহিলাদের জন্য ৩০ শতাংশ আসন সংরক্ষিত করা হয়েছে। আজকে মৎস চাষে আমরা প্রথম হয়েছি। বন-সৃজনেও আমরা প্রথম হয়েছি। কৃষি ইত্যাদি আরও অন্যান্য ক্ষেত্রেও আমরা উল্লেখযোগ্য ভাবে এগিয়ে চলেছি। গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটা বিকল্প নীতি নিয়ে চলেছে। তার জন্য আজকে পশ্চিমবঙ্গের সচেতন মানুষ বামফ্রন্ট সরকারকে পুনরায় প্রতিষ্ঠিত করেছে। আজকে আমাদের দেশের সামনে বড় বড় সমস্যা রয়েছে। সেগুলি কিভাবে অতিক্রম করা যায় সেটা আমাদের ভাবতে হবে। গত দুই দিন ধরে রাজ্যপালের ভাষণের উপরে আলোচনা হচ্ছে। আমাদের বিরোধী দলের বন্ধুরা এমন কোনও বিকল্প নীতির কথা না বিকল্প পথের কথা কি বলতে পেরেছেন? যে পথে দেশের বেকার সমস্যার সমাধান হতে পারে, জিনিস-পত্রের দাম কমের দিকে যেতে পারে? আজকে এগুলি হচ্ছে বাস্তব সমস্যা। আজকে যে দল, যে পার্টি এই সমস্ত সমস্যাগুলি সম্পর্কে নতুন পথের সন্ধান দিতে পারবেন, ক্ষমতায় তারাই ফিরে আসবেন। সেজন্য রাজ্যপালের ভাষণে যে সমস্ত বিষয়গুলি প্রস্তাবাকারে রাখা হয়েছে, তারমধ্যে দিয়ে একটা নতুন পথের সন্ধান পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার দিতে পেরেছে। আরও বেশি কাজ করা দরকার। কিছু দুর্বলতা হয়ত আছে। কারণ ব্রিটিশ আমলের যে প্রশাসনিক ব্যবস্থা, তাকে রি-মডেলিং করে এই সরকার জনগণকে সঙ্গে নিয়ে চলছে। থাকতে পারে তার অনেক নেগেটিভ দিক। আমরা সেই নেগেটিভ দিকটাকে সামনে রেখে প্রশাসনকে সচল রেখে মন্ত্রীরা এবং পঞ্চায়েতের লোকেরা শুধুমাত্র বিভিন্ন ধরনের কাজই করছেন না, প্রতিটি কাজে যাতে জনসাধারণ অংশ গ্রহণ করতে পারে তাদের সঙ্গে সেই ধরনের সম্পর্কের ভিত্তিতে সরকার চালাতে চাইছি, আজকে বিভিন্ন রাজ্য থেকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতী ব্যবস্থা দেখতে আসছেন। এটা শুধুমাত্র সি পি এমের গর্ব নয়, পশ্চিমবঙ্গের নাগরিক হিসাবে আপনাদেরও এরজন্য গর্বিত হওয়া উচিত। আজকে ভারতবর্ষের সামনে পশ্চিমবঙ্গ একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। তাই সরকার এখানে সাধারণ মানুষের জন্য যেসব কাজ করছেন সেই কাজে আপনারা সহযোগিতা করবেন এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। বিরোধিতা করছি, কারণ মহামান্য রাজ্যপাল পরিষদীয় গণতন্ত্রে নতুন একটা ইতিহাস

সৃষ্টি করে এখানে যে ভাষণ রেখেছেন সেটা এত ছোট যে, এর নজির ভারতবর্ষের ইতিহাসে কোথায়ও নেই। মহামান্য রাজ্যপাল তার ভাষণে যে বক্তব্য রেখেছেন সেটা অর্থহীন, প্রাণহীন কতগুলো বক্তব্য। তিনি তার ভাষণে পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা বলেছেন। কিন্তু আপনি জানেন যে, দীর্ঘ ১৯ বছর ধরে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত আছেন এবং আমরা বিভিন্ন সদস্যরা বিভিন্ন সময়ে এখানে তুলে ধরার চেষ্টা করেছি যে, এই ১৯ বছরে পশ্চিমবঙ্গ প্রতিটি ক্ষেত্রে কিভাবে পিছিয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার হয়তো মনে আছে, ১৯৭২ থেকে ১৯৭৭ সালের মধ্যে তদানিন্তন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়ের আমলে তদানিন্তন সেচ ও বিদ্যুৎ ও মন্ত্রী এ বি এ গনিখান চৌধুরি মহাশয় প্ল্যান অফ অ্যাকশন ঘোষণা করে বলেছিলেন—প্রতিটি গ্রামে আমরা বিদ্যুৎ নিয়ে যেতে চাই। তারপর সেই কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের গ্রামে যেমন বিদ্যুৎ নিয়ে গিয়েছিলেন, তার সাথে ১২,০০০ বেকার ছেলেকে জীবিকারও সংস্থান করে দিয়েছিলেন ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে। আজকে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে জিজ্ঞাসা করতে চাই, কোথায় গেল বিগত দিনের সেই প্ল্যান এবং প্রোগ্রাম? আজকে দীর্ঘ ১৯ বছর ক্ষমতায় থাকবার পর কেন প্রতিটি নিউজ পেপারে বেরোয় পশ্চিমবঙ্গে লোডশেডিং চলছে? আজও কেন প্রতিটি পত্রিকায় বেরোয় পশ্চিমবঙ্গে এমন বহু সিডিউল্ড কাস্ট অধ্যুষিত গ্রাম রয়েছে, দরিদ্র অধ্যুষিত গ্রাম রয়েছে যেখানে শুধুমাত্র একটি পোল বসেছে, কিন্তু ট্রান্সফর্মার পৌঁছায়নি। শুধুমাত্র কাগজে কলমে বলা হচ্ছে গ্রামে গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে বলে যারা মানুষকে এইভাবে ধাপ্পা দেবার চেষ্টা করেন তাদের সরকারে থাকার কোনও অধিকার নেই। গত সেপ্টেম্বর মাসে সারা পশ্চিমবঙ্গে অস্বাভাবিক বন্যা হয়ে গেল। সেই বন্যায় কেন্দ্রীয় সরকারের কমিটি বলছিলেন ২৬৭ কোটি টাকার ফসল পশ্চিমবাংলার মানুষের নষ্ট হয়ে গেছে। আজকে আপনারা মানুষকে অনুদান দিচ্ছেন। আমি আপনাদের কাছে প্রশ্ন করতে চাই এই টাকা দিয়ে কেন বন্যা প্রতিরোধ করা হচ্ছে না? যেখানে ১৫-২০ কোটি টাকা দিয়ে মালদা মুর্শিদাবাদের গঙ্গা ভাঙন রক্ষা করা যায় সেই ভাঙন রোধ করা হচ্ছে না কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই মালদা এবং মুর্শিদাবাদ জেলা পশ্চিমবাংলা প্রাণ কেন্দ্র কলিকাতা মহানগরীকে রক্ষা করার জন্য ফিডার ক্যানেল দিয়ে জল নিয়ে আসা হচ্ছে, ভাগীরথী নদী জল দিচ্ছে তাতে কলিকাতা মহানগরী এবং কলিকাতা পোর্ট রক্ষা পাচ্ছে। সেই মালদা মুর্শিদাবাদ জেলায় ৭২ লক্ষ মানুষ বাস করছে, তাদের ঘর-বাড়ি ভেঙে যাচ্ছে গঙ্গা ভাঙনে, একটার পর একটা গ্রাম ধুলিসাৎ হয়ে যাচ্ছে এবং গঙ্গার কবলে চলে যাচ্ছে। সেই বাঁধকে কেন রক্ষা করা হচ্ছে না? কংগ্রেস আমলে সেই বাঁধ তৈরি হয়েছিল, ১৯৭২ সালে মালদা এবং মুর্শিদাবাদ জেলাকে গঙ্গা ভাঙন থেকে রক্ষা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় এবং এ বি এ গনিখান চৌধুরি স্পার্ক তৈরি করেছিলেন। মাননীয় সেচমন্ত্রীকে কি প্রশ্ন করতে পারি কেন আপনি এই বাঁধ মেরামত করছেন না? প্রবীন সদস্য বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় বলেছিলেন দিস গভর্নমেন্ট is for the contractor, by the contractor, of the contractor, সেচমন্ত্রী মহাশয় বলেছিলেন যে, হ্যাঁ, ভাঙন রোধ করার জন্য আমাদের কার্যকার ব্যবস্থা নিতে হবে। বাঁধ মেরামতের ব্যবস্থা করতে হবে। ১ বছর হয়ে গেল পশ্চিমবাংলায় বন্যা হয়েছে, আজকেও বলছেন যে হ্যাঁ, উপযুক্ত ব্যবস্থা নেওয়ার দরকার আছে।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে।)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে আর একটা মিনিট সময় দেবেন, আমি আরও একটা কথা বলতে চাই। যখন বন্যা ঘরের দোড়গোড়ায় এসে গিয়েছে তখন চিন্তা ভাবনা করছেন সেই স্পার্ক মেরামত করতে হবে। কয়েক কোটি টাকা খরচ হবে, কিন্তু সেই টাকা কাজে লাগবে না, মালদা মুর্শিদাবাদের ভাঙন রোধ করতে পারবেন না। যখন বন্যার জল মালদা মুর্শিদাবাদকে গ্রাস করবে তখন সেই একটা ৫-৬ টাকার বোল্ডার ১০ টাকায় কিনে ফেলতে হবে এবং তাতে কন্ট্রাকটাররা বেশি পয়সা পাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বলা হচ্ছে নিরপেক্ষ নির্বাচন হয়েছে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[6-20 — 6-30 P.M.]

**শ্রী কামাখ্যা নন্দন দাসমহাপাত্র ঃ** স্যার, মনে রাখা দরকার নিরপেক্ষ প্রশাসন, আইন-শৃঙ্খলার প্রশ্নে, মানব অধিকার প্রশ্নে, গণতন্ত্রের প্রশ্নে নানা অভিযোগ কংগ্রেস বিধায়করা করলেন। তারা কোন শ্রেণীর স্বার্থ, কোন শ্রেণীর অভিযোগ উত্থাপন করছেন সেটাই আসল বিচার্যের বিষয় হবে। আমরা জানি যারা জমি চোর, যারা মামলা করে উদ্বৃত্ত জমি এখনও আটকে রেখে দিয়েছে, যারা গ্রামের বর্গাদারদের উচ্ছেদ করতে চায়, যারা ক্ষেতমজুরদের ন্যায্য মজুরি দেয় না সেই শ্রেণীর মানুষের হয়ে দাঁড়িয়ে তারা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অভিযোগ করে। দুর্ভাগ্যের বিষয় হল এই কংগ্রেস বিধায়করা সেই শ্রেণীর প্রতিনিধিত্ব করে। এই রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষা এবং গণতন্ত্রের প্রসারের ক্ষেত্রে সব চেয়ে বড় শত্রু হল কংগ্রেস এবং বি জে পি-র মদতপুষ্ট সমাজবিরোধী। এই রাজ্যের বাইরে থেকে পশ্চিমবাংলার গণতান্ত্রিক পরিবেশকে ধ্বংস করার জন্য তারা ষড়যন্ত্র করছে। পুরুলিয়ায় অস্ত্র বৃষ্টি হল। শুধু আনন্দমার্গীদের জন্য নয়, কংগ্রেস মস্তানদের হাতে অস্ত্র পৌঁছে দেবার জন্য পুরুলিয়ার অস্ত্র বৃষ্টি করা হল।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটা স্বাভাবিক যে এই বিধানসভায় কংগ্রেসিরা নিজেদের পাপকে আড়াল করার জন্য বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে এই সমস্ত অভিযোগ উত্থাপন করবে। মানবাধিকার নিয়ে আমাদের দৃষ্টিভঙ্গি হল, এই সমাজের শোষণ বঞ্চনা এবং সামাজিক অত্যাচারের বিরুদ্ধে লড়াই এবং প্রতিবাদ—এটাই হচ্ছে মানবাধিকারের মূল কথা। সেই মৌল অধিকার পশ্চিমবাংলায় সুপ্রতিষ্ঠিত। গণতন্ত্রের দুর্জয় ঘাঁটি এই পশ্চিমবাংলা। অন্ধকারের কোনও শক্তির ক্ষমতা নেই সেই শক্তিকে খর্ব করতে পারে এই পশ্চিমবাংলায়। ওরা অভিযোগ করছেন আইন শৃঙ্খলার প্রশ্নে। অনেকে যারা অভিযোগ উত্থাপন করেছেন, তারা কোনও সোর্স রেফার করেন নি। আমি মাত্র একটি সোর্স উত্থাপন করে সমস্ত অভিযোগ নস্যাৎ করতে চাই। আমার সোর্স হচ্ছে সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল বুরোর ক্রিমিন্যাল সম্পর্কিত রিপোর্ট, যেটি ৯৫ সালে বেরিয়েছে। সেই রিপোর্টে বলা হয়েছে যে, এই রাজ্যে ১ লক্ষ জনসংখ্যা পিছু বাৎসারিক মোট অপরাধের সংখ্যা ১০১। আমরা জানি, এই ১০১ সংখ্যাটি আরও কম হলে, আরও আনন্দিত হতাম। কিন্তু এই ক্ষেত্রে গোটা ভারতবর্ষের পজিশনটা কি? সেন্ট্রাল স্টাটিসটিক্যাল বুরোর রিপোর্ট অনুযায়ী, ওদের যখন দিল্লিতে গভর্নমেন্ট ছিল

তখন, ভারতবর্ষের ক্রাইম রেটে লাস্ট ছিল পাঞ্জাব। পাঞ্জাব নাকি লাস্ট ছিল। আমার মন্তব্যের প্রয়োজন নেই, পাঞ্জাবকে কেন ওরা লাস্ট করেছেন। উন্নয়নের বিষয়ে ওরা প্রশ্ন করেছেন। আমাদের বিধায়করা ভূমি সংস্কারের বিষয়ে উল্লেখ করেছেন। বস্তুত ভূমি সংস্কারের বিষয় হচ্ছে এখানকার বিকল্প উন্নয়নের জন্য আমরা যে পথ ধরেছি তার মৌল ভিত্তি হচ্ছে এই ভূমি সংস্কার। অনেকগুলি বিষয় এখানে উত্থাপিত হয়েছে। আমি তার কয়েকটি মাত্র স্যালিয়েন্ট ফিচার্স এখানে উত্থাপন করতে চাই। সারাদেশে মোট ভূখন্ডের দুভাগ কৃষিজমির মাত্র শতকরা ৩.৫ ভাগ এই পশ্চিমবাংলায়। অথচ সারাদেশে যে ল্যান্ড ডিস্ট্রিবিউটেড হয়েছে তার ৫০ শতাংশ ডিস্ট্রিবিউটেড হয়েছে এই পশ্চিমবাংলায়। শুধু ২২ লক্ষ ৭১ হাজার মানুষকে জমি দেওয়া হয়েছে তাই নয়, যেটা গুরুত্বপূর্ণ বিষয়, এর মধ্যে ৫০ পারসেন্ট হল সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস। ভূমি বন্টনের মাধ্যমে মহিলা বেনিফিসিয়ারির সংখ্যা হল ৩ লক্ষ ৭১ হাজার, গোটা ভারতবর্ষে যার একটাও দৃষ্টান্ত দেখাতে পারবেন না। আমাদের রাজ্যে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ১৪ লক্ষ ৬৬ হাজার। শুধু তাই নয়, স্যার, আপনি জানেন, আমাদের রাজ্যে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর মালিকানায় আছে আমাদের জমির ৬০ শতাংশ। সেখানে অল ইন্ডিয়া ফিগার হচ্ছে, সারা ভারতবর্ষে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষির মালিকানায় জমি মাত্র ২৯ শতাংশ। আর আমাদের রাজ্যের বর্গাদারের শেয়ারটাকে যদি যোগ করা যায়, তাহলে আমাদের রাজ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং বর্গাদারদের মালিকানায় জমি আছে ৭০ শতাংশ। আমরা শুধু ল্যান্ড রিফর্মস করেই দাঁড়িয়ে নেই। নন-ল্যান্ড যে সমস্ত ইনপুটস, সেই ইনপুটস আমরা বামফ্রন্ট সরকারের মাধ্যমে কৃষকদের কাছে পৌঁছে দেবার চেষ্টা করেছি। হাই ইল্ডিং ভ্যারাইটি সিডস ফার্টিলাইজার এবং কো-অপারেটিভ ঋণ, এই সহায়ক শক্তি নিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কৃষকদের পাশে এসে দাঁড়িয়েছে। সত্তরের দশকে, আপনারা যখন এই পশ্চিমবাংলায় ছিলেন তখন শতকরা ৩০ ভাগ জমিতে জল সেচের ব্যবস্থা ছিল। আর আজকে পশ্চিমবাংলায় শতকরা ৫০ ভাগ জমি সেচের জল পায়। গত বছরে, লাস্ট ইয়ারে পশ্চিমবাংলাতে উন্নত মানের বীজ সার, ১১ লক্ষ মিনিকিট আমাদের সরকার পশ্চিমবাংলায় চাষীদের মধ্যে বিলি করেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সারের ক্ষেত্রে ভরতুকি দিয়ে এবং কো-অপারেটিভের মাধ্যমে কৃষকের পাশে এসে দাঁড়িয়ে এই রাজ্যের ফুড প্রোডাকশনকে বাড়াতে সাহায্য করেছে। আপনারা আপনাদের সময়কার কথা স্মরণে রাখুন, ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবাংলায় ফুড প্রোডাকশন ছিল ৭৪ লক্ষ মেট্রিক টন। আর ১৯৯৪-৯৫ সালে সেই প্রোডাকশন বেড়ে দাঁড়িয়েছে ১৩৩ লক্ষ মেট্রিক টনে। ইভেন লাস্ট ইয়ারে, যখন পশ্চিমবাংলায় ১০টি জেলাতে ডিভাসস্টেটিং ফ্লাড হয়ে গেছে, ৪ লক্ষ ৪৩ হাজার হেক্টর জমিতে যখন ফসল নষ্ট হয়েছে তখনও পশ্চিমবাংলায় ফুড প্রোডাকশন বেড়ে দাঁড়িয়ে হয়েছিল ১৩৫ লক্ষ মেট্রিক টন। ম্যাজিকে হয়েছে? তা হয় নি। হাওয়ায় তা হয়নি। বামফ্রন্ট সরকারের জনমুখী নীতির কারণেই এই জিনিস ঘটেছে। হেক্টর প্রতি উৎপাদন বৃদ্ধি পেয়েছে। আপনারা তো ভূমি সংস্কারের বিরুদ্ধে। আপনারা ধনী চাষীদের দিয়ে চাষ করাতে চান। পশ্চিমবাংলায় ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর হাতেই জমির বেশির ভাগ মালিকানা রয়েছে। এই রাজ্যের হেক্টর প্রতি উৎপাদন বৃদ্ধির যে হার তা ভারতবর্ষের মধ্যে হায়েস্ট। অল ইন্ডিয়া ফিগার যেখানে ৩.২ শতাংশ, পশ্চিমবাংলায় সেই অ্যাভারেজ হচ্ছে ৫.৫ শতাংশ। এরই ফলশ্রুতি হিসাবে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে শুধু চালের উৎপাদন বেড়েছে তা নয়,

চালের উৎপাদন গোটা ভারতবর্ষে যা হয়, তার ১৬ পারসেন্ট হয় এই পশ্চিমবাংলায়। ভারতবর্ষে আলুর উৎপাদন যা হয়, তার ৩০ পারসেন্ট হয় পশ্চিমবাংলায়। মাছ উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষে যা হয়, তার ১৮ পারসেন্ট হয় পশ্চিমবাংলায়। ডিম উৎপাদনের ক্ষেত্রে ১০ পারসেন্ট এবং ব্রয়লার উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের উৎপাদনের ১০ পারসেন্ট হয় এই পশ্চিমবাংলায়। হায়েস্ট ভেজিটেবল এই পশ্চিমবাংলাতেই তৈরি হয়। আজকে পশ্চিমবঙ্গের গরিব মানুষদের অভাবের তাড়নায় মহাজনের কাছে হাত পাততে হচ্ছে না। তারা নিজেরাই নিজেদের খাবার সংগ্রহ করতে সক্ষম হয়েছে, নিজেদের ফসল নিজেরা ভোগ করতে পারছে। আমি এই প্রসঙ্গে ১৯৮২-৮৩ সালের এবং ১৯৮৯-৯০ সালের জাতীয় নমুনা সমীক্ষা অর্থাৎ ন্যাশনাল স্যাম্পেল সার্ভে তুলে ধরছি। গত ১৯৮২-৮৩ সালে ৩০ দিনে সারা ভারতবর্ষে একজন মানুষ খাদ্য সংগ্রহ করত ১৪.৮ কেজি, সেখানে ১৯৮৯-৯০ সালে এই অ্যাভারেজ নেমে এসেছে, নেমে এসে দাঁড়িয়েছে, ১৪ কেজি তে। এই একই জিনিস পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দেখলে দেখা যাবে যে, গত ১৯৮২-৮৩ সালে মাথাপিছু খাদ্য সংগ্রহীত হয়েছে ১৪.২ কেজি। আর ১৯৮৯-৯০ সালে এই মাথাপিছু খাদ্য সংগ্রহের পরিমাণ বেড়ে দাঁড়াল ১৫.৪ কেজি। পশ্চিমবঙ্গের উন্নয়ন না হলে এটা তো কখনই সম্ভব হত না। আপনারা যারা বিরোধীপক্ষ বসে আছেন তারা রাইটার্স দখল করেন, চিড়িয়াখানায় বাঘকে মালা পরাতে গিয়ে মারা গেলে তার জুডিশিয়াল এনকোয়ারি চান কিম্বা স্বামী স্ত্রীকে রাতে খুন করলে বা স্ত্রী স্বামীকে খুন করলে তারজন্য আপনারা বাংলা বন্ধ ডাকেন। কিন্তু এই বামফ্রন্ট সরকারের আমলে কি একবারও আপনারা ভুখা মিছিল করতে পেরেছেন, আপনাদের সেই সুযোগ হবে না। মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে যা বলেছেন তারমধ্যে থেকেই কয়েকটি বিষয়ে বিবেচনা করতে অনুরোধ করছি। দিল্লির কংগ্রেস সরকার আমাদের সমস্ত মান মর্যাদা নস্যাৎ করে দিয়েছে। আই এম এফের চুক্তি, বিশ্বব্যাঙ্কের সঙ্গে চুক্তি, গ্যাট চুক্তি ইত্যাদি যেসব চুক্তি করেছেন সব পার্লামেন্টকে এড়িয়ে করা হয়েছে। আমাদের এখানেও পশ্চিমবঙ্গ থেকে শিল্পের উন্নয়নের জন্য নানা ধরনের চুক্তি বিশ্বব্যাঙ্ক প্রভৃতির সঙ্গে করা হয়েছে। শিল্পের উন্নয়নের জন্য এই যে সব চুক্তি করা হয়েছে তার টার্মস অ্যান্ড কন্ডিশনগুলো বিধানসভার সদস্যদের অবহিত করা হোক এবং একটা নতুন দৃষ্টান্ত স্থাপন করা হোক। আমাদের কালচার যে কেন্দ্রীয় কংগ্রেসি সরকারদের থেকে পৃথক ছিল সেটাই দেখিয়ে দিন। এবং পশ্চিমবঙ্গের ব্যাপারে সারা ভারতবর্ষের মধ্যে একটা দৃষ্টান্ত স্থাপন করুন। আমি আরেকটি বিষয়ে বিবেচনা করার জন্য অনুরোধ করব। মাননীয় রাজ্যপাল তার ভাষণে যথোচিতভাবে ক্ষেতমজুরদের মিনিমাম ওয়েজেস গ্যারান্টি করা হবে বলেছেন, এরজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আরেকটি বিষয়ে চিন্তা করতে বলছি। শুধু মিনিমাম ওয়েজেস গ্যারান্টি করাই নয়, সঙ্গে সঙ্গে আজকে ভারতবর্ষে যে লারজেস্ট টয়েলিং পিপল আছে অর্থাত এগ্রিকালচারাল ওয়ার্কার্স তাদের একটা কম্প্রিহেনসিভ লেজিসলেশনে আনা হোক। স্বাধীনতার ৫০ বছর পরেও এই ক্ষেত মজুরদের আজ পর্যন্ত কোনও কম্প্রিহেনসিভ লেজিসলেশন আনা হয় নি। আমার প্রস্তাব হচ্ছে পশ্চিমবঙ্গ তার লিমিটেড ক্ষমতার মধ্যে থেকে যতটা ফিনান্সিয়াল, সোস্যাল সিকিউরিটির ব্যবস্থা তাদের দিতে পারেন সেটা একটু দেখবেন এবং তাদের বিষয়ে চিন্তা করা দরকার। এইকথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার বন্ধু জয়ন্ত বিশ্বাস যেটা বলেছেন সেটা আবার বলে শেষ করব যে, পশ্চিমবঙ্গে যা কিছু উন্নতি হয়েছে ভূমি সংস্কারের

মধ্যে দিয়ে, এই ব্যাপারে ল্যান্ড ট্রাইবুন্যাল গঠন করার কথা চিন্তা করা হোক।

[6-30 — 6-40 P.M.]

**ডাঃ ফজলে হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু সারা পশ্চিমবঙ্গে বা ভারতবর্ষে নয়, সারা পৃথিবীতে রেকর্ড করেছেন পঞ্চমবার মুখ্যমন্ত্রী হয়ে, এমন কি গ্রিনিস বুকেও তার নাম উঠে গেছে। সুতরাং সেই পঞ্চমবারের অধিবেশনে রাজ্যপাল যে ভাষণ পড়ে শোনালেন সেটা সরকারের প্রকৃতপক্ষে ভাষণ, এবং বক্তব্য রাজ্যপাল শুধু পড়ে শোনান। সেখানে আমরা দুঃখের সঙ্গে এবং পরিতাপের সঙ্গে লক্ষ্য করলাম যে, পঞ্চমবার রাজ্যপাল যে ভাষণ বিধানসভায় দিলেন, সেই ভাষণের মধ্যে আগামী বছরের জন্য এই বামফ্রন্ট সরকারের কি লক্ষ্য কি করতে চাইছেন, তার পরিকল্পনা বা তার কর্মপদ্ধতি, তার রূপরেখা সম্পর্কে কিছুই পেলাম না। খুব সংক্ষিপ্ত ভাষাভাষা, ভেক কথা, অর্ধসত্য অসত্য কিছু কথা বলে তিনি তার বক্তব্য শেষ করেছেন। সুতরাং পঞ্চমবার মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার মন্ত্রিসভা ক্ষমতায় আসার পরে পশ্চিমবঙ্গ বাসীদের জন্য কি পরিকল্পনা নিচ্ছেন এবং তার কর্মসূচি কি, তার কিছুই এরমধ্যে আমরা দেখতে পেলাম না। আমার সময় খুবই কম। তাই আমি সমস্ত ভাষণের মধ্যে না গিয়ে আমি যেহেতু উত্তরবঙ্গের লোক, কুচবিহার জেলার সিতাই কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি, তাই আমি উত্তরবঙ্গ জেলা নিয়ে খালি বলতে চাই। ১৬ নম্বর প্যারাগ্রাফে দেখবেন, মেদিনীপুর, পুরুলিয়া ও বাঁকুড়ার উপজাতি অধ্যুষিত অঞ্চলগুলিতে উন্নয়নের বিভিন্ন কর্মসূচিকে এর আওতায় নিয়ে আসার জন্য ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদকে প্রসারিত করার প্রস্তাব করা হয়েছে। মেদিনীপুর, পুরুলিয়া , বাঁকুড়ার উন্নয়নের জন্য ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ এর কথা বলা হয়েছে ভাল কথা, উত্তরবঙ্গের বেলায় কি বলা হয়েছে, উত্তরবঙ্গ এবং সুন্দরবন অঞ্চলে বিদ্যমান বিশেষ সমস্যাগুলির প্রতি যথোপযুক্ত দৃষ্টি দেওয়া হবে। এইটুকু কথা বলেই শেষ। ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ যদি হতে পারে, পশ্চিমবঙ্গ উন্নয়ন পর্ষদ হতে পারে, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ কেন হবে না? কিছু দিন আগে মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয়ও দাবি করেছিলেন উত্তরবঙ্গের ব্যাপারে, উত্তরবঙ্গ যেহেতু অবহেলিত, বঞ্চিত, তাই উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ করা উচিত। এটা না হলে আবার কোনও আন্দোলন দেখা দিতে পারে। উত্তরবঙ্গের মানুষের বিক্ষোভ তুষানলের আগুনের মতো ধিকিধিকি করে জ্বলছে, যে কোনও সময়ে বোরো ল্যান্ড গোর্খা ল্যান্ড এর মতো উত্তরবঙ্গের আন্দোলন হতে পারে। উত্তরবঙ্গ কেন আজ পর্যন্ত অবহেলিত থাকবে, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ কেন সেখানে থাকবে না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি, মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত করা হোক, তাদের সমস্যা বিহিত করা হোক। উত্তরবঙ্গ কৃষি ভিত্তিক জেলা, এখানে সেচের ব্যবস্থা নেই, অথচ অন্য জায়গায় ময়ূরাক্ষী প্রোজেক্ট আছে, অন্যান্য প্রোজেক্ট অছে, কিন্তু এখানে কোনও কিছুই হচ্ছে না। এখানে ৬ নম্বর প্যারাগ্রাফ দেখুন, ভূমি-সংস্কারের ক্ষেত্রে এই পদক্ষেপগুলির পাশাপাশি সেচের সুবিধাদি আরও প্রসারিত করার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হবে। আমার সরকার তিস্তা প্রকল্প ও ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি সম্পূর্ণ করার ওপর বিশেষ জোর দিয়েছে। এখানে তিস্তা প্রকল্পর নাম নিয়েই শেষ। সেই তিস্তা প্রকল্পর কাজ কি ধীর গতিতে চলছে, সেটা আপনারা সকলেই জানেন। মাননীয় সদস্য নির্মল বাবু ইরিগেশন কমিটির চেয়ারম্যান ছিলেন, উনিও ব্যাপারটা

জানেন, উনি এই ব্যাপারে বক্তব্যও রেখেছেন। তিস্তা প্রকল্পর নাম শুনতে শুনতে আমরা বুড়ো হয়ে যাচ্ছি, আমাদের ছেলে-পুলেরাও বুড়ো হয়ে যাবে। তিস্তা প্রকল্পকে ন্যাশনাল প্রোজেক্ট করা হোক, এই প্রকল্পটা হলে জলপাইগুড়ি, কুচবিহার এবং উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকা উপকৃত হবে। সেইজন্য এটাকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করা হোক। এবং এর বাঁ হাতি খালকে খনন করে ও সংস্কার করে সেচ এর আওতায় নিয়ে আসা হোক। একটা টাইম বাউন্ড প্রোগ্রাম নিয়ে এটা শেষ করুন। তা নাহলে আবার কোনও বিচ্ছিন্নতাবাদী আন্দোলন দেখা দিতে পারে। ওখানে ঝাড়খন্ডী আন্দোলন হচ্ছে, বোরো আন্দোলন হচ্ছে, উত্তরবঙ্গ নিয়ে আবার কিছু একটা হতে পারে। কৃষি জমিকে কিভাবে চা-বাগান-এর রূপায়িত করা হচ্ছে সেটা আপনারা সকলেই জানেন। উত্তরবঙ্গের মানুষ এমনিতেই বঞ্চিত হচ্ছে, তাদের ক্ষোভ, বিক্ষোভ যে কোনও সময় আউট বার্স্ট করতে পারে। উত্তরবঙ্গে অনেক বেকার ছেলে আছে সেখানে কোনও ইন্ডাস্ট্রি নেই, কাঁচামালের অভাবও নেই। উত্তরবঙ্গ থেকে ট্রাকে করে বাঁশ এখানে চলে আসছে, টিটাগড় পেপার মিল-এ। উত্তরবঙ্গে ডলোমাইট আছে, সেখানে সিমেন্ট শিল্প হতে পারে, ওখানকার পাট চলে আসছে কলকাতায়, ফলে ওখানে পাট শিল্পও হতে পারে। উত্তরবঙ্গে এত কাঁচামাল থাকা সত্ত্বেও, সুযোগ থাকা সত্ত্বেও উত্তরবঙ্গে কোনও ইন্ডাস্ট্রি নেই। এখানে পেপার মিল হতে পারে, সিমেন্ট কারখানা হতে পারে, জুট ইন্ডাস্ট্রি হতে পারে। এত সুযোগ থাকা সত্ত্বেও উত্তরবঙ্গে কোনও কারখানা হয়নি। কংগ্রেস করেনি, আপনারাও করেননি, আপনারা ২০ বছর পশ্চিমবঙ্গে আছেন, আপনারাও করলেন না, সেইজন্য বলব, দলমত নির্বিশেষে উত্তরবঙ্গের জন্য সকলের জন্য ওখানকার কথা ভাবুন। উত্তরবঙ্গের তিস্তা প্রকল্পকে অবিলম্বে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করা হোক, তার বাঁ হাতি খালকে খনন করে সমস্ত এলাকায় সেচের ব্যবস্থা করা হোক। উত্তরবঙ্গে কোনও ইন্ডাস্ট্রি নেই, কিন্তু কাঁচামাল আছে। এই ব্যাপারে উত্তরবঙ্গের মানুষের মধ্যে একটা ক্ষোভ আছে। উত্তরবঙ্গে যদি কোনওদিন কোনও আন্দোলন আরম্ভ হয় তাহলে আপনি কোনও দোষ দিতে পারবেন না।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী মহাবুবুল হকঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর গৌরিপদ দত্ত মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব নিয়ে এসেছেন তার আমি বিরোধিতা করছি। তবে আমি সম্পূর্ণ বিরোধিতা করছি না। রাজ্যপালের ভাষণের মধ্যে ২৩টি অধ্যায় আছে। তার মধ্যে দুই নম্বর অনুচ্ছেদ শোক প্রস্তাব আছে, সেটা বাদ দিয়ে আর ২২টি যে প্যারা আছে সেগুলোর বিরোধিতা করছি। পশ্চিমবাংলায় পরপর পাঁচবার ক্ষমতায় এসে এই বামফ্রন্ট সরকার গর্ব অনুভব করে এবং পশ্চিমবাংলা একটা রেকর্ড সৃষ্টি করেছে। কিন্তু আমরা আশঙ্কা করিছ এই সরকার পঞ্চত্বপ্রাপ্তির দিকে এগিয়ে যাছে। আমরা দেখছি বার বার এই রাজ্য খুনের দিক দিয়ে রেকর্ড সৃষ্টি করেছে, ধর্ষণের দিক দিয়ে রেকর্ড সৃষ্টি করেছে। আমি এই ব্যাপারে কোনও পরিসংখ্যান দিচ্ছি না, কারণ পরিসংখ্যান দিতে গেলে যে সময় লাগবে সেই সময় আমার নেই। এই সরকার বেকারির দিক দিয়ে রেকর্ড সৃষ্টি করেছে। একটু আগে সঞ্জীব দাস মহাশয় বলেছেন, যেখানে লোকসংখ্যা বাড়ছে, সেখানে আমাদের রাজ্যে স্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা কমে যাচ্ছে। শুধু তাই নয়, রাস্তা-ঘাটের সংখ্যাও কমে যাচ্ছে। আমার মনে হয় এই ২০ বছরে এই বামফ্রন্টের বন্ধুদের স্টমাকের ক্ষমতা বেড়ে গেছে, তারা রাস্তার

পাথরগুলোকেও হজম করে ফেলছে, তাই রাস্তার সংখ্যা কমে যাচ্ছে। এর আগে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট ফান্ড একটা ছিল এবং সেখান থেকে কিছু উন্নয়নমূলক কাজকর্ম হত। তাই আমাদের দাবি উন্নয়ন মূলক কাজ করার জন্য উত্তরবঙ্গ পর্ষদ আবার গঠন করা হোক। আমাদের মালদহ জেলায় কোনও মহকুমা নেই, দয়া করে মালদহ জেলায় একটা মহকুমা স্থাপন করা হোক। আমরা দেখছি চাঁচোল মহকুমা এখনও স্থাপিত হল না। তাই আমরা সংশোধনী দিয়েছি চাঁচোল কেন মহকুমা হবে না। আজকে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। স্কুলে ছাত্র আছে, কিন্তু শিক্ষক নেই। প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা তুলে দেওয়া হল, আবার এখন বলছেন ইংরাজি নিয়ে আসবেন।

আজকে বন্যায় সাধারণ মানুষের অনেক ক্ষতি হয়েছে। বহু বাড়িঘর নষ্ট হয়ে গেছে, ভেঙ্গে গেছে সেগুলো স্থাপন করার কোনও পরিকল্পনা আপনাদের নেই। শিক্ষক নিয়োগ করতে গিয়ে মালদা এবং মেদিনীপুরে আপনারা যে কেলেঙ্কারি করেছেন তা বলার অপেক্ষা রাখে না। আমরা গত বার এই কথা গুলো মানুষের কাছে তুলে ধরেছিলাম বলে আজকে মালদায় ফল হয়েছে ১২টার মধ্যে ৮টাই আমরা পেয়েছি। ৮টা তাও আবার একটা ফরওয়ার্ড ব্লক। আজকে নির্বাচনের কথা বলতে গেলে দেখতে পাচ্ছি কিভাবে চক্রান্ত করেছেন, নির্বাচনের পর। পুলিশকে হাত করার জন্য নির্বাচনের আগে বোনাস দিয়ে তাদের সুখী করেছেন। আজকে আপনারা গ্রামাঞ্চলের মানুষের কথা বলেন? গত বন্যায় কত মানুষের বাড়ি ঘর নষ্ট হয়ে গেছে, ফসল নষ্ট হয়ে গেছে। কোনও কর্মসূচি গ্রহণ করেছেন? গৃহনির্মাণের কোনও কর্মসূচি গ্রহণ করেছেন? কিছুই করেন নি। তবুও এই ভাষণকে সমর্থন করতে হবে? আজকে পুলিশ প্রশাসন কি করছে? পাঁচশো কোটি টাকা এই বাজেটে আইনশৃঙ্খলা রক্ষার জন্য আনা হয়েছে। তারা কিভাবে সরকার পক্ষের হয়ে অত্যাচার করে মানুষকে দুঃখ কষ্টের মধ্যে ফেলে দেয়। তার থেকে সমাধান পাবার কোনও চেষ্টা করেছেন কি? মালদা জেলায় দেখেছি হোম গার্ডরাই নির্বাচন করেছে। তখন পুলিশ কোথায় ছিল? হোমগার্ড মিনিস্টার যিনি আছেন তাকে বলব, হোমগার্ডরা যা বেতন পান তা অতি সামান্য। তাদের সেই বেতন বৃদ্ধি করুন। আজকে পুলিশ নয়, এই হোমগার্ড বাহিনীই গত নির্বাচনে শান্তি শৃঙ্খলা কিছুটা রক্ষা করেছে। আজকে বলতে গেলে অনেক কথাই বলতে হয়। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব তিনি যদি প্রধানমন্ত্রী হতেন তাহলে রেকর্ড করতে পারতেন। তাছাড়া ডেপুটি স্পিকারের পদটা যদি অপজিশনকে দেওয়া হত তাহলে একটা রেকর্ড করতে পারতেন। অপজশিনের কথা যদি আপনারা শোনেন তাহলে গণতন্ত্র প্রকৃতভাবে রক্ষা করা হত। আপনারা মুখে বলেন ডেমোক্রাসির কথা আসলে আপনারা এটাকে পার্টিতন্ত্র করে তুলেছেন। তাই আমি বলব আগামী দিনে যাতে পশ্চিমবঙ্গের উন্নতি হতে পারে বিরোধীপক্ষের সাজেশন আপনারা শুনুন। শেষ করার আগে বলব মাননীয় মুখ্যমন্ত্রী প্রায়ই বাইরে যাচ্ছেন আর বলছেন পশ্চিমবঙ্গে বিরাট উন্নতি হয়েছে। কোনও দিন শুনবো উনি ঘুরে এসে বলছেন স্বর্গ একটাই আছে সে পশ্চিমবঙ্গ।

**শ্রী প্রতীম চ্যাটার্জিঃ** (অনুপস্থিত)

**শ্রী অজিত খাঁড়াঃ** (অনুপস্থিত)

**শ্রী গোপালকৃষ্ণ দেঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ তারিখে এই সম্মানীয় বিধানসভায় রাজ্যপাল কর্তৃক প্রদত্ত ভাষণের সমর্থন করতে পারছি না। তার কারণ তার বক্তব্যের মধ্যে নির্বাচনের আগে ও পরে শান্তি শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে তিনি যে প্রস্তাব এনেছেন, তা শুনেছি। আমার মনে পড়ছিল একটা কবিতার কথা।

"ছায়া সুনিবিড়, শান্তির নীড়
ছোট ছোট গ্রাম গুলি।"

আমি জানি পশ্চিবঙ্গে একজন মন্ত্রী আছেন, যিনি দুঃসময় নামে একটি নাটক লিখে মন্ত্রী সভা থেকে বহিষ্কৃত হয়েছিলেন। সেই বুদ্ধদেব বাবুর কাব্যিক ঢঙের কোনও জোয়ার মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। মাননীয় রাজ্যপালের ভাষণে যে শান্তির কথা বলা হয়েছে— আমি যদি কিছু নমুনা দিই তাহলে আপনারা লজ্জা পাবেন। আমি বিশ্বাস করি নিছক বিরোধিতা করবার জন্য আমরা বিরোধিতা করছি না, সরকারি দলের সদস্যরা ব্যাঙ্গ, বিদ্রুপ করতে পারেন। কিন্তু ওরাও নিশ্চয়ই আমার কথা স্বীকার করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার ভাবতে অবাক লাগে যে পশ্চিমবঙ্গে নাকি একটা সভ্য সরকার আছে। সেই সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। নির্বাচনের আগে এবং পরে যে অবস্থা তৈরি হয়েছে সেই অবস্থার কথা বলি। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেই পাথরপ্রতিমা এলাকার গোপালন গড় গ্রামের একজন প্রধান শিক্ষক আছেন, তার নাম অনন্ত হাজরা। তিনি কংগ্রেস প্রার্থীকে সমর্থন করেছিলেন বলে তাকে নৌকার দড়ি দিয়ে বেঁধে প্রকাশ্য রাস্তায় মারতে মারতে থানায় নিয়ে আসা হয়। তাকে দেড় দিন থানায় বন্ধ রেখে শেষ পর্যন্ত জনগণের চাপে ছেড়ে দিতে বাধ্য হয়। এটা যদি শান্তির নজির হয় তাহলে পশ্চিমবঙ্গে শান্তি আছে। দক্ষিণ গঙ্গারামপুরের বনশ্যামনগরের পরিবর্তনের নামে ঘর-বাড়ি লুঠতরাজ করা গুন্ডাদের দৈনন্দিন কাজ হয়ে দাঁড়িয়েছে। নামখানা পঞ্চায়েত সমিতির সভাপতির অপরাধ—এবারের নির্বাচনে প্রভঞ্জন মন্ডলের ভোটের সংখ্যা কমে এসেছে। তাই কংগ্রেস পঞ্চায়েত সমিতির প্রধানকে ব্যাপক প্রহার করে সাতদিন হাসপাতালে থাকতে বাধ্য করা হয়েছে। এইভাবে দক্ষিণ ২৪ পরগনা জেলায় অচলাবস্থার সৃষ্টি হয়েছে। ক্যানিং-এ আব্দুল রেজ্জাক মোল্লার কেন্দ্রে, পরিবর্তনের নাম করে, একজন ডাক্তার কংগ্রেসের পক্ষে প্রচার করেছিলেন বলে তার ডাক্তারখানাকে সারেঙ্গাবাদ এলাকায় সেলুনে পরিণত করা হয়েছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি আপনাদের কাছে আবেদন করতে চাই যে এই অবস্থা দূর করতে হবে। এইসব কারণে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে অসারসর্বস্ব বলে মনে করে এর বিরোধিতা করছি। মাননীয় রাজ্যপাল মহাশয়, ১৩

[6-50 — 7-00 P.M.]

নম্বর অনুচ্ছেদ তৃণমূল স্তর থেকে পরিষেবার কথা বলেছেন। কিন্তু মাননীয় সদস্যরা নিশ্চয়ই স্বীকার করবেন যে গত ২ বছর আগে বিষ্ণুপরের আমতলায়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু ১০০ শয্যাবিশিষ্ট একটা হাসপাতালের উদ্বোধন করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেখানে ইন্ডোর খোলা হয়নি। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে সুন্দরবনের প্রত্যন্ত এলাকায় কুলতালি, পাথর প্রতিমা, গুরুদাসপুর এবং ব্রজবল্লভপুর উপস্বাস্থ্য কেন্দ্র তৈরি হয়েছিল। পাথরপ্রতিমা স্বাস্থ্যকেন্দ্র, যা সিদ্ধার্থ রায়ের আমলে তৈরি হয়েছিল, তিন ডাক্তার বিশিষ্টি সেখানে একজন

ডাক্তার এসেছে, শুধু সার্টিফিকেট সর্বস্ব ডাক্তার ওষুধের অভাব আছে। গুরুদাসপুরে ডাক্তার নেই, দুজন সেবিকা আছে। ব্রজবল্লভপুরে ডাক্তার আছে কিন্তু, কম্পাউন্ডার নেই, সেবিকাও নেই। এমনই অবস্থা সুন্দরবনের দুর্গম এলাকাগুলির। কিন্তু রাজ্য সরকার ১৯ বছরে পাথর প্রতিমায় এটা ধন্যবাদ পাওয়ার মতো কাজ করেছেন। শাসক দলের বন্ধুরা শুনে খুশি হবেন, বঙ্গোপসাগরের কোলে ১৭ কিলোমিটার একটা দ্বীপ, নাম জি ব্লক, সেখানে ইন্দ্রপুরে আশির দশকে একটা স্বাস্থ্যকেন্দ্র তৈরি করার জন্য ২৩ লক্ষ টাকা ব্যয়ে রাজ্য সরকার একটা বাড়ি নির্মাণ করেছিল। আমরা আশাবাদী ছিলাম স্বাস্থ্য পরিষেবার উন্নতি হবে। এক দশক পার হয়ে গেল, বাড়ি তৈরি হল, কিন্তু আজ পর্যন্ত চিকিৎসা ব্যবস্থা চালু হয়নি। ওখানে গরু ছাগল থাকে রাত্রিবেলা। তৃণমূল স্তরে সেবা পৌঁছায়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুন্দরবন এলাকার বিধায়করা এখানে আছেন শাসক দলের সুবোধ বাবুরা চুপ করে বসে থাকতে পারেন, গণেশ বাবুদের মন্ত্রীত্ব যাবার ভয় থাকতে পারে, কিন্তু আমি আশা করব, তাঁরা যদি বিবেকবান মানুষ হন, রাজ্যপালের এই ভাষণ যে ভুল তা বলবেন। রাজ্যপালের ভাষণে ১৬ নম্বর অনুচ্ছেদে তফসিলি সম্প্রদায়, আদিবাসী সম্প্রদায়ের উন্নয়ন সম্পর্কে বলা হয়েছে, যে কথা কিছুক্ষণ আগে ফজলে হক সাহেব বললেন উত্তরবঙ্গের নাম করে উন্নয়নের দিকে দৃষ্টিপাত রাখা হবে। ঠিক তেমনি অবহেলিত সুন্দরবনের ব্যাপারে একটি লাইনেই প্রতিশ্রুতি সীমাবদ্ধ রাখা হয়েছে। তারপরে আর কিছু রাজ্যপালের ভাষণে খুঁজে পাচ্ছি না। সুন্দরবন এলাকার চিংড়ি মিন সংগ্রহের জন্য কোটালের সময় সেখানকার মা, বোনেরা কুমীর, হাঙরের ভয় উপেক্ষা করে মশারি নিয়ে জলে নামে। এই চিংড়ি-মিন থেকে শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারত সরকারও বিদেশি মুদ্রা আয় করে। কিন্তু এর কোনও রূপরেক্ষা রাজ্যপালের ভাষণে নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সত্য বাপুলি আগে বললেন, তিন বছরে মাত্র দুটো প্রাইমারি স্কুল স্থাপিত হয়েছে। সিদ্ধার্থ রায়ের পর একটিও নতুন স্কুল পাথরপ্রতিমা এলাকায় প্রতিষ্ঠিত হয় নি, সি পি এম বন্ধুরা নিশ্চয় এটা স্বীকার করবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই যে, রাজ্যপালের ভাষণে এই প্রস্তাব সততার সাথে, সত্যনিষ্ঠার সাথে পরিবেশিত হয় নি, তোতা পাখির বুলি আউড়ে গেলেন, তাই একে সমর্থন করতে পারি না। মুখ্যমন্ত্রীর ছেলে-নাম উল্লেখ করা সংসদীয় হবে কি না জানি না, চিংড়ির ব্যবসা করার জন্য নামখানা পর্যন্ত ডিভিসির তার পৌঁছেছে। সুন্দরবন এলাকায় বিদ্যুতের হাল এমনই যে, সেখানকার তরমুজ চাষী, পান চাষী, লঙ্কা চাষিরা বিদ্যুতের অভাবে আধুনিক প্রযুক্তির সহায়তা থেকে বঞ্চিত হচ্ছে। ঢোলা পর্যন্ত বিদ্যুতের তার গেছে, অথচ রামগঙ্গা মাত্র ১৭ কিলোমিটার, সেখানে যায় নি। শঙ্করবাবু না কি বিদ্যুৎ দপ্তরে ভালো কাজ করেছেন। কি কারণে পাথরপ্রতিমা বঞ্চিত তা জানি না। পাথরপ্রতিমা একটা জি পি তে বিদ্যুৎ পৌঁছেছে। শুনেছি মুখ্যমন্ত্রীর পুত্র ফ্রিজারগঞ্জে চিংড়ির চাষ করবেন, সেখানে বিদ্যুৎ গেছে। তার কিছু উদ্বৃত্ত বিদ্যুতের তার গোপালনগর হয়ে পাথর প্রতিমায় পৌঁছেছে। অথচ মাননীয় সিদ্ধার্থ রায়ের আমলে ঐ পাথরপ্রতিমায় যে পি এস স্থাপিত হয়েছিল তার কোনও উন্নতি ওনারা করতে পারেননি। বিদ্যুৎ উৎপাদন বা সরবরাহের কোনও ব্যবস্থা করা হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে সুন্দরবনের, পাথরপ্রতিমার মানুষের বঞ্চনার, লাঞ্ছনার এবং পুলিশ সি পি এম-এর যৌথ অত্যাচার

সম্বন্ধে সত্য উৎঘাটিত হয়নি বলে আপনার মাধ্যমে এই ভাষণের বিরোধিতা করছি। স্যার, থানার ও সি জানেন না যে উনি পুলিশমন্ত্রী বা অর্ধস্তন অফিসারদের নির্দেশে চলবেন না থানাকে রাজনৈতিক আখড়ায় পরিণত করবেন এটা আজকে সুন্দরবনে হচ্ছে। আজকে শ্রীধামে ১৫০ জন কংগ্রেস কর্মী নির্বাচনের পরে বাড়ি ছাড়া। এছাড়াও বিভিন্ন জায়গায় আমাদের বহু কর্মী মার খেয়ে হাসপাতালে ভর্তি হয়ে আছেন এবং এটাও সুন্দরবনে চলছে। এটা স্যার, আশু বন্ধ হওয়া দরকার। মানুষের মৌলিক সমস্যার সমাধানে রাজ্যসরকারের একটা ভূমিকা থাকা দরকার এবং সুন্দরবন অঞ্চলের আর্থ-সামাজিক উন্নয়নের জন্য একটা রূপরেখা তৈরি হওয়া দরকার।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সড়ক পরিবহনের কথা বলা হল। সুন্দরবনের একমাত্র সড়ক সুন্দরবন সড়ক যেটা কংগ্রেস আমলে সিদ্ধার্থ রায়ের আমলে তৈরি হয়েছিল। কিন্তু স্যার, গত ১৯ বছরে আপনারা তার সংস্কার করার সাহস দেখাতে পারেন নি। সেই রাস্তায় আজকে বেহাল অবস্থা। সেখানে দিয়ে চলতে গেলে স্যার কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের শিলং যাত্রার কথা মনে পড়ে যায়। তিনি লিখেছিলেন, দেহের রস-রক্ত যদি দই হত তাহলে প্রাণটা তার থেকে মাখন হয়ে বেরিয়ে আসত। আজকে ওখানকার রাস্তারও সেই অবস্থা। স্যার, আমি যেটা বলতে চাইছি, রাজ্যপালের ভাষণের মধ্যে এই প্রকৃত ঘটনার কথা, মানুষের সমস্যার কথার কোনও উল্লেখ নেই। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং প্রতিবাদ করছি। সাথে সাথে একথা বলব যে, বাস্তবতা উপলব্ধি করে সরকারি দলের বন্ধুদের আমাদের সমর্থন করা উচিত। স্যার, আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনী প্রস্তাবের সমর্থন করে এবং সবাইকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমাদের বক্তব্য শেষ করছি।

[7-00 — 7-03 P.M.]

**শ্রী প্রতীম চ্যাটার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল ১০ই জুন এই অধিবেশনে যে ভাষণ উনি দিয়েছেন সেই ভাষণের জন্য ওনাকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি বলতে চাই যে আজকে এখানে আলোচনা হচ্ছে কিন্তু আলোচনা প্রথমেই বলি আমরা যারা এই বিধানসভার নতুন সদস্য তারা দেখছি যে এ পক্ষ এবং ও পক্ষ এই দুই পক্ষই আলোচনা করেন। কিন্তু এই আলোচনাটা গঠনমূলক হওয়া বাঞ্ছনীয়। কারণ আমাদের দায়িত্ব আছে, কর্তব্য আছে, কিছু করতে হবে এ কথা মনে রেখে আমাদের আলোচনা করতে হবে। সেই জন্যই গঠনমূলক আলোচনা করতে হবে। এ কথা নিশ্চয়ই বলব যে, এই পঞ্চমবারের জন্য অর্থাৎ বিগত ২০ বছর বামফ্রন্ট সরকার এখানে আছে। কিন্তু প্রশ্ন হচ্ছে আপনারা যারা এখানে এসেছেন তাদের এ কথা ভুললে চলবে না। যে আপনারা শুধু বিরোধিতা করতেই নন, পশ্চিমবাংলার মানুষ আপনাদের পাঠিয়েছেন। আপনারা এখানে আমাদের সহযোগিতা করবেন, আপনাদের সহযোগিতা আমাদের প্রয়োজন। নিয়ম শৃঙ্খলার মধ্যে আপনারা বলছেন, আইনের মধ্যে আপনারা বলছেন, এখানে আইনের শাসন আছে। ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন আপনারা যেখানে ছিলেন, যেখানে আছেন সেই দিকে তাকিয়ে দেখুন, আর অন্য দিকেও দেখুন, আপনারা বহুবার বলে গেছেন, স্বাধীনতার

পর থেকে আপনারা পঞ্চায়েত ব্যবস্থা কোথাও করেছেন, এই ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা, আমরা করেছি, সেই ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামের মানুষেরা একটা কাজের জায়গা পেয়েছে।

(হইচই)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিনিস্টারকে বলতে দিন, যখন কোনও মিনিস্টার বলতে থাকেন তাকে বাধা দেওয়া উচিত নয়—কার্সি ডিমান্ডস।

**শ্রী প্রীতম চ্যাটার্জি ঃ** আমরা অনেক কিছুই যে করেছি এ কথা নয়, আমরা ন্যূনতম যে ব্যবস্থা, মানুষের অধিকার তাকে আমরা প্রতিষ্ঠা করতে পেরেছি এ দাবি আমি করছি। আমরা পশ্চিমবঙ্গের জনগণের কথা বলি, জনগণের কথা অনুভব করি। একটা সীমিত ক্ষমতার মধ্যে, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে একটা অঙ্গরাজ্য কি করছে, আমরা কি করছি, একথা আপনারা ভাবেন? আমাদের ইচ্ছা আছে আমরা যা করতে পারিনি সেগুলি করার, কিন্তু কেন করতে পারিনি সে কথা বলতে গেলে আপনাদের দিকে আঙুল দেখাতে হয়। কারণ আপনারা পশ্চিমবঙ্গে রাজত্ব করেছেন অনেকদিন, হিসাব করলে ভারতবর্ষ স্বাধীন হবার পর অন্তত পক্ষে ৪৫ বছর আপনারা রাজত্ব করেছেন। আমরাই প্রথম বলেছি কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা, এতে শুধু আমাদের লাভ হবে না, এতে প্রত্যেকটি রাজ্যেরই লাভ হবে। আমাদের যে অর্থ পাওয়ার কথা, সেটা আমরা পাই না, আমরা কেন্দ্রের কাছ থেকে আইন অনুযায়ী যে অর্থ পাওয়ার সেটা পাই না। সেই জন্য স্বল্প ক্ষমতার মধ্যে আমরা দেখেছি যে কৃষি ভিত্তিক দেশ আমাদের, সেখানে গ্রামে মানুষদের আমরা অধিকার দিতে পেরেছি, সম্প্রসারিত করতে পেরেছি। আপনারা গ্রামে যান, আজকে সে দিকে তাকিয়ে দেখুন, গ্রামের মানুষদের দিকে তাকিয়ে দেখুন যে তাদের চাহিদা আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছে, সেটা দিয়েই তাদের মান নির্ধারণ করতে পারবেন। গ্রামের মানুষের চাহিদা মোরাম রাস্তা, তারা চায় বিদ্যুৎ। আজকে তারা বিদ্যুৎ চাইছে, বিদ্যুতের উন্নতির কথা বলছে ; কিন্তু খাদ্যের কথা আর বলছে না। কারণ এখন এ রাজ্যে খাদ্যশস্যর উৎপাদন পূর্বের চেয়ে অনেক বেশি হচ্ছে। খাদ্যশস্য বিক্রির মধ্যে দিয়ে গ্রামীণ অর্থনৈতিক ব্যবস্থার পরিবর্তন ঘটেছে। বিভিন্ন উন্নয়ন কাজের মধ্যে দিয়েই এটা সম্ভব হয়েছে। আমরা চাই সে কাজ আরও ভালভাবে প্রসারিত হোক। একটা দেশের স্বাধীন নাগরিকদের জন্য যে ব্যবস্থাগুলো থাকা দরকার সেগুলো যাতে সঠিকভাবে গড়ে ওঠে তারজন্য অবশ্যই আমাদের প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। হ্যাঁ, নিশ্চয়ই আমাদের প্রয়োজনের তুলনায় রাস্তাঘাট কম আছে এবং যেগুলো আছে সেগুলোরও সব কটার অবস্থা খুব একটা ভাল নয়। তারপরে অনেক ক্ষেত্রে অনেক রাস্তা প্রস্থে কমে গেছে, এ কথা সত্য কিন্তু অন্য দিকে আমরা মানুষের দাবি এবং চাহিদাকে সম্প্রসারিত করেছি, এ কথাও সত্য। সেজন্য আমি আপনাদের সকলকে আহ্বান করছি, আসুন আমরা সকলে মিলে পশ্চিমবঙ্গের কথা ভাবি, একটা উন্নত ব্যবস্থার কথা ভাবি এবং সেই ব্যবস্থাকে সবাই মিলে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করি। এই কথা বলে, হাউসের প্রত্যেককে আমরা অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার অন এ পয়েন্ট অফ অর্ডার। স্যার, রুলস-এ কোনও বাধ্য বাধকতা না থাকা সত্ত্বেও আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি

আকর্ষণ করছি। সাধারনত রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিতর্কে উভয় পক্ষের সদস্যরা অংশ গ্রহণ করে থাকেন এবং পরিশেষে সরকারের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী বক্তব্য রাখেন। সর্বশেষে মুভার রিপ্লাই দেন। যেহেতু মন্ত্রিসভা থেকেই রাজ্যপালের ভাষণ প্রস্তুত করা হয় সেহেতু সাধারণভাবে চিফ মিনিস্টার ছাড়া মন্ত্রিসভার আর অন্য কোনও সদস্য এই বিতর্কে অংশগ্রহণ করেন না। দীর্ঘদিন ধরে এই নিয়মই এখানে প্রচলিত আছে। কিন্তু আজকে কি এমন বিশেষ প্রয়োজন দেখা দিল যে, মন্ত্রিসভার অন্যতম সদস্য শ্রী প্রতীম চ্যাটার্জি এই বিতর্কে অংশ গ্রহণ করলেন? পরিষদীয় মন্ত্রী মহাশয় যদি এটা আমাদের একটু বুঝিয়ে বলেন ভাল হয়।

**Mr. Deputy Speaker :** There is no bar in the rule. As such it is no point of order.

### Adjournment

The House was Adjournment at 7.03 P.M. till 11.00 A.M. On Friday, the 14th June. 1996 at the Assembly House. Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday 14th June, 1996 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 30 Ministers, 13 Ministers of State, and 189 Members.

[11-00 – 11-10 P.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of post election violence resulting in death of several Congress workers, and the second one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of acute scarcity of drinking water in the State.

The subject matters of the Motions do not call for adjournment of business of the House. The Members will get ample opportunity to raise the matters in the House during discussion on Governor's Address. The Members may also raise the matters in the form of Calling Attention. Motion etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read the text of his Motion.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবঙ্গে নির্বাচনোত্তর সংঘর্ষে প্রধান বিরোধী দলের নিহত ২২ জন কর্মীর তালিকা ইতিমধ্যেই রাজ্যের স্বরাষ্ট্র (আরক্ষা) মন্ত্রীর কাছে দলের তরফে জমা দেওয়া হয়েছে। সমস্ত বিষয়ে অবহিত হওয়ার পরেও স্বরাষ্ট্র মন্ত্রী তথ্য গোপন করছেন এবং বলছেন নিহতের সংখ্যা পাঁচ। এই ধরণের সংঘর্ষের ঘটনা ঘটেছে ৯০টি এবং প্রায় সর্বক্ষেত্রেই আক্রমণকারী গরিষ্ঠ শাসক দল।

রাজ্য সরকারের কাছে আবেদন জানিয়ে এবং দলীয় পর্যায়ে সভাপতি ও স্বরাষ্ট্র (আরক্ষা) মন্ত্রীর সঙ্গে সাক্ষাতের পরেও পরিস্থিতি আজও স্বাভাবিক হয়নি। এমতাবস্থায় আমরা (১)

নিহতদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ অথবা পরিবার পিছু একটি চাকুরি প্রদান (২) দোষীদের গ্রেপ্তার ও কঠোরতম শাস্তি প্রদান (৩) প্রশাসনিক নিরপেক্ষতা সুনিশ্চিত করা ও (৪) নির্বাচনোত্তর সংঘর্ষ প্রতিরোধে জেলাস্তরে জেলাশাসকের নেতৃত্বে অবিলম্বে সর্বদলীয় কমিটি গঠন করার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received Eight notices of Calling Attention on the following subjects, namely :-

| Subject | Name |
|---|---|
| 1. Non-payment of salary to the employees of Krishnanagar Municipality | : Shri Biswanath Mitra |
| 2. Problem of sitting arrangement for the lawyers in the Courts of the State | : Shri Ashok Kumar Deb |
| 3. Non-generation .of Power from Bakreshwar Thermal Power Plant | : Shri Suniti Chattaraj |
| 4. Recent clashes at Ekbalpur, Calcutta | : Shri Saugata Roy |
| 5. Non-repairing of Sundarban Road for last 19 years | : Shri Gopal Krishna Dey |
| 6. Clashes after last election | : Shri Nirmal Das |
| 7. Alleged stopage of supply of electricity from STW connection in rural areas | : Shri Ajoy Dey |
| 8. Alleged death of a person in a temple at Daulatabad in Murshidabad district. | : Shri Mozammal Haque |

I have selected the notice of Shri Biswanath Mitra on the subject of non-payment of salary to the employees of Krishnanagar Municipality.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 20th June.

**Mr. Speaker :** Before I call the Minister-in-charge of Health to make a statement under rule 346 I would like to draw the attention of the Members. Yesterday Mr. Ananda Gopal Das had given me a Notice of Privilege relation to the incident that took place yesterday. As I sat in my chamber with the Members of the Opposition and ruling Parties the matter was discussed in a cordial atmosphere and the matter has been resolved. as such I do not take cognizance to that notice. I do make an appeal again from this Chair to all the members.

That there must be an atmosphere of cordiality and mutuality; maintaning your own identity and the right to make your own submissions. There need not be any compromise on that because we are all political beings, and we all have our own cause to support and also campaign for. But a certain atmosphere has to be maintained and that there has to be on the basis of a certain degree of decorum, rules that have to be observed. I am sure, the members, in future, will maintain those rules.

We will be holding classes for the first-time-elected members. I have spoken to Prof. Hiren Mukherjee. We will have a Parliamentary Forum also here. Most probably from next week we will start something. But even besides that there are many senior members and eminent Parliamentarians here, very eminent people are here, who have made a mark not only at the State level but at the all India level also, both in the ruling party as well as in the opposition—both sides. Each one has to respect the other, be he a minister, or an ordinary member, or the Leader of the opposition, or the whips, or anybody, or any back-benchers, or any member of the Treasury Benches. Everyone has to respect every other person's rights. It is on the mutual respect of rights that a Parliament functions. A Speaker can't make a Parliament function. The Speaker works by consensus. If you agree the Speaker can work. If you don't agree, the Speaker doesn't work. The House does not work. It has to be understood. And we are here for the interest of the people of the entire State. You are the representatives of all of our State. Thev watch our performance, they see us, and in the manner we behave that will be reflected to the people. If we don't behave properly, here and outside the State the people will get different views of our State, of our people. It is not healthy, it is not good.

Once again, I appeal to all members to observe the rules, observe

the decorum. On my part, I am willing to assist any member; if he wants to make himself a better Parliamentarian, in regard to debates or whatever it may be and whatever be my capability, I am willing to help. My doors are always open to any member, however young he may be or however old he may be. I have been there always, and I will be there this time also, and in that spirit we will be working together, and, I am sure, that Parliament will produce good results, as we have done in the past. We have made a mark at the all India level and at the international level. Let us keep that prestige and performance. thank you.

(Noise)

## LAYING OF RULES

### The West Bengal Marine Fishing Regulation Rules, 1995.

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Marine Fishing Regulation Rules, 1995 published under notification No. 913—Fish/C-r/1A-2/90, dated the 21st April, 1995.

(noise and interruptions)

(Several Congress(I) Hon'ble Members rose in their seats)

**Mr. Speaker :** Please, please take your seats, honourable members. I am on my legs. Please take your seats.

Now, I have spoken to Mr. Mannan Yesterday; when they met me at my Chamber, a notice have already been filed. He asked me whether Shrimati Sabitri Mitra would file a motion or not ? I said that was entirely her discretion, but I would advise her not to file it at this point of time, because the matter has already been resolved. But there was already a notice on record when the matter was already resolved. As we dispose of the notice, I would like you to understand that.

Now, today's mentions. We will have only one hour because today is Friday and we will adjourn at 12.15 p.m. I hope you will understand that. So, as many mentions as can be covered till 12.15 p.m. we will cover the same, the rest will lapse.

## MENTION CASES

[11-10 - 11-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, হাওড়া ব্রিজের অ্যাপ্রোচ রোডে যে বহুতল বাণিজ্যিক বাড়ি বে-আইনি ভাবে হয়েছে নন্দরাম মার্কেটে, তার ৫তলা ভেঙ্গে দেবার জন্য পৌরসভা উদ্যোগ নিয়েছিল। কিন্তু পুলিশ প্রশাসনের সহায়তা না পাবার জন্য পৌরসভা সেটা ভাঙ্গতে পারছেনা। এটা বিপজ্জনক অবস্থায় আছে। স্বরাষ্ট্র মন্ত্রী বলেছেন যে বে-আইনি বাড়ির বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু দেখা যাচ্ছে যে একটার পর একটা বে-আইনি বাড়ি তৈরি হচ্ছে। গত দুই বছরে প্রায় ৩ শত বে-আইনি বাড়ি নির্মাণ হয়েছে। তাদের বিরুদ্ধে এফ. আই. আর করা হয়েছে কিন্তু কোনও কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছে না। তপশিয়া, ট্যাংরা, তিলজলা ইত্যাদি জায়গায় এখনও বে-আইনি বাড়ি নির্মাণ হচ্ছে। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এর মধ্যে কোনও স্ববিরোধীতা আছে কিনা জানিনা, কিন্তু নির্দেশ দেওয়া সত্ত্বেও একটার পর একটা বে-আইনি বাড়ি তৈরি হচ্ছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। সেই সঙ্গে নুতন বিধায়ক যারা এসেছেন তাদেরও বলছি। বিষয়টি হচ্ছে, গত বিধানসভার অধিবেশনে এই রাজ্যের স্বার্থে, রাজ্যবাসীর স্বার্থে বিভিন্ন সময়ে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি—রেলের উন্নয়নের ব্যাপারে, নদী ভাঙ্গনের ব্যাপারে, বিভিন্ন ব্যাপারে। ভাগীরথী, গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ করার জন্য যাতে কেন্দ্রীয় সরকার মাস্টার প্ল্যান অনুমোদন করেন। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার ২/১টি ব্যাপার ছাড়া আর কোনও সহযোগিতা করেন নি। এখন কেন্দ্রে নুতন সরকার এসেছে, দেবগৌড়ার সরকার হয়েছে। আমি পরিষদীয় মন্ত্রীর কাছে আবেদন করব যে, কেন্দ্রে যে নুতন সরকার এসেছে তারা যাতে আমাদের যে সমস্ত গৃহীত সর্বদলীয় প্রস্তাব ছিল রাজ্যের স্বার্থে এবং রেল সংক্রান্ত ব্যাপারে, সেগুলি সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন এবং সেটা যাতে বাস্তবে রূপায়িত হয় সেই ব্যাপারে আপনি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করুন।

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তফসিল জাতি এবং উপজাতিদের সার্টিফিকেট দেবার ক্ষেত্রে যে অসুবিধার সৃষ্টি হয়েছে সেই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মহেশতলা পৌরসভা আগে পঞ্চায়েতের অধীনে ছিল। তখন বি. ডি. ও'র অধীনে কর্মচারী নিযুক্ত ছিল এবং তফসিল জাতি এবং উপজাতিদের সার্টিফিকেট দেবার ব্যবস্থা ছিল। কিন্তু মহেশতলা পঞ্চায়েত পৌরসভার অধীনে আসার ফলে সমস্ত কর্মচারিদের তুলে নেওয়া হয়। ফলে কর্মচারী না থাকার জন্য সেখানে তফসিল জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রীরা ফর্ম নেওয়া এবং জমা দেবার ক্ষেত্রে অসুবিধায় পড়েছেন। আমাদের মহেশতলার জনসংখ্যা প্রায় ২ লক্ষ ২৫ হাজার। তার মধ্যে ও. বি. সি এবং শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস মিলিয়ে প্রায় ১ লক্ষ। প্রতি বছর প্রায় ২০/২১ হাজার ছাত্র-ছাত্রীর ফর্ম জমা দিতে হয়। সেখানে নির্দ্দিষ্ট কর্মচারী না থাকার ফলে তাদের মহকুমা সদর আলিপুরে আসতে হয়। কিন্তু এক শ্রেণীর অসাধু কর্মচারির চক্রান্তের জন্য নুতন তরুনদের ফর্ম নেওয়া এবং জমা দেবার ক্ষেত্রে অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। কাজেই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন যে পৌরসভায় নুতন ভাবে কর্মচারী রাখা হোক যাতে এলাকায় স্থানীয় ভাবে ফর্ম দেওয়া এবং জমা দিতে পারে।

**শ্রী গুলসন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলায় ৫টি স্বাস্থ্য কেন্দ্র আছে। এক নম্বর বনসপুর স্বাস্থ্য কেন্দ্রে এখন কোনও ডাক্তার নেই, এখানে কম্পাউন্ডার দিয়ে কাজ করানো হচ্ছে। এখানে কোনও ঔষধ নেই এবং যে কোয়াটারগুলি আছে সেগুলি সি. পি. এম. পার্টি থেকে ভাড়া দেওয়া হয়েছে। দুই নম্বর হচ্ছে পোলগোস্তিয়া স্বাস্থ্যকেন্দ্র। সেখানে চারটি বেড রয়েছে, কিন্তু ডাক্তার নিয়মিত আসেন না; সপ্তাহে দুই-এক দিন আসেন। সেখানে কোনও ঔষধের ব্যবস্থা নেই। তিন নম্বর হচ্ছে গোবিন্দপুর স্বাস্থ্যকেন্দ্র। ঐ স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুতের কোনও ব্যবস্থা নেই, কোনও ডাক্তার নেই; শুধুমাত্র ফোর্থ গ্রেড স্টাফ রয়েছেন এবং তাদের দিয়ে কাজ করানো হচ্ছে। চার নম্বর হচ্ছে দেওলপুর স্বাস্থ্যকেন্দ্র। ওখানে ১২টি বেড রয়েছে, কিন্তু কোনও এম. বি. বি. এস. ডাক্তার নেই, একজন আর. এম. পি. রয়েছেন। তিনি সপ্তাহে দুই-একদিন আসেন। ওখানেও কোনও ঔষুধের ব্যবস্থা নেই। এ-ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি, তা না হলে গরিব মানুষ বিপদের সম্মুখীন হচ্ছেন।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি তালতলা কেন্দ্র থেকে নির্বাচিত বিধায়ক। ওখানে বহু মানুষ বর্তমানে জলকষ্টে ভুগছেন। কিছুদিন আগে মেগাসিটি প্রকল্পের অধীনে পার্কসার্কাসে একটি জলাধার নির্মাণের প্রস্তাব নেওয়া হয়েছে। জলাভাব দূর করতে ঐ প্রকল্পের কাজ যাতে সত্বর রূপায়িত হয় তারজন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন রাখছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মেনশন করবার আগে আপনার কাছ থেকে এক মিনিট সময় চেয়ে নিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথাটা একটু শুনবেন। আজকে একটি কাগজে দেখলাম, লিখেছে—আপনি ভাল বাংলা বলেন। কিন্তু গতকাল এখানে যখন গোলমাল হচ্ছিল, হাউস ঠাণ্ডা হচ্ছিল না তখন নাকি ইংরেজি বলে আপনি হাউসকে ঠাণ্ডা করে দিয়েছেন। অর্থাৎ কেউ ইংরেজি বোঝেন না বলেই হাউস ঠাণ্ডা হয়ে গেছে। আপনি এখন থেকে দয়া করে বাংলাতেই বলুন।

**মিঃ স্পিকার ঃ** না, না, এই নিয়ে আগেও কাগজে লেখা হয়েছে। আমাদের এখানে নানান ভাষাভাষী সদস্য রয়েছেন; নেপালিতে বলবার লোক রয়েছেন, উর্দুতে বলবার লোক রয়েছেন, হিন্দিতে বলবার লোক রয়েছেন। একবার একটা প্রশ্ন উঠেছিল যার পর থেকে ইংরেজি এল যাতে কারও অসুবিধা না হয়। আমি কোনও প্রকার ল্যাঙ্গুয়েজ কন্ট্রোভার্সীর মধ্যে যেতে চাই না। আমি ইংরেজি ফলো করি ফর কনভিনিয়েন্স অফ অল। হবিবুল্লা সাহেব স্পিকার থাকবার সময় মাঝে মাঝে বাংলায়, মাঝে মাঝে ইংরেজিতে বলতেন, কিন্তু আমি কোনও ল্যাঙ্গুয়েজ কন্ট্রোভার্সীর মধ্যে যেতে চাই না।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার আমার জেলার একটা বঞ্চনার কথা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ১৯৮১ সালে শ্রদ্ধেয় ননীবাবু যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন কোচবিহারে একটি হোমিওপ্যাথী মেডিক্যাল কলেজের শিলান্যাস করেছিলেন। ১৯৮২ সালে তাঁর কাছ থেকে স্বাস্থ্য দপ্তর কেড়ে নেওয়া হল এবং তারপর থেকে শিলান্যাস হয়ে যাওয়া সত্ত্বেও আজকে ১৯৯৬ সাল পর্যন্ত একটা

ইটও পড়েনি সেখানে। এভাবে বঞ্চনা এটা আমাদের কোচবিহারের মানুষের মর্যাদায় লাগছে। তাই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব, আপনি নতুন এসেছেন এই দপ্তরে, আপনি খোঁজ খবর নিন যে কেন সেখানে শিলান্যাস হওয়া সত্ত্বেও, মন্ত্রী সভার অনুমোদন থাকা সত্ত্বেও কোচবিহারে হোমিওপ্যাথী মেডিক্যাল কলেজ হচ্ছে না। কোচবিহারের মানুষদের সাথে বামফ্রন্ট সরকারের এই যে মর্মান্তিক রসিকতা—এটা আমাদের সহ্যের বাইরে চলে যাচ্ছে। আমি আশা করি, এবারের এই বাজেট অধিবেশনে কোচবিহার হোমিওপ্যাথী মেডিক্যাল কলেজের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হবে।

[11-20 – 11-30 P.M.]

**শ্রী পঙ্কজকুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বনগাঁর রায়না ব্রিজ যেটা পলটন ব্রিজ নামে পরিচিত, সেই সেতুর কাজ শুরু হয়েছিল, এখনও সেই কাজ শেষ হয় নি। এই সেতু বাগদা থেকে বনগাঁ যাবার একমাত্র পথ। এখানে এই জায়গাটি টিন দিয়ে এমন ভাবে ঘিরে রেখে দিয়েছে যে যোগাযোগ ব্যবস্থা প্রচণ্ড ভাবে মার খাচ্ছে, সাধারণ মানুষ অত্যন্ত অসুবিধার মধ্যে পড়ছে। এই দুর্বল সেতুর উপর দিয়ে বাংলাদেশে লরি যাচ্ছে। যে কোনও মুহূর্তে এই সেতুটি ভেঙে পড়তে পারে, একটা বিপদ জনক অবস্থার সৃষ্টি হতে পারে। তাড়াতাড়ি এই সেতু নির্মাণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শঙ্করশরণ নস্কর ঃ** (অনুপস্থিত)

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুনছি আমাদের ওখানে বাঁকুড়া মেজিয়া যে রেল লাইন ছিল সেটা কেন্দ্রীয় সরকার তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছে। এর ফলে স্কুলের ছাত্র-ছাত্রী, কৃষক, ব্যবসায়ী এবং সকলের যোগাযোগ ব্যবস্থা একেবারে বন্ধ হয়ে যাবে। সেই জন্য আমি এই ব্যাপারে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি, তিনি যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে যাতে এই রেল লাইন না তুলে নেওয়া হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারে অধিবেশন শুরু হওয়ার প্রথম থেকে দেখতে পাচ্ছি বিরোধী প্রশ্ন উল্টো চাপ দিয়ে বলার চেষ্টা করছেন, প্রস্তাব গ্রহণ করার চেষ্টা করছেন এবং মোশন আনার চেষ্টা করছেন যে এই রাজ্যে নাকি শাসক গোষ্ঠীর কর্মীরা তাঁদের কর্মীদের এলাকা ছাড়া করছে, সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। ঠিক উল্টো কথাটা তাঁরা বলছেন। আমার জেলায় কয়েকটি খুনের কথা বলছি যেগুলি ওঁরা করেছেন। আমাদের এলাকায় যে দিন নির্বাচন হল সেই দিন ২.৫.৯৬ তারিখে নওদা থানায় দুর্লভপুর গ্রামে রফিকুল হাসান খুন হয়েছে। ৩.৫.৯৬ তারিখে হরিহরপাড়া থানায় ডেঙ্গপাড়া গ্রামে দুজন মহিলাকে গুলিবিদ্ধ করে এবং ৩৯ জন গরিব ক্ষেত মজুরের বাড়ি ঘর লুট করে। ১৩.৫.৯৬ তারিখে সুতি থানায় ওমরপুর গ্রামে মসলেম সেখকে তারা খুন করে এবং আরও ১২ জন সি. পি. এম কর্মীকে বোমা মেরে গুরুতর ভাবে জখম করে। ২০.৫.৯৬ তারিখে বহরমপুর থানার গজধরপাড়ার লাল মহম্মদকে গুলি করে খুন করে এবং খুন করে শান্তি হয় নি তারা কাটা মুণ্ডু রাস্তায় গড়িয়ে নিয়ে বেড়ায়।

২৩.৫.৯৬ তারিখে ভগবানগোলা থানার কোলান গ্রামের সাদের আলিকে তারা খুন করে। ২৬.৫.৯৬ তারিখে ইসলামপুর থানার পাহাড়পুর গ্রামে জালালউদ্দিন ওরফে পঞ্চুকে খুন করে। হরিহর পাড়া থানার বারুইপাড়া গ্রামের হাসের বিশ্বাসকে ২৬.৫.৯৬ তারিখে উঠিয়ে নিয়ে গিয়ে খুন করে। এই সমস্ত ব্যাপারে একজন আসামী ধরা পড়েছে, তার কাছ থেকে ৫ খানা পাইপগান পাওয়া গিয়েছে।

**শ্রী তুষারকান্তি মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় হলদিয়ার সুতাহাটা কেন্দ্র থেকে আমি নির্বাচিত, সেখানকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হলদিয়া এলাকায় একটা হাসপাতাল আছে, সেটাকে সাব-ডিভিসন হাসপাতাল বলে বলা হয়েছে। এটা স্টেট জেনারেল হাসপাতাল হিসাবে নাম ছিল। এই হাসপাতালটি মাননীয় মুখ্যমন্ত্রী দুবার উদ্বোধন করেছেন, একবার সাব-ডিভিসন হাসপাতাল বলে আর একবার স্টেট জেনারেল হাসপাতাল বলে। এখানে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই, এখানে একটাও রেডিওলজিস্ট নেই। হলদিয়া একটা শিল্প নগরী, এখানে নানা রকম দুর্ঘটনা ঘটতে পারে বিভিন্ন ভাবে লোক আহত হতে পারে, কিন্তু এই হাসপাতালে চিকিৎসার সুযোগ পাওয়া যাচ্ছে না। এখানে সামান্য এক্সরে মেশিন থেকে শুরু করে সাধারণ জিনিস নরমাল স্যালাইন পাওয়া যাচ্ছে না। এখানকার বেশীরভাগ ডাক্তার একটা করে নার্সিং হোম খুলে বসে আছে। সেখানে উপযুক্ত ডাক্তার নেই, নার্সিংহোমের মাধ্যমে চিকিৎসা করানো ছাড়া উপায় নেই। সেখানে ডাক্তার আছে এবং সাধারণ মানুষ বাধ্য হচ্ছেন সেখানে চিকিৎসা করাতে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাই যে, আমার বিধানসভা কেন্দ্রে সুতাহাটাতে হাসপাতাল থাকা সত্ত্বেও সেখানে চিকিৎসা হচ্ছে না। এখানে আমরা তিনজন বিধায়ক আছি যাঁরা ওখানে পাশাপাশি অঞ্চলের বিধায়ক। উক্ত হাসপাতালে চিকিৎসার সুবন্দোবস্ত করার জন্য রেডিওলজিস্ট, চিকিৎসার যন্ত্রপাতি এবং সাজ সরঞ্জামের জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়না বিধানসভার মাধবডি এবং রায়নাতে সাব-স্টেশন তৈরির কাজ চলছে। এই কাজটি দ্রুত সম্পন্ন করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১১৮নং ফলতা বিধানসভা থেকে মানুষের আশীর্বাদ নিয়ে এখানে এসেছি। আমি আপনার মাধ্যমে আমি তথ্য ও সম্প্রচার মন্ত্রী এবং সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার মল্লিকপুর ও ফলতা অঞ্চল দিয়ে ভাগীরথী নদী প্রবাহিত। আপনারা নিশ্চয়ই আচার্য জগদীশচন্দ্র বসুর নাম শুনেছেন, জগদীশ চন্দ্র বসু প্রমাণ করেছিলেন যে গাছের প্রাণ আছে। ভাগীরথীর উৎস সন্ধানের কথায় আমাদের মনকে নাড়া দেয়—'নদী, তুমি কোথা থেকে এসেছ।' দুঃখের বিষয়, 'বসু বিজ্ঞান মন্দির'টি আজকে গঙ্গার গর্ভে বিলীন হয়ে গেছে। তথ্য এবং সেচ দপ্তরকে বারবার করে আমরা জানিয়েছি, কিন্তু কোনও প্রতিকার পাইনি। এখানে আপনারা টিপ্পনী কাটছেন। আগামী দিনের মানুষকে আপনারা কি জবাব দেবেন? জবাব আপনারা দিতে পারবেন না।

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর্সেনিক সম্বন্ধে যে অবস্থা হয়েছে, সে সম্বন্ধে দু'চারটি কথা বলতে চাই। উত্তর চব্বিশ পরগনার বনগাঁ, গাইঘাটা এবং বাগদা এইসব ব্লকের বিস্তীর্ণ অঞ্চলে আর্সেনিক কবলিত হয়ে পড়েছে। ইতিমধ্যে পশ্চিমবঙ্গ সরকার এবং পশ্চিমবঙ্গ বিজ্ঞান মঞ্চ থেকে জল পরীক্ষা করে দেখা গেছে যে সেখানে আর্সেনিক আছে। বহু লোক ইতিমধ্যেই আর্সেনিকে আক্রান্ত হয়েছে। মানুষ যাতে আর্সেনিক মুক্ত জল পায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করার আবেদন আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে রাখছি।

**শ্রী আবু সফিয়ান সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভগবানগোলার আখেরীগঞ্জ পদ্মার ভাঙ্গনে ইতিমধ্যে শেষ হয়ে গেছে। এবং এর সঙ্গে সঙ্গে ১০টি গ্রাম ভেসে গেছে। চরকুঠিবাড়ি অঞ্চল ভগবানগোলা হয়ে পড়েছে। প্রতি নিয়তই হাজার হাজার ফ্যামিলি ঘরছাড়া হচ্ছে। সেই সমস্ত মানুষের পুনর্বাসনের ব্যবস্থা এখনও হয়নি। সরকারের পক্ষ থেকে ত্রাণের ব্যবস্থা যদিও বা কিছু হয় তা শাসক দলের লোকেরাই পেয়ে থাকে। গঙ্গা এবং পদ্মা ভাঙনের প্রতিরোধের ব্যবস্থা হয়নি। যদিও বা কিছু ব্যবস্থা নেওয়া হয় তা বর্ষায় ভাঙনের সময়ে এবং শাসকদলের লোকেরা তাতে দুর্নীতি করে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে, গঙ্গা এবং পদ্মার ভাঙনের ব্যাপারে যাতে যথাযথ ব্যবস্থা নেওয়া হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[11-30 – 11-40 P.M.]

**শ্রী দীবাকান্ত রাউত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন আগে গভীর সমুদ্রে মাছ ধরতে গিয়ে ঘূর্ণী ঝড়ে আক্রান্ত হয়ে অনেক মৎস্যজীবী নিখোঁজ হয়। আমার হুগলি জেলা বলাগড় কেন্দ্রে ১৭ জন মৎস্যজীবী নিখোঁজ হন। এই মৎস্যজীবিদের একমাত্র উপার্জন ছিল মৎস্য চাষ। ফলে ওই নিখোঁজ মৎস্যজীবিদের পরিবাররা অসহায় অবস্থায় পড়েছে। সেই কারণে আমি আপনার মাধ্যমে মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই বিষয়ে দ্রুত হস্তক্ষেপ করেন এবং যেসব পরিবার আজকে ক্ষতিগ্রস্ত হয়েছেন, তাদের আর্থিক ক্ষতিপূরণের ব্যবস্থা করেন।

**শ্রী আকবর আলি খান্দোকার ঃ** নট প্রেজেন্ট

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলায় শালবনী চিঙ্গাশেল বলে একটি জায়গা আছে, সেখানে নতুন করে ডব্লিউ বি সি এস এবং আই এ এস এবং আই পি এসদের ট্রেনিং দেওয়ার জন্য ট্রেনিং সেন্টার করা হয়েছে। তারা ওখানে ট্রেনিং নিয়ে থাকেন। আমরা লক্ষ্য করলাম যে, মেদিনীপুরে যে ট্রেনিং সেন্টারটি আছে, সেখানে ট্রেনিংয়ের নাম করে আই এ এস, আই পি এস অফিসার মহিলাদের শালবনী থেকে মেদিনীপুর সার্কিট হাউসে ডি. এম., এ. ডি. এম তুলে নিয়ে এসে তাদের সামনে নাচতে বলছেন, শীর্ষাসন করতে বলছেন। এছাড়া তাদের সঙ্গে বহু অশালীন আচরণ করা হচ্ছে এবং অসংযত ব্যবহার করা হচ্ছে। ওখানকার ডি. এমের নাম হচ্ছে [***] এবং এ. ডি. এমের নাম হচ্ছে [**]। ওই সার্কিট

---

Note [ ** Expunged as ordered on 17th July, 1996 by the chair]

হাউসে যেসব লোকেরা গার্ড দেয়, রান্নার কাজ করে বা দারোয়ানি করে তারা এইসব দেখে তারা কাজ করতে চাইছে না। এই ব্যাপারে ফেডারেশনের মৃগেন মাইতি এর প্রতিবাদও করেছিলেন কিন্তু কোনও প্রতিকার হয়নি। এখন হাউস চলছে, মন্ত্রী ওদের সমন দিয়ে ডেকে ওই [***] অ্যারেস্ট করার ব্যবস্থা করুন। অতীতে কখনো এই ধরনের বর্বরোচিত ঘটনা ঘটেনি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র উলুবেড়িয়া ১নং ব্লক এবং শ্যামপুর ১নং ব্লকে পানীয় জলের ভীষণ কষ্ট চলছে। এখানে রাস্তায় রাস্তায় মা-বোনেরা লাইন দিয়ে টিউবওয়েল থেকে জল নিচ্ছে। অনেক দূরে দূরে একটা করে টিউবওয়েল, লাইন দিয়ে জল নিতে হচ্ছে, ফলে অনেকে পুকুরের জল খাচ্ছে এবং ডাইরীয়া দেখা দিচ্ছে। এর মধ্যেই বেশ কিছু শিশু মারা গেছে। সেইকারণে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে, পানীয় জলের ব্যবস্থা করা সবচেয়ে আগে দরকার, তার তিনি ব্যবস্থা করুন এবং নলকূপগুলো সারানোরও ব্যবস্থা করুন।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** নট প্রেজেন্ট

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেমারী মন্তেশ্বর রোডের উপরে ঝিকরাতে একটি সেতু আছে। ওই সেতু দিয়ে মেমারী রেল স্টেশনে যোগাযোগের একমাত্র পথ। এই সেতুটি খারাপ হয়ে গেছে, একটা কাঠের সেতু দিয়ে কাজ চালানো হচ্ছে। যার ফলে যানবাহনগুলো অত্যন্ত বিপদজ্জনক ভাবে লোকেদের নিয়ে চলাচল করছে। এই সেতুটি পুনর্নির্মাণের দরকার। জরুরি ভিত্তিতে সেতুটি পুনর্নির্মাণ ও পুনর্গঠনের জন্য এবং কাজ শুরু ও শেষ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের নিকট আমি দাবি জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। উত্তরপাড়া রেল স্টেশন থেকে ডানকুনি রেল স্টেশন পর্যন্ত যে রাস্তা রয়েছে দ্বারকানাথ মুখোপাধ্যায় রোড, এই রোডটি দিল্লি রোডকে ক্রশ করছে, এটা একটা গুরুত্বপূর্ণ রাস্তা। এখান দিয়ে এশিয়ার বৃহত্তম কারখানা হিন্দমোটর এর সমস্ত গাড়িগুলি এইরাস্তা দিয়ে যায়। এই রাস্তাটি অত্যন্ত খারাপ, এখান দিয়ে অসংখ্য মানুষও যাতায়াত করে, এই রাস্তাটি যানবাহন চলাচলের পক্ষে অনুপযুক্ত হয়ে যাচ্ছে, এই রাস্তাটি অবিলম্বে মেরামতি করা দরকার, তাই আমি এই বিষয়টি দেখার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী রুবি নূর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার কালিয়াচকে ভীষণ লোডশেডিং হচ্ছে। এমন লোডশেডিং হচ্ছে, দিনের মধ্যে ৫/৬ ঘন্টা আলো থাকছে না। তারপর যখন আবার আলো আসে তখন সেটা প্রদীপের মতো জ্বলতে থাকে। দিনের পর দিন এই জিনিস চলছে। সবচেয়ে বেশি

** **Note :-** Expunged as ordered on 17th July, 1996 by the chair]

ক্ষতিগ্রস্থ হচ্ছে, যাদের কুটিরশিল্প আছে তারা তাদের মাল উৎপাদন করতে পারছে না। ফলে এমপ্লয়মেন্ট প্রবলেম দেখা দিচ্ছে। এই ব্যাপারে যদি মাননীয় বিদ্যুৎমন্ত্রী নজর দেন তাহলে ভাল হয়। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ইমিডিয়েটলি এই ব্যাপারে একটা ব্যবস্থা গ্রহণ করুন। যাতে সমস্যার সুরাহা হতে পারে।

**শ্রী শঙ্করসরণ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার বিষ্ণুপুর পশ্চিম এলাকায় ২টি বাস রাস্তা আছে। ৯৭ বাস রুটটা আমার বিধানসভা এলাকার অন্তর্গত আছে। এই বাস রুটের রাস্তাটি প্রশস্ত কম, এইটি সংস্কার না হওয়ার ফলে প্রতি বছর যে বাস রুট হচ্ছে, সেই বাস চালাবার পর বন্ধ হয়ে যাচ্ছে। ৯৭ রুট আমতলা থেকে ঘটকপুকুর যাতায়াত করে, এই রাস্তা নিয়ে মানুষের মধ্যে প্রতিদিন ক্ষোভ বাড়ছে। এই রাস্তা যাতে প্রশস্ত করা যায় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। আর একটি রাস্তা হচ্ছে, ঠাকুরপুকুর বাজার থেকে বাখরাহাট হয়ে রায়পুর এই এলাকাটি শিল্পাঞ্চল, এই রাস্তাটিও যাতে সম্প্রসারণ করা যায় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও পরিবহন মন্ত্রীকে আমরা একদিন দেখেছিলাম, তিনি আজকে নেই। তাঁর খোঁজও আজকে পাওয়া যাচ্ছে না। আমি বাড়িতে খোঁজ করেছিলাম পাইনি। পাথর প্রতিমা এলাকায় একটি মাত্র বাস রুট, ভূতল পরিবহনের সরকারি বাস ওখানে চলে। কোনও বেসরকারি বাস ওখানে চলে না। গত ১১ দিন যাবত ভূতল পরিবহনের বাস বন্ধ হয়ে আছে। আমি শুনেছিলাম বামফ্রন্ট রাজত্বে ১৮ মাসে বছর, ফলে এস. ডি. ও. ১১ দিন বাদেও নয়, ১৫ দিন বাদে, আগামী ১৮ তারিখে বৈঠক ডেকেছেন সকাল বেলায়। একটি মাত্র বাস রুট সেখানকার মানুষের যাতায়াতের জন্য চলে। স্বাভাবিক কারণে ঐ বাস বন্ধ থাকায় সুন্দরবনের প্রত্যন্ত অঞ্চলের মানুষের যোগাযোগের খুব অসুবিধা হচ্ছে। বিষয়টি দেখার জন্য আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** অনুপস্থিত

[11-40 – 11-50 P.M.]

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকার কয়েকটি সমস্যার কথা বলছি। চুঁচুড়া থেকে তারকেশ্বর পর্যন্ত রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা এবং এই রাস্তা দিয়ে ১৭ নম্বর বাস রুট আছে। এই রাস্তাটির কিছু অংশ প্রশস্ত করা হয়েছে ও সংস্কার করা হয়েছে। বাকি অংশগুলোর সংস্কার প্রয়োজন। বর্ষা আসন্ন, তাই রাস্তাটি যত তাড়াতাড়ি সংস্কার করা যায় তার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটি সমস্যা হচ্ছে, বর্ধমান বিহার হয়ে সমস্ত মালবাহী ট্রাকগুলো সময় সংক্ষেপ করার জন্য দিল্লি রোড দিয়ে এসে ১৭ এবং ১৮ নম্বর বাসরুট ধরে দুর্গাপুর এক্সপ্রেস ধরে যাতায়াত করছে। ফলে ২০ কিলোমিটার এই রাস্তাটিতে ভয়াবহ যানজট হচ্ছে, কোনও যান চলাচল করতে পারছে না। মাঝে মাঝে চেকিঙের নামে পুলিশকে দেখা যায়, কিন্তু অবস্থার কোনও পরিবর্তন

দেখা যাচ্ছে না। তাই সমস্যাটির সমাধান করার জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামজনম মাঝি ঃ** (অনুপস্থিত)

**শ্রী সমর মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮২ সালে আমি যখন এই সভার সদস্য ছিলাম তখন আর. ই. সি থেকে আট কোটি টাকা তৎকালীন বিদ্যুৎমন্ত্রীর প্রবীর সেনগুপ্ত মহাশয় রতুয়ার ১১টি মৌজার জন্য স্যাংশন করেছিলেন। ১৯৮৪ সালে সেখানে শুধু খুঁটি পোঁতা হয়েছিল। তারপর বাকি টাকাটা তিনি হরিপালে নিয়ে গিয়ে সেখানে বৈদ্যুতিকরণ করলেন। বর্তমান বিদ্যুৎমন্ত্রীর কাছে আমাদের আবেদন রতুয়ার সেই ১১টি মৌজায় বৈদ্যুতিকরণ হবে কি হবেনা? বামফ্রন্ট সরকারের আমলে একটা জিনিস দেখা যাচ্ছে, তারা শুধু মৌজা ছুঁয়ে যাচ্ছে, আর বলছে সেই মৌজা বৈদ্যুতিকরণ হয়ে গেছে। আট, দশটা গ্রাম নিয়ে একটা মৌজা, অথচ সেই মৌজায় একটা খুঁটি পুঁতে দিয়ে বলা হচ্ছে সেই মৌজা বৈদ্যুতিকরণ হয়ে গেছে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের পলিসিটা কি? একটা মৌজায় কত একর জমি থাকতে হবে? এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ৮৩ সালে সংশোধিত রেশন এলাকায় পরিবার পিছু রেশন কার্ডের পরিবর্তে, মাথা পিছু রেশন কার্ড আমাদের রাজ্য সরকার চালু করেছেন। কিন্তু তারপর ১৩ বছর কেটে গেছে, যারা মারা গেছে, তাদের অনেকের নামে ভুয়ো রেশন কার্ড থেকে গেছে। আবার এই ১৩ বছরে যারা নতুন জন্ম গ্রহণ করেছে, তাদের সংখ্যাগত হিসাব নিয়ে নতুন রেশন কার্ড করার কোনও পরিকল্পনা নেই। ফলে দেখা যাচ্ছে, ভুয়ো রেশন কার্ড অনেক আছে বিশেষত গ্রামাঞ্চলে। আমি হুগলি জেলার কথা বারবার বলেছি যে পুরনো সমস্ত রেশন কার্ড বাতিল করে নতুন রেশন কার্ড করা হোক। আমি তাই খাদ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি তিনি যেন বিষয়টির প্রতি দৃষ্টি দেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের রেকর্ড সৃষ্টিকারী মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি অত্যন্ত স্পর্শকাতর বিষয় নিয়ে বলতে চাইছি। আপনারা জানেন দীর্ঘদিন ধরে বর্ধমান একটি বিশেষ জেলা। ঐ অঞ্চলের মানুষের দাবি আসানসোলকে জেলাতে রূপান্তরিত করা হোক। আপনারা জানেন বিকেন্দ্রীকরণ ছাড়া কাজের কোনও উন্নতি হয় না। আপনারা দিনাজপুরকে ২ ভাগে ভাগ করে দিলেন প্রশাসনিক কাজের সুবিধার জন্য। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অনতিবিলম্বে আসানসোলকে জেলা করার প্রক্রিয়া শুরু করা হোক। অশোক মিত্র অর্থমন্ত্রী থাকাকালীন একটি কমিটি গঠিত হয়েছিল সেই কমিটি আসানসোলকে জেলা করার স্বপক্ষে রায় দিয়েছিল। আমি দাবি করছি অশোক মিত্র কমিশনকে মর্যাদা দিয়ে আসানসোলকে জেলা করা হোক।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র নরঘাট যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে যে বিদ্যুৎ এসেছে তার পথ হল কোলাঘাট, মেচোগ্রাম, ডেবরা, এগরা, ভগবানপুর, তালতলা। এইভাবে তালতলা দিয়ে চণ্ডীপুরে গেছে। আমি বিধায়ক হওয়ার পর মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে, নতুন একটি পরিকল্পনা দিই। মহিষাদল—গোপালপুর সাব স্টেশন থেকে হরিখালিতে এবং হলদি নদী ক্রশ করে ধর্মখালিতে ২টি টাওয়ার এর মাধ্যমে এই বিদ্যুতের লাইনকে রেয়াপাড়া সাব-স্টেশন এর সঙ্গে যুক্ত করার। তাছাড়া যে নন্দীগ্রামে ৪২ এর আন্দোলন সংঘটিত হয়েছিল, বহু শহীদ যেখানে মৃত্যুবরণ করেছে, সেই নন্দীগ্রামেও এখনও আলো পৌছায় নি। তাই আমার আবেদন ধর্মখালিতে এই টাওয়ার করা হোক। সেখানে শুধুমাত্র গর্ত খোঁড়া হয়েছে এখনও ঢালাই হয় নি। এখনই এই কাজ শুরু করার আবেদন জানাচ্ছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ইংলিশবাজার। যদুপুর এর কুমারপুর থেকে মধুপুর এই বিস্তীর্ণ এলাকা ভারত বাংলাদেশের বর্ডার। এটা শুধু আমার কনস্টিটিউয়েন্সী নয় উত্তর বাংলার কুচবিহার থেকে দক্ষিণ বাংলার ২৪ পরগনা জেলার বিস্তীর্ণ এলাকা। ভারত-বাংলাদেশ এলাকা। সীমানা বরাবর ০.১০০ মিটার তার কাঁটা দেওয়ার কথা কিন্তু দেখা যাচ্ছে ৩শো, ৪শো, ৫শো মিটার পর্যন্ত তার কাঁটা দেওয়া হচ্ছে। ফলে অনেক ল্যান্ড, কালটিভেশন ল্যাণ্ড এর মধ্যে পড়ে যাচ্ছে।

[11-50 – 12-00 noon]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বসুর নেতৃত্বে পশ্চিমবঙ্গে যে সরকার চলছে তাঁরা ঢক্কা-নিনাদ করে পশ্চিমবঙ্গ সহ ভারতের মানুষকে বোঝাবার চেষ্টা করেছেন যে পশ্চিমবঙ্গ শিক্ষায় বিপ্লব এনেছে। অথচ দক্ষিণ কলকাতায় ৩৫টি প্রাথমিক স্কুল বন্ধ হয়ে গেছে। স্কুলে কোনও ছাত্র-ছাত্রী আসে না। কারণ ক্লাশ ফাইভ পর্যন্ত ইংরেজি বন্ধ করার ফলে মধ্যবিত্ত, নিম্নবিত্ত ঘরের অভিভাবকরা তাঁদের সন্তানদের সরকারি স্কুলে পাঠাচ্ছেন না। তার ফলে এই স্কুলগুলো বন্ধ হয়েছে। শিক্ষক-শিক্ষিকারা মাইনে পাচ্ছেন, তাঁরা মাসের পর মাস স্কুলে আসছেন না। তাঁরা পার্টি অফিসে গিয়ে পার্টির ফুল-টাইমার হিসেবে কাজ করছেন। কিন্তু আমি ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যখন টালিগঞ্জ বিধানসভার সদস্য ছিলাম তখন আমি ২২টি প্রাথমিক স্কুলকে দোতলা স্কুলে পরিণত করেছিলাম। সেগুলো এখন সমাজবিরোধী, ভবঘুরেদের আড্ডাখানা হয়েছে এবং পার্টি অফিস হয়েছে। কাগজে-কলমে শিক্ষার প্রসারের কথা বলা হলেও শিক্ষার প্রসার ঘটে নি। অবিলম্বে এই স্কুলগুলোকে খোলার জন্য আমি প্রাথমিক শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** (অনুপস্থিত)

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঁশকুড়া এলাকায় কংগ্রেস মদতপুষ্ট সমাজবিরোধীরা রেল-স্টেশন এবং বাজারে দিনের পর দিন জুয়া, সাট্টা এবং চোলাই মদের কারবার করছে। রেল পুলিশ এবং প্রশাসনকে জানিয়ে কোনও সুরাহা হয় নি। আমি

আপনার মাধ্যমে এব্যাপারে অবিলম্বে পুলিশ মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষ ৫০ বছর স্বাধীনতা পেলেও পশ্চিমবঙ্গের এমন কিছু গ্রাম আছে যেখানে কমিউনিকেশনের অভাবে মানুষ বর্ষাকালে ১০ থেকে ১৫ দিন জলমগ্ন অবস্থায় থাকতে বাধ্য হয়। এইসব এলাকার মানুষরা বর্ষাকালে কোনও বিপদ হলে খুব অসুবিধায় পড়ে যান। যেমন আমার এলাকা হাঁসানে কাউকে সাপে কাটলে, ডায়রিয়া হলে এবং প্রয়োজনে হাসপাতালে যাবার দরকার হলেও তাঁরা যেতে পারবে না। আমি ১৯৮৭ সালে যখন সদস্য ছিলাম তখনও বলেছি আবার এখন ১৯৯৬ সালেও বলছি—মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়, এখানে দুনি গ্রামের ভাঙ্গলায় একটা ব্রিজের অভাবে বাবলাডাঙ্গা, মধুপুর, জয়চন্দ্রপুর, বারড়ি-ঘাটা এবং মোতায়েনের বিস্তীর্ণ এলাকার মানুষ কোনও গ্রামের সঙ্গে যোগাযোগ রাখতে পারেন না। অবিলম্বে ভাঙ্গলায় একটা ব্রিজ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র তথা পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট, উত্তর বলরামপুর গ্রামে গত ৫-ই মে হারাধন বাউড়ি খুন হন। কিন্তু আজ পর্যন্ত খুনীরা গ্রেফতার হয় নি। এই খুনের সঙ্গে যারা জড়িয়ে আছে, তাদের অবিলম্বে গ্রেফতার করার দাবি জানাচ্ছি।

**শ্রী সঞ্জয় বক্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কলকাতা, জোড়াবাগানের অন্তর্গত ২২-২৩ নম্বর ওয়ার্ডে গত ১০ বছর ধরে সাধারণ নাগরিকরা জল সঙ্কটে ভুগছে। সেখানে এক টিন জলের দাম ৬ টাকা। গত কয়েক বছর ধরে সেখানকার টিউবওয়েলগুলো খারাপ হয়ে আছে। বিভিন্ন রাজ্য থেকে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ বসবাস করেন এখানে। কর্পোরেশনের কিছু উর্দ্ধতন কর্মচারী আস্তে আস্তে জলের ভালভ বন্ধ করে দিয়ে ভোটের পর থেকে স্থানীয় নাগরিকদের নির্জলা করে রেখেছে। এই অবস্থায় মাননীয় পৌরমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং যে সমস্ত অফিসার এর জন্য দায়ী, তাদের শাস্তির দাবিও করছি।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ষার সময়, বিশেষ করে পাহাড়ী এবং নদী-নালা এলাকায় গ্রামগুলোতে সাপের উপদ্রব বেড়ে যায়। সর্পাঘাত প্রাপ্ত মানুষদের সদরে নিয়ে যেতে অনেক সময় লেগে যায় ফলে বহু জীবনহানি ঘটে। এই পরিস্থিতিতে ব্লক হাসপাতালগুলোতে সাপে কাটার ইনজেকশন যাতে রাখা হয় তার জন্য আবেদন করছি।

**শ্রী অজিত খাঁড়া ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র ভগবানপুর পাঁচকূলে কিছুদিন আগে একটি দুঃসাহসিক ডাকাতি হয়ে গেছে যখন হাজার হাজার মানুষ সেখানে কেনাবেচা করছিল, সেইসময়। ঐ ডাকাতি রুখতে গিয়ে চারজন প্রাণ

দিল। আপনার দপ্তর থেকে কোনও কম্পেনসেশন দেওয়া হয় নি এবং পুলিশ কর্তৃপক্ষ যে বলেছিলেন মৃতের পরিবারের একজনকে চাকরি দেবে, তাও দেওয়া হয় নি। সেখানে প্রচুর স্মাগলার থাকে। কংগ্রেসি গুণ্ডারা সেখানে ঘাঁটি করেছিল কিনা, আজ পর্যন্ত পুলিশ দপ্তর সেটা আবিস্কার করতে পারে নি। আমরা জনপ্রতিনিধি, আমাদের পরিষ্কার করে বলতে হবে এই ডাকাত কারা? কিছুদিন ধরে সেখানে মেয়ে পাচার হচ্ছে, ডাকাতি হচ্ছে, কারা করছে এর জবাব দিতে হবে। গ্রামের মানুষ দিনের পর দিন অত্যাচারিত হচ্ছে, পুলিশ কি করছে, মন্ত্রী তার জবাব দেবেন। আজকে চারটে প্রাণ চলে গেল, তাদের পরিবার বাঁচবে কি করে? আপনার মাধ্যমে এর প্রতিকার দাবি করছি।

**হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের তিস্তা প্রকল্পের কমাণ্ড এলাকায় এবং গরিব চাষীদের, আদিবাসীদের, তফসিলি জাতির জমিতে, বর্গাদারদের জমিতে বেআইনি ভাবে চা-বাগান গড়ে উঠছে অথচ সরকারি নীতি আছে কৃষি জমিতে চা বাগান হতে পারে না। তথাপি আমরা দেখছি সেই সমস্ত কৃষি জমিতে চা বাগান হচ্ছে। এর ফলে উত্তরবঙ্গের মানুষের মনে ক্ষোভের সঞ্চার হচ্ছে। অবিলম্বে যদি এই বে-আইনি চা বাগান গড়ে ওঠা বন্ধ না করা হয়, তাহলে একটা বিরাট আন্দোলনের সৃষ্টি হবে। আপনার মাধ্যমে তাই এই ব্যাপারে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন করছি।

[12-00 – 12-10 P.M.]

**শ্রী অনয়গোপাল সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র জগদ্দলের রাস্তাগুলোর অবস্থা খুব খারাপ। ফিডার রোড, কাউগাছি (এক) ও (দুই) প্রভৃতি আরও অনেক রাস্তার অবস্থা বৃষ্টির সময় খুব খারাপ হয়ে যায়। গাড়ি রিক্সা বা সাইকেল যাতায়াত করতে পারে না। এমনকি বৃষ্টির সময় মানুষের হেঁটে যেতেও খুবই অসুবিধা হয়। তাই স্যার, আমি আপনার মাধ্যমে পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ কেন্দ্রের রাস্তাগুলো দ্রুত মেরামত করা হয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর এবং বহরমপুর শহরের উপকণ্ঠে ২-রা মে ভোটের সময় ৪-জন খুন হয়ে গেল। ঐ ঘটনায় ওখানকার জনসাধারণের মধ্যে গভীর প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। স্যার, ছেলেটির নাম রফিকুল মণ্ডল, ২১ বছর বয়স। দুর্বৃত্তরা সবার সামনে তাকে খুন করল কিন্তু আজ পর্যন্ত কাউকে অ্যারেস্ট করা হলনা। আর যাদের অ্যারেস্ট করা হচ্ছে তারা মূল আসামী নয়। স্যার, ওখানকার যিনি এস. পি. তিনি কথায় কথায় বলেন তাঁর নাকি রাইটার্সে মস্তবড় জোর রয়েছে। তিনি জনপ্রতিনিধিদের গ্রাহ্যও করেন না। স্যার এতে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটছে। তবে আমি একথা বলছিনা যে, সামগ্রিক ভাবে সেখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটছে। স্যার, আমি এ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি হিরাপুর কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি। স্যার, হিরাপুর কেন্দ্রের ৪১-টা গ্রামে কোনও রাস্তা নেই। যা আছে তার অবস্থা এত খারাপ যে সাইকেল করে, হেঁটে বা অন্য কোনও যানবাহনে লোক চলাচল করতে পারেনা। এছাড়া স্যার, উত্তর ধাদকা থেকে পাঁচগাছিয়া মোড় পর্যন্ত এবং চিত্রা মোড় থেকে মিঠানী পর্যন্ত ও স্কব গেট পর্যন্ত যে রাস্তা আছে সেগুলো জেলা-পরিষদের আণ্ডারে রয়েছে। ইস্কোর ওয়ার্ড নম্বর ৩৮-রহমতনগর আলমা ইকবাল রোড। ঠাকুরপুকুর সি. আই. এস. এফ. কলোনি থেকে রিভারসাইড টাউনশিপ পর্যন্ত রোড। নরসিং বাঁধের অধিকাংশ রাস্তা হাউজিং বোর্ডের—সেনর‍্যালে কলোনির রাস্তাগুলি। দক্ষিণ-পূর্বরেল—হারামডিহি ব্রিজ থেকে দামোদর রেলওয়ে ক্রশিং গেট পর্যন্ত রাস্তা। ই. সি. এল.—বড়ধেমোর সমস্ত মূল রাস্তা—এই সব রাস্তাকে পাকা করতে হবে। ঢাকেশ্বরী মোড় থেকে ঢাকেশ্বরী হাইস্কুল ও জামুরিয়া মোড় পর্যন্ত রাস্তাটি পাকা করতে হবে।

(এই সময় মাইক অফ হয়ে যায়)

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মিঃ স্যার, আমার বিধানসভা কেন্দ্রে বেশ কয়েকটি জায়গায় সমাজবিরোধীদের দৌরাত্ম বেড়েই চলেছে। ব্যাপারটা দুঃখজনক হলেও আজকে পুলিশের একটি অংশ বামফ্রন্টের ভাবমূর্তি নষ্ট করার জন্য চক্রান্তে লিপ্ত, এটা পরিষ্কার হয়ে গেছে আমার এলাকার একটি ঘটনা থেকে। গত ১২ই মে আমার এলাকায় কিছু সমাজবিরোধী মারাত্মক অস্ত্র নিয়ে ফ্যাশন প্যারেড করে বেড়াচ্ছে এবং সেখানে পুলিশের নির্লিপ্ত ভূমিকা দেখে সেখানকার মানুষ আন্দোলন করায়, বাধ্য হয়ে পুলিশ কিছু সমাজবিরোধীকে ধরে। দুঃখজনক হলেও প্রসঙ্গত উল্লেখ করতে হয় আমার এলাকায় বালি থানায় দুটি রাজনৈতিক দলের আখরায় পরিণত হয়েছে। সকাল থেকে সন্ধ্যে পর্যন্ত ছোট, মেজ এবং বড় সমস্ত ধরনের রাজনৈতিক নেতারা তাদের সকাল শুরু করে চায়ের সাথে আর রাতে জলীয় পদার্থ খেয়ে বাড়ি ফেরে। আজকে আমরা এলাকার মানুষ সন্ত্রাসের মধ্যে রয়েছে। আমি মনে করি বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ তাই আমি এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক কুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে আমার বজবজ বিধানসভা কেন্দ্রের কিছু সমস্যা জানাতে চাই। আমার বজবজ কেন্দ্রে অনেক হিন্দি ভাষাভাষি লোক বাস করে, তাছাড়া সেই এলাকায় অনেকগুলি জুটমিল আছে যেখানে অনেক হিন্দি ভাষাভাষি লোক কাজ করেন। কিন্তু বজবজ বিধানসভা কেন্দ্রে একটিও হিন্দি স্কুল নেই, তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করি যে আমার কেন্দ্রে একটি মাধ্যমিক এবং একটি উচ্চমাধ্যমিক হিন্দি স্কুলের ব্যবস্থা হলে এলাকার মানুষ আপনাকে আশীর্বাদ করবে। এর আগে যিনি ওই বিধানসভা কেন্দ্রে ছিলেন তাঁরা নিরীহ মানুষদের কথা দিয়ে ছিলেন যে স্কুল তৈরি করে দেব কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি। আমি আশা করব সংশ্লিষ্ট মন্ত্রী এর সন্তোষজনক উত্তর দেবেন এবং সেখানে স্কুল করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার জাঙ্গিপাড়া কেন্দ্রে আমি নির্বাচিত। আমার অভিযোগ হচ্ছে আমার এলাকায় কংগ্রেস সমাজবিরোধীদের সঙ্গে নিয়ে ভোটের আগে এবং পরে সন্ত্রাস চালিয়ে আসছে। ওঁরা এবারে আমার জাঙ্গিপাড়ায় ভেবেছিল যে ১৯৭২ সালের মতো কারচুপি করে জিতে যাবে। কিন্তু তাদের সে স্বপ্ন ভঙ্গ হওয়ার জন্য তারা আমাদের জাঙ্গিপাড়ার মুণ্ডলিকা, রাজবলহাট, আঁটপুর প্রভৃতি জায়গায় সন্ত্রাস সৃষ্টি করছে, বিভিন্ন রকমের হামলা চালাচ্ছে। তাদের অত্যাচারের দৃষ্টান্ত হিসাবে আমি বলতে চাই, কিছু দিন আগে আঁটপুরের একটা দীঘির মাছ ধরাকে কেন্দ্র করে সন্ত্রাস সৃষ্টি করেছে। কংগ্রেসিরা সমাজবিরোধীদের সাহায্যে সেখানে সমস্ত মাছ লুঠ করেছে। সেখানে গ্রামের সাধারণ মানুষ যখন তাদের বাধা দেয় তখন তারা তাদের ওপর বিভিন্ন রকম অত্যাচার চালায়। মুণ্ডলিকায় যে চাষীরা খাস জমিতে চাষ করেছিল সেই গরিব চাষীদের ওপর কংগ্রেসি সমাজবিরোধীরা আক্রমণ চালায়, তাদের বাড়ি ঘর ভাঙচুর করে এবং খাস জমির ফসল লুঠ করে। আমি কংগ্রেসি সমাজবিরোধীদের এই সন্ত্রাস অবিলম্বে বন্ধ করার জন্য বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10 – 2-00 P.M.] (including adjournment)

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমি হুগলি জেলার মানকুণ্ডুর মানসিক হাসপাতালটির সম্বন্ধে দু'-একটা কথা বলতে চাই। ১৯৩৩ সালে মানকুণ্ডু মানসিক হাসপাতালটি প্রতিষ্ঠিত হয়েছিল। ঐ হাসপাতালটির ট্রাস্টি বোর্ডের সভাপতি ছিলেন এককালীন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় গান্ধীবাদী নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়। '৮২ সাল পর্যন্ত তিনি সভাপতি ছিলেন। তখন যিনি পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, ত্যাগী মানুষ বলে যাঁকে আমরা জানতাম, ননী ভট্টাচার্য মহাশয়, তিনি ঘোষণা করেছিলেন মানকুণ্ডু মানসিক হাসপাতালটি সরকারে অধিগ্রহণ করা হবে। কিন্তু দুঃখের কথা হচ্ছে আজ পর্যন্ত তাঁর সেই ঘোষণা কার্যকর হয় নি। ঐ হাসপাতালের অনেক পরে যে সমস্ত হাসপাতাল প্রতিষ্ঠিত হয়েছিল—গোবড়া মেন্টাল হসপিটাল, পরে যার নাম হয়েছে পাবল্ব মানসিক হাসপাতাল এবং বহরমপুর মেন্টাল হসপিটাল—সেগুলো সরকারে অধিগৃহীত হয়েছে। এটা খুবই দুঃখজনক ঘটনা। মানকুণ্ডু মানসিক হাসপাতাল, অনেক পুরানো হাসপাতাল, সেটা এখন পর্যন্ত সরকারে অধিগ্রহণ করা হয় নি। তাই আমি আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানচ্ছি—হাসপাতালটিতে নানা রকম দুর্নীতি এবং অব্যবস্থা আছে, সে সমস্ত দুর্নীতির বিরুদ্ধে তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করা হোক, অব্যবস্থা দুর করা হোক এবং অবিলম্বে সরকার কর্তৃক অধিগ্রহণ করা হোক। ধন্যবাদ।

## STATEMENT UNDER RULE-346

**শ্রী পার্থ দে ঃ** ১৯৯৬ সালে জানুয়ারি মাস থেকে মে মাস পর্যন্ত জলপাইগুড়িতে ম্যালেরিয়ায় মোট আক্রান্তের সংখ্যা—৭০৫২ এর মধ্যে পি. এফ ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা—১১২৩ এবং ম্যালেরিয়ায় মৃত্যুর সংখ্যা-৭, (কুমারগ্রাম ব্লক ঃ ৪, মাদারিহাট ব্লক ঃ

১, আলিপুরদুয়ার ব্লক—২ঃ২)। এখানে উল্লেখ করা যেতে পারে যে আসাম থেকে প্রায় ৬ হাজার শরনার্থী, কুমারগ্রাম ব্লক ও সংলগ্ন এলাকায় আশ্রয় নিয়েছিল তাদের মধ্যে কেউ ম্যালেরিয়ায় মারা যায়নি কারণ জেলা স্বাস্থ্যদপ্তর খুব তৎপরতার সঙ্গে মেডিক্যাল টিম ও প্রয়োজনীয় ঔষুধপত্র পাঠিয়ে যথাযথ ব্যবস্থা নিয়েছিলেন।

পশ্চিমবাংলার জেলাগুলির মধ্যে সবচেয়ে বেশি ম্যালেরিয়া প্রবণ জেলা হল জলপাইগুড়ি এবং সরকার এই বিষয়ে সর্বদা সতর্ক দৃষ্টি রাখছেন। জলপাইগুড়ি জেলার একদিকে ম্যালেরিয়া প্রবণ আসাম ও ভূটান সীমান্ত অন্যদিকে ম্যালেরিয়া প্রবণ বাংলাদেশ সীমান্ত। সারাবছর ধরে সীমান্তবর্তী অঞ্চলগুলিতে লোক চলাচল করে এবং এর ফলে ম্যালেরিয়া নিয়ন্ত্রণ করার কাজ খুব কঠিন হয়ে দাঁড়িয়েছে। ম্যালেরিয়ার প্রকোপ নিয়ন্ত্রণে আনার জন্য গতবছরের ন্যায় এই বছরেও নিম্নলিখিত ব্যবস্থাগুলো নেওয়া হয়েছে ঃ

(১) রোগ নির্ণয়ের জন্য জেলাস্তর হাসপাতাল থেকে আরম্ভ করে উপস্বাস্থ্য (সাব সেন্টার) কেন্দ্র পর্যন্ত, প্রতিটি চা বাগানের হাসপাতাল-ডিসপেনসারিতে জ্বরের রোগীর রক্তের নমুনা সংগ্রহের ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া স্বাস্থ্যকর্মীরা বাড়ি বাড়ি ঘুরে জ্বরের রোগীর সন্ধান পেলেই রক্তের নমুনা সংগ্রহ করার কাজ দ্রুত করছে।

(২) রক্ত পরীক্ষার জন্য জেলাস্তর থেকে আরম্ভ করে ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র পর্যন্ত এবং চা বাগানগুলির হাসপাতালে যেখানে ডাক্তার বা টেকনিশিয়ান আছে সেখানেই ব্যবস্থা করা হয়েছে। এইজন্য ডাক্তার এবং টেকনিশিয়ানদের মাঝে মাঝে উপযুক্ত প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে।

(৩) ম্যালেরিয়া চিকিৎসার জন্য প্রয়োজনীয় ঔষধ রোগী যাতে অনায়াসে পেতে পারে সেই দিকে দৃষ্টি রেখে জেলাস্তর থেকে আরম্ভ করে উপস্বাস্থ্যকেন্দ্র পর্যন্ত এমন কি প্রতিটি স্বাস্থ্যকর্মীর কাছে, প্রতিটি অঙ্গনওয়াড়ীর কাছে ঔষধ রাখার ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া দুর্গম অঞ্চল ও বনাঞ্চল যেখানে স্বাস্থ্যকর্মী বা অঙ্গনওয়াড়ী নেই সেই সমস্ত এলাকায় স্বেচ্ছাসেবী, স্কুল শিক্ষক ও গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে ড্রাগ ডিস্ট্রিবিউশন সেন্টার ও ফিবার ট্রিটমেন্ট ডিপো খোলা হয়েছে এবং হচ্ছে। ম্যালেরিয়ার জীবনদায়ী ঔষধগুলি জেলার সমস্ত হাসপাতালগুলিতে ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সরবরাহ নিয়মিত করা হয়েছে। এক কথায় ঔষধের কোনও ঘাটতি নেই।

(৪) জলপাইগুড়ি জেলায় ইতিমধ্যেই ম্যালেরিয়ার মশা নিধনের জন্য ডি. ডি. স্প্রে'র কাজ আরম্ভ হয়ে গিয়েছে। জেলার ১৩টি ব্লকেই স্প্রে হবে। এই জন্য প্রয়োজনীয় সরকারি নির্দেশ পাঠানো হয়েছে। এই কাজের জন্য ১০৬টি স্প্রে-গ্যাঙ্গ অনুমোদন করা হয়েছে। গত বছর ১৩টি ব্লকের ৪৩৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্র এলাকায় ৫ মাসে দুই রাউণ্ড ডি. ডি. টি স্প্রে করা হয়েছিল। এছাড়া আরও একটি অতিরিক্ত রাউণ্ড স্প্রে হয়েছিল।

(৫) ম্যালেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচি মনিটারিং ও তত্ত্বাবধান করার জন্য একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন জেলাস্তর কমিটি গতবছরেই গঠন করা হয়েছিল। জেলা সভাধিপতি জেলাশাসক, জেলা স্বাস্থ্য-অধিকর্তা, ডেপুটি সি. এম. ও. এইচ-২, বনবিভাগ, সেচবিভাগ, পূর্তবিভাগ,

স্বেচ্ছাসেবী সংগঠনগুলির প্রতিনিধি ও চা-বাগান সমিতির প্রতিনিধি এই কমিটিতে আছেন। প্রতি মাসে এই কমিটির মিটিং হয় এবং ম্যালেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচি নিয়ে বিস্তারিত পর্যালোচনা করা হয়। বিভিন্ন বিভাগ, বিভিন্ন দপ্তর, পঞ্চায়েত ও স্বেচ্ছাসেবী সংগঠনগুলির মধ্যে কাজের সমন্বয় সাধন ও অচল অবস্থার সৃষ্টি হলে তা দূর করা ইত্যাদি এই কমিটির প্রধান কাজ।

(এই সময় সভার কাজ দুপুর ২টো পর্যন্ত মুলতুবি ঘোষিত হয়।)

(After Adjourment)

[2-00 – 2-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশন। স্যার আপনার কাছে উল্লেখ করছি যে বিধানসভার কোনও ট্যাপে জল নেই। আজকে আপনি জানেন শুক্রবার, জুম্মাবার। আমরা তাড়াতাড়ি হাউস রিসেস করে দিই, যাতে মুসলমান ভাইরা নমাজ পড়তে পারে। কিন্তু নমাজ পড়ার আগে যে ওজু করা হয়, তার জন্য কোনও জায়গায় জল নেই। বিধানসভায় খাবার জল কোনও ট্যাপে নেই। বিধানসভায় যদি এই অবস্থা হয় তাহলে কলকাতার বস্তী অঞ্চলের কী অবস্থা সেটা অনুমান করুন। অপোজিশন লিডারের ঘরের বাথরুমে পর্যন্ত জল নেই। আপনি এই ব্যাপারে একটা ব্যবস্থা নিন যাতে সত্বর জল সরবরাহ পাওয়া যায়।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি ওনলি দু' নম্বর প্যারাটা, দ্যাট ইজ কনডোলেন্স প্যারা। এই রকম যদি ৫০টা কনডোলেন্স আসে তাহলে আমি সেইগুলোকেও সমর্থন করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার এই হাউসে বর্তমানে কোনও মন্ত্রী নেই—

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি মন্ত্রীদের ডাকুন, না হলে আমি বক্তব্য রাখব না।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রী তো বর্তমানে উপস্থিত আছেন।

(গোলমাল)

এই সময় মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায়, শোভনদেব চট্টোপাধ্যায় এবং শৈলজা দাস, মন্ত্রীদের আসন দখল করে বসেন এবং কিছু সদস্য ওয়েলের মাঝখানে জমায়েত হন।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে একথা বলতে হচ্ছে যে,

মুখ্যমন্ত্রী সব সময়ে সভায় বসে থাকবেন, এটা আমরা আশা করিনা। কিন্তু আজকে বিরোধী দলের একজন সিনিয়র সদস্য তিনি বিতর্ক শুরু করছেন, সেখানে কনসার্নড মন্ত্রীরা থাকবেন, এটা আমরা আশা করি। আপনি দেখুন যে একজন মন্ত্রীও এখানে নেই। ৪ ডজন মন্ত্রী রয়েছে কিন্তু এখানে একজন মন্ত্রীও নেই। আপনারা সকলে বলছেন যে হাউস চালাতে গেলে আমাদের সহযোগিতা করতে হবে। কিন্তু এই রকম যদি চলে তাহলে আমাদের পক্ষে সেই সহযোগিতা করা সম্ভব নয়, একথা আমি আপনাকে স্পষ্ট করে জানিয়ে দিচ্ছি। স্যার, মন্ত্রীরা বিরোধীদের বক্তব্য যদি না শোনেন তাহলে মুখ্যমন্ত্রী যখন বক্তব্য রাখবেন তখন আমরা কেউ এখানে থাকব না, বাইরে থাকব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়, আপনি এটা দেখবেন। বারে বারে এটা হচ্ছে। স্পিকার বলেছেন, আমিও বলছি, কিন্তু তাসত্ত্বেও এই জিনিস হচ্ছে। আজকে সেশনের থার্ড ডে আলোচনা হচ্ছে। এখানে কোন সময়ে মন্ত্রীরা থাকছেন, কোন সময়ে থাকছেন না। মন্ত্রীরা কি ভাবছেন আমি জানিনা। এটা আপনি দেখবেন যাতে মন্ত্রীরা অবশ্যই হাউসে থাকেন।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের এই কনডোলেন্স প্যারা ছাড়া আর কোনও প্যারা সমর্থন করা যায়না। আপনি নিশ্চয়ই জানেন, আমাকে চীপ হুইপ যে প্রশ্ন তুলেছেন, সেই প্রসঙ্গে বলছি যে সুভাষ চক্রবর্তী মন্ত্রিসভা থেকে পদত্যাগ করতে চেয়েছেন। সুভাষ চক্রবর্তীর মতো আরও সব মন্ত্রীরা অভিমানে পদত্যাগ করছেন কিনা সেটা মুখ্যমন্ত্রী এসে জানিয়ে দিতে পারেন। আজকে রাজ্যপালের ভাষণের দুই নম্বর প্যারা আমি সমর্থন করছি, তিন নম্বর প্যারা সমর্থন করতে পারছিনা। রাজ্যপাল তিন নম্বর প্যারায় বলেছেন যে, নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। পশ্চিমবঙ্গের মানুষ তার সাক্ষী যে ১৫০টি আসনে নির্বাচনের নামে প্রহসন হয়েছে। অনলি ৮২টি আসনে পশ্চিম বাংলায় কিছু কিছু সুষ্ঠু নির্বাচন হয়েছে। তাও ভোটার লিস্টে রিগিং করে, প্রশাসনকে সম্পূর্ণ ভাবে কাজে লাগিয়ে, সি. পি. এম-এর ক্যাডারদের কাজে লাগিয়ে, সমাজ বিরোধীদের কাজে লাগিয়ে নির্বাচনকে প্রহসনে পরিণত করেছে। এই নির্বাচন সম্পর্কে টি. এন. সেশন নিজে স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গে রিগিং রুখতে আমি ব্যর্থ হয়েছি। চীফ ইলেকশন কমিশনারের নিজের স্টেটমেন্ট—এটাই কি যথেষ্ট নয়? পশ্চিমবঙ্গের নির্বাচন একটা প্রহসনে কনভার্ট হয়েছে। হেড অব দি ইলেকশন, তিনি যে মন্তব্য করেছেন, সেটাই যথেষ্ট যে ইলেকশন পশ্চিমবঙ্গে রিগিংয়ের মাধ্যমে হয়েছে। আমি রাজ্যপালের ভাষণের সব ব্যাপারে যাবনা, আমি কয়েকটি বিষয়ে এখানে তুলে ধরতে চাই। আমার সময় অল্প। আমাকে যদি পরপর ৩০ দিন সময় দেন তাহলেও জ্যোতিবসু এবং তার সম্প্রদায়ের সমস্ত কথা বলে আমি শেষ করতে পারব না। তাই আপনার মাধ্যমে জ্যোতি বসুকে জানিয়ে দিতে চাই, ভারতবর্ষ একটা বিরাট দেশ। সেই দেশের একটা মহান ঐতিহ্য আছে। বড়বড় পলিটিশিয়ানরা দেশের জন্য প্রাণ দিয়েছেন। বাপুজী, ইন্দিরা গান্ধী, তরুন প্রধান মন্ত্রী রাজীব গান্ধী সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য, অখণ্ড ভারতবর্ষকে রক্ষা করার জন্য প্রাণ দিয়েছেন। কিন্তু জ্যোতি বসুরা যদি প্রাণ দেন তাহলে দেশের জন্য দেবেন না, তিনি প্রাণ দেবেন চন্দন বোসের জন্য। এখানেই আমাদের তীব্র প্রতিবাদ। পশ্চিমবাংলায় জ্যোতি বসু যদি সমস্ত মানুষের জন্য চিন্তা করতেন তাহলে শুধু

বক্তৃতার মধ্যে দিয়ে নয়, কাজের মধ্যে দিয়ে সেটা প্রমাণিত হত। স্যার, মেন ইস্যু হচ্ছে তিনটি—গ্রামে জল, বিদ্যুৎ এবং রাস্তা এবং কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে কিছু কর্ম সংস্থানের ব্যবস্থা করা।

[2-10 – 2-20 P.M.]

আমরা কি দেখছি পশ্চিমবঙ্গে? আমরা যখন চলে গিয়েছিলাম ১৯৭৭ সালে, এই পশ্চিমবঙ্গে ১১ লক্ষ বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত করে গিয়েছিলাম। আমরা ভেবেছিলাম, ১৯ বছরে সংখ্যাটা আস্তে আস্তে কমতে কমতে ১১ লক্ষ ৯ লক্ষে দাঁড়াবে। কিন্তু হোয়াট ইজ দি পোজিশন? এটা আমাদের কোনও পত্রিকা নয়, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের ইকোনোমিক রিভিউ, এতে পরিষ্কার লেখা—পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড আনএমপ্লয়মেন্ট ইউথ ৫০ লক্ষ ৭ হাজার ৭০০। এটা আমি ১৯৯৫-৯৬ সালের পরিসংখ্যান থেকে বললাম। এর উপর রয়েছে আন-রেজিস্টার্ড বেকারদের সংখ্যা। এদের দ্বারা পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধান হবে না সেটা যুবকেরা জেনে গেছেন এবং তারই জন্য এরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথি ভুক্ত করতে যান না। তারা কি তবে বসে আছেন? না, তারা বসে নেই; কেন্দ্রের বিগত কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের যুবকদের জন্যও ব্যাঙ্ক থেকে সাবসিডি দিয়ে স্বনির্ভর প্রকল্প তৈরি করে দিয়েছেন। কারণ, কংগ্রেস যুবকদের জন্য চিন্তা করে, কর্ম-সংস্থানের জন্য চিন্তা করে। আমি ও পক্ষের নতুন সদস্যদের বলছি, আপনারা কমরেড জ্যোতিবাবুকে পশ্চিমবঙ্গের রূপকার ডাঃ বিধানচন্দ্রের মতো আর একটি দুর্গাপুর, আর একটি ডি. পি. এল. তৈরি করে দেখিয়ে দিতে বলুন, আমি তাঁর গলায় মালা পরিয়ে দিয়ে আসব। কিন্তু এক্ষেত্রে জ্যোতিবাবুর কোনও আন্তরিকতা নেই, অথচ রাজ্যপালকে দিয়ে ভাষণের ৯নং অনুচ্ছেদে রাজ্যের শিল্পোন্নয়ন সম্পর্কিত রাজ্য সরকারের নীতির কথা বলেছেন। এর আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। শিল্পোন্নয়নের নামে মুখ্যমন্ত্রী মাঝে মাঝেই প্লেজার ট্রিপ দিচ্ছেন। মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি, তাঁর এই প্লেজার ট্রিপের টাকা বন্ধ করে দিন, তাহলে পশ্চিমবঙ্গে বড় শিল্প হয়ে যাবে। আমি তাঁর এই প্লেজার ট্রিপ সম্পর্কে প্রশ্ন দিয়েছি এক্ষেত্রে কত টাকা খরচ হয়েছে বলে। শিল্পোন্নয়নের নামে বক্রেশ্বর ধাপ্পা হয়েছে, হলদিয়া পেট্রো-কেমিক্যালসের নামে ইলেকশন ক্যাম্পেন হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে নতুন কোনও শিল্প হয়নি। তারই জন্য রাজ্যপালের আলিমুদ্দিন স্ট্রিট থেকে তৈরি করে দেওয়া তাঁর ভাষণের ৯নং অনুচ্ছেদে তিনি যা বলেছেন তীব্র ভাষায় তার প্রতিবাদ করছি। ভাষণের ১০নং অনুচ্ছেদে পৌরসভায় পানীয় জলের সুব্যবস্থার কথা বলেছেন তিনি। কিন্তু আমি জানি, সিউড়ী, সাঁইথিয়া, রামপুরহাট, বোলপুর এবং পশ্চিমবঙ্গে আর যতগুলো পৌরসভা রয়েছে তাদের জলের অবস্থা কি। প্রতিটি পৌরসভা থেকে ওয়াটার অগমেন্টেশন স্কীম এই সরকারের কাছে জমা পড়েছে। এনলার্জমেন্ট অফ ওয়াটার সিস্টেম—এটা ১৯৭২-৭৭ সালে আমরা চালু করে গিয়েছিলাম। এই ১৯ বছরে তার কতটা কি হয়েছে? আজকে ওয়াটার অগমেন্টেশন স্কীম পশ্চিমবঙ্গে বন্ধ। আজকে আমাদের এই বিধানসভায় জলের অবস্থা খারাপ কেন সেটা আমি জানি না, তবে গোটা পশ্চিমবঙ্গে জলের অবস্থা খারাপ, ট্যাপ খারাপ। ট্যাপ আছে, অথচ জল নেই। যে টাকা যাচ্ছে জ্যোতিবাবুর প্লেজার ট্রিপে, সল্ট লেকে তাঁর সিকিউরিটি গার্ডের জন্য খরচ হচ্ছে, পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য তার একটা অংশও ব্যয় হচ্ছে না। রাজ্যের স্বাস্থ্য বিষয়ক অনুচ্ছেদ হচ্ছে ১৩নং অনুচ্ছেদ। তীব্র ভাষায় এর প্রতিবাদ করছি।

এখানে স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন। ওঁকে দেখে মায়া লাগছে। স্বাস্থ্য দেখে মনে হচ্ছে মন্ত্রীর ব্লাড সুগার ৪৪০। আগে নিজের স্বাস্থ্য উনি ঠিক করে নিন, এটা করা উচিত স্যার, পশ্চিমবঙ্গে ১৯৭৭ সাল পর্যন্ত প্রাইমারি হেলথ সেন্টার এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টার কংগ্রেস যা করে গিয়েছিল তারপর নতুন কিছু আর করতে পারেন নি। আজকে প্রাইমারি হেলথ সেন্টারে ডাক্তার নেই, সাবসিডিয়ারী হেলথ সেন্টারে ওষুধ নেই। সাবসিডিয়ারী এবং প্রাইমারি হেলথ সেন্টারগুলি আজকে পশ্চিমবঙ্গে ধুঁকছে।

গত ১৯ বছরে একটাও নূতন সাবসিডিয়ারী হেলথ সেন্টার হয় নি, একটাও প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র হয় নি। কেন হয় নি তার কারণ পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রী জবাব দেবেন। আর একটা কথা আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। ১৯ নম্বর অনুচ্ছেদে এই সরকার সব ডিনাই করে গিয়েছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, আমি যে কথাটা শুনলাম, আমার কাছে ডিটেলস ইনফরমেশন নেই, আমাদের দল থেকে আমি যেটা জানতে পেরেছি সেটা আমি জানাচ্ছি, জনৈক হালিম সাহেবের নাম আছে, ওয়াক্‌ফের ব্যাপার নিয়ে সি. বি. আই.কে দিয়ে তদন্তের কথা আসছে, সি. বি. আই তদন্তের দায়িত্ব পাচ্ছে। সেই ভদ্রলোকের ইনটারন্যাশনাল ফেম হয়েছে। আজকে ওয়াক্‌ফে দূর্নীতির কথা এনে সেই ভদ্রলোককে জ্যোতিবাবু ল্যাং মারার চেষ্টা করছেন। এই রাজ্যপালে্‌ ভাষণে, দূর্নীতির কথা আছে, কিন্তু রাজ্যপাল দূর্নীতি সম্পর্কে কি কি তদন্ত করেছেন সেটা যদি বলতেন তাহলে আমি এই প্যারাটাকে সমর্থন করতে পারতাম। আমি যেমন ২ নম্বর প্যারাকে সমর্থন করেছি সেই রকম ভাবে এই ১৯ নম্বর প্যারাটাকে সমর্থন করতাম। ১৯ নম্বর প্যারায় কি দূর্নীতি হয়েছে সেটা রাজ্যপাল বলেন নি। ২০ নম্বর অনুচ্ছেদে দেখবেন, আপনি নিজেই কনট্রাডিকশন হবেন। এই অনুচ্ছেদে বলা হয়েছে আমাদের রাজ্যে শান্তি ও সাম্প্রদায়িক সম্প্রীতির ঐতিহ্য রয়েছে। আমি কোনও বিস্তারিত তথ্যে যাবো না, কারণ আমার সময় অল্প। ইকবালপুরের ঘটনার কথা বলি। দাম্ভিক পুলিশমন্ত্রী বিধানসভার সদস্যদের সঙ্গেও সদ্ব্যবহার করেন না। উনি এস. পি, ডি. এম এবং পুলিশ অফিসারদের নিয়ে রাজনীতি করতে পারেন। দাম্ভিক স্বরাষ্ট্রমন্ত্রী খিদিরপুরের সমস্যার সমাধান করতে পারেন নি। সমস্যাটা খুব গুরুতর সমস্যা ছিল না। কোন দিক দিয়ে তাজিয়া যাবে সেটা নিয়ে আলোচনা করে একটা সলিউশনে আসা। এটা আপনাকে বললে আপনিও পারতেন এই সমস্যার সমাধান করতে। কিন্তু দাম্ভিক পুলিশ মন্ত্রী স্পটে যাবেন না। আজকে সেখানে কি ঘটনা ঘটেছে সেটা আমি উল্লেখ করতে চাই না, ব্যাপারটা সেনসেটিভ। সেখানে কি হয়েছে স্যার, আপনি জানেন, কতটা সাম্প্রদায়িক সম্প্রতি রক্ষা পেয়েছে আপনি জানেন। পশ্চিমবাংলার রাজ্যপাল অলমোস্ট টোটাল অসত্য বিবৃতি পেশ করেছেন। ২০ নম্বর অনুচ্ছেদের আমি তীব্র প্রতিবাদ করছি।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)

২২ নম্বর অনুচ্ছেদের বলা হয়েছে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার পক্ষপাতী। আর কি ক্ষমতা চায় ওঁরা? আরও অধিক কি ক্ষমতা চায় ওঁরা? ওঁরা খুন করছে, থানায় ডায়রি হচ্ছে না, ধর্ষণ করছে থানায় ডায়রি হচ্ছে না, চুরি করছে, থানায় ডায়রি হচ্ছে না। আমি আপনাদের একটা সাজেশন দিচ্ছি। কংগ্রেসের যেমন ইন্দিরা আবাসন যোজনা আছে, জওহর রোজগার যোজনা আছে—

(গোলমাল)

সেইরূপ ভাবে আপনারাও পশ্চিমবাংলায় একটা লেনিন প্রকল্প, একটা মার্ক্স প্রকল্প চালু করুন। আপনারা সাজেশন দিন জ্যোতি বাবুকে এই রকম প্রকল্প করতে। আমাদের দলের পক্ষ থেকে যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাকে সমর্থন করে আমি একটা সাজেশন এখানে দিতে চাই। আপনারা জ্যোতিবাবুকে গিয়ে বলবেন যে সুনীতিবাবু রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে সাজেশন দিয়েছেন যে পশ্চিমবাংলায় আগামী ৫ বছরের জন্য একটা জ্যোতি প্রকল্প চালু করুন যেটা সি. পি. এম-এর গ্রামেগঞ্জে গরিব মানুষের টাকা মারার প্রকল্প হবে। আমি এই রাজ্যপালের ভাষণের তীব্র প্রতিবাদ করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনকে সমর্থন করছি। ওঁদের মধ্যে শুভবুদ্ধি আসুক এই আশা আমি করি। আমরা গ্লাফিং করতে এখানে আসিনি, আমরা এখানে চ্যাটারিং করতে আসিনি, আমরা এখানে হাউলিং করতে আসিনি। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এখানে এসেছি সেটা আপনারা প্রমাণ করে দিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** (অনুপস্থিত ছিলেন)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটী স্পিকার স্যার,

(গোলমাল)

(এই সময়ে মাননীয় সদস্যা শ্রীমতী নন্দরানী দল কিছু বলতে ওঠেন।)

**(ভয়েস ঃ** [* * *] আবার কি বলছে?)

**শ্রীমতী নন্দরানী দল ঃ** স্যার, উনি (সুনীতি চট্টোরাজকে দেখিয়ে) আমাকে [* * *] বলেছেন। [* * *] এই কথাটা ওঁকে উইথড্র করতে হবে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এইসব কথা প্রসিডিংস থেকে বাদ যাবে। আমরা হাউসের মধ্যে পরস্পর পরস্পরের সঙ্গে সভ্য ব্যবহার করব, অসভ্য আচরণ করব না, এ নিয়ে আগেও হাউসে বলা হয়েছে। কোনও মাননীয় সদস্যের অসভ্য আচরণ করা উচিত নয়।

(গোলমাল)

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** কোনও সভ্য যদি কোনও মাননীয় সদস্যকে এই রকম অশালীন কথা বলেন, তাঁর যদি সৎ সাহস থাকে—আমি মনে করি, মানুষের বাত্ একটাই এবং বাত্ একটাই—তিনি এখানে কথাটা উইথড্র করুন। সবার সামনে উনি 'শাঁকচুন্নি' বলেছেন। ঐ

---

**Note :-** [* Expunged as ordered by the chair]

কথা বলে আবার বলছেন যে তিনি ঐ কথা বলেন নি। ওঁর যদি সৎ সাহস থাকে তাহলে স্বীকার করুন যে শাঁকচুন্নি বলেছেন।

(গোলমাল)

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে এই সভায় যে পরিস্থিতিটা হতে যাচ্ছে তা যাতে না হয়, সেজন্য আমি হাউসের সকলকে বলব, একটা জিনিস আমি আপনাদের সকলকেই বলছি, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যদের বলছি, সভার শুরু থেকে এই ধরনের মানসিকতা নিয়ে চলাটা অভিপ্রেত নয়। সেই মানসিকতা নিয়ে যদি সভা চলতে থাকে তাহলে ভবিষ্যতে অসুবিধা হবে। এই সভায় নজির আছে। আমাদের মাননীয় সদস্য বা সদস্যাদের সামনে এই কথা বলেছেন। অশালীন বক্তব্য রেকর্ডে আছে কি নেই, আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু এই শব্দটি এই চৌহাদ্দির মধ্যেই উচ্চারিত হয়, সেটা আমার কানে আসে। আমার কানকে তো আর উপেক্ষা করার অধিকার কারুর নেই। মাননীয় স্পিকার কি করবেন না করবেন সেটা অন্য কথা কিন্তু অনুগ্রহ করে নিজের জিভকে সংযত করতে শিখুন। বিশেষ করে মহিলা সদস্যা যারা এই সভাকে অলঙ্কৃত করছেন তাদের প্রতি এই ধরনের ভাষা ব্যবহার করা উচিত নয়। এই ধরনের ভাষা যারা ব্যবহার করতে অভ্যস্ত নিজের জীবনে, তাদের অনুগ্রহ করে বলছি এই সভার মধ্যে এই কথাগুলো একটু সংযত আকারে বলবেন, তা না হলে এই সভায় নজির আছে খুব করুণ পরিস্থিতি হতে পারে। ..........এই সময়ে গোলমাল শুরু হয়। দয়া করে আপনারা সেটা করবেন না। এই হচ্ছে আমার আবেদন। চিৎকার করে কোনও লাভ হবে না। যারা মহিলাদের সম্মান জানাতে জানেন না, তাদের চিৎকার করে কোনও লাভ নেই। কাজেই আমি আবার আবেদন করছি আপনাদের মধ্যেও অনেক সোবার সদস্য আছেন, সোবার এলিমেন্ট আছেন, তারা যেন এই কথাগুলো গুরুত্ব দিয়ে বুঝতে পারেন। ..... গোলমাল ......

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী এবং সদস্য হিসাবে পার্থ বাবু যেকথাটি বললেন সভার মর্যাদা রাখার ক্ষেত্রে আমি তার সঙ্গে দ্বিমত নই। পার্থবাবু ঠিকই বলেছেন এই সভায় কিছু নজির আছে এবং সেগুলো তিনি এইক্ষেত্রে উল্লেখও করেছেন। আমি আরেকটি নজির তুলে ধরছি—আপনি যে জেলার থেকে এসেছেন পার্থবাবুও সেই জেলার থেকে এসেছেন, আপনারা জানেন অতীতে পূরবী মুখার্জির সীটে আলতা ফেলে দিয়ে বা আলতা লাগিয়ে দিয়ে বিরোধীপক্ষ থেকে কি ধরনের মন্তব্য করা হয়েছিল, সুতরাং সেইসব অভিজ্ঞতা আপনাদের আছে। পার্থবাবু অতীতে অনেক নজির আছে, আমি সেসবে যাচ্ছি না। কিন্তু এটুকু বলতে পারি দায়িত্বশীল বিরোধীদলের সদস্য হিসাবে আজ পর্যন্ত কোনও সরকারি সদস্যাকে কোনও রকম অপমানজনক কথা বলা হয় নি। এখানে ডাঃ গৌরী দত্ত আছেন, মাননীয় সদস্য এবং মন্ত্রী পার্থবাবু আছেন, আপনারা আজকে খুব সরব, আপনারা হাউসে মর্য্যাদা রাখার জন্যে বিরোধীপক্ষকে বললেন। কিন্তু আপনারা জেনে রাখুন হাউসে মর্যাদা রাখার দায়িত্ব শুধু বিরোধীপক্ষের সদস্যর নয়, সরকারি পক্ষেরও দায়িত্ব আছে। আজকে সরকারি পক্ষে যারা এখানে আছেন তারা নিজেদের সংখ্যাগরিষ্ঠতার জোরে সাধু সাজার চেষ্টা করবেন না। তাই যদি চেষ্টা করেন তাহলে পার্থবাবুর দলও হুঁশিয়ার থাকুন।

আমি পার্থবাবুকে বলতে চাই যে, রক্ত চক্ষু দিয়ে হাউসের মর্যাদা রক্ষা করা যায় না। সরকারি পক্ষে রক্ত চক্ষু নিয়ে হুঁশিয়ারি দিয়ে হাউসের মর্যাদা রক্ষা করতে চান তাহলে ভুল করবেন। এখানে যারা এসেছেন সরকারি পক্ষে, তাদের শালীনতা সম্পর্কে বিরোধীপক্ষে থাকাকালীন অনেক কিছু জানা গেছে। অতীতে তারাই বিরোধীপক্ষে থেকে মুখ্যমন্ত্রীর মাথায় হাতুড়ি মেরে মাথা ফাটিয়ে দিয়েছিলেন। সেদিন মাননীয় মন্ত্রী কি করছিলেন, আজকে তিনি মহিলাদের সম্মান রক্ষার জন্য দোষারোপ করছেন? গতকালই আমাদের মহিলা সদস্যা যেভাবে লাঞ্ছিতা হয়েছেন তাতে আমাদেরই প্রিভিলেজ আনা উচিত ছিল। মাননীয় পার্থবাবু, আপনি তো প্রবীণ সদস্য, আপনিও আগে মন্ত্রী ছিলেন এবং এবার আবার মন্ত্রী হয়ে এসেছেন, আপনি একজন প্রবীণ সদস্য এবং রুচিবান লোক, আপনি এই ধরনের কথা বলছেন কেন? হাউসের মর্যাদা রক্ষা হচ্ছে কিনা সেটা দেখার দায়িত্বে রয়েছেন ডেপুটি স্পিকার, তিনি অপ্রাসঙ্গিক কথা হলে এক্সপাঞ্জ করে দেন এবং এক্ষেত্রেও তাই করেছেন। কিন্তু তা সত্ত্বেও যেভাবে বক্তব্য রাখলেন তাতে আমি বলছি যে, সভার ভেতরে বলছেন, সভার বাইরে মহিলারা যেভাবে অত্যাচারিত হচ্ছে তার কি ব্যবস্থা আপনারা নিচ্ছেন? সুতরাং আজকে এই ভাবে সভার সময় নষ্ট না করে শোভনদেব চট্টোপাধ্যায় বক্তব্য রাখবেন, তাকে বক্তব্য রাখতে দিন আর যদি কোনও অশালীন আচরণ ব্যবহার করা হয়ে থাকে তাহলে প্রসিডিংস দেখে বাদ দিয়ে দেওয়া হবে। কিন্তু তার আগে মাননীয় সদস্যকে বক্তব্য রাখতে দিন। সরকার পক্ষের সদস্যরা যদি বারবার বিরোধিতা করেন তাহলে আমার মনে হয় এটা করা সম্ভব হবে না, আমাদের বক্তাকে বলতে দিন।

**শ্রী গৌরিপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রী মান্নানকে জিজ্ঞাসা করছি, উনি কি এটা সমর্থন করেন?

(গোলমাল)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার কাছ থেকে জানতে চাইছি,—মাইক ছাড়াই আমি বলছি,—যে কোনও লোক দাঁড়ালেই এরা মাইক দিয়ে দিচ্ছেন কেন?

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমি যেটা বলতে চাচ্ছি, এডমণ্ড বার্ক-এর একটি কথা আমার মনে পড়ছে, Force does not lead to terror, but force biggest force. If conciliation fails force remains. But force failing no hope of re-conciliation is left. আমার কথা হল, আমরা কয়েকদিন যাবৎ আপ্রাণ চেষ্টা করছি, কংগ্রেসের সদস্য সংখ্যা এবারে ৮২ জন হয়েছে ৪২ জনের থেকে। আমরা সমস্ত রকমভাবে অ্যাডজাস্ট করার চেষ্টা করছি হাউসটা যাতে ঠিকমতো ভাবে চলে। গতকালকে কিছু দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে, আজকেও সেই একই ধরনের ঘটনা ঘটছে। ঐখান থেকে বন্ধুবর সুনীতি চট্টরাজ শাঁকচুন্নি বলেছেন, রেকর্ডে হয়ত নেই, সাধন পাণ্ডে যেটা বলেছিলেন, সেটাও রেকর্ডে ছিল না। কিন্তু পরে সেটা উইথড্র করতে হয়েছে। এখন বিষয়টা হচ্ছে, আমাদের সকলকে সাধারণ

মানুষ নির্বাচিত করে পাঠিয়েছে। আমাদের ব্যাপারে বাইরের মানুষের কাছে কী নজির সৃষ্টি হচ্ছে সেটা ভাববার ব্যাপার। আমার কথা হল, এই হাউসটার ব্যাপারে, আমি আপনাদের কাছে শুধু অনুরোধ করব, যে কথা হয়েছে সেইগুলি আমাদের শালীনতার বাইরে যায়, শোভন নয় এটা। এইগুলি বাগ-বিতণ্ডা চ্যালেঞ্জের ব্যাপার, চ্যালেঞ্জ কাউন্টার চ্যালেঞ্জ করে লাভ নেই। আমরা এখানে এসেছি জনগণের দ্বারা নির্বাচিত হয়ে। এই হাউসকে অগ্রাহ্য করার কোনও অধিকার আমাদের নেই। এই ধরনের কাজ থেকে বিরত থাকার জন্য আমাদের সকলকে সতর্ক থাকা উচিত নিজের শালীনতা বজায় রেখে।

(গোলমাল)

[2-30 – 2-40 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যরা, উপস্থিত বিধায়করা আপনারা এই হাউস কি চালাতে দিতে চান? (এই সময় মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস কিছু বলতে চান) আমি কাউকে বলতে ডাকিনি, আপনি বসুন। মাননীয় সদস্যদেরকে অনুরোধ করব, আপনারা যদি আমাকে সহযোগিতা না করেন তাহলে হাউস চালানো সম্ভব নয়। বলুন, ডেপুটি স্পিকার হাউস চালাবে না চলে যাবে **(সমস্বরে চীৎকার, আপনি হাউস চালান)**। আপনারা যখন তখন দাঁড়িয়ে যাচ্ছেন, আমি রুলিং দিচ্ছি, তারপরেও আপনারা উঠে দাঁড়িয়ে বক্তব্য চালাবেন, মেম্বাররা যদি নিজেরা প্রিজাইডিং অফিসার হয়ে যান তাহলে এই হাউস চালানো আমার পক্ষে সম্ভব নয় এবং কোনও প্রিজাইডিং অফিসারের পক্ষেও সম্ভব নয়। যদি বিরোধী এবং সরকার পক্ষের সদস্যরা প্রিজাইডিং অফিসারকে সহযোগিতা না করেন। এই রকম গতকালও হয়েছে; আপনারা এই করে ৪২/৪৫ মিঃ সময় নষ্ট করেছেন নানান কথা এই হাউসের মধ্যে উচ্চারণ করে। আবার গতকালকের মতো আজকেও একই নজির হাউসে সৃষ্টি করলেন। এইগুলি আপনারা কোন উদ্দেশ্যে করছেন, সেটা আপনারাও জানেন, হাউসের সদস্যরাও জানেন। এটা বারে বারে করলে তিক্ত হয়ে যাবে। কাজেই আমি অনুরোধ করব, মাননীয় সদস্যকে ডেকেছি, শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয়কে, তিনি তাঁর বক্তব্য রাখুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রভঞ্জন মণ্ডল প্লিজ টেক ইয়োর সিট।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, গতবার বিধানসভায় দেখেছি জয়নাল আবেদিন সাহেব অনেককে অনেক কথা বলতেন, কিন্তু কেউ গায়ে মাখতেন না। কিন্তু এবারের হাউসে উত্তেজনা বাড়ানোর জন্য পুরোনো সদস্যরা সামান্য কথাকেও গায়ে মাখছেন, সামান্য কথাকেও গুরুত্ব দেওয়া হচ্ছে।

স্যার, মহামান্য রাজ্যপাল মহাশয় গত ১০ই জুন যে বক্তব্য এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। স্যার, আমি এই প্রসঙ্গে একটু ছোট্ট গল্প বলি। স্বর্গে দেবরাজ ইন্দ্র কোথায় মিথ্যাচার চলছে সেটা আইডেন্টিফাই করার জন্য একটা ঘন্টা বসিয়েছিলেন। যে মিথ্যা কথা বলবে সঙ্গে সঙ্গে ঘন্টাটি বেজে উঠবে। দেখা গেল ১০ই জুন বেলা তিনটে থেকে ঘন্টা বেজেই যাচ্ছে, আর ঘন্টা থামছে না। দেবরাজ ইন্দ্র তখন জিজ্ঞাসা করলেন

ব্যাপারটা কি, না বামফ্রন্টের লিখে দেওয়া কাগজ রাজ্যপাল মহাশয় পড়ছেন। এই রাজ্যপালের প্রথম থেকে শেষ অবধি অসত্য কথায় ভরা। শুধু দ্বিতীয় পঙক্তি ছাড়া আর কোনও পঙক্তিকে সমর্থন করা যায় না। তিনি তার ভাষণে বলেছেন, নির্বাচন খুব ভাল ভাবে হয়েছে। প্রতিবার নির্বাচনের সময় এই সরকার নতুন নতুন প্রক্রিয়া তৈরি করে। এবারে লোকসভা এবং বিধানসভা নির্বাচনে আমার অভিজ্ঞতা হচ্ছে, ছোট ছোট ব্যালট বাক্স দেওয়া হয়েছিল। যেখানে ১০০টির বেশি ব্যালট পেপার ঢুকবে না, তারপর সেগুলোকে সীল করতে হবে। এবার একটা বুথে ৮০০ থেকে ১০০০ ভোটার আছে, এবার একটা ব্যালট বাক্সে লোকসভা এবং বিধানসভার ব্যালট পেপার ঢুকবে এবং কিছুক্ষণ ভোট চলার পরেই বাক্স ভর্তি হয়ে যাচ্ছে সেগুলো সীল করতে হচ্ছে এবং ভোট বন্ধ থাকছে, অনেকক্ষণ ধরে। ফলে ভোটাররা তিন, চার ঘন্টা লাইনে দাঁড়িয়ে থাকতে থাকতে অধৈর্য হয়ে ফিরে যাচ্ছে। এটাই হচ্ছে রিগিঙের নতুন পদ্ধতি। এবারের নির্বাচনে পুলিশ এবং প্রশানকে নির্লজ্জভাবে কাজে লাগানো হয়েছে, নইলে এবারে আপনাদের ক্ষমতায় আশা মুশকিল ছিল। নির্বাচনের পরবর্তীকালে আমরা দেখতে পাচ্ছি এই রাজ্যে সন্ত্রাস চলছে, চারিদিকে খুনখারাপি হচ্ছে। এই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী বলেছেন খুন হচ্ছে এবং তিনি ব্যর্থ। এই খুন-জখম তিনি রোধ করতে পারছেন না। এই অপদার্থ পুলিশ ও প্রশাসনকে যদি শক্তভাবে বলে দেওয়া হয় যে কোনও মূল্যে খুন-খারাপি রুখতে হবে। বামফ্রন্টের আমলে সবচেয়ে বড় মস্তান যে পুলিশ তাকে যদি বলে দেওয়া হয় তার চেয়ে কম শক্তিশালী গুণ্ডাদের রুখতে হবে, তাহলে তারা নিশ্চয় পারবে। আজকে ওরা যখন আঘাত করছে তার পাল্টা আঘাত নেমে আসছে বলে ওরা চিৎকার করছে। আগে ওরা এক তরফা আঘাত হানত। যদি এটা চলতেই থাকে তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার রাজনীতিতে এটা ভয়ঙ্কর হবে। তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার আরও অনেক নিরীহ প্রাণ চলে যাবে। এই রাজ্যপালের ভাষণে বলা হয়েছে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা। কি অপদার্থ এই পশ্চিমবঙ্গের শাসক সরকার। মালদহ নয়, বাঁকুড়া নয়, খোদ কলকাতার বুকে সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল চার দিন ধরে। এই সরকারের একজন মন্ত্রী এবং তার মদতপুষ্ট গুণ্ডারা এই কাজ করেছে। অথচ পশ্চিমবঙ্গ সরকারের এইগুলোকে বন্ধ করার মতো ক্ষমতা নেই। যখনই কোনও বিপর্যয় নেমে আসে, সে ম্যালেরিয়া হোক, আন্ত্রিকই হোক বা সাম্প্রদায়িক দাঙ্গাই হোক, তখনই এই সরকারের আসল চিত্র বেরিয়ে পড়ে।

[2-40 – 2-50 P.M.]

এই সরকার অপদার্থ। ক্ষমতার জোরে পুলিশকে কাজে লাগিয়ে এই সরকার ক্ষমতায় টিকে আছে। আজকে এই সরকারের আমলে আমরা দেখতে পাচ্ছি কি ভয়ঙ্করভাবে চলছে এই সরকার। ৮৮ সালের মার্চ মাস থেকে '৯৪ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত গুলি চলেছে ১ হাজার ২শো ৯৬ বার। লক আপে মারা গেছে এক হাজার দুশো ছিয়ানব্বই জন। আপনার আবার মানব অধিকার কমিশনের' কথা বলছেন। যে রাজ্যে পুলিশ লক আপে দুশো বিরাশি জন মারা যায়, সেই রাজ্যের রাজ্যপাল কি করে মানব অধিকারের কথা বলেন? সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যেই সবচেয়ে বেশি মানুষ লক আপে খুন হয়েছে। এর থেকে দুঃখের কথা আর কি হতে পারে? আপনারা তো অনেক ক্ষেত্রেই রেকর্ড করেছেন।

পশ্চিমবাংলার বেকারি, শিল্প এবং রগড় তো আমরা অনেক দিন ধরেই দেখছি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ৪৭০ দিনের বেশি বিদেশে কাটিয়েছেন। যাতে হাত দিচ্ছেন তাতেই রেকর্ড। সম্পত্তি বৃদ্ধিতে রেকর্ড, আত্মীয় স্বজনের সম্পত্তি বৃদ্ধিতে রেকর্ড, বিদেশ যাত্রায় রেকর্ড। এতদিন বিদেশে গিয়ে পশ্চিমবাংলার হাল হকিকত ফেরানোর চেষ্টা করছেন। কি করতে পেরেছেন? ৯৩ সাল পর্যন্ত আমাদের রাজ্যে শিল্পের বিনিয়োগ এর পরিমাণ ৫শো ৪৪ কোটি টাকা। ৯৪ সালের বিনিয়োগ আপনারা বলছেন নাকি ৪ হাজার কোটি টাকার বিনিয়োগ হয়েছে। সেটা অন্য রাজ্যের তুলনায় কত? আজকে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ বেকার হয়ে রয়েছে। সাড়ে ৫২ লক্ষ বেকার। আর সেই তুলনায় এই রাজ্যের শিল্পের অবস্থাটা কি? শিল্পের অবস্থা শোচনীয়। আমরা কি দেখছি। আমরা দেখছি আমাদের রাজ্যে যে সমস্ত শিল্পপতি এসেছেন তারা সকলেই দ্বিতীয় শ্রেণীর শিল্পপতি। একজনও প্রথম শ্রেণীর শিল্পপতি নন। একজনও প্রথম শ্রেণীর শিল্পপতি আমাদের রাজ্যে শিল্প স্থাপন করবার জন্য এগিয়ে আসেন নি। স্যার, টাটার কথা বলি অথবা রিলায়েন্স এর কথা বলি। জ্যোতি বাবু শিল্পপতিদের নিয়ে সেখানে শিল্প করার চেষ্টা করছে। **(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়।)**

**মহম্মদ আনসারউদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে দুঃখ প্রকাশ করছি। আমার নামটা দু' নম্বরে ছিল। রাস্তায় প্রচণ্ড জ্যাম থাকার জন্য আটকে পড়েছিলাম। আসতে দেরি হয়ে গিয়েছে। এই কারণে আপনার কাছে দুঃখ প্রকাশ করছি। এখন আমি আমার বক্তব্য রাখছি। গত ২দিন ধরে মাননীয় রাজ্যপাল যে ভাষণ ১০ই জুন তারিখে আমাদের সামনে রেখেছিলেন তার উপর আলোচনা আমরা শুনেছি। বিরোধী পক্ষের আলোচনা আমরা শুনেছি এবং মাননীয় বিরোধী দলের নেতা শ্রী অতীশ সিনহা মহাশয় বক্তৃতা শুরু করেছিলেন। পরবর্তী সময় আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্য আমাদের শ্রদ্ধেয় শ্রী মুস্তাফা বিন কাশেম মহাশয় বক্তব্য রেখেছেন এবং সেই বক্তৃতাও শুনেছি। বিগত ২দিন ধরে আমি মনোযোগ দিয়ে বিরোধী দলের বক্তৃতা শোনার চেষ্টা করেছি এবং অনেক সদস্য যাঁরা নতুন এসেছেন তাঁরা বলেছেন বিধানসভা বিরোধীদের জন্য। কালকে একজন মাননীয় সদস্য বলেছিলেন, বিধানসভায় বিরোধীদের প্রায়োরিটি আছে। এখন তিনি নতুন, সবটা এখনও বুঝে উঠতে পারেন নি। কিন্তু তার মানে এটা নয় যে সরকারি দলের কেউ কোনও বক্তব্য এখানে রাখবেন না, আপনারাই সব বলবেন। তাহলে আপনারাই বলুন আমরা বসে থাকি। যাই হোক, আমাদের এখানে ভূমিসংস্কার সম্পর্কে বিরোধী দলের মাননীয় নেতা বক্তব্য রেখেছেন। বক্তব্য রাখার সময় বলেছেন ১০ লক্ষ একর জমি কংগ্রেস আমলে বিলি করা হয়েছিল। সমস্ত দিক ভেবেই আমরা বলছি যে ৯ লক্ষ ৫১ হাজার একর জমি বন্টিত হয়েছে। আপনাদের এটা মনে আছে, বিশেষ করে এখন যাঁরা প্রবীণ সদস্য রয়েছেন তাঁরা জানেন ১৯৫৪ সালে, কংগ্রেস আমলে একটা ভূমিসংস্কার বিল পাস করা হয়েছিল। আমার যতদূর মনে পড়ছে, আজকে বিরোধী দলের নেতা শ্রী অতীশ সিনহা মহাশয়ের বাবা শ্রদ্ধেয় প্রয়াত বিমল সিনহা মহাশয় ভূমিসংস্কার মন্ত্রী ছিলেন। তাঁর সময় একটা আইন পাস হয়েছিল। তখন ভূমি সংস্কার আইন পাস হয়েছিল এবং সেইসময় কিছু কিছু পাট্টা বিলি হয়েছিল। আমার বাড়ি হাওড়া জেলার ডোমজুড়ে। ওখানে একটা সিনেমা হলে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি গিয়ে কিছু পাট্টা দিয়েছিলেন। অনেক বছর আগে তিনি পাট্টাগুলো দিয়েছিলেন কিন্তু সেগুলো

চাষীরা পান নি। আমাদের সঙ্গে তফাৎ এই জায়গায় যে আমরা বলেছি যাঁরা ভূমিহীন তাঁদের আমরা এই জমিগুলো বিলি করেছি এবং ২৫.৩ লক্ষ একর পরিবারকে আমরা জমি দিয়েছি। বিরোধী দলের নেতা শ্রী অতীশ সিনহা মহাশয় আমার কাছে শ্রদ্ধেয় নেতা। কিন্তু আমি শুধু এটুকু বলছি যে তিনি সঠিক হিসাব দেননি। পশ্চিমবঙ্গের মোট কৃষি জমির প্রায় ৬০ শতাংশ ক্ষুদ্র প্রান্তিক চাষীদের অধিকারে আছে।

[2-50 – 3-00 P.M.]

১৯৮০ সাল পর্যন্ত কৃষি উৎপাদন বৃদ্ধির দিক থেকে এই রাজ্য দেশের অন্য অংশ থেকে পিছিয়ে ছিল। সপ্তম পরিকল্পনায় উৎপাদন বৃদ্ধির পরিমাণ ৩৪ শতাংশে পৌঁছেছে। এক্ষেত্রে তুলনীয় হরিয়ানায় ২৪ শতাংশ এবং পাঞ্জাবে ২৩ শতাংশ। '৯০ দশকের শুরুতেই সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা চাল উৎপাদনে শীর্ষ স্থান অধিকার করে। ৯৩-৯৪ সালে রাজ্যে হেক্টর প্রতি চাল উৎপাদন ২,০১৩ কিলো গ্রাম, সর্ব ভারতীয় ক্ষেত্রে ১,৭৪৪ কিলো গ্রাম। আইনটা আপনারা করেছেন, কিন্তু বিলি করেন নি, গরিব মানুষ বা ভূমিহীনদের হাতে জমি তুলে দেন নি। কিন্তু অনেক বাধা-বিপত্তি সত্ত্বেও আমরা তা করেছি। হাওড়া জেলাতে কম আছে। তা সত্ত্বেও শ্যামপুরে কিছু জমি আছে এবং জগতবল্লভপুরে কিছু আছে। একটা পরিবারের হাতে চার হাজার বিঘে জমি ছিল। বিগত ১৯ বছরে সেখান থেকে আমরা ২,১০০ বিঘে জমি দখল করেছে এবং পাট্টা বিলি করেছি। বাকিগুলি করা যায় নি, কেস আছে। ঠিক ঠিক লোককে যে আমরা দিয়েছি, তার প্রমাণ হচ্ছে যে, চালের পরিমাণটা এত বেশি হয়েছে যে, আমরা সারা ভারতে প্রথম স্থানে চলে গেছি। এটা নিয়ে আপনাদেরও গর্ব করা উচিত, কেননা, পশ্চিমবঙ্গটা আমাদের আপনাদের—সি. পি. এম., কংগ্রেস, বা অন্য পার্টির নয়, সবার। আমরা জন প্রতিনিধি, জনগণ আমাদের এখানে পাঠিয়েছেন নির্বাচিত করে, এই রাজ্য যদি কোনও কিছুতে উন্নতি করে, স্বাভাবিক ভাবেই আমাদের তা নিয়ে গর্ব করা উচিত। এক্ষেত্রে তো আমরা পাঞ্জাব, হরিয়ানাকেও ছাড়িয়ে গেছি। ছোলা উৎপাদন ৬৭৩ কিলোগ্রাম, যেখানে সর্ব ভারতীয় ক্ষেত্রে, সেখানে আমাদের এখানে ৯১১ কিলোগ্রাম। আলু সর্ব ভারতীয় ক্ষেত্রে ১৫ হাজার, আমাদের এখানে ২২ হাজার। এইগুলো তো ভাবতে হবে। সামগ্রিক ভাবে খাদ্যশস্যের উৎপাদন ৭৫ লক্ষ টন থেকে ১৩৩ লক্ষ টনে পৌঁছেছি বিভিন্ন সীমাবদ্ধতা, বঞ্চনা থাকা সত্ত্বেও। আমাদের এখানে অনেক জমিতে সারা বছর চাষ হয়। ১৬৫ একরের বেশি জমি দো-ফসলি, তিন-ফসলি। এই হচ্ছে হিসাব। পাঞ্জাব ১৭৮ শতাংশ, হরিয়ানা ১৬৬ শতাংশ। এক্ষেত্রে সর্বভারতীয় গড় ১৩০ শতাংশ। কথায় বলে আমরা পশ্চিমবাংলার লোক, বাঙালিরা মাছে-ভাতে মানুষ। সেখানে আজকে আমাদের এখানে মাছের উৎপাদন বেড়েছে।

(**শ্রী কমল গুহ ঃ** আপনি মাছের কথা আর বলবেন না। অন্ধ্রপ্রদেশ, হরিয়ানার মাছ না এলে আপনাদের চলে না। মাছের কথা আর বলবেন না।)

আমরা এবার মাছে ফার্স্ট হয়েছি। এবং এজন্য আমরা পুরস্কারও পেয়েছি। গত ১৮/১৯ বছরে যেখানে জাতীয়স্তরে বিকাশ হয়েছে ৬.৫ শতাংশ সেখানে পশ্চিমবাংলায় উন্নতি হয়েছে ৮.১১ শতাংশ। মাছের মোট উৎপাদন ৮.৬ লক্ষ টনে পৌঁছেছে।

এর পরে দুধের কথায় আসছি। এর পরিমাণ ২.৫ লক্ষ মেট্রিক টন হয়েছে। ৭০ দশকে দুগ্ধ সম্পদ প্রায় ছিলই না। ১৯৯৩/৯৪ সালে ১,২৪৩-টি সমিতি, ৬০০ সদস্য বিশিষ্ট দুগ্ধ সমবায় গঠন করা হয়েছে। আবার গত বছর থেকে মহিলা পরিচালিত দুগ্ধ সমবায় গঠন করা হয়েছে। তার সংখ্যা ১৩৯-টি। এর সদস্য সংখ্যা ৮,৯০০ এবং দুগ্ধ সংগ্রহের পরিমাণ ১০ হাজার ৪০০।

[3-00 – 3-10 P.M.]

১৯৯১ সাল থেকে ১৯৯৩ সালের মধ্যে পশ্চিমবাংলায় বনাঞ্চল বেড়েছে ১৭১ বর্গ কি. মি.। কমলবাবু উত্তরবঙ্গের লোক, উনি এটা জানেন। এক সময় সারা দেশে এর বৃদ্ধির পরিমাণ ছিল ২২ বর্গ কি. মি। এটা আমার হিসাব নয়, 'ফরেস্ট সার্ভে অফ ইণ্ডিয়া ১৯৯৩' থেকে নেওয়া হয়েছে। এবং আন্তর্জাতিক পুরস্কারও লাভ করেছে। ১৯৭৭/৭৮ সালে দারিদ্রসীমার নিচে বাস করতেন মোট জনসংখ্যার ৫৮.৩ শতাংশ। আপনারা যে যে রাজ্যে ছিলেন এবং সারা ভারতবর্ষের গড় হিসাবে দারিদ্রসীমার নিচে বসবাসকারী মানুষের পরিমাণ ৫৮.৩ শতাংশ। কিন্তু ১৯৯১ সালের হিসাব অনুযায়ী দেখা যাচ্ছে ঐ পরিমাণটা ২৭.৭ নেমে এসেছে। এই যে একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে, অসহযোগীতার মধ্যে থেকে, অনেক বাধা-বিঘ্নর মধ্যে থেকে এটা আমরা করতে পেরেছি এটা খুবই গর্বের বিষয়। অতীতে কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল তারা আমাদের বঞ্চনা করে গেছেন। যাই হোক আমরা সেই সংখ্যাটাকে কিছুটা হলেও উন্নত করতে পেরেছি। কিছু মানুষকে আমরা দারিদ্রসীমার উপরে তুলতে পেরেছি। একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও আজকে বামফ্রন্ট সরকার এই জায়গায় এসে পৌঁচেছেন। গরিব মানুষের কিছুটা দারিদ্র মোচন করতে পেরেছেন। এটা আপনাদের স্বীকার করতে হবে। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আজকে সেটা বলবেন না। আজকে তাইতো আপনাদের খাদ্য আন্দোলন দানা বাঁধতে পারছে না। খাদ্যের দাবিতে রাইটার্স বিল্ডিং অভিযান করতে পারছেন না, ওই ব্রিগেড পর্যন্ত গিয়েই থেমে যাচ্ছেন। ওই পর্যন্তই আপনাদের দৌড়। আমি জানি শুধু বিরোধিতা করার জন্যই আপনাদের বিরোধিতা করা। কিন্তু আজকে আপনারা বাড়িতে গিয়ে ড্রয়িং রুমে বসে চিন্তা করবেন আমরা যে কথাগুলি বলেছি সেই কথাগুলির মধ্যে বাস্তবতা আছে কি না। সেই কথাগুলি সত্য কি না। যদি সত্য না হয়, তাহলে আপনাদের বক্তা আছে তার প্রতিবাদ করবেন এবং আগামী সোমবারও সময় আছে প্রতিবাদ করতে পারেন। আমি যে তথ্য দিয়ে বলছি সেই তথ্য যদি ভুল হয়, আপনারা তা প্রমাণ করে দেবেন। ভারতে দারিদ্রতা কত, ১৯৯০ সালে গ্রামে ৩৭.৯৪, শহরে ৩২.৪১ ভাগ। ১৯৯২ সালে গ্রামে ছিল ৪৮.৭৭ ভাগ আর শহরে ছিল ৩৩.৮৭ ভাগ। আপনাদের কাছে আমার আবেদন এগুলি একটু ভাবতে হবে। আজকে আমরা এই বিধানসভায় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখছি। পঞ্চায়েত—পশ্চিমবঙ্গই দেশের একমাত্র রাজ্য যেখানে ঠিক ৫ বছর অন্তর নির্বাচন হয়। চার বার ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন হয়েছে। আপনারা অনেক জায়গায় জিতেছেন, আমরাও বেশিরভাগ জায়গাতেই জয় লাভ করেছি এবং এখন পঞ্চায়েত পরিচালিত হচ্ছে। মাননীয় সদস্য পঙ্কজ বাবু সেদিন বলছিলেন আমি তাঁর বক্তব্য মন দিয়ে শুনছিলাম। জওহর রোজগার যোজনার ৮০ শতাংশ টাকা কেন্দ্রীয় সরকারের আর ২০ শতাংশ টাকা রাজ্য সরকারের, উনি ঠিকই বলেছিলেন। কিন্তু কার টাকা? এটা ভারতবর্ষের মানুষের টাকা।

আপনারা পশ্চিমবাংলা থেকে ৭৫ শতাংশ টাকা নিয়ে যান। ওই টাকা কেন্দ্রীয় সরকারের নয়, ওই টাকা বামফ্রন্ট সরকারের নয়, ওই টাকা ভারতবর্ষের মানুষের টাকা। ভারতবর্ষের মানুষের কাছ থেকে সেই টাকা এসেছে। জওহর রোজগার যোজনায় সেই ভাবে কাজ হয়েছে, আমরা উন্নয়নের কাজ করেছি। আপনারা ৭৫ ভাগ টাকা পশ্চিমবাংলা থেকে নিয়ে যান। আমরা দাবি করেছিলাম বারে বারে এই পশ্চিমবাংলা বিধানসভা থেকে। নতুন মাননীয় সদস্য যাঁরা এসেছেন তাঁরা অম্বিকা বাবুর থেকে জেনে নেবেন। আমরা বারেবারে দাবি করেছি যে উল্টোটা করুন, ৭৫ ভাগ টাকা ফেরত দিন আর ২৫ ভাগ টাকা আপনাদের কোষাগারে রাখুন। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের সেই দাবি বারেবারেই নস্যাৎ করে দিয়েছেন। জওহর রোজগার যোজনার টাকা কেন্দ্রীয় সরকারের নিজস্ব টাকা নয়, কোনও ব্যক্তির টাকা নয়, সেটা ভারতবর্ষের মানুষের টাকা, সেই টাকায় কাজ হয়েছে। সম্পদের পরিমাণ ৯৭.৫ শতাংশ এটা আমরা কাজ করেছি। সারা দেশে কি করেছেন আপনারা? ৭৩.৮ শতাংশ। আপনারা ৬৪.১০ শ্রমদিবস সৃষ্টি করেছেন। আর সারা দেশে হয়েছে ৩৮.৩ শতাংশ। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত আইনে বাধ্যতামূলক ভাবে গ্রাম সংসদের নির্বাচনের ব্যবস্থা করা হয়েছে। অথচ আপনাদের যেখানে পঞ্চায়েত আছে সেখানে আপনারা তা করছেন না, এটাই আমাদের অভিজ্ঞতা। কিন্তু আমাদের পার্টি পরিচালিত, আমাদের ফ্রন্ট পরিচালিত যে সমস্ত পঞ্চায়েত আছে সেগুলোয় আমরা ঠিক সময়ে সঠিকভাবে গ্রাম সংসদের নির্বাচন করছি। অথচ আপনারা তা করছেন না। আপনারাই তদারকি ব্যবস্থা গঠন করার কথা বলেছিলেন! অতীতে আপনারা এটা বলেছিলেন। অথচ অতীতে আপনারা কখনও পঞ্চায়েতের নির্বাচন করেন নি। ১৪, ১৫, ১৬ বছর ধরে আপনারা পঞ্চায়েতের নির্বাচন করেন নি, পৌরসভার নির্বাচন করেন নি। আমরা '৭৭ সালে সরকারে আসার পর '৭৮ সালেই নির্বাচনের ব্যবস্থা করেছিলাম। যে আইন আপনারা করে গিয়েছিলেন সেই আইনের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে আমরা পঞ্চায়েতের নির্বাচন করেছিলাম এবং বর্তমানে তদারকি করার জন্য প্রতিটি জেলা পরিষদের বিরোধী দলের যিনি নেতা তাঁকে দায়িত্ব দেওয়া হয়েছে। তাঁর জন্য আলাদা অফিসের ব্যবস্থা করা হয়েছে, টেলিফোনের ব্যবস্থা করা হয়েছে এবং প্রয়োজনে গাড়ির'ও ব্যবস্থা করা হয়েছে। তিনি যে কোনও পার্টি পরিচালিত পঞ্চায়েত পরিদর্শন করতে পারবেন, সমস্ত কিছু চেক করতে পারবেন, এনকোয়ারী করতে পারবেন। এটা আপনারা কোনও দিন কোথাও ভাবতে পেরেছেন? হাওড়া জেলায় আমরা বিরোধী দলের নেতাকে আলাদা ঘর দিয়েছি, সেখানে বসে তিনি কাজ করছেন। বিভিন্ন পঞ্চায়েতে তিনি যাচ্ছেন। হাওড়া জেলায় আমাদের পঞ্চায়েতই বেশি, তবুও তিনি সেসব জায়গায় যাচ্ছেন। আমরা পঞ্চায়েত সদস্যদের, প্রধানদের এবং পঞ্চায়েত সমিতির সভাপতিদের তাঁকে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করতে বলেছি। সেভাবে তিনি কাজ করছেন। এই সম্মান আমরা দিয়েছি। শুধু সম্মানই নয়, আমরা চাই পঞ্চায়েতকে জনগণের পঞ্চায়েতে পরিণত করতে। পঞ্চায়েত ব্যবস্থাকে মানুষের মধ্যে নিয়ে যেতে চাই। তাই আমরা কোন পঞ্চায়েত কার দখলে তা দেখছি না— আমরা ঐভাবে দেখি না যে, ওটা সি. পি. আই. (এম)-এর পঞ্চায়েত, ওটা কংগ্রেসের পঞ্চায়েত। এসব কোনও প্রশ্নই আমাদের মধ্যে নেই। পশ্চিম বাংলায় এমন কোনও পঞ্চায়েত নেই, যেখানে আমরা একেবারে নেই, আবার পশ্চিমবাংলায় এমন কোনও পঞ্চায়েত নেই, যেখানে আপনারাও একেবারে নেই। কাজেই আমরা যেমন সব জায়গায় আছি, আপনারাও আছেন। কাজেই আমাদের উভয়ের যৌথ দায়িত্ব আছে। সে জন্যই আমরা পঞ্চায়েত ব্যবস্থাকে

সঠিকভাবে পরিচালনার মধ্যে দিয়ে তাকে জনগণের পঞ্চায়েতে পরিণত করার চেষ্টা করছি।

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে।)

আমার বলার সময় প্রায় শেষ হয়ে গেছে, কিন্তু বলার অনেক ছিল—আমাদের যাঁরা সদস্য আছেন তাঁরা বলবেন। আমি শুধু এটুকু বলতে চাইছি যে, আমাদের সারা দেশে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে, এটা বুঝতে হবে। এই কয়েক দিন আগের জনগণের ভোটে আমরা যাঁরা পশ্চিমবঙ্গ বিধানসভায় নির্বাচিত হয়ে এসেছি তাঁদের অনেক দায়িত্ব আছে। আজকে আমাদের সকলকে সারা ভারতবর্ষের কথা ভাবতে হবে। আজকে এমন একটা অবস্থা হয়েছে, কেন্দ্রে আপনারা নেই, আমরাও নেই, সেখানে যুক্তফ্রন্ট সরকার আছে। কিন্তু গোটা দেশে একটা সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়ে উঠে আসছে। শুধুই আমাদের বিরোধিতার জন্য বিরোধিতা করবেন, এই বিষয়টা কি আপনারা ভাববেন না! পশ্চিম বাংলার মাটিতে দাঁড়িয়ে আপনারা এটা ভাববেন না? আমরা গর্ব করে বলি—বিশ্ব কবির পশ্চিম বাংলা। আমরা গর্ব করে বলি সি. আর. দাসের পশ্চিম বাংলা। অথচ আজকে গাড়িতে যখন আসছি তখন কি দেখলাম? 'জয় শিব-রাম' স্লোগান দিয়ে মানুষ অটল বিহারী বাজপেয়ীর মিটিং শুনতে আসছে। সাম্প্রদায়িক শক্তি আজ আপনার, আমার দরজায় এসে দাঁড়িয়েছে। তার বিরুদ্ধে আপনাকে আমাকে সজাগ হতে হবে, ভাবতে হবে। এই কয়েকটি কথা বলে, রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিন কয়েক আগে রাজ্যপালের যে ভাষণ এই বিধানসভায় পেশ করা হয়েছে তার বিরোধিতা করে, আমাদের দলের সংশোধনীগুলোকে সমর্থন করে আমি কয়েকটি কথা হাউসের কাছে বলতে চাই। মাননীয় সদস্য এখানে বক্তব্য রাখার সময়ে অনেক কথা বলেছেন। যাইহোক, আমার সময় কম থাকার জন্য তার কিছু কথার উত্তর দেবার চেষ্টা করব। রাজ্যপালের ভাষণে প্রথমে বলা হয়েছে, নির্বাচন সুষ্ঠু হয়েছে। আমি জানি আমাদের রাজ্যপাল [ * * *] ওনার এখানে করার কিছুই নেই। মালদা জেলায় নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়েছে। অবশ্য এটা শুধু মালদা জেলায় নয়, সারা পশ্চিমবাংলা ব্যাপী এই জিনিস হয়েছে। মালদা জেলার এস. পি. ডি. এম যখন কংগ্রেস প্রার্থী জিতেছে, তখনও তারা চেষ্টা করেছে কি করে তার সার্টিফিকেট আটকানো যায়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অন্ধ ধৃতরাষ্ট্র কথাটা বাদ যাবে। কারণ রাজ্যপালকে এই কথা বলা যায় না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** যাইহোক, যা বলছিলাম, আজকে মালদা জেলার নির্বাচন প্রহসনে পরিণত করা হয়েছে। সেখানে প্রবীণ কংগ্রেস-আই নেতা, শ্রী এ. বি. এ. গনিখান

Note :- *[ Expunged as ordered by the chair]

চৌধুরিকে জেতার পরও তাকে ১১ ঘন্টা সার্টিফিকেট দেওয়া হল না, আটকে দেওয়া হল। কারণ হচ্ছে, সাবিত্রী মিত্রকে ডি. এমের কাছে ক্ষমা চাইতে হবে। আমি যেহেতু তার বিরুদ্ধে টি. এন সেশনের কাছে কমপ্লেন করেছি বলে। সেইজন্য সার্টিফিকেট আটকে রেখে দেওয়া হয়েছিল জেতার পরেও। তা সত্ত্বেও রাজ্যপাল মহাশয় তার ভাষণে বলেছেন রাজ্যে নির্বাচন সুষ্ঠু হয়েছে। আজকে শুধু মালদা জেলায় নয়, সারা পশ্চিমবাংলায় নির্বাচন থেকে শুরু করে নির্বাচনের পরেও, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, হুগলি, জলপাইগুড়ি, কলকাতার চেতলা, সাউথ ২৪-পরগনা, গার্ডেন রীচ প্রভৃতি সমস্ত জায়গায় ১/২টি খুনের নজির সৃষ্টি করছে এই বামফ্রন্ট সরকার। তবুও বলছেন, নির্বাচন সুষ্ঠু হয়েছে, আইন-শৃঙ্খলার পরিস্থিতি ঠিকই ছিল। আমি কিছুক্ষণ আগেই মেনশন করেছিলাম শালবনীর ব্যাপারে। সেখানে আই. এ. এস, আই. পি. এস অফিসাররা যদি এইরকম করে সেটা আমাদের মেনে নিতে হবে? আমি আজকে এই কথা বলতে চাই, এখানে আমাদের ৮২ জন সদস্য এই হাউসে এসেছেন। কিন্তু আরও ৪০ জন সদস্য জিতে আসতে পারত। কিন্তু আপনারা বিগিং করে তাদের হারিয়ে দিয়েছেন। যদি হাইকোর্ট অর্ডার দেয়, যদি রি-কাউনটিং আবার হয় তাহলে সেই সমস্ত সদস্যদের এখানে হাজির করতে পারব বলে আমি মনে করছি। এখানে মাননীয় সদস্য বললেন, মৎস্য চাষে পর পর ৬ বার প্রথম হয়েছি। ৮/১০ বার মৎস্য চাষে প্রথম হওয়া কোনও বীরত্বের ব্যাপার নয়। সারা ভারতবর্ষের মানুষ মাছ কম খায়, পশ্চিমবাংলার মানুষ মাছ কিছু বেশি খায়। তাই প্রথম হওয়া কোনও ব্যাপার নয়। দ্বিতীয় কথা বলেছেন, পঞ্চায়েতে ওনারা ভাল কাজ করেছেন। জে. আর. ওয়াইয়ের টাকা কেন্দ্রের টাকা, সরকারের টাকা। আমরা কখনও বলেছি যে এই টাকা আমাদের টাকা? আমারও বক্তব্য হচ্ছে এই টাকা জনগণের টাকা। এখন জনগণের টাকা নিয়ে আপনারা কি করেছেন সেই কথা আমি বলছি। জওহর রোজগার যোজনার টাকার ৮০ ভাগ টাকার মধ্যে এখন পর্যন্ত ২০ পারসেন্ট টাকা এরা খরচা করতে পারেনি। লজ্জার কথা। জওহর রোজগার যোজনার টাকায় ভূমিহীনদের বাড়ি রাস্তা-ঘাট, নালা কাটা, প্রাথমিক স্কুলগুলিকে রিপেয়ার করা, পানীয় জলের ব্যবস্থা করা, ইন্দিরা আবাস প্রকল্পের মাধ্যমে গরিব মানুষদের বাড়ি তৈরি করার জন্য টাকা দেওয়া হয়। ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গে জে. আর. ওয়াইয়ের টাকা সঠিক ভাবে খরচা করতে না পেরে সারা ভারতের রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলির পঞ্চায়েত এরা ১৩ পজিশনে গিয়ে দাঁড়িয়েছে। তাই আমি এখানে বলতে চাই, ৯৫-৯৬ সালে পশ্চিমবাংলায় গ্রামোন্নয়নের জন্য কেন্দ্রের কাছ থেকে পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে জে. আর. ওয়াই খাতে টাকা পেয়েছেন ৬৬৯ কোটি ৬৬ লক্ষ টাকা। ৩১শে মার্চের মধ্যে এই টাকা খরচ করতে হবে। কিন্তু কী দেখলাম ৬ই মার্চ ৯৬ সাল পর্যন্ত অর্থাৎ এগারো মাসে খরচ করতে পেরেছেন আমাদের কর্মবীর সূর্যকান্ত মিশ্র মহাশয় মাত্র ৩৫৩ কোটি টাকা। ৩১৬ কোটি টাকা খরচ করতে পারলেন না। অথচ এখানে চিৎকার করছেন কেন্দ্র টাকা দিচ্ছে না। আশ্চর্য ব্যাপার। এখানে পঞ্চায়েত অফিসগুলোকে আপনারা পার্টি আফিসে পরিণত করেছেন। পঞ্চায়েতকে আপনারা জনমুখি করতে পারেন নি। প্রতি পঞ্চায়েতে সি. পি. এম. এর লাল ঝাণ্ডা টাঙিয়ে দলবাজি করছেন। মনে রাখবেন জে. আর. ওয়াই এর টাকাতেই আপনাদের পার্টিটা চলছে, জে. আর. ওয়াই এর টাকার জন্যই সি. পি. এম. রাজ কায়েম রয়েছে এবং এর জন্যই সূর্য বাবুর প্রমোশন হয়েছে বলে মনে করি। আর একটা কথা বলতে চাই, এস. সি. এস. টি. সেল, মাইনরিটি সেল এবং ও. বি. সি.'র উন্নয়নের

কথা আপনারা মুখে বলেন অথচ বাস্তব চিত্র হচ্ছে এই এস. সি. এস. টি. সার্টিফিকেটের জন্য বছরের পর বছর মানুষ হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। সমস্ত জেলাতেই এক চিত্র দেখা যাচ্ছে। ওরা বলবেন আমরা ভাল কাজ করেছি। এস. সি. এস. টি., মাইনরিটি সেলের কথা বলেন, অর্থনৈতিক দিক দিয়ে এখানে মাইনরিটি গ্রুপ কতটা এগিয়েছে? আমি মালদহ জেলার কথা জানি, গনিখান চৌধুরি এবং সাত্তার সাহেবের আমলে যা চাকরি হয়েছে, তারপর আর কোনও চাকরি হয়নি। যদিও বা প্রাইমারি স্কুলে টিচার নেওয়া হচ্ছে, তাও সেখানে হাজার হাজার টাকা নেবার অভিযোগ উঠছে। এই রাজ্যে ২২ পারসেন্ট হচ্ছে মাইনরিটি। কিন্তু চাকরি পাবার ক্ষেত্রে পাঁচ পারসেন্টেরও কম চাকরি পাচ্ছে, এটা লজ্জার বিষয়। এছাড়া আছে ঐ সম্প্রদায়কে স্বীকৃতি দেবার ব্যাপার। আপনারা তা দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকারের যে ১৫ দফা কর্মসূচি আছে, সেই অনুযায়ী কাজ করছেন না। ও. বি. সি.'র ব্যাপারে কেন্দ্রীয় সরকার ১০৭টি সম্প্রদায়কে স্বীকৃতি দিচ্ছে, কিন্তু আপনারা দিচ্ছেন মাত্র ৪২টি সম্প্রদায়কে। বক্তব্য দীর্ঘ না করে আমি বলতে চাই, আপনাদের জমানায় আপনারা এই ঘরে এক রকম কথা বলছেন এবং বাইরে একরকম কথা বলছেন। কিন্তু বাংলার আসল চিত্রটা অন্য রকম। এই জন্যই আমরা জোর দিয়ে বলতে পারি যে মালদহে ১১টা সিটই আমরা পেতাম, আপনারা রিগিং করে কয়েকটা ছিনিয়ে নিয়েছেন। আপনাদের এই রকম অবস্থার জন্যই আপনারা জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন আর কংগ্রেস ঢুকছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের আনা সংশোধনীকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ১০ই জুন তারিখে যে ভাষণ এই সভায় দিয়েছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে বিরোধিতা করছি। এই কারণে বিরোধিতা করছি যে, তিনি যে বক্তব্য রেখেছেন সেটা অসত্যে ভরা। বাস্তব অবস্থার সঙ্গে তার কোনও মিল নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আগে আমাদের দলের সদস্যরা পশ্চিমবঙ্গের নির্বাচনের সময়ে কী কারচুপী হয়েছে, নির্বাচনের পরে কোথায় কী সন্ত্রাস চলেছে, দাঙ্গা-হাঙ্গামা চলেছে, শিল্প কী অবস্থায় এসেছে, স্বাস্থ্যে কী অবস্থা হয়েছে, এগুলি বিশেষ ভাবে উল্লেখ করেছেন। আমার সময় কম থাকার জন্য আমি এই বিষয়গুলির দিকে যাচ্ছি না। আমি অন্য একটি বিষয় আপনার সামনে তুলে ধরছি। সেই বিষয়টি হচ্ছে শিক্ষা সম্পর্কে। আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য চলছে, যে বিশৃঙ্খলা চলছে, সেই সম্পর্কে আমি এই হাউসে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে রাজীব গান্ধী যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন তিনি এই দপ্তরের নাম দিয়েছিলেন হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে সেই দপ্তরের ক্ষেত্রে ১৫ নম্বর অনুচ্ছেদে একটা কথা বলা হয়েছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, রাজ্যপালের ভাষণে ইংরাজি বইয়েতে যে কথা বলা হয়েছে তার সঙ্গে বাংলায় বইয়েতে যে কথা বলা হয়েছে তার কোনও মিল নেই। অত্যন্ত দুঃখের বিষয় যে ৬ জন মন্ত্রী রয়েছেন, কিন্তু এগুলি দেখার কেউ নেই। রাজ্যপালের ভাষণের ১৫ নম্বর অনুচ্ছেদে যেখানে ইংরাজিতে

বলা হয়েছে, দি প্রোগ্রাম অব লিটারেসি অ্যাণ্ড প্রাইমারি এডুকেশন উইল বি ফারদার ইনটেনসিফায়েড, সেখানে বাংলা বইয়েতে লেখা হয়েছে, স্বাক্ষরতা এবং প্রাসঙ্গিক শিক্ষা বিষয়ক কর্মসূচিগুলি রূপায়ণের প্রচেষ্টা ব্যাপকতর করা হবে। এখানে প্রাইমারি এডুকেশনের বাংলা হয়ে গেল প্রাসঙ্গিক শিক্ষা। শিক্ষা দপ্তরের যারা এটা তৈরি করেছেন, তাদের শিক্ষা সম্পর্কে কোনও জ্ঞান নেই, থাকলে আশা করি এটা তারা করতেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি টেকস্ট বুক সম্পর্কে আসছি। আপনি জানেন যে ৫ম শ্রেণীতে সরকারি দপ্তর থেকে বই দেওয়া হয়। আমরা দেখছি যে বছর শেষ হয়ে গেলেও ছাত্ররা বই পায়না। আমরা যারা হাই স্কুলের সঙ্গে যুক্ত আছি, আমি নিজে একটা হাই স্কুলে ৩৭ বছর ধরে শিক্ষকতা করছি, আমি একজন হেড মাস্টার, আমি এই রকম নৈরাজ্য শিক্ষা ক্ষেত্রে আগে কখনও দেখিনি। আমার স্কুলেতে ৫ম শ্রেণীতে ৪/৫ শত করে ছাত্র-ছাত্রী রয়েছে। একাডেমি সেশান শেষ হতে চলেছে কিন্তু এখনও কোনও বই পাওয়া যায়নি। রাখাল যেমন মাঠে গরু, ছাগলকে আগলে রাখে, আমাদের শিক্ষকদেরও কাজ হচ্ছে স্কুলে কিছু না শিখিয়ে ছাত্রদের আগলে রাখা। আজকে এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থা চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে বহু স্কুলে মেয়েদের বলা হচ্ছে যে, তোমরা তিন দিন আসবে, আর ছেলেদেরও বলা হচ্ছে যে, তোমরা তিনদিন আসবে। এই হচ্ছে অবস্থা এবং এই অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থা চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে বের হয়েছে যে, ওয়েস্ট বেঙ্গল হায়ার সেকেণ্ডারি এডুকেশন কাউন্সিল থেকে বলা হয়েছে যে একজামিনার পাওয়া যাচ্ছে না। ৩ লক্ষ ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছে, তাদের ভাগ্য নিয়ে কিভাবে ছিনিমিনি খেলা হচ্ছে। নিখিল বঙ্গ শিক্ষক সমিতি থেকে ডেকে এনে খাতা দেখা হচ্ছে এবং তাদের লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভাগ্য নির্ধারণ করা হচ্ছে। পশ্চিমবঙ্গের বুকে আজকে এই জিনিস হচ্ছে। দিস ইজ দি পিকচার অব এডুকেশন। গতকাল খবরের কাগজে বেরিয়েছে যে, হায়ার সেকেণ্ডারি কাউন্সিলের সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, এরা বলেছে যে আমরা কাজ ছেড়ে চলে যাব। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থা চলেছে। আজকে হায়ার সেকেণ্ডারি সিলেবাসের সঙ্গে মাধ্যমিক বোর্ড সিলেবাসের কোনও মিল নেই। গোটা ভারতবর্ষই শুধু নয় সারা পৃথিবী বলছে ফিজিকাল এডুকেশনের উপর জোর দিতে। ১৯৭৬ সালে নতুন সিস্টেম অফ এডুকেশন যখন চালু হয়েছিল তখন ওয়ার্ক এডুকেশনের সাথে সাথে ফিজিকাল এডুকেশনও ছিল, কিন্তু বর্তমানে এডুকেশন কমিশন মাধ্যমিক সিলেবাস থেকে ফিজিকাল এডুকেশন তুলে দিয়েছে। আর শিক্ষক যারা তাদের নিয়ে ছিনিমিনি খেলা হল। ১০ হাজার শিক্ষক, যাঁরা অবসর গ্রহণ করেছেন, কিন্তু প্রি-৮৬ স্কেলে তাঁদের কোনও রিলিফ দেওয়া হয়নি। আমরা এ ব্যাপারে যখন আমাদের 'শিক্ষক কংগ্রেসের' পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম সেখানে অসীমবাবু এবং কান্তিবাবু এঁরা দুজনেই উপস্থিত ছিলেন। তাঁরা বলেছিলেন—হাঁ, এটা হয়েছে, তারা রিলিফ পাননি। সেখানে অসীমবাবু বলেছিলেন—বিষয়টা আমরা দেখছি। কিন্তু তারপর তিনি একটি অর্ডার যা বের করলেন তাতে বলা হল, যাঁরা ৩১.১২.১৯৮৫ পর্যন্ত রিটায়ার করবেন কেবলমাত্র তাঁরাই প্রি-৮৬ স্কেলে রিলিফ পাবেন, আর কেউ পাবেন না। আমার খবর, ৩১.১২.১৯৮৫ তারিখের ঠিক আগে অসীমবাবুর মা

[* * * ] রিটায়ার করেছিলেন এবং তাঁকে রিলিফ দেবার উদ্দেশ্যেই ঐ অর্ডারটা বের করা হয়েছিল। দিস ইজ দি পিকচার। ঐ তারিখের পর যাঁরা রিটায়ার করেছেন তাঁরা প্রি-৮৬ স্কেলে রিলিফ পাবেন না। বর্তমানে থার্ড পে কমিশন বসেছে, কিন্তু শিক্ষকগণ এখনও পর্যন্ত সেকেণ্ড পে কমিশনের রোপার কোনও সুযোগ পাননি।

(..... গোলমাল .....)

**Shri Prabhanjan Mondal :** Deputy Speaker Sir, I have a point of order.

**Mr. Deputy Speaker :** Mr. Mondal, what is your point of order.

**Shri Prabhanjan Mondal :** Sir, Mr. Sohrab has categorically mentioned the name of Mrinalini Debi who is mother of a member of this House and who is not present here. Naturally, her name should be struck off.

**মিঃ ডেপুটি স্পিকার :** নামটা বাদ যাবে।

**শ্রী মহম্মদ সোহরাব :** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, ৩১.১২.১৯৮৫ তারিখে নির্দেশিত অর্ডারের সুযোগ মৃণালিনী দেবী পান তাতে আমার দুঃখ নেই, কান্তিবাবুও রিটায়ার করার তিন দিনের মধ্যে পেনশন পেয়েছেন বলে বলেছিলেন, আমি তাতে খুশি, কিন্তু কান্তিবাবু তিনদিনের মধ্যে পেনশন পাবেন আর ১০ হাজার শিক্ষক রিটায়ারমেন্টের দীর্ঘদিন পরেও ফ্যা ফ্যা করে ঘুরে বেড়াবেন।—এখানেই আমার আপত্তি। দিস ইজ মাই হাম্বল সাবমিশন, মাই পয়েন্ট। মৃণালিনী দেবী পান, কান্তিবাবু পান—আমরা খুশি, কিন্তু আমরা সেটাই চেয়েছি। আজকে পেনশন না পেয়ে অবসর প্রাপ্ত শিক্ষকরা আত্মহত্যা করছেন। দেখা যাচ্ছে, পেনশনের ক্ষেত্রে কোনও নর্ম নেই। সুপ্রিম কোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও .....

(নির্দ্ধারিত সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় বক্তার মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

[3-30 – 3-40 P.M.]

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ১০ই জুন মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ রেখেছেন তার উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি সেই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখতে চাই। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে এখানে নির্বাচন সুষ্ঠু ভাবে হয়েছে বলে উল্লেখ করেছেন। নির্বাচন যে সুষ্ঠু ভাবে হয়েছে তার প্রমাণ হচ্ছে কংগ্রেস এখানে ৮২তে দাঁড়িয়েছে। আমরা নীতি মান্য করি বলেই কংগ্রেসের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। এখানে মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ্য মহাশয় বলছিলেন যে আমরা এখানে নাকি রিগিং করে এসেছি। রিগিং করে আজকে কংগ্রেস ভারতবর্ষ থেকে উৎখাত হয়ে গেছে।

---

**Note :- *[ Expunged as ordered by the chair]**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য বলছেন যে কংগ্রেস ভারতবর্ষ থেকে উৎখাত হয়ে গেছে। কংগ্রেস হেরে গিয়েও পেয়েছে ১৪১, আর সি. পি. এম. পেয়েছে ৩১। সুতরাং কংগ্রেস সম্পর্কে এই কথা বলে উনি সভাকে মিথ্যা কথা বলেছেন।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** আমি আমার কথার মধ্যে দিয়ে বোঝাতে চেষ্টা করব যে এখানে উন্নতি হয়েছে কি হয় নি। কুড়ি বছর আগে গ্রামে গেলে দেখা যেত যে মানুষ বলছে, খাদ্য চাই, বস্ত্র চাই। আজকে আর গ্রামের বুকে সেই অবস্থা নেই। গ্রামের মানুষ আজকে আর সেই জায়গায় নেই। ভূমি সংস্কারের মাধ্যমে এখানে একটার পর একটা উন্নতি হয়েছে। যার ফলে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। তাই আজকে আর গ্রামের মানুষকে শহরে গঞ্জে দেখা যায় না। গ্রামের বুকে দোকান খুলে সে তার জীবিকা নির্বাহ করছে এবং ছেলেমেয়েদের পালন করছে। এটা কি উন্নতির পরিচায়ক নয়? গ্রামে আপনাদেরই বাড়ির পাশে আজকে যে দোকান চলছে, সেখানে সবকিছু মালপত্র পাওয়া যাচ্ছে। কিন্তু আগে গ্রামে মালপত্র পাওয়া যেত না, তারজন্য শহরে যেতে হত। পশ্চিমবাংলার মানুষ আস্তে আস্তে জেগেছে। গ্রামের মানুষ তার দুঃখকষ্ট দূর করার জন্য ছোট ছোট কারখানা গড়েছে। এইসব করে তার আর্থিক ক্ষমতা বৃদ্ধি করেছে। স্বনিযুক্তি বিভিন্ন প্রচেষ্টার মধ্যে দিয়ে—কৃষি খামার করে নিজেদের রোজগারকে বৃদ্ধি করেছে। যার ফলে যার খড়ের চাল ছিল সে আজকে টিনের চাল লাগাচ্ছে এবং যার ক্ষমতা আরও একটু বৃদ্ধি পেয়েছে সে ঘরে পাকা ছাদ দিচ্ছে। আজকে এটাই হচ্ছে গ্রামের চিত্র। এটা পশ্চিমবাংলার উন্নতি নয়? আপনারা যে কথা বলছেন যে, গ্রামে গঞ্জে শিক্ষার অবনতি হয়েছে, সেই ব্যাপারে আমি বলব যে, গ্রামে গেলে আপনাকে এখন গ্রামের মানুষ বলবে, 'দাদা, আমার ছেলেটাকে স্কুলে ভর্তি করে দেবেন?' এই অবস্থা আগে ছিল না। আপনাদের সময়ে গ্রামে স্কুল ছিল না, কলেজ ছিল না। এগুলো এই বামফ্রন্টের আমলেই হয়েছে। প্রতিটি গ্রামে প্রাইমারি স্কুল আছে এবং সেখান থেকে ছেলেমেয়েরা পরীক্ষা দিয়ে পাশ করছে। তার ফলেই আজকে স্কুলে ভর্তির সমস্যা দেখা দিচ্ছে। প্রাইমারি স্কুলগুলিতে ছাত্রসংখ্যা আজকে বেড়েছে। আজকে বাবা মায়েরা তাদের প্রত্যেক ছেলেমেয়েকে আজকে স্কুলে ভর্তির সমস্যা দেখা দিচ্ছে। আমরা অন্তত গর্ব করে বল্তে পারি এই বামফ্রন্ট সরকারের আমলে খাদ্য দাও, চাল দাও, কেরোসিন তেল দাও বলে আন্দোলন করতে হচ্ছে না। প্রফুল্ল সেন মুখ্যমন্ত্রী থাকাকালীন খাদ্য আন্দোলন যেভাবে তুঙ্গে উঠেছিল যার ফলে বসিরহাটের নজরুল ইসলামকে এবং কৃষ্ণনগরের আনন্দ হাইতকে পুলিশের গুলিতে মরতে হয়েছিল। এইসব দিনগুলোর কথা ভোলা যায় না। তারপরে আইন শৃঙ্খলার কথা উঠেছে, আজকে যদি রাজ্যে আইন শৃঙ্খলা না থাকত তাহলে মা বোনেরা রাত্রে ভি. ডি. ও সিনেমা দেখে নিশ্চিন্তে ঘরে আসছেন কি করে? ঘরে সোনা দানা রেখে মানুষ তো বেরুতে পারছে। তারপরে গ্রামের যেসব রাস্তাঘাটের অবস্থা খারাপ আগামী দিনে সেগুলো যাতে ভালভাবে তৈরি হয় তার ব্যবস্থা নেবেন। যেসব এলাকায় বিদ্যুৎ নেই, রাস্তাঘাট ঠিকমতো তৈরি হয় নি সেগুলো ঠিকমতো করতে হবে এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, ইনক্লাব জিন্দাবাদ।

***श्री सुल्तान अहमद :*** मिस्टर स्पीकर सर, गवर्नर साहब ने जो अपने खुदवई हाउस में पेश किए है और उस खुदवई मे कहे हें पश्चिम बंगाल में बहुत ही शान्ति पुर्ण तरीके से एलेकसन हुआ हें यहां सरासर बेबुनियाद है। ऐलकसन मे खुन खाराबा हुआ है। हमलोग कहते थे कि खुन खाराबा बिहार मे होता है। लेकिन यह बिहार और दुसरे सुवो को भी पिछे छोड़ गया है। आज बंगाल मे रोजाना-एव-रात खुन होता है। जम्हुरियत मे खुन हो रहा है। शान्तिप्रिय लोगो का जीना मुशिकल हो गया है। स्पीकर सर, गवर्नर साहब ने अपने खुदवई मे बहुत बड़ी-बड़ी बाते कही है, बंगाल मे उन्नति हो रहा है बंगाल आगे बढ़ रहा है, बंगाल मे कल-कारखाने लग रहे है।

स्पीकर सर, जो बंगाल 30 साल पहले पुरे देश में, इन्डस्ट्रीज में, कल-कारखाने में पहला हुआ करता था, पहला नम्बर पर होता था। अव 16 नम्बर मे आ गया है। उड़िसा से भी पिछे बंगाल है। आज 19 साल मे इन्डस्ट्रीयलाइजेशन के नाम पर, इन्डस्ट्रीज के नाम पर काटरी चालु करेगे। और उसी के तहत चन्दन बसु को लेकर लन्दन जा रहे है। चन्दन वसु, जे पी चोधरी को इन्डस्ट्रीज का ठीका दिये है। में जानना चाहुगां कि उनके पास कितनी बड़ी-बड़ी इन्डस्ट्रीज है और कहां-कहां पर है। पी सी सेन जो पियरलेस चलाते है, उनको लेकर विदेश सफर मे जाते है। मैं जानना चाहुंगा कि पी सी सेन को इन्डस्ट्रीज के बारे मे क्या अनुभव है, ओर कितना इन्डस्ट्रीज वो चला रहे है। सावन टोडी जो शान्तिपुर दमदम में इजिनयरिंग का कार-बार कर रहे है उनका काफी बदनामी हुई है। मितल पशिच्म बंगाल मे एक आना भी इन्डस्ट्रीज के नाम पर लगाना नही चाहते है। ज्योति बाबु के बन्धु अम्वानी जो बंबई और दिल्ली मे ज्योति वाबु के साथ डिनर लेते है। रतन टाटा ज्योति बाबु के दोस्त है लेकिन टाटा ग्रुप बंगाल मे पेसा नही लगाएगी। बीच-बीच मे कभी-कभी सोमनाथ बाबु टी भी मे एक इन्टरभ्यु दे देते है। 19 साल मे ज्योति बाबु 40 बार इन्डश्ट्रीयलाइजेशन के नाम पर विदेश गए। इस 40 बार के बिदेश सफर से ज्योति वाबु मुल्क को कितना इन्डस्ट्रीज दिये ये मैं जानना चाहता हुं। मैं आर बी आई से जानकारी ली कि इन्ड्रस्टीज के नाम पर कोईदरखास्त आया है, बोला नही। हँा बेरोजगारी दिए है ज्योति बाबु। 1977 मे बेकारी

ी संखा 17 लाख थी आज 60 लाख हो गया है। शासन ज्योति बाबु नही चलाते है यह दिशानिर्देश अलीमुद्दीन स्ट्रीट से मिलता है। एक भी कल-कारखाने बंगाल मे नही आ रहे है।

[3-40 – 3-50 P.M.]

পশ্চিমবঙ্গের সংখ্যালঘুদের জন্য তো অনেক কথা লিখেছেন, অনেক কিছু করেছেন সংখ্যালঘুদের জন্য। অনেক কিছু নাকি করা হচ্ছে সংখ্যালঘুদের জন্য। আমি জিজ্ঞাসা করতে চাই, ১৯ বছরে তো হাজার হাজার চাকরি হয়েছে, কিন্তু আমাদের রাজ্যে যারা সবচেয়ে বড় সংখ্যালঘু সেই সংখ্যালঘুদের মধ্যে কত সংখ্যক লোক আছে, তার পারসেনটেজ হচ্ছে, ২৪.৮৪, অর্থাৎ প্রায় ২৫ শতাংশর কাছাকাছি, তাদের জন্য আপনারা কি করেছেন? চাকরির কি ব্যবস্থা করেছেন? '৫৭ সালের রেকর্ড আমাদের কাছে রয়েছে, মুসলিমরা তখন ২৫ শতাংশ ছিল, ঘাটতি হতে হতে আজকে সেটা হয়ে গেছে ২ শতাংশ। ১৯ বছরে আপনারা কত চাকরি দিয়েছেন? আমাদের কাছে যা হিসাব আছে, জ্যোতিবাবুর ডিপার্টমেন্টে, হোম (পারসোনাল) অ্যাডমিনিস্ট্রেশন থেকে হিসাব দিয়েছিল কত মুসলিম চাকরি পেয়েছে, মাত্র ২ শতাংশে, কেন্দ্রীয় সরকারেরও একই অবস্থা। আপনারা এখানে যে ডিপার্টমেন্ট করেছেন, উর্দু অ্যাকাডেমি ডিপার্টমেন্ট করেছেন তার জন্য কত ব্যয় করেছেন? হরিয়াণা ৫০ লক্ষ টাকা উর্দু অ্যাকাডেমির জন্য দিয়েছে, দিল্লির ইউনিয়ন টেরিটোরি ১ কোটি টাকা দিয়েছে। আপনারা সেখানে কত দেন, ১৯ বছর ধরে মাত্র ১০ লক্ষ টাকা বাজেটে, তার মধ্যে ৩৫ জন উর্দু অ্যাকাডেমির কর্মচারী আছেন, তাঁদের মাইনে দিতে হয়। ই. এম. এস. নাম্বুদ্রিপাদ '৫৭ সালে যখন কেরলে মুখ্যমন্ত্রী ছিলেন তখন মুসলিমদের জন্য সংরক্ষণের আন্দোলন করেছিলেন, এই সংখ্যালঘু আসামে আঁছে, কর্ণাটকে আছে, অন্ধ্র প্রদেশে আছে, বিভিন্ন জায়গায় আছে, এই ব্যাপারে আমি জ্যোতিবাবুর সঙ্গে দেখা করে জানতে চেয়েছিলাম সংখ্যালঘুদের সম্পর্কে, তিনি বলেছিলেন, হ্যাঁ আমরা জানি, এখানে মুসলিমরা চাকরি পায়না। কিন্তু বাধাটা কোথায়? আমি অনুরোধ করব, আজকে এই সভা থেকে ঠিক করা হোক, অ্যাসেম্বলিতে বিল আনা হোক মুসলিমদের জন্য, যদি দয়া করতে চান; সংখ্যালঘু কমিউনিটি আপনারা বলেন, তাদের সংখ্যা ২৫ শতাংশ, তারা কিছু সুযোগ সুবিধা পাক। আজকে খবরের কাগজ পড়লে আপনারা দেখতে পাবেন, আপনার অঞ্চলের থানায় গেলে দেখতে পাবেন, কোর্টে যাবেন দেখতে পাবেন ১০০ জন আসামী ধরা পড়লে ৮০ জন হচ্ছেন মুসলিম। এর প্রধান কারণ কি, তার কারণ হচ্ছে অর্থনীতি। তারা পড়াশুনা করছে চাকরি পাচ্ছে না। তাদের ছেলেদের ভাল স্কুলে অ্যাডমিশন করাতে পারছে না। সেইজন্য তাদেরকে এডুকেশনে, চাকরিতে সংরক্ষণ দিতে হবে। বড় বড় হাউসিং স্কীম হচ্ছে, কতজন সেখানে ঘরবাড়ি পাচ্ছেন? তাদের বস্তিগুলির অবস্থা দেখুন। মিউনিসিপ্যালিটিতে যে বস্তিগুলি আছে, আসানসোলে যে বস্তিগুলি আছে কামারহাটি এলাকায় যে বস্তিগুলি আছে, সেই বস্তিগুলি দেখুন, সেখানকার বস্তির মানুষ থাকতে পারে না। কুকুর বেড়ালের মতো একটা ঘরে ২০/২৫ জন থাকছে। কলকাতা শহরে রাজাবাজারে চলে যান, পার্শিবাগানে চলে যান, দেখবেন একই অবস্থা। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর যে কোটি কোটি টাকা আসছে, সেই টাকাগুলি কোথায় যাচ্ছে? বস্তির মানুষ আজকে জল পাচ্ছে না, তাঁদের

থাকার জায়গা নেই, নিজেদের ছেলে-মেয়েদের পড়াশোনার জন্য স্কুলে পাঠাতে পারছে না। ওয়ার্ল্ড ব্যাঙ্কে এই বস্তি দেখিয়ে টাকা আনছেন, বস্তি দেখিয়ে কেন্দ্রের কাছ থেকে টাকা আনছেন, কিন্তু তাদের পেছনে এক পয়সাও খরচ করা হচ্ছে না। আমাদের তাপস রায়, পরেশ পাল এবং সুদীপ বাবু এখানে আছেন তারা এই ব্যাপারে বিস্তারিত বলবেন। তপসিয়া অঞ্চলে খাবার জল নেই, বলা হচ্ছে টালা থেকে একটা পাইপ লাইন এনে সেখানে জল সরবরাহ করা হবে এবং পার্ক সার্কাসে একটা রিজারভার করা হবে। গভর্নর তার ভাষণে অনেক বড় বড় কথা বলেছেন, কিন্তু লক আপ ডেথ এবং ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন সম্বন্ধে কিছুই বলেননি। এই ব্যাপারে স্টেট হিউম্যান রাইটস কমিশন অনেকগুলো রিপোর্ট দিয়েছে একজন পুলিশ অফিসারের বিরুদ্ধে অ্যাকশন নেওয়ার জন্য, কিন্তু কিছুই হয়নি। একবালপুরের ঘটনায় যারা জুলুম করেছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেবার ক্ষমতা বুদ্ধদেব বাবুর নেই। রাজ্যপাল মহাশয় তার ভাষণে যেসব কথা বলেছেন আমি তার বিরোধিতা করছি। সেখানে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবসদের কথা বলা হয়েছে। আমার পাড়ায় একজন ধোবি কমিউনিটির লোক আছে সে চার বছর ধরে শিডিউল কাস্ট সার্টিফিকেটের জন্য দরখাস্ত করেছে, কিন্তু সে সার্টিফিকেট পাইনি। একটা ও. বি. সি মাইনরিটি ডিপার্টমেন্ট আছে, ভোটের আগে মুসলমানদের একটা শ্রেণী আনসারিদের ও. বি. সি করা হয়েছে, মুসলমান ভাইদেরকে লালিপাপ দেওয়া হয়েছে, কিন্তু যখন যে ও. বি. সি ডিপার্টমেন্টে সার্টিফিকেটের জন্য দরখাস্ত করছে, তখন সে সার্টিফিকেট পাচ্ছে না। স্যার, জ্যোতি বসু বলেছিলেন, পশ্চিমবাংলায় চারটি জায়গায় উর্দু দ্বিতীয় ভাষা হবে, আসানসোল, কলকাতা, ইসলামপুর এবং গার্ডেনরীচ। যদি উর্দু ডিপার্টমেন্ট সত্যিকারেরই আপনি চান এবং এই সংখ্যালঘুর শ্রেণীর জন্য যদি কিছু পজিটিভ কাজ করেন তাহলে আমরা সম্পূর্ণভাবে তাকে সমর্থন করব। আজকে ১৯ বছরে আপনারা ভাঁওতাবাজির রাজনীতি করেছেন, তাদের আপনারা ক্রিমিনাল করেছেন, তাদের খারাপ পথে নিয়ে গেছেন, তাদের জন্য পজিটিভ কিছু করার চেষ্টা করুন। জয়হিন্দ।

[3-50 – 4-00 P.M.]

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং কংগ্রেসের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি পুরুলিয়া জেলা থেকে এখানে এসেছি। তিন, চারটা জেলা পার হয়ে এখানে আসতে হয়। মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন, আমরা দেখতে পাচ্ছি সেই ভাষণের সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। আজকে ১৯ বছর ধরে রাজ্যপালকে দিয়ে মিথ্যাকথা বলিয়ে নেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গের বাস্তব চিত্রের সঙ্গে এই ভাষণের কোনও মিল নেই। আমরা কি দেখছি? আমরা দেখছি সরকার পক্ষের সদস্যরা বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে বলার চেষ্টা করেছেন বামফ্রন্ট সরকার ১৯ বছর ধরে অনেক কাজ করেছেন। ভূমি সংস্কার করেছেন। একজন সদস্য অবশ্য স্বীকার করেছেন, যখন থেকে অতীশ বাবুর বাবা ছিলেন তখন থেকেই ভূমিসংস্কারের সৃষ্টি হয়েছিল। যাই হোক, তবু স্বীকার করেছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করছে সংকীর্ণ রাজনীতি করার জন্য। কংগ্রেস যে উদ্দেশ্য নিয়ে ভূমিসংস্কার করেছিল সে উদ্দেশ্য সাধিত হয় নি। আমাদের

তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ভূমি সংস্কারের মাধ্যমে পাট্টা বিলি থেকে শুরু করে ভূমিসংস্কারে এক বিপ্লব এনে ছিলেন। আজকে সংকীর্ণ রাজনীতির স্বার্থে সেটাকে ব্যবহার করেছেন। আজকে ভূমিসংস্কার এর পরিকল্পনা বানচাল হতে চলেছে। আজকে এই ১৯ বছরে ভূমি সংস্কার পরিকল্পনা যা ছিল হয়ত তার থেকে এক পারসেন্ট কি দু' পারসেন্ট বেড়েছে। আজকে সাধারণ মানুষ ভূমিসংস্কারের মাধ্যমে কোনও উপকার পাচ্ছে না। আপনারা রাজ্যপালের ভাষণের মধ্যে বলেছেন পঞ্চায়েত রাজ এখানে সুস্থ ভাবে চলছে। মাননীয় সদস্য একজন বললেন কংগ্রেস পঞ্চায়েত নির্বাচন করেনি। কিন্তু আজকে বলুন তো পঞ্চায়েত আইনটা কে করেছিল? পঞ্চায়েত রাজ আইন করেছিল কংগ্রেস। পঞ্চায়েত নির্বাচন হয়ত করতে পারে নি ভেবেছিল পরে করবে। সেই আইনকে আপনারা সামান্য হেরফরে করে সংকীর্ণ স্বার্থে ব্যবহার করছেন। তৎকালীন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী থেকে শুরু করে পশ্চিমবাংলার দরিদ্র মানুষের জন্য, গরিব মানুষের জন্য যেসব পরিকল্পনা গ্রহণ করেছিলেন আপনারা আজকে ১৯ বছরের ক্ষমতায় থাকার ফলে কেন্দ্রীয় সরকারের সেই সব পরিকল্পনা, সংকীর্ণ রাজনীতির জন্য সেই পরিকল্পনা বাতিল হয়ে যেতে বসেছে। আজকে জহর রোজগার যোজনায় যে টাকা এল, সেই টাকায় গ্রামাঞ্চলে কোনও কাজ হয় নি সমস্ত টাকা লোপাট হয়ে গেছে। ইন্দিরা আবাস যোজনায় গ্রামের মানুষের জন্য যে কর্মসূচি ছিল গরিব মানুষের জন্য, যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল তা আজকে বানচাল হয়ে যেতে আপনারা বলেন যে আমরা গরিব মানুষের সরকার, আমরা গরিব মানুষকে রক্ষা করি। কিন্তু আপনারা কেন্দ্রে কংগ্রেস সরকার গরিব মানুষের জন্য কি পরিকল্পনা গ্রহণ করেছিলেন। কিন্তু ১৯ বছর ক্ষমতায় থেকে গরিব মানুষের জন্য আপনারা কটা পরিকল্পনা গ্রহণ করেছেন? তাদের জন্য আপনাদের কোনও পরিকল্পনা নেই। কোনও পরিকল্পনা দেখাতে পারবেন না। কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনাগুলো গ্রহণ করেছেন সেই পরিকল্পনাগুলো নিয়ে মাতব্বরি করা ছাড়া আপনাদের আর কোনও কাজ নেই। আপনারা বলেন 'আমরা গরিব মানুষের বন্ধু'। শিক্ষার ক্ষেত্রে পুরুলিয়া জেলায় দেখেছি—এখানে দুটো প্রাইমারি স্কুলে একজনও শিক্ষক নেই, তাহলে প্রাইমারি স্কুল চলে কি করে? (এই সময় মাইক অফ হয়ে যায়)।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ প্রদান করেছিলেন তার উপর আলোচনা চলছে। এখানে মাননীয় কংগ্রেস বন্ধুর বক্তৃতা শুনলাম। আজকে বলার মতো মানসিকতা আমি এই মুহূর্তে হারিয়ে ফেলেছি। একটা ঘটনা উল্লেখ করছি। বোধ হয় ১৯৭২ সালকে ফিরিয়ে আনতে চাইছেন। গ্রামেগঞ্জের অনেক খবর সংবাদ মাধ্যমে প্রচারিত হতে পারে না। সব খবর আসে না, তাই মানুষ জানতে পারে না। নির্বাচনের পর আপনারা সন্ত্রাস আর আইন-শৃঙ্খলার কথা বার বার বলছেন। এখানে মাননীয় বুদ্ধদেব বাবু আছেন, আমি তাঁরও দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমি আমার কনস্টিটিউয়েন্সি দক্ষিণ ২৪-পরগনার বাসন্তীতে ছিলাম। সেখানে সকাল ১০টা থেকে রাত ১০টা পর্যন্ত ৫ জন আদিবাসী মাকে উলঙ্গ করে বড়িয়া গ্রামের চুনোখালি গ্রাম পঞ্চায়েতে অতুল নস্করের বহির্বাটিতে বেঁধে রেখেছিল কারা? আমি অনুরোধ করছি কংগ্রেস নেতৃত্বের পক্ষ থেকে টিম করে দয়া করে সেখানে তদন্ত করে দেখুন। আপনাদের যদি মনুষ্যত্ব থাকে তবে দয়া করে কোথায়, কি ঘটছে সেটা খোঁজ করে দেখুন। এবার আমি এর ইতিহাসটা

বলি—এবারে বিধানসভা নির্বাচনে বাসন্তীতে কংগ্রেসের প্রার্থী ছিলেন [* * *] বাসন্তী ব্লকের কংগ্রেসের একটা গ্রামপঞ্চায়েত আছে। তিনি ওই অঞ্চলের প্রধান এবারে তিনি পঞ্চায়েত প্রধানের পদ ত্যাগ করে বিধানসভায় আসতে চেয়েছিলেন। গতবার শাড়ি দিয়ে মানুষকে প্রভাবিত করে তিনি পঞ্চায়েত নির্বাচনে জিতেছিলেন। আর এবার সেই শাড়ি খুলে মহিলাদের উলঙ্গ করে সারাদিন বেঁধে রেখেছিলেন। আমার কাছে তালিকা আছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্যার, আমি বলছি একজন ব্যক্তি যার বিরুদ্ধে একটা গ্রামপঞ্চায়েত এলাকায় এক বছরের মধ্যে ২৭টি কেসের অভিযোগ রয়েছে। তিনি যদি পঞ্চায়েত নির্বাচন ছেড়ে বিধানসভায় কোনও দলের অনুগ্রহে প্রার্থী হতে পারেন তো হোন, তাতে আমার আপত্তি নেই। কিন্তু তিনি যে অরাজকতা সৃষ্টি করেছেন তা মানা যায় না। আমি সেই ঘটনার কথা উল্লেখ করছি। আদিবাসী মহিলা গৌরী মাহাতোকে সকাল দশটা থেকে রাত দশটা পর্যন্ত আটকে রাখে যতক্ষণ না পুলিশ গেছে, নিজের কোলের বাচ্চাকে টেনে নিয়ে গেছে, দুধ পর্যন্ত খেতে দেয় নি। আর একজন আদিবাসী মা শ্যামলী সর্দারকে রোদে দাঁড় করিয়ে রেখেছে দুপুরবেলা। উজ্জ্বলা হালদার, দুর্গা নস্কর, চুনি নস্কর, এই মায়েদের উলঙ্গ করে দাঁড় করিয়েছেন আপনারা। সব খবর প্রকাশ পায় না, কাগজে লেখা হয় না, আপনাদের অঙ্গভঙ্গি, চিৎকারে পাবলিসিটি পায়, এইজন্য মনে করেন যা কিছু করছে বামফ্রন্ট করছে, আপনারা ধোয়া তুলসী পাতা। তা নয়, বাসন্তীর ঘটনাই তার প্রমাণ।

আর একটা বিষয় আপনারা বারে বারে বলছেন কিছু হয় নি পঞ্চায়েতে। পঞ্চায়েতে যদি কিছু না হয়ে থাকে, তাহলে ভারতের প্রধানমন্ত্রী, আপনাদের দলের নেতা রাজীব গান্ধী যখন সম্মেলনে এসেছিলেন তখন কেন পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের ভূয়সী প্রশংসা করেছিলেন? তখন কেন আপনারা বাধা দিলেন না যে, পশ্চিমবঙ্গের পঞ্চায়েতকে প্রশংসা করা যাবে না? আপনাদের যিনি এখনও পর্যন্ত নেতা, সবে যাঁর প্রধানমন্ত্রিত্ব গেল—আরও কি হবে জানি না—তিনি কেন বললেন পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের কাঠামোকে অনুকরণ করে সারা ভারতবর্ষে একটা মডেল করতে চাই? কৈ, তখন তো বাধা দিলেন না। আপনারা বলছেন পঞ্চায়েতে কিছু হয় নি, আর আপনাদের নেতৃত্ব স্বীকার করছেন, প্রশংসা করছেন।

বিকল্পের কথা বলছেন? কেন, ভারতবর্ষে জওহরলাল নেহেরু আর ইন্দিরা গান্ধী ছাড়া আর কোনও মনীষী জন্মাননি? তাঁদের নামে প্রকল্প করা যায় না? জওহর রোজগার যোজনা, ইন্দিরা বিকাশ যোজনা, এসব চিৎকার করে বক্তৃতায় বলেন। বড় গলা করে স্বাধীনতার কথা বলেন, আপনাদের ত্যাগের কথা বলেন, কিন্তু মাতঙ্গিনি হাজরার নামে, ভারতবর্ষের বীর নেতা সুভাষচন্দ্রের নামে একটা ছোট্ট প্রকল্প তৈরির কথাও আপনাদের মনে হল না? বিপ্লবী ক্ষুদিরামের কথা তো বলেন না। এসব ভাবতে হয়ত আপনাদের মন হু হু করে। সুতরাং

---

**Note :-** *[ Expunged as ordered by the chair]

মানবিকতার প্রশ্নে আপনাদের স্থান আর ঐ জায়গায় নেই, নিচে নেমে এসেছে। সংকীর্ণ দলীয় স্বার্থের গণ্ডিতে ভারতবর্ষের রাজনীতিকে পরিচালিত করেছেন।

[4-00 – 4-10 P.M.]

বলছেন পশ্চিমবঙ্গে নাকি লোকসভা, এবং বিধানসভা নির্বাচন সুষ্ঠু ভাবে হয় নি। যদি সুষ্ঠু ভাবে না হত, তাহলে গতবারের চেয়ে এবারে আপনাদের সংখ্যা এত বেশি হল কি করে? একটু হিসেব করে দেখুন। তাহলে কি আমরা পাল্টা বলব, আপনারা গুণ্ডামী করে আসন বাড়িয়েছেন? তা বলছি না। এই রাজ্যের প্রশাসন সুষ্ঠু ভাবে চলছে, এই রাজ্যের মানুষের অধিকার তারা ঠিকমতো প্রয়োগ করছেন, তাই আপনাদের আসার সুযোগ হয়েছে। বাসন্তীর কথা বলছেন? গতবার সেখানে বি. জে. পি. পেয়েছিল ১৬ হাজার ভোট, এবারে পেয়েছে চার হাজার। আর ঐ ১২ হাজার কোথায় গেল? বি. জে. পি. নেতৃত্ব কতকগুলো জায়গায় তাদের প্রার্থী দিয়েছিলেন। ঐ জায়গাগুলোর মধ্যে বাসন্তি একটা। যদিও তিনি আসলে আপনাদের প্রার্থী কিন্তু বি. জে. পি.-র প্রার্থী হয়ে নির্বাচনে দাঁড়ালেন। প্রথমবার ওদের ভোট ছিল ১৪ হাজার।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ তাপস ব্যানার্জি ইউ আর কনস্ট্যান্টলি ডিস্টার্বিং দি প্রসিডিং অফ দি হাউস, ডোন্ট ডু সো।

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্যার, একথা ওরা বলতে দিতে চাইছেন না। কেননা সত্য কথা বললে আঁতে ঘা লাগে। আর গুণ্ডামির কথা বলছেন? আপনাদের নোংরামির কথা বলছি। এরাজ্যে বর্তমান বিধানসভা নির্বাচনে একজন মাননীয় সদস্য আমাদের পক্ষের তিনি বোলপুর থেকে নির্বাচিত হয়েছেন। সেখানে কি হয়েছে তা ব্যক্ত করে আমি সময় নষ্ট করতে চাই না। তাঁর বিরুদ্ধে যিনি প্রার্থী হয়েছিলেন দিল্লি থেকে তাকে পাঠানো হয়েছিল। দিল্লি থেকে টিকিট আসতে দেরি হলে পরে তিনি নমিনেশন ফাইল করতে গেলেন। তাঁর নাম শ্রী জ্ঞানেন্দ্রনাথ মজুমদার। তিনি নমিনেশন ফাইল করতে গেলে আপনাদের অন্য গোষ্ঠীর লোকেরা তাঁর কলার ধরে কংগ্রেস অফিসের পাশে একটা দোকানে একদিন একরাত আটকে রেখেছিল। পোস্টার পড়েছিল যুব কংগ্রেসের নামে। আর ওঁরা আজকে অরাজকতার কথা বলছেন। ওঁদের নিজের দলের মধ্যে শৃঙ্খলা আছে? যাই হোক, তারপর পুলিশ দিয়ে আমরা আপনাদের লোককে সেই ঘর থেকে উদ্ধার করি। লজ্জার কথা আর কি বলব?

স্যার, ওঁরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছেন। অথচ ওঁদের আমলে পশ্চিমবাংলায় কোনও কাজই হয়নি। ১৯৪৭ থেকে একটা বিরাট সময় ধরে ওঁরা রাজত্ব করেছেন। কিন্তু কি কাজ করেছেন? আর আজকে ওঁরা ১৯ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বের সমালোচনা করছেন। এই সময়ের মধ্যে আমরা যে কাজ করেছি তাঁর সঙ্গে ওঁদের দীর্ঘ রাজত্বের সময় কাজের তুলনা করলে তা পাঁকে পুতে যাবে। তখন যাঁরা গরিব মানুষ, কৃষক, মজুররা ছিল তাদের পরনের গামছা লুঙ্গি জুটত না। তখন ৬.৬৩ পয়সা মজুরী ছিল। কিন্তু আমরা সেটা

৮.১০ পয়সা দিয়ে শুরু করেছিলাম। আমরা বলেছিলাম, গরিব মানুষ হলেও তাদের অধিকার আছে। আমরা ওদের চোখ ফুটিয়ে ছিলাম, আপনারা ফোটান নি।

[4-10 – 4-20 P.M.]

মাছের উৎপাদনে আমরা বারবার ফার্স্ট হয়েছি, পুরস্কার পেয়েছি। অন্য কোনও রাজ্য কেন পায়নি? আপনাদের আমলে কত একর জমিতে সেচ-সেবিত ছিল? আপনারা সারা রাজ্য জুড়ে সবুজের বিপ্লব আনবেন বলেছিলেন। সবুজ বিপ্লব আনবেন? আমরা নোনা মাটিতে সোনার ধান ফলিয়েছি, সবুজ বিপ্লব বামফ্রন্টের মাধ্যমে হয়েছে। বাসন্তীতে হয়েছে শ্যালো করে, খালে জল ভরে, আর সুন্দরবনে নদী বাঁধ ভেঙে গেছে, কেন্দ্র টাকা দিচ্ছে না। এখানে থেকে ২০০ কোটি টাকার একটা প্রস্তাব নিয়ে আমরা আপনাদের তখনকার মন্ত্রী বিদ্যাচরণ শুক্লর কাছে গিয়েছিলাম। কটা পয়সা দিয়েছেন। এখানে গল্প করছেন? সুতরাং বাস্তব যেটা সেটার উপর বক্তব্য রাখুন, সে কথাই মানুষকে বলার চেষ্টা করুন। রূপকথার গল্প কাহিনী শুনিয়ে লাভ হবে না। এটা পবিত্র বিধানসভা। মানুষের সামনে সমস্যা আছে, আসুন আলোচনা করে সমস্যার সমাধানের চেষ্টা করি, সেগুলি নিয়ে অল পার্টি ডেলিগেশন নিয়ে দিল্লিতে যাই। কোথায় সমস্যা আছে দেখি, গঙ্গার ভাঙন, নদীর ভাঙন কোথায় আছে, কি অবস্থায় আছে সেটা ঠিক করি। নতুন করে আপনারা এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। এখনও গ্রামের মানুষগুলো তারা দুবেলা দু' মুঠো খেতে পাচ্ছে। তাদের আর ভিক্ষার পাত্র নিয়ে দোরে দোরে ঘুরতে হচ্ছে না। তাদের এখন রিলিফ বলে কিছু নেই। তারা আর এখন অন্ন, বস্ত্রের জন্য ভিক্ষা করছে না। তাদের অর্থনৈতিক পরিবর্তনের দিকটা আপনারাতো বিশ্লেষণ করলেন না। এটা কোন কাঠামোর মধ্যে হয়েছে, কোন পরিকল্পনার মধ্যে হয়েছে সে কথা আপনারা ভাবেন না। আপনারা নিজেদের স্বার্থ দেখেন। মাননীয় রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, এই সভায় একজন মাননীয় সদস্য বললেন যে এ বছর ৪ জন মাকে বিবস্ত্র করে ১২ ঘন্টা আটক রাখা হয়েছে এবং পুলিশ ১২ ঘন্টা পরে সেখানে গেছে। পুলিশ মন্ত্রী এখানে উপস্থিত আছেন তাঁকে বলতে হবে যে এই বাংলার মা তাঁদের উলঙ্গ করে রেখে দেওয়া হবে, আর পুলিশ সেখানে ১২ ঘন্টা পরে যাবে। এখানে পুলিশমন্ত্রীকে দাঁড়িয়ে বলতে হবে।

(হইচই)

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন মাননীয় রাজ্যপাল কর্তৃক প্রদত্ত ভাষণ এবং তাঁর প্রতি যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি কিছু বলতে চাই। এটা অস্বীকার করার উপায় নেই যে বামফ্রন্ট সরকারের সেই সমস্ত কাজের সাফল্য যেগুলি তাঁর বক্তব্যের মধ্যে চিহ্নিত হয়েছে সেগুলি আমরা সবাই মনে মনে গ্রহণ করেছি এবং গ্রহণ করি। আমি লক্ষ্য করছি এখানে কংগ্রেস সদস্যরা শুধু মাত্র বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন। অনেক ক্ষেত্রেই তাঁদের বক্তব্যের মধ্যে কোনও সার বস্তু নেই। রাজ্যপালের এই ভাষণের মধ্যে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের

যেসব সফলতার কথা তুলে ধরা হয়েছে সেসব নিশ্চয়ই অভিনন্দন-যোগ্য। এর জন্যই আমি এই ভাষণকে সমর্থন করছি। এই ভাষণের মধ্যেই স্বীকার করা হয়েছে ওয়াক্‌ফ সম্বন্ধে যে অভিযোগ উঠেছে তা খতিয়ে দেখা হচ্ছে। এই প্রসঙ্গে আমি আশা করব মাননীয় সদস্য অতীশবাবু বিভিন্ন ক্ষেত্রের দুর্নীতি এবং চাকরির ক্ষেত্রে দুর্নীতি নিয়ে যেসব অভিযোগ উত্থাপন করেছেন সেসবও সরকারের তরফ থেকে খতিয়ে দেখা হবে। তবে দুর্নীতির কথা যখন উঠছে তখন আমি বলতে বাধ্য হচ্ছি যে, সাম্প্রতিক হাওলা কেলেঙ্কারির মধ্যে দিয়ে সারা ভারতবর্ষে এটা প্রমাণ হয়ে গেছে যে, একমাত্র বামপন্থীরাই ঐরকম বিশাল দুর্নীতির সঙ্গে যুক্ত নন। অতীশবাবুর বক্তব্যের মধ্যে যে সমস্ত বিষয়ে যথার্থতা আছে সে সমস্ত বিষয়গুলো অবশ্যই বামফ্রন্ট সরকারের খতিয়ে দেখা দরকার। আমি আশা করব যদি কোনও দপ্তরের কোনও কাজের মধ্যে কোথাও কোনও বেনিয়ম হয়ে থাকে তাহলে তা বামফ্রন্ট সরকার খতিয়ে দেখার চেষ্টা করবেন। কংগ্রেস দলের সদস্যরা চাকরি নিয়ে অনেক কথা বললেন। তাঁরা কি ভুলে গেছেন তাঁদের আমলে কিভাবে সিগারেটের প্যাকেটে লিখে চাকরি দেওয়া হত? আমরা সবাই জানি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিগারেটের প্যাকেটে লিখে চাকরি দেওয়া হত। এখনও মানুষ চাকরি পাচ্ছে, কিন্তু বেশিরভাগ ক্ষেত্রেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়া হচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়ার বিষয়টা নিয়ে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বামপন্থী সংগঠনগুলো আন্দোলন করেছিল। আজ এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরি দেওয়া হচ্ছে। তবে এটা ঠিক যে, দু' একটা জায়গায় কিছু কিছু বেনিয়ম হচ্ছে। এগুলো সংশোধন করা দরকার। বামফ্রন্ট সরকারকে রাজ্যের মানুষ যে ভাবে সমর্থন করছে তাতে বিভিন্ন ক্ষেত্রের ত্রুটি-বিচ্যুতিগুলো, বিভিন্ন অভিযোগগুলো সঠিকভাবে খতিয়ে দেখলে আমার মনে হয় অবশ্যই বামফ্রন্ট সরকার আরও শক্তিশালী হবে। সুতরাং আমি মনে করি বিরোধীদের সঠিক সাজেশনগুলো অবশ্যই গ্রহণ করা উচিত। পঞ্চায়েতের ব্যাপারে কংগ্রেস পক্ষের একজন মাননীয় সদস্য বললেন যে, কংগ্রেস আমলে পঞ্চায়েত আইন তৈরি হয়। এটা ঠিকই কংগ্রেস আমলে পঞ্চায়েত আইন তৈরি হয়েছিল, ভূমি সংস্কার আইন তৈরি হয়েছিল এবং সংবিধানে গরিব মানুষদের স্বার্থ রক্ষার আইন তৈরি হয়েছিল। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে ইমপ্লিমেন্ট কবে হয়েছে? কংগ্রেস আমলে ইমপ্লিমেন্ট হয় নি। পঞ্চায়েত আইনের সফলতা গরিব মানুষের কাছে গিয়ে পৌছয় নি। ভূমি সংস্কারের সফলতা গরিব মানুষের হাতে গিয়ে পৌছয় নি। একমাত্র বামফ্রন্ট সরকারই দাবি করতে পারে যে, পঞ্চায়েতের সফলতা তাঁরা গ্রামের প্রতিটি মানুষের কাছে পৌছে দিতে পেরেছেন। অবশ্য এটা মোটামুটি সবাই স্বীকার করেন যে, বামফ্রন্ট সরকার পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রাম বাংলার উন্নতি ঘটাতে পেরেছেন। পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে শুধু মাত্র সি. পি. আই. (এম) বা বামফ্রন্ট দলগুলোই নেই, সেখানে কংগ্রেসও আছে এবং অনেক ক্ষেত্রে অন্যান্য দলও আছে। তারা সকলেই জনগণের কথা শুনে জনগণের স্বার্থে কাজ করছে। কেউ কোথাও কোনও অন্যায় করলে জনগণই সেখানে প্রতিবাদ করছে। এই অধিকারবোধ, এই সচেতনতা বামফ্রন্ট সরকার গড়ে তুলতে পেরেছেন। তবুও পঞ্চায়েতের ক্ষেত্রে কিছু কিছু সমস্যা থেকে গিয়েছে, সেগুলো দেখা দরকার। কর্মচারীর সমস্যা এখনও মেটে নি। এই বিষয়টা ভেবে দেখা দরকার। বর্তমান নিয়ম নীতি অনুযায়ী জে. আর. ওয়াই.-এর যে টাকা পঞ্চায়েত পাচ্ছে তাতে আমরা দেখছি এস. সি., এস. টি. পপুলেশন বেশি

থাকার জন্য অনেক ছোট পঞ্চায়েত ১ লক্ষ টাকা পাচ্ছে। আবার এস. সি., এস. টি. পপুলেশন কম থাকার জন্য অনেক বড় পঞ্চায়েত মাত্র ৩০ হাজার টাকা পাচ্ছে। এর ফলে সমস্যার সৃষ্টি হচ্ছে।

[4-20 – 4-30 P.M.]

এর ফলে সমস্যার সৃষ্টি হচ্ছে। এই সমস্যা দেখার জন্য রাজ্য সরকারের যে পরিকল্পনা কমিশন আছে তাদের এটা মেটাবার জন্য পরিকল্পনা গ্রহণ করা উচিত। ভূমি সংস্কারের ব্যাপারে সফলতার কথা সর্বজনীন। সবাই আমরা জানি, ভূমি সংস্কার প্রচণ্ডভাবে সফল হয়েছে। কিন্তু অতীশবাবু একটি কথা বলেছেন, প্রথম দিকে যে স্পিরিট ছিল, শেষের দিকে সেই স্পিরিট স্টেলমেট অবস্থায় চলে এসেছে। ভূমি সংস্কারের ব্যাপারে প্রথম দিকে যে গতি ছিল, এটা ঠিকই এখন সেই গতি আর নেই। অবশ্য এর বিভিন্ন কারণ আছে। আমি এখন আর সেই ব্যাখ্যায় যেতে চাইছি না। কারণ আমার সময় খুব কম। এটা ঠিকই, ভূমি সংস্কারের ফলে যে সমস্ত অধিকার গরিব মানুষরা পেয়েছিলেন, সেগুলি রক্ষা করা দরকার। প্রথমদিকে জোতদারদের যে ভূমিকা ছিল, সেইসব জোতদাররা পরবর্তীকালে অ্যালার্ট হয়ে যান এবং হাইকোর্ট করেন। সেইজন্য বেশ কিছু কেস ঝুলে থাকার ফলে জমির ব্যবস্থা করা যায়নি। বামফ্রন্ট সরকারের এই ব্যাপারে ইনিসিয়েটিভ নেওয়া উচিত ছিল। সেচের ক্ষেত্রেও বামফ্রন্ট সরকারের সাফল্য আছে। কিন্তু এটা ঠিকই, সাফল্য থাকা সত্ত্বেও বিভিন্ন স্কীম এখন পর্যন্ত অচল হয়ে আছে এবং তার সংখ্যা খুব কম নয়। এ ছাড়া চাষ যখন শুরু হয় তখন দেখা যায় ট্রান্সফরমার পুড়ে চাষ-বাস বন্ধ হয়ে গেল বিদ্যুতের অভাবে। এরফলে চাষীরা মার খেল। এইরকম ঘটনা অহরহ ঘটে। রাজ্যপালের ভাষণে এইসব সমস্যাগুলি চিহ্নিত করা দরকার যাতে গরিব মানুষরা মার না খান। তারা যাতে উপকৃত হন সেই ব্যাপারে এই বামফ্রন্ট সরকারের দেখা উচিত। এখানে সংখ্যালঘু কমিশনের যে বিষয়টি বলা হয়েছে—একজন মাননীয় সদস্য বলেছেন। সংখ্যালঘু কমিশনের ব্যাপারে যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে তার জন্য আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু একটা সমস্যা সৃষ্টি হয়। সমস্যাটি হচ্ছে, অনেক সময়ে দেখা যায়, ঈদের আগে মুসলিম শিক্ষকরা বোনাস পাচ্ছে না। এটা একটা সেন্টিমেন্ট-এর ব্যাপার। এই ব্যাপারে সরকারের দেখা উচিত। সবশেষে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপালের কাছে ক্ষমা চেয়ে নিয়ে বলছি, আমি এই ভাষণকে সমর্থন করতে পারছি না। ভাষণের শুরু থেকেই প্রতিটি ছত্রে অসত্য কথা এখানে লেখা হয়েছে। এখানে বলা হয়েছে, নির্বাচন সুষ্ঠু ভাবে সম্পন্ন হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি কাশীপুর বিধানসভার কেন্দ্র থেকে এবারে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করে জিতে এসেছি। আমি এই সভার কাছে কতকগুলি ঘটনার কথা বলছি। আপনি অনুগ্রহ করে তদন্ত করার ব্যবস্থা করবেন। ৭ তারিখে নির্বাচনের দিন আহিরিটোলা বঙ্গ বিদ্যালয়ের পোলিং স্টেশনের ৩ তলার একটি বুথে আমাদের একজন পোলিং এজেন্টকে মেরে তার মাথা ফাটিয়ে দেয়। এর ফলে তার মাথা থেকে ফিনকি দিয়ে

রক্ত পড়ে। সে তখন অচৈতন্য হয়ে পড়ে যায়। ঐ পোলিং এজেন্টকে ট্রিটমেন্ট করার সুযোগ পর্যন্ত দিল না। তাকে স্কুলের একটা ঘরের মধ্যে আনকনশাস অবস্থায় আটকে রেখে দেওয়া হয়েছিল। আমাদের দলের অন্যান্য পোলিং এজেন্টরা এটা জানতে পেরে তখন তাকে বার করে অ্যাম্বুলেন্স করে মেডিক্যাল কলেজ হাসপাতালে নিয়ে গিয়ে ভর্তি করে। জোড়াবাগান পি. এস., কেস নম্বর ৬৬, ডেটেড ৮-৫-৯৬। নির্বাচনের দিন দুর্গাচরণ ব্যানার্জি স্ট্রিটে আমাদের একজন দায়িত্বশীল কর্মীকে যার নাম লক্ষ্মীনাথ বিশ্বাস তাকে প্রকাশ্য দিবালোকে এমন ভাবে মারধোর করা হল যারজন্য তাকে আর. জি. কর মেডিক্যাল কলেজে ট্রিটমেন্ট করানো হয়েছে। এ ব্যাপারে শ্যামপুকুর থানায় অভিযোগ করা হয়েছে। নির্বাচনের ঠিক পরের দিন আট তারিখ সকালবেলা আমাদের ১৯ নম্বর ওয়ার্ডের ব্লক যুব কংগ্রেসের সভাপতি প্রীতম সরকার, তাঁকে লোহার ডাণ্ডা দিয়ে রাস্তায় মেরে অচৈতন্য করে ফেলা হল। এর জন্য জোড়াবাগান থানায় ডায়রি করা হয়েছে তার কেস নং ৬৯ তারিখ ১০/৫/৯৬। তারপর তাকে মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তি করা হয়। তিনি সাত দিনের উপর সেখানে ভর্তি ছিলেন। এই নারকীয় ঘটনা বুথে বুথে ঘটেছে। ছাপ্পা ভোট মেরে, রিগিং করে এরা ভোটে জেতবার চেষ্টা করেছে। এরপরও সরকারি দলের মাননীয় সদস্যারা বলবেন, মাননীয় রাজ্যপাল যে কথা লিখেছেন তা অত্যন্ত সত্য কথা, নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে? একজন সরকারি দলের মাননীয় সদস্য বললেন কোথায় নাকি কাকে কংগ্রেস উলঙ্গ করে ঘরে আটকে রেখেছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আমাদের দলের সভাপতি যিনি এই সভারও সদস্য তিনি স্বরাষ্ট্রমন্ত্রীকে পরিষ্কার ভাবে বলেছেন পশ্চিমবাংলায় যেখানে যে কোনও নারকীয় ঘটনা ঘটবে, আপনি সেখানে দোষীদের গ্রেপ্তার করুন সে কোন দলের তা আপনি বিচার করবেন না। কিন্তু আজকে আমরা লক্ষ্য করে দেখছি পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই, আইনের শাসন নেই, একটা জঙ্গলের রাজত্ব চলছে। বর্বরতা চলছে, নারীদের উপর নির্যাতন চলছে দিনের পর দিন। সেই বিরাটী, বানতলা থেকে শুরু করে সর্বত্র। বাগবাজারে ২৪০ নম্বর বাস স্ট্যাণ্ডে খড়দা নিবাসী এক মহিলা ধর্ষিতা হল, সাহিত্য পরিষদ স্ট্রিটে আলপনা ব্যানার্জিকে প্রকাশ্য দিবালোকে নির্যাতন করা হল। তারপর আমহার্স্ট স্ট্রিটে ছয় মাসের এক শিশুকে ধর্ষণের চেষ্টা করা হয়। এই রকম বহু ঘটনা পশ্চিমবাংলায় প্রতিদিন ঘটছে। এরপরও আমাদের মেনে নিতে হবে যে পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা আছে, এখানে আইনের শাসন আছে? পশ্চিমবাংলায় শুধু আইন শৃঙ্খলা অবনতি নয়, এখানকার প্রশাসনও সম্পূর্ণ ভাবে ব্যর্থ। অথচ আজকে শাসক দলের সদস্যারা এখানে গর্ব করে বলছেন আমরা জনগণের ভোটে জিতে এসেছি, মানুষ আমাদের এখানে জিতিয়ে এনেছে। কিন্তু আসলে পশ্চিমবাংলার মানুষ, আর জনতা আপনাদের এই রাজ্য থেকে নিশ্চিহ্ন করার একটা উদ্যোগ নিয়েছিলেন, কিন্তু আপনারা হামলা করে, সন্ত্রাস সৃষ্টি করে, পুলিশের সহায়তায় রিগিং করে বিভিন্ন কেন্দ্রে ছাপ্পা ভোট মেরে জিতে এসেছেন। এটা না করলে আপনারা জিততে পারতেন না। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এত কম ভোটে জয়ী হয়েছে, এটাই তার প্রমাণ রাখে। পশ্চিমবাংলার স্বাস্থ্য প্রসঙ্গে বলি, মেডিক্যাল কলেজ হসপিটালে, নীলরতন সরকার হাসপাতাল, বামফ্রন্ট সরকারের আমলে কতগুলো শিশুর মৃত্যু হয়েছে, হাসপাতালগুলোতে কী নক্কার জনক ঘটনা ঘটছে। অবিনাশ চন্দ্র দত্ত মেটারনিটি হোম সেখানে কোনও স্যালাইন নেই, অ্যানাসথেসিয়া নেই, রোগীদের নিয়ে যাবার জন্য কোনও অ্যাম্বুলেন্স নেই, হাসপাতালগুলোতে কোনও চাইল্ড স্পেশালিস্ট নেই।

হাসপাতাল গুলোর সামনে খাট বিক্রি হয়। অর্থাৎ রোগীরা হাসপাতালে ভর্তি হবে, মারা যাবে এবং ঐ খাটে চড়ে নিমতলা শ্মশানে চলে যাবে। বামফ্রন্টের রাজত্বে পশ্চিমবঙ্গ শ্মশানের রাজত্বে পরিণত হয়েছে। আজকে আপনারা মেগাসিটি করবেন বলছেন এবং এর জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কিন্তু আজকে কলকাতা মহানগরির রাস্তাগুলোর দিকে যদি তাকিয়ে দেখেন,—আমার বিধানসভা কেন্দ্র কাশীপুর এলাকায় যদি যান তাহলে দেখবেন, এখন এই বর্ষার সময় রাস্তায় কোমর পর্যন্ত জল, মানুষ বাড়ি থেকে বেরোতে পারছে না। ওখানে এখনও নর্দমা কাঁচা রয়েছে। এখনও কলকাতা মহানগরীতে ৬নং ওয়ার্ডে অনেক জায়গায় খাটা পায়খানা রয়েছে। বাগবাজার, গ্যালিফ স্ট্রিটে ওখানে যে খাল আছে সেই খালের অবস্থা নারকীয়। সেখানে যত মশা জন্মায় তার থেকেই ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার জীবাণু বহন করার যথেষ্ট ক্ষমতা রাখে।

[4-30 – 4-40 P.M.]

এটা কি সরকার চলছে? এটা কি সরকার চালাবার নমুনা? আপনারা সর্ব ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। আমার এলাকার করিম বক্স লেন, লকগেট রোড, নেপাল মুখার্জি রোড সহ ৬ নম্বর ওয়ার্ডের বিভিন্ন রাস্তার ব্যাপারে বলুন, কর্পোরেশনে গেলে তারা বলবেন যে এটা পোর্ট কমিশনারের আণ্ডারে, বা এটা ইরিগেশনের আণ্ডারে বা রেলওয়ের আণ্ডারে। সাধারণ মানুষ এসব জানতে চায় না। আপনারা একটা সমন্বয় সাধন করুন যাতে সমস্ত এলাকার কাজ সুষ্ঠু ভাবে সম্পন্ন করা যায়। কৃষ্ণনাথ দত্ত, সুগার লেক এ পানীয় জল নেই, আলো নেই আজকে চারিদিকে অরাজকতা চলছে। মানুষের উপরে দমন-পীড়ন নীতি চালানো হচ্ছে। মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হয়েছে। মানুষকে ভয় দেখিয়ে, হুমকি দিয়ে, মানুষের উপরে অত্যাচার চালিয়ে মানুষের মুখ বন্ধ করে দেবার একটা সুপরিকল্পিত প্রচেষ্টা চলেছে। আপনারা মুখে বলবেন যে আপনারা নিপীড়িত, শোষিত, বঞ্চিত, দরিদ্র, না খেতে পাওয়া মানুষের স্বার্থকে রক্ষা করছেন। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? আমরা দেখছি যে, দিকে দিকে কালোবাজারি, মুনাফাখোর, মজুতদারদের স্বার্থ এই বামফ্রন্ট সরকার রক্ষা করছে। সাধারণ মানুষের স্বার্থ এই সরকার রক্ষা করছে না। এটা আজকে বারবার প্রমাণিত হয়েছে। আজকে সারা পশ্চিমবাংলার মানুষ অসহায় বোধ করছে। পশ্চিমবঙ্গে কোনও সরকার আছে বলে মানুষ এখন ভাবতে পারছেনা। একটা নারী ঘাতি, শিশু ঘাতি, বিভৎস, কুৎসিত সরকার পশ্চিমবঙ্গে চলেছে। এই রকম পরিস্থিতির মধ্যে মানুষকে বেঁচে থাকতে হচ্ছে। এই নীতিহীন স্বৈরাচারী সরকার শুধু নিজেদের কথা ঢাকঢোল পিটিয়ে পশ্চিমবঙ্গের মানুষের কাছে বলে বেড়াচ্ছে। এখানে একজন বন্ধু নেতাজী সুভাষ বোসের কথা বললেন। আপনাদের লজ্জা করেনা। নেতাজী সুভাষচন্দ্র বোসের কথা বলতে? আপনাদের যারা নেতাজীকে একদিন তেজর কুকুর বলেছিলেন, যারা বিদেশি চর বলেছিলেন, যারা স্বাধীনতা আন্দোলনের পরে বলেছিলেন যে, এ আজাদী ঝুটা হ্যায়। যারা রবীন্দ্রনাথকে বুর্জোয়া কবি বলেছিলেন, আপনাদের লজ্জা করেনা নেতাজী সুভাষচন্দ্রের নাম উল্লেখ করতে? আমি তাই রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন তারিখে রাজ্যপাল যে ভাষণ এই সভায় রেখেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। আমার চেতনা, আমার প্রত্যয়, আমার লব্ধ অভিজ্ঞতার ভিত্তিতে আমি তাঁর এই ভাষণকে সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণ শুধু অতীত বাংলার দর্পণ নয়, ভবিষ্যৎ বাংলার পথ নির্দেশকও বটে। এই দর্পণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্টকে আবার ক্ষমতায় ফিরিয়ে এনেছেন বলে আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের এত ক্রন্দন। তাদের সমস্ত সন্ত্রাসকে ব্যর্থ করে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ আবার আমাদের জয়যুক্ত করেছেন। সেই কারণে পশ্চিম বঙ্গের শুভ চেতনা সম্পন্ন মানুষকে জানাই আমার উষ্ণ অভিনন্দন। আমাদের বিরোধী বন্ধুরা যে সন্ত্রাস চালিয়েছিলেন তাতে আমার নন্দীগ্রামের ২৫টি বুথে জল ঢেলে দিয়েছিল ব্যালট বক্সে এবং ১২টার পরে কংগ্রেসি বন্ধুরা অস্ত্রশস্ত্র নিয়ে আমাদের বামপন্থী সমর্থকদের ভয় দেখিয়ে ভোট দিতে দেয়নি। সেখানে ৪টি আসনে রি-পোলিং হয়েছে, সব ক্ষেত্রে রি-পোলিং হয়নি সন্ত্রাস এবং চক্রান্তের ফলে। মিঃ স্পিকার স্যার, রাজ্যপাল মহাশয়ের ভাষণে যে বিভিন্ন কৃতিত্বের দিকগুলি রয়েছে, সে মৎস্য চাষই হোক, গ্রাম উন্নয়ন হোক, বন-সৃজন হোক, তফসিলি জাতি বা তফসিলি উপজাতিদের স্বার্থ সংরক্ষণ হোক, মহিলাদের স্বার্থ সম্পর্কিত বিষয় হোক, সে দাবি সম্পর্কে আমি একমত। আমি একজন সাধারণ নিম্ন-মধ্যবিত্ত পরিবারের সন্তান হিসাবে মেদিনীপুর জেলার প্রত্যন্ত গ্রামে জন্মেছি। স্বাধীনত্তোর পশ্চিমবঙ্গে আমার জন্ম। আমার শৈশব জীবন কেটেছে কংগ্রেসি জমানায়। শৈশবকালে আমি স্কুলে গেছি মাইলের পর মাইল কাদা ঘেঁটে শ্লেট পেন্সিল হাতে নিয়ে, হাইস্কুলে গেছি কয়েক মাইল রাস্তা হেঁটে, কলেজে গেছি ১৫-২০ মাইল রাস্তা হেঁটে, আর বিশ্ববিদ্যালয়—সে তো দুঃস্বপ্ন। আজকে প্রতি গ্রামে প্রাথমিক বিদ্যালয় হয়েছে, দুই একটি গ্রাম অন্তর একটি হাইস্কুল এবং হায়ার সেকেণ্ডারী স্কুলের সন্ধান পাই। এর সবটাই স্থাপিত হয়েছে বামফ্রন্ট জমানায়, কংগ্রেস জমানায় নয়। আমি সবিনয়ে একথা বলতে চাই যে, আমাদের কংগ্রেস শাসিত ভারতবর্ষ বিশ্বের দরবারে অন্য ক্ষেত্রে না হোক, নিরক্ষরতায় প্রথম স্থান পেয়েছে, সে ক্ষেত্রে আমাদের রাজ্য অনেকগুলো থেকে শুধু মাত্র নিরক্ষরতা দূর করেছে তাই নয়, এক্ষেত্রে আন্তর্জাতিক সংস্থা—ইউনেসকো থেকে তার স্বীকৃতিও পেয়েছে। আমি একটি পরিসংখ্যান যদি তুলে ধরি তাহলে আমার এই দাবির সারবর্তা প্রমাণ করতে পারব। আমি সবিনয়ে বলি, আমাদের জাতীয় সাক্ষরতা কমিশন প্রকাশিত পরিসংখ্যানে দেখা গেছে, সারা ভারতবর্ষে সাক্ষরতার হার যেখানে ৫২.৭ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে সেটা ৬৯ পারসেন্ট। ১৯৭৭-৭৮ সালে রাজ্যে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৪১, ৬৫৯, ১৯৯৫ সালে সেই সংখ্যাটা বেড়ে হয়েছে ৫১,০২২টি। মাদ্রাসা—১৯৭৭-৭৮ সালে ছিল রাজ্যে ২৪৩টি, ১৯৯৫ সালে দাঁড়িয়েছে ৪২০টিতে। এই রাজ্যে ১৯৭৭ বিশ্ববিদ্যালয়ের সংখ্যা ছিল ৭টি, ১৯৯৫ সালে সংখ্যাটা ৯টিতে দাঁড়িয়েছে। এছাড়া ১৯৯৫ সালে কমিউনিটি পলিটেকনিক ২৫, জুনিয়র টেকনিকাল স্কুল ২০, আই. আই. টি. ২৩, ইঞ্জিনিয়ারিং কলেজ ৬টিতে দাঁড়িয়েছে। এছাড়া রাজ্যে বর্তমানে কারিগরি স্নাতকোত্তর পাঠ্যক্রম ২০টিতে, উচ্চ স্নাতকোত্তর ২০টিতে এবং পলিটেকনিক পড়ানো হচ্ছে ৩১টি কলেজে। ১৯৭৭-৭৮ সালে রাজ্যে শিক্ষা খাতে যেখানে ব্যয় ছিল ১৪১ কোটি ৭৫ লক্ষ ৭২ হাজার টাকা, সেখানে ১৯৯৫ সালে এই খাতে আমরা ব্যয় করছি ২,২২৫ কোটি ৮৯ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে ব্যয় করেছেন ১৯৯০-৯১ সালে বাজেটের ৪ পারসেন্ট, ১৯৯২-৯৩

সালে ৩.৬ পারসেন্ট, ১৯৯৪-৯৫ সালে ৩.৫ পারসেন্ট। আমাদের রাজ্য সরকার তার সীমাবদ্ধ ক্ষমতায় বাজেটের ২৬.৮ ভাগ খরচ করেছেন শিক্ষা খাতে। এসব সত্ত্বেও শিক্ষার অগ্রগতি হয়নি বলছেন, নৈরাজ্যের কথা বলছেন ওরা। শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্যের মানে কি এই—গণ টোকাটুকি নেই, নৈরাজ্যের মানে কি এই—ম্যানেজিং কমিটিতে নির্বাচন হয়, বিশ্ব বিদ্যালয়ে কমিটি গঠিত হয়। নৈরাজ্যের কথা বলে আসলে ওরা সত্যের অপলাপ করছেন। আমি বলব, এভাবে যদি প্রলাপ বকেন, কিছু দিন পরে উন্মাদ হবেন। কাজেই সত্বর মনবিজ্ঞানীর সাহায্য নিন। চোখে ঠুলি পরেছেন, তাই কিছু দেখতে পাচ্ছেন না। তবুও আমি বলব, এখনও আমাদের অনেক কিছুর প্রয়োজন। কিন্তু তারজন্য দরকার টাকার, টাকা আরও চাই। সেজন্য গোলমাল না করে আসুন ঐক্যবদ্ধ ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়ে আসি আমাদের সাহায্য করুন বলে। আমি বলি, এই পশ্চিমবাংলা শুধু বামফ্রন্টের নয়, আপনাদেরও। আসুন, আপনারা সহযোগিতা করুন—উভয়ের সহযোগিতার মধ্যে দিয়ে যে অর্থ আসবে, আমরা যদি অর্থ পাই তাহলে আর কিছু না হোক, রবীন্দ্রনাথ নজরুলের সোনার বাংলা যদি নাও গড়তে পারি, বাংলাকে অন্ততপক্ষে এগিয়ে নিয়ে যেতে পারব। এই বাংলা শুধু আমাদের নয়, আপনাদেরও। আসুন, আপনারাও সহযোগিতা করুন। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী অনয়গোপাল সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবকে বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সময় সংক্ষিপ্ত বলে আমি মূলত কয়েকটি বিষয়ে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। প্রথমত ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম কমাতে হবে বলে আপনারা কিছুদিন আগে এই কলকাতায় এবং পশ্চিমবাংলার দেওয়ালে দেওয়ালে লিখেছেন। আপনারা লিখেছেন যে, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বাড়ছে কেন, কেন্দ্রীয় সরকার জবাব দাও। গত এক তারিখ থেকে কেন্দ্রে আপনাদের সরকার, রাজ্যেও আপনাদের সরকার। তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে চলেছে। চালের দাম ডাবল হয়ে গেছে, বাজারে মাছ নেই, বেগুন নেই। আজকে এই ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বাড়ছে কেন? রাজ্যপালের ভাষণের মধ্যে বন্ধ কলকারখানাগুলি খোলার জন্য কোনও প্রস্তুতির কথা নেই। যে হাসপাতালগুলি বন্ধ আছে, সেগুলি খোলার জন্য কোনও প্রস্তুতির কথা নেই। রাস্তাগুলি মেরামতের কাজ হচ্ছে না, তার প্রস্তুতির কথাও বলা হয়নি রাজ্যপালের ভাষণের মধ্যে। আমার কনস্টিটিউয়েন্সী কলকাতা থেকে মাত্র ২৫ কিমি দূরে। সেখানে লাইট নেই, জল নেই। লোকেরা পুকুরের জল খাচ্ছে। সেই জল পান করে সেখানে ডায়েরিয়াতে বাচ্চা অসুখে মারা গেছে। ১৯ বছর ধরে লোককে আপনারা বুঝিয়ে এসেছেন যে এখানে স্কুল করেছি, কলকারখানা করেছি। কিন্তু যারা কিছু বুঝতে পারছে না, সেই সমস্ত মানুষদের কাছে এইসব কথা আপনারা বলেছেন। রাজ্যপালের ভাষণে যা বলেছেন তা কখনই সত্য নয়। তার কারণ হচ্ছে, তারমধ্যে কোনও কলকারখানা খোলার দাবি নেই। আমাদের শ্রদ্ধেয় মেম্বার

বলছিলেন যে আমরা জমির পাট্টা দিয়েছি। কিন্তু যারা গরিব মানুষ তারা পাট্টা পায়নি। আমার ওখানে তিনটি বি. আর. এস. কলোনি আছে। সেখানে যে সমস্ত উদ্বাস্তু এসেছেন তাদের কাগজপত্র দেওয়া হয়নি। লোকাল সি. পি. এম. কমিটি তাদের প্রত্যেকের কাছ থেকে দু'শ করে টাকা নিয়েছে কাগজপত্র দেবে বলে। কিন্তু তা সত্ত্বেও তাদের কাগজপত্র আজ পর্যন্ত দেওয়া হয়নি। তাই আমি মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে মন্ত্রী সভাকে এটা জানিয়ে দিতে চাই, রাজ্যপালের এই যে ভাষণ যেটি রাইটার্স বিল্ডিংস থেকে লিখে পাঠিয়েছেন, এটি একদম মিথ্যা। এই ভাষণকে আমরা কংগ্রেসের পক্ষ থেকে মেনে নিতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ তারিখে মহামান্য রাজ্যপাল যে ভাষণ পাঠ করে গেলেন এবং সেই ভাষণ পাঠকে সমর্থন করে অনেকে বক্তব্য রাখলেন শুনলাম কিন্তু আমি এখানে দেখছি সেগুলো সব বাইরের জগতের সাথে কোনও সম্পর্ক নেই। এবং বাইরের জগতের সাথে রাজ্যপালের ভাষণের কোনও মিল নেই, তাই স্বভাবত কারণে শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা না করে, সমস্ত বিষয়গুলো বিচার করে রাজ্যপালের ভাষণকে অসত্য মনে করে তাকে সমর্থন করতে পারছি না তাই সমর্থন করছি না। আমরা জাতীয় কংগ্রেসের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব এনেছি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা তুলে ধরছি। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা মানুষের খাদ্যের গ্যারান্টি শিক্ষার গ্যারান্টি বা বেকারত্বের কোন গ্যারান্টি দিচ্ছেন দেখতে পাচ্ছি না, এমন কি মানুষের জীবনের নিরাপত্তার দাবিরও কোনও উল্লেখ নেই। সেখানে আমরা দেখতে পাচ্ছি শুধু মিথ্যা কথায় পরিপূর্ণ এই ভাষণ। আমরা দেখছি মানুষ যখন ক্ষেত-খামারে চাষের জল চাইতে যাচ্ছেন তখন নদীয়ার কৃষককে গুলি করে মারা হল,তারপরে যখন পোর্টের বন্দরে শ্রমিকরা ন্যায্য মূল্যের দাবিতে আন্দোলন করলেন তখন তাদের উপরে গুলি করে মারা হল। আমরা জানি বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে গণতান্ত্রিক আন্দোলনের উপরে কোনও গুলি চলবে না কিন্তু সেখানে আমরা কি দেখলাম ২১শে জুলাই শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশ গুলি চালাল। আমাদের সভানেত্রী মমতা বন্দ্যোপাধ্যায়ের নেতৃত্বে ২১শে জুলাই ১৯৯২ সালে গণতান্ত্রিক আন্দোলনের জন্য এসপ্ল্যানেড ইস্টে জমায়েত হয়েছিল তখন ওই মিছিলের উপরে নির্মমভাবে পুলিশ গুলি চালিয়েছিল এবং ১৩ জন যুবক ওই গুলির আঘাতে মারা গেছিল। আজকে ভাবতে লজ্জা করে এই রাজ্যের পুলিশ বৃটিশ পুলিশকেও হার মানায়। আমরা দাদুদের কাছে শুনেছি যে, বৃটিশ যখন গুলি চালাতো তখন পায়ের দিকে লক্ষ্য রেখে গুলি করত কিন্তু এই অপদার্থ বামফ্রন্ট সরকারের পুলিশ মন্ত্রীর নির্দেশে পুলিশ মানুষের মাথা লক্ষ্য করে গুলি করে। রাজ্যপালের ভাষণে সেসব কথার কোনও উল্লেখ নেই ভাবতে লজ্জা করে। স্বভাবত কারণে রাজ্যপালের এই ভাষণকে 'রোবট' ভাষণ বলে মনে করি। আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার শিক্ষা নিয়ে অনেক কিছু বললেন। আজকে শিক্ষাকে কেন্দ্র করে শিশুদের জীবন নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। তার সাথে তাদের মা বাবাদের জুয়াড়ীতে পরিণত করা হয়েছে। আজকে ছোট ছোট শিশুদের স্কুলে ভর্তির ব্যাপারে স্কুলে জায়গা সংকুলানের অজুহাতে লটারী সিস্টেম এই সরকার চালু করেছেন। যারা এই লটারীতে ভর্তি হতে পারছে না, আজকে তাদের ভবিষ্যত অন্ধকার, তাদের শিক্ষা বন্ধ হয়ে যাবে। তারপর

শিক্ষা নিয়ে কি রাজনীতি চলছে—চতুর্থ শ্রেণী পর্যন্ত পাশফেল সিস্টেম তুলে দিয়েছেন। তারপরে প্রথম শ্রেণীর জায়গায় পঞ্চম শ্রেণীর থেকে ইংরাজি পড়ানো হচ্ছে, এই তো শিক্ষার অবস্থা। এরপরে আমি স্বাস্থ্যে আসছি—আজকে সব জায়গায় ভেজাল তেলে ভরে গেছে, খাদ্যে ভেজাল সর্বত্র। বেহালাতে ভেজাল তেল খেয়ে তাই মানুষ পঙ্গু হয়ে পড়ে আছে। কংগ্রেস আমলে কলেরা বসন্ত একেবারে দেশ থেকে নির্মূল হয়ে গেছিল। বামফ্রন্ট সরকারের আমলে আবার নতুন করে বসন্ত, আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব ঘটেছে। যখন এই রাজ্যে কলেরা, আন্ত্রিক ভরে গেছে তখন আমাদের শাহেনশা মুখ্যমন্ত্রী দিঘায় ফূর্তি করতে গেছেন—কাকে নিয়ে সেটা বলতে চাই না। এর পরেও রাজ্যপালের ভাষণকে সমর্থন করার প্রশ্ন আসে না। তারপরে সবচেয়ে বড় কথা হচ্ছে ফুলবাগানের ঝুপড়ির থেকে থানায় নীহারবানু নামে একজন মহিলাকে ধরে নিয়ে গিয়ে কো-অর্ডিনেশন কমিটির একজন কনস্টেবল ধর্ষণ করল। তাকে থানায় নিয়ে গিয়ে ধর্ষণ করল আর তার বিনিময়ে ওখানকার বিধায়ক তথা মন্ত্রী ওই মহিলাকে ৫০০ টাকা দিয়ে ওখান থেকে গ্রামে চলে যেতে বললেন। আপনাদের লজ্জা করে না একজন মহিলার ইজ্জত নিয়ে তার হাতে ৫০০ টাকা ধরে দিয়ে উদ্ধার পাওয়ার চেষ্টা করছেন। এটা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। স্বভাবতই আমরা এই রাজ্যপালের ভাষণের যে বয়ান, সেই বয়ানের বিরোধিতা করে, জাতীয় কংগ্রেসের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উত্তরে শ্রদ্ধেয় সরকারি পক্ষের সদস্য ডাঃ গৌরিপদ দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। কিছু কথা বিরোধী দলের মাননীয় সদস্য বন্ধুরা এখানে উপস্থাপন করেছেন শেষ পর্যন্ত এই তিনদিনে আমি তার সম্বন্ধে যত সংক্ষেপে যুক্তি দিয়ে তা খণ্ডন করার চেষ্টা করছি। স্যার, আপনার কাছে আবেদন করি ডিবেট করার পরিস্থিতি এবং পরিবেশ এখন নেই। সারা ভারতবর্ষে ভয়ঙ্কর দূর্দিন এখন চলছে গণতন্ত্রের মন্দিরে তাণ্ডব নৃত্য হচ্ছে, আমাদের সকলকে ভাবতে হবে, আর আপনার ভাবনার কাছে আমার আবেদন থাকবে সার্বিক সহযোগিতা সাপেক্ষে এই কাজ যাতে আগামী দিনে করা যেতে পারে। ওয়ার্ল্ড ফাণ্ড ব্যাঙ্ক এর নির্দেশে আমাদের দেশে বিগত কেন্দ্রীয় সরকার যে বিভিন্ন শর্তসাপেক্ষে ঋণ গ্রহণ করেছিলেন তাতে দেখা যাচ্ছে, যে বেকার সংখ্যা ছিল তার সাথে আরও ৬৬ লক্ষ কর্মহীন মানুষ যুক্ত হলেন। আই. এম. এফ. এর এম. ডি. মিঃ কামদেশাই এবং ফাণ্ড ব্যাঙ্কের কর্তা মিঃ ডেভিডসন আল ভুড়ো চিঠি লিখছেন, প্রিয় কামদেশাই, তোমার নাম, তোমার পূর্বসূরীদের নাম এবং সীলমোহর ব্যবহার করে পৃথিবীর অনুন্নত দেশগুলিতে উন্নয়নের নামে যে অনাচার আমি করেছি, লক্ষ কোটি, ক্ষুধার্ত মানুষের রক্ত আমার দুই হাতে যেভাবে লেগে আছে, পৃথিবীর সব সাবান দিয়েও তা ধোয়া যাবে না, তাই আমি পদত্যাগ করছি। তিনি ঘৃণাভরে পদত্যাগ করেছে ঐ পদ। সেখানে ভারতবর্ষের স্থান তিন নম্বরে, ব্রাজিল, মেক্সিকোর পরে হচ্ছে ভারতবর্ষ। আমাদের বন্ধুরা জানেন ভারত রাষ্ট্রের একটি অংশ হচ্ছে পশ্চিমবঙ্গ। এখন চাকরি কেন যুবকরা পাচ্ছে না, বেকারের সংখ্যা কেন ক্রমাগত

বাড়ছে এর জন্য ক্ষোভ প্রকাশ করছেন, দুঃখ প্রকাশ করছেন? এই ক্ষোভ স্বাভাবিক। কিন্তু এই মুহূর্তে বন্ধু সারা দুনিয়াতে যে অর্থনীতি চালু আছে, উত্তর কোরিয়া আর চিন বাদে, সেই অর্থনীতির কাজ হল বেকারের জন্ম দেওয়া, বৈষম্য বৃদ্ধি করা, সমাধান করা নয়। ভারতবর্ষও এর ব্যতিক্রম নয়। আমি একটি হিসাব এই সম্পর্কে আপনাদের কাছে রাখতে চাই। আমাদের দেশে বেকারের সংখ্যা ছিল প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে ৫৩ লক্ষ, দ্বিতীয় পঞ্চবার্ষিকীর শেষে এটা হল ৭১ লক্ষ। তৃতীয় পঞ্চবার্ষিকীর শেষে এটা হল ৭৬ লক্ষ। পঞ্চম পঞ্চবার্ষিকীর শেষে বেকারের সংখ্যা হল ২ কোটি ২১ লক্ষ সারা ভারত এর হিসাব এটা। '৯১ সালে হল ৩ কোটি ৪০ লক্ষ, '৯৫ সালে হল ৪ কোটি বেকার। আমাদের দেশে ৮০০ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ রয়েছে, এই সমস্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যারা রেকর্ড করাতে আসেনা, এটা যদি ধরা হত তাহলে সংখ্যাটা ১৫ কোটি ছাড়িয়ে যেত।

আমি আপনাদেরকে ভাবতে বলি, দুনিয়ার সবচেয়ে উন্নত প্রযুক্তির সুপার কম্পিউটার খবরের সুযোগ যাদের হাতে রয়েছে সেই দেশগুলোতে আজকে কর্মহীন মানুষের সংখ্যা বাড়ছে, বেকার হয়ে পড়ছে। ও. ই. সি. ডি-র রিপোর্টে দেখা যাচ্ছে ১৯৯৫ থেকে পৃথিবীর সব কটি উন্নতশীল দেশে কর্মহীন মানুষের সংখ্যা বেড়েছে। ১৯৯০ সালে আমেরিকায় কর্মীহীন মানুষের সংখ্যা ছিল ৫.৮ পারসেন্ট, ১৯৯৪ সালে সেটা বেড়ে হল ৬.২ পারসেন্ট; ব্রিটেনে ১৯৯০ সালে ছিল ৫.৯ পারসেন্ট, আর ১৯৯৪ সালে সেটা বেড়ে হল ৮.৮ পারসেন্ট; ইটালিতে ১৯৯০ সালে ছিল ১১.৬ পারসেন্ট, আর ১৯৯৪ সালে হল ১২.১; ফ্রান্সে ১৯৯০ সালে ছিল ৯ পারসেন্ট, আর ১৯৯৪ সালে হল ১২.২ পারসেন্ট; জার্মানিতে ১৯৯০ সালে ছিল ৫.৮ পারসেন্ট; আর ১৯৯৪ সালে ১২.২ পারসেন্ট; কানাডায় ১৯৯৪ সালে ছিল ৯.৮ পারসেন্ট, আর ১৯৯৪ সালে হল ১১ পারসেন্ট। সারা দুনিয়া জুড়ে আজকে এই সমস্যাটা বাড়ছে। সেইজন্যই ডেভিডসন আলভুডো চিঠিটা লিখেছিলেন, যেখানে তিনি দুঃখ ও অনুতাপ প্রকাশ করেছিলেন। যে শাসন ব্যবস্থা চালু করেছিল বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভাণ্ডার এটা তারই পরিণাম। এটা শুধু বামফ্রন্ট সরকারের ব্যাপার নয়, এখানে সবাইকেই ঐক্যবদ্ধভাবে সংগ্রাম করতে হবে। নইলে আমরা যা করছি, তাই করতে হবে। শিল্প যদি ক্রমাগত রুগ্ন হয়ে, বন্ধ হয়ে, শিল্প যদি উঠে যায় তাহলে চাকরি কোথায় হবে? ১৯৮০ সালে মাঝারি এবং রুগ্ন বন্ধ শিল্পের সংখ্যা ২৪,৫৫০; ১৯৮৫ সালে সেটা বেড়ে হল ১,১৯,৬০৬; ১৯৯০ সালে এটা হল ২,৪১,৬১৪ আর ১৯৯৫ সালে সেটা চার লক্ষে ছাড়িয়ে গেছে। শিল্প ক্রমাগত রুগ্ন ও বন্ধ হচ্ছে সব থেকে বেশি মহারাষ্ট্রে ২২.৫ পারসেন্ট, তারপর হচ্ছে পশ্চিমবঙ্গ ১৩.৫ পারসেন্ট, তারপর গুজরাট ১০.১ পারসেন্ট। আমাদের দেশের যা মোট আয় যা ৫১.৬ পারসেন্ট বিদেশি ঋণের সুদ দিতে চলে যাচ্ছে। এর থেকে সহজেই অনুমেয় উন্নয়ন প্রক্রিয়া থেকে আমরা কতদূরে আছি। আমরা যে পরিস্থিতির কথা বলছি, সেটা আপনারা মানছেন না, আপনারা এগুলো দয়া করে বিবেচনা করবেন। আজকে শান্তির জন্য, সুষ্ঠ জীবনযাপনের জন্য আরও উন্নত বিকল্প খুঁজছে সারা দুনিয়ার মানুষ। আমেরিকার প্রেসিডেন্ট ইলেকশনে কি হবে তার দিকে আমরা তাকিয়ে আছি, বাংলাদেশে কোন সরকার আসছে তার দিকে আমরা তাকিয়ে আছি, ভারতবর্ষের আজকে ভালো বিকল্প খুঁজছে মানুষ। আজকে সারা দুনিয়ার মানুষ পরিবর্তন চাইছে। ব্যতিক্রম আপনাদের এই অভাগা রাজ্য। আপনারা অনেক

অপপ্রচার করা সত্ত্বেও এই রাজ্যে ১৯ বছর ধরে কোনও পরিবর্তন নেই। কেন পরিবর্তন নেই? পশ্চিমবাংলার সাত কোটি মানুষ বিচার করেছেন, এই সরকারের অনেক সীমাবদ্ধতা সত্ত্বেও এই সরকার ভারতবর্ষের অন্য সরকারগুলোর থেকে অনেক উৎকৃষ্ট। কিন্তু জনগণের এই রায়কে আপনারা শ্রদ্ধা করছেন না। কিন্তু আপনারা না মান্য করুন, আগামী দিনে অনেক বুদ্ধিজীবী, অনেক পণ্ডিত, এটা আলোচনা করবেন, এটা একটা গবেষণার বিষয় হবে। এটা জনগণের রায় তাকে আপনারা শ্রদ্ধা করলেন না। মান্য করলেন না। না মান্য করুন এটা জেনে আগামী দিনে অনেক বুদ্ধিজীবী অনেক গবেষক অনেক পণ্ডিতের আলোচ্য হবে। গবেষণার বিষয় হবে। হয়তো কিছু লোক পি. এইচ. ডি বা অন্য কিছু ডিগ্রি এই গবেষণার জন্য পেয়ে যাবে। আর তাই আমি শেষ করব এই কথা বলে যে নির্বাচন নিয়ে তো কিছু কথা বললেন, ভালো কথা। আপনাদের তো একজন পছন্দসই মানুষ আছেন। তিন জনের মধ্যে এক জন। ত্রিমূর্তি এলিফ্যান্টাদের একজন। উনি পর্যবেক্ষক পাঠিয়েছিলেন বিশেষ দরদ নিয়ে, আপনাদের অভিযোগ পত্রগুলি পড়ার পর। তিনি ছিলেন, আপনারা ছিলেন, আপনাদের কর্মীরাও ছিলেন। ৭৭ সাল থেকে ৯৬ যতগুলো নির্বাচন হয়েছে ভোটের পারসেন্টেজটা একবার দেখবেন দয়া করে। যে পারসেন্টেজ পেয়েছেন তার বেশি কবে পেয়েছেন আপনারা? এটাও রিগ বলছেন? ৪৭ বছর ধরে ভারতবর্ষ চালাচ্ছেন। ২০ থেকে ৩৩ শতাংশ ভোট পেয়ে এসেছেন বরাবর। হঠাৎ করে রিগের মাদুলী কবচ মাথায় আসে কেন? একটা কথা বলি পুলিশ সম্পর্কে। আপনারা বলছিলেন, আমিও মাঝে মাঝে বাইরে যাই। গেলেই জল খাই, ডাব খাই, মাথায় একটু জল দিই যাতে আপনাদের অঙ্গভঙ্গি দেখে প্ররোচিত না হই। কিন্তু তাও এমন করছেন যে প্ররোচিত না হয়ে উপায় নেই। পুলিশ যদি না থাকত নমিনেশন ফাইল করতে পারতেন না। যে খেলা শুরু করেছিলেন সারা রাজ্য জুড়ে। পুলিশ যদি না থাকত তাহলে নমিনেশন ফাইল করে নির্বাচনের পর এখানে এসে বসতে হত না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের যে বক্তব্য আমাদের কাছে দেওয়া হয়েছে তার আমি তীব্র বিরোধিতা করছি। এই বক্তব্য সমস্ত তৈরি করা এবং আলিমুদ্দিন স্ট্রিটের কার্বন কপি হিসাবে আমাদের কাছে বিলি করা হয়েছে। এই বইটা বামপন্থী বন্ধুরা পড়ে দেখুন তা হলে বুঝতে পারবেন বইটার মধ্যে শ্রমদপ্তর, শ্রমজীবী মানুষ সম্পর্কে—পশ্চিমবঙ্গে যে লাখ লাখ শ্রমজীবী মানুষ আছে তাদের সম্পর্কে কোনও বক্তব্য এই রাজ্যপালের ভাষণের মধ্যে লেখা নেই। আজকে আপনাদের এই সরকারে আসীন করেছে যে শ্রমিকশ্রেণী সেই শ্রমিকশ্রেণীর মঙ্গলের কথা কিন্তু আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আপনারা সকলেই জানেন যে বামফ্রন্ট সরকার শ্রমিকশ্রেণীর সরকার কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় কয়েকশো কলকারখানা বন্ধ শ্রমিকরা অনাহারে অর্ধাহারে দিনযাপন করছে তাদের পুনর্বাসনের কোনও কথা আজকে রাজ্যপালের বক্তব্যের মধ্যে নেই। আজকে আমি আপনার কাছে এই কথা বলতে চাই, আপনারা জেনে রাখুন দায়িত্বশীল যে বিধায়করা রয়েছেন, এখন পশ্চিমবাংলায় যে ই. এস. আই সেই ই. এস. আই আমরা চালু করেছিলাম।

পশ্চিমবাংলায় যখন ডাক্তার গোপালদাস নাগ শ্রমমন্ত্রী ছিলেন। যে বৈপ্লবিক আইনগুলো তৎকালীন কংগ্রেস সরকার এই পশ্চিমবাংলায় চালু করেছিলেন যার মধ্যে সর্বভারতীয় ডিয়ার্নেস এর নীতি, ই. এস. আই নীতি, গ্র্যাচুইটি পেনশন এবং প্রত্যেকটি বৈপ্লবিক আইন ডাক্তার গোপালদাস নাগ শ্রম মন্ত্রী থাকাকালীন সময়ে তৈরি হয়েছিল। কিন্তু আজকে মালিকদের স্বার্থরক্ষার জন্য আজকে রাজ্যপালের ভাষণে কোথাও শ্রমজীবী মানুষের কথা বলা নেই। এটা অত্যন্ত দুঃখের কথা, অত্যন্ত লজ্জার কথা। পশ্চিমবাংলায় কি শ্রমজীবী মানুষ নেই? আজকে যারা ই. এস. আই বেনিফিট পান, তারা জেনে রাখুন, এখানে অনেকে ট্রেড ইউনিয়ন করেন শ্রমজীবী এলাকা থেকে নির্বাচিত হয়ে আসেন, তিন হাজার টাকা পর্যন্ত ই. এস. আই. স্কীম আছে। তিন হাজার টাকার উপরে মাইনে হয়ে গেলে ই. এস. আই বেনিফিট পাবে না কিন্তু এখন চটকল শ্রমিক এবং অন্যান্য কারখানার শ্রমিকদের মাইনে বাড়ার ফলে ডিয়ারনেসের নয়া নীতি ডাক্তার গোপালদাস নাগ যা করে গিয়েছিলেন তার ফলে আজকে ৯৯ শতাংশ শ্রমিকের তিন হাজার টাকার উপরে মাইনে হয়ে গেছে, তারা ই. এস. আই বেনিফিটের বাইরে চলে গেছেন। রাজ্যপালের ভাষণে এই ব্যাপারে কোনও উল্লেখ নেই। তাঁরা ই. এস. আই. বেনিফিটের বাইরে চলে গেছেন। তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। পুলিশ মন্ত্রী এতক্ষণ ছিলেন, এখন নেই। পুলিশ মন্ত্রী বলুন পশ্চিমবঙ্গের ভিজিলেন্স কমিশনকে কেন নিষ্ক্রিয় করে রাখা হয়েছে? পশ্চিমবঙ্গে আমলাতান্ত্রিক শাসন ব্যবস্থা আছে। আমলাদের মধ্যে কায়েমী স্বার্থ রয়েছে এবং দুর্নীতিকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। ভিজিলেন্স কমিশনকে নিষ্ক্রিয় করা হয়েছে। হাজার হাজার ভিজিলেন্স কমিশনের কেস হোম ডিপার্টমেন্টে গেছে, রাজ্য সরকারকে সুপারিশ করা হয়েছে। সেই ফাইলগুলো বাক্স বন্দি হয়ে আছে। ভিজিলেন্স কমিশন সম্পর্কে, আমলাদের দূর্নীতি সম্পর্কে বামফ্রন্ট সরকার সচেতন নন। আমলাদের দূর্নীতিকে বামফ্রন্ট সরকার প্রশ্রয় দিয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে ধর্মনিরপেক্ষতা, সেকুলারিজমের কথা বলা হয়েছে। তাহলে কেন ১৯ বছর লেগে গেল মুসলিম মাইনোরিটি কমিশন গঠন করতে? এতদিন কেন এ বিষয়ে ভাবেন নি? আজকে দিল্লির সরকার মুসলিম মাইনোরিটি কমিশন গঠন করে রাজ্যকে মাইনোরিটি কর্পোরেশনে লোন দেওয়ার জন্য টাকা দিলেন। কিন্তু বিভিন্ন জেলায় মুসলিম যুবক-যুবতীরা, মাইনোরিটি কমিউনিটির যুবক-যুবতীরা টাকা এখনও পর্যন্ত পান নি। এঁদের কথা ভাবতে এতদিন সময় লেগে গেল পশ্চিমবঙ্গ সরকারের? পশ্চিমবঙ্গে যখন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমাদের সরকার ছিল তখন আমরা ৩৩ পারসেন্ট মাইনোরিটি কমিউনিটির যুবক-যুবতীদের চাকরি দিয়েছিলাম। এখানে মাইনোরিটি কমিউনিটির বন্ধুরা আছেন, কিন্তু ১৯ বছরে কত পারসেন্ট মাইনোরিটি কমিউনিটির যুবক-যুবতীকে সরকার চাকরি দিয়েছেন? আজকে প্রশ্রয় পাচ্ছে সাম্প্রদায়িকতা। সাম্প্রদায়িকতাকে কারা প্রশ্রয় দিচ্ছে? পুলিশের একাংশ সাম্প্রদায়িকতাকে প্রশ্রয় দিচ্ছে। পুলিশ ব্যারাক থেকে বেরিয়ে হামলা চালিয়ে বি. জে. পি.র শক্তিকে জোরদার করছে। বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক উত্তেজনার সময় পুলিশ একটা সম্প্রদায়ের উপর লাঠি, গুলি, টিয়ার গ্যাস চালিয়ে তারা হামলা চালাচ্ছে। মাইনোরিটি কমিউনিটির কথা বলছেন, কিন্তু বামফ্রন্ট সরকারের বন্ধুরা দেখছি এখন এখানে নেই, তাঁরা অটলবিহারী বাজপেয়ীর ভাষণ শুনতে গেছেন। এঁরা ১৯৭৭ সালে কংগ্রেসকে সরাবার নাম করে দেশ জুড়ে কালো দিনকে নিয়ে এসেছিলেন। বি. জে. পি. ভারতবর্ষে ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীকে সরাবার নাম করে সাম্প্রদায়িকতার বীজকে বলীয়ান

করেছে। এই জ্যোতিবাবু, বিশ্বনাথ প্রতাপ সিং একসঙ্গে একই জায়গায় দাঁড়িয়ে ভাষণ দিয়েছে। আর পশ্চিমবঙ্গ সরকার সেকুলারিজমের কথা বলেছেন। আজকে মাইনোরিটি কমিনিউনিটির সামাজিক ও আর্থিক নিরাপত্তা নেই। মাননীয় রাজ্যপালের বক্তৃতার মধ্যে এসবের উল্লেখ নেই। এবার আসছি বিদ্যুতের ব্যাপারে। আমি রাজ্যের বিদ্যুৎ ও ক্ষুদ্র কুটির শিল্প মন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্তের বিরুদ্ধে ভোটে দাঁড়িয়েছিলাম। তিনি আমার কেন্দ্রে প্রশাসনিক তৎপরতা লাগিয়ে ভোট কেনার পরিকল্পনা করেছিলেন। কিন্তু তিনি ভোটে জয়ী হন নি, আমি জয়ী হয়েছি। এখনও বিভিন্ন গ্রামে বিদ্যুতের পোল পড়ে আছে। অনেক জায়গায়—নির্বাচনে কংগ্রেসকে ভোট দিও না এই কথা প্রচার করেও নির্বাচনের বৈতরণী অনেকেই পার হতে পারেন নি। নির্বাচনে পুলিশ, প্রশাসন এবং কো-অর্ডিনেশন কমিটিকে দিয়ে রিগিং করানো হয়েছে। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করছি এবং প্রত্যেকটি প্যারা নিয়ে বলছি। মাননীয় রাজ্যপালের ভাষণে আছে, ওঁরা নাকি মানবাধিকার কমিশন গঠনের সুপারিশ করেছিলেন। কিন্তু মানবাধিকার কমিশনের চেয়ারম্যান শ্রী রঙ্গনাথ মিশ্র বলেছেন পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি মানবাধিকার লঙ্ঘিত হয়েছে এবং এব্যাপারে তিনি জ্যোতিবাবুকে ৩টি চিঠিও দিয়েছেন। পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি মানবাধিকার লঙ্ঘিত হয়। আপনাদের স্লোগান ছিল পুলিশ লক আপে বিচারাধীন বন্দি-হত্যা করা যাবে না। কিন্তু জ্যোতি বাবুর আমলেই সবচেয়ে বেশি বিচারাধীন বন্দিকে হত্যা করা হয়েছে। একটাও দোষী পুলিশ অফিসার এই রাজ্যে সাজা পায় নি, একটাও জোতদার, জমিদার, কায়েমি স্বার্থের প্রতিভূ কালোয়াররা এই রাজ্যে সাজা পায় নি। সব শেষে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**श्री रामजनम माझि :** माननीय स्पीकर सर, माननीय राज्रपाल 10 जुन को जो गर्वनर ओड्रस रखे है उसका विरोधिता करते हुए मै आपलोगो का ध्यान आकर्षित करना चाहता हुं।

আপনারা জানেন পশ্চিমবাংলার সবচেয়ে বড় যে শিল্প, যা থেকে বৈদেশিক মুদ্রাও অর্জন করা হয়, সেই জুটমিলকে অচল করে দিয়েছে পশ্চিমবাংলার বামপন্থী সরকার। আপনারাই বলেন শ্রমিকের সরকার, কিষাণের সরকার, মজুরের সরকার, কিন্তু এখানে এত জুটমিল বন্ধ কেন? আটটা জুটমিল বন্ধ হওয়ার দরুন মিনিমান ৪০ হাজার মজুর পশ্চিমবঙ্গে বেকার আছে। কানোরিয়া জুটমিলের আন্দোলন শুধু পশ্চিমবাংলা নয় বিশ্বের লোক জানে, সেখানকার তিন হাজার মজুর আজ পর্যন্ত বেকার রয়েছে। আজ পর্যন্ত ত্রিপাক্ষিক মিটিং ডেকে কোনও সুরাহা করতে পারল না এই সরকার। প্রেমচন্দ জুটমিল ১৫ দিন পর আবার বন্ধ হয়ে গেল। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ইউনিয়ন, বেঙ্গল চটকল মজদুর ইউনিয়ন, তারা আন্দোলন করে মিলটাকে লকআউট করিয়ে দিল। কোনও ওয়ার্কার পাচ্ছে ৯০০ টাকা বেতন, আবার কেউ তিন হাজার টাকা, অথচ আপনারাই বলছেন, দুনিয়ার মজদুর এক হও। লেবার

মিনিস্টার ৩১শে মার্চে বললেন পশ্চিমবঙ্গে পাটের অভাব নেই, যা পাট আছে তাতে জুটমিলগুলো চলবে। কিন্তু জুটমিল যে বন্ধ আছে, সেটা যারা ট্রেড-ইউনিয়ন করেন—নিরেন ঘোষ থেকে আরম্ভ করে বি. সি. এম. ইউনিয়নের লোকেরাও মেনে নিয়েছিলেন। জুটমিল গুলো প্রোডাকশন কাটের উপর চলছে। যে মিল ৭ দিন চলত, সেই মিল ৬ দিন চলছে। যে মিল ৬ দিন চলত, সেই মিল ৫ দিন চলছে। এই ভাবে প্রোডাকশন কাট করে হাজার হাজার বদলি মজুরকে ছাঁটাই করে দেওয়া হচ্ছে।

স্যার, পশ্চিমবাংলার শ্রমমন্ত্রীকে বারবার আমরা চাটার অফ ডিমাণ্ড পেশ করেছি, দরবার করেছি কিন্তু তিনি আজ পর্যন্ত কোনও সুরাহা করতে পারেন নি। ২-রা ডিসেম্বর একটা ত্রিপাক্ষিক চুক্তি হয় এবং সেই চুক্তিতে শ্রমমন্ত্রী সইও করেছিলেন। সেখানে স্থায়ী এবং অস্থায়ী কর্মচারিদের একটা অনুপাত ঠিক হয়। কিন্তু আজ পর্যন্ত তা কার্যকর করা হয়নি। এর জন্য দায়ী কারা? জুট মিল শ্রমিকদের সম্বন্ধে আপনারা অনেক কথা বলেন। ২০ শতাংশ বোনাস ইত্যাদি কথা আপনারা বলেন। কিন্তু আজকে আপনারা সরকারে থাকা সত্ত্বেও ৮.৩৩ শতাংশ হারে ওদের বোনাস দিয়ে যাচ্ছেন, ৮.৩৪ শতাংশ করতে পারলেন না। আপনারা আবার লালঝাণ্ডা ধরে বড় বড় কথা বলেন। আজকে পি. এফ., গ্রাচ্যুইটির কোটি কোটি টাকা মালিকরা চিট করে নিচ্ছে। শ্রমমন্ত্রীকে বলা সত্ত্বেও তিনি এর কোনও সুরাহা করতে পারেন নি। তাই স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের পক্ষের আনা সংশোধনীর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল ১০ জুন এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন সে সম্বন্ধে যে ধন্যবাদ সূচক প্রস্তাব-এর কথা বলা হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, আমাদের মাননীয় কংগ্রেসি বন্ধুরা দীর্ঘক্ষণ ধরে এখানে আলোচনা করেছেন। তাঁদের বক্তব্যের মধ্যে যে সুর ফুটে উঠেছে সেটা হচ্ছে, বামফ্রন্ট সরকার যা যা করেছেন তা আইন হিসাবে লিপিবদ্ধ আছে। কিন্তু স্যার ব্যাপারটা এমন, ব্লাটাওরিয়েন্টেসিস একটা ওষুধের নাম, বইতে লেখা আছে। কিন্তু তাতে রোগীর কোনও উপকার হয়না। তাতে ব্রংকিয়াল ট্রাবলের স্প্যাজম দূর যদি না হয় তো কি লাভ। সুতরাং তার অ্যাপ্লাই কে করেছেন সেটা দেখতে হবে। সেই রকম, মহাত্মা গান্ধী পঞ্চায়েতকে সারা দেশে চালু করতে চেয়েছিলেন। কিন্তু কংগ্রেস আমলে আপনারা সরকারে থাকা সত্ত্বেও পঞ্চায়েত ঠিক ভাবে চালাননি, সেটাকে একটা প্রাণহীন বস্তু হিসাবে রেখে দিয়েছিলেন। সেই সময় পঞ্চায়েতের কোনও কাজ-কর্ম আমরা দেখতে পাইনি। তখন যারা তার কর্ণধার ছিলেন তারা এটাকে তাঁদের বাপ-ঠাকুরদার সম্পত্তি বলে মনে করতেন। অর্থাৎ তখনকার পঞ্চায়েতের কুফলটাই শুধু আমরা পেয়েছি, সুফল পায়নি। বামফ্রন্ট সরকার আসার পর পঞ্চায়েতে নিয়মিত নির্বাচন হতে শুরু করে এবং ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থাকে তৃণমূলস্তর পর্যন্ত নিয়ে যাওয়া সম্ভব হয়েছে। অর্থাৎ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে এই সরকারের আমলে।

[5-20 – 5-30 P.M.]

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ভূমি সংস্কারের কথা আছে। এটা সত্য কথা

যে যুক্তফ্রন্ট সরকার এখানে আসার আগে পর্যন্ত একছটাক জমিও বিলি বন্টন হয়নি, পাট্টা দেওয়া হয়নি। এটা বামফ্রন্ট সরকারের একটা বড় কৃতিত্ব। ওঁরা বলে থাকেন, এটা করেছি, ওটা করেছি। কিন্তু নথিপত্র সেকথা বলেনা। সেদিক থেকে দেখতে গেলে ভূমি সংস্কারের সুফল আমরা গরিব কৃষক, মেহনতি মানুষ-এর মধ্যে বন্টন করতে পেরেছি। আগে এইসব মানুষেরা বলত—আমরা কি খাব? সেই সময় ভুখা মানুষের মিছিল দেখতে পাওয়া যেত। এক সময় কংগ্রেস আমলে ভুখা মানুষের মিছিলের উপর গুলি চলেছিল, এটা ভুললে চলবে না সেই ভুখা মানুষ যারা দুমুঠো অন্নের জন্য মিছিল করেছিল তাদের মিছিলের উপর গুলি চালিয়ে ছিল। জানি না জালিয়ানওয়ালা বাগের হত্যাকাণ্ডের পর এই রকম আর কোনও হত্যাকাণ্ড ঘটেছিল কি না। এটা কংগ্রেস রাজত্বের একটা বৈশিষ্ট। তখন মাইলো, ভুট্টা খেতে হত, ঘরে ঘরে ফ্যান চাওয়া আমাদের দেশে তখন স্বায়িত্ব লাভ করেছিল। কিন্তু সেই স্থায়িত্ব আজকে নেই। আজকে পথে পথে কাঙ্গালী দেখতে পাওয়া যায় না, এখন আর ফ্যানের পাত্র নিয়ে ঘরে ঘরে ফ্যান চাইতে যেতে হয় না। এটা আমাদের কৃতিত্ব, মানুষকে আমরা খেতে দিতে পেরেছি। মানুষ আজকে বলে কি কি দিয়ে খাব, খাওয়ার সঙ্গে সঙ্গে আরও উপকরণ চাই। সব কিছুই আমরা মানুষের কাছে পৌছে দিতে পারিনি, তবে যেগুলি আমরা পারিনি সেগুলি আমরা মানুষের কাছে স্বীকার করি। তারপর দেখুন কৃষিতে সাফল্য, ৬০ ভাগ যে গ্রামীণ কৃষক যার মধ্যে মধ্যবিত্ত বা একেবারে নিম্নশ্রেণীর, যাদের ক্ষুদ্র প্রান্তিক চাষী বলা হয় তাদের হাতে ৬০ ভাগ জমি বন্টন করা হয়েছে। এটাতো কংগ্রেসি বন্ধুদের কাছে আনন্দের কথা, কারণ এটা গান্ধীজীর থিওরী, গান্ধীজী চেয়েছিলেন প্রত্যেক গরিব মানুষের কুটিরে হাসি ফোটাতে, আমরাতো গান্ধীজীকে অশ্রদ্ধা করিনি। পঞ্চায়েত আজ ঘরে ঘরে তার সাফল্যকে পৌছে দিতে পেরেছে। মৎস্য চাষীদের যে অগ্রগতি হয়েছে এবং মৎস চাষে যে অগ্রগতি হয়েছে তার জন্য কেন্দ্রীয় সরকার ৮ বার আমাদের পুরস্কৃত করেছে। সুতরাং এই সব বলে কোনও লাভ হবে না। আরও দেখুন বন-সৃজন গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে আমাদের যে সাফল্য সেটা আপনারা দেখেছেন। তফসিলি জাতিও উপজাতি এবং অনগ্রসর জাতির উন্নতি তা আমাদের কাজের মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে। আমাদের এখানে একজন সদস্য প্রশ্ন তুলেছিলেন যে বিভিন্ন ক্যাটাগরির মানুষ যাতে সারা বছর কাজ পায়। এই সব করতে গেলে সংবিধানের পরিবর্তন প্রয়োজন। কংগ্রেস, কমিউনিস্ট আলাদা করে দেখলে চলবে না। সাম্প্রদায়িকতার বীজ এখানে পোঁতার চেষ্টা হয়েছিল, কিন্তু আমরা সেটা করতে দেব না। আজকে একটা সরকার চলছে এবং কংগ্রেস তাদের সমর্থন জানিয়েছে, এটাতো শুভবুদ্ধি সম্পন্ন কাজ। যেখানে বিবেকের প্রশ্ন সেখানে বিবেক দিয়ে বিচার করতে হবে, ভাইটাল জায়গাতে আমাদের দেখতে হবে ভারতবর্ষের সম্মান, পৃথিবীতে ভারতবর্ষের সম্মান তার ত্যাগ, তিতিক্ষার জন্য, উপনিষদের বানীর জন্য, বিভেদের মধ্যে ঐক্য স্থাপনে। দলমত নির্বিশেষে এটাকে সমর্থন করা উচিত। এটা আপনাদের করতে হবে, যেখানে সহযোগিতা দরকার সেখানে সহযোগিতা করতে হবে। তাই একমত আপনারা নিশ্চয়ই হবেন। মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা সমস্ত কাটামোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় রাজ্যপাল বিগত ১০ জুন যে ভাষণ উনি এই বিধানসভায় দিয়েছেন আমি তাঁর তীব্র বিরোধিতা করছি। তিনি তাঁর

ভাষণে পশ্চিমবাংলার বাস্তব যে সমস্যাগুলি এবং বাস্তব যে ঘটনাগুলি তা এড়িয়ে গেছেন। তাছাড়া তিনি তাঁর বক্তব্যে বলেছেন যে পশ্চিমবাংলার নির্বাচন সুষ্ঠু এবং শান্তিপূর্ণ হয়েছে। এ কথা বললে বামফ্রন্ট বন্ধুরা রেগে যাচ্ছেন, তবুও আমি বলতে চাই। উদাহরণ দিয়ে বললে আপনারা বুঝতে পারবেন যে নির্বাচন কতটা শান্তিপূর্ণ হয়েছে। স্যার, আমি গোটা পশ্চিমবাংলার কথা না বলে শুধু মুর্শিদাবাদ জেলার ভগবানগোলার কয়েকটা দৃষ্টান্ত এখানে উল্লেখ করতে চাই। চরসুখিয়াড়ি পাড়ার লেবু শেখকে সি. পি. এম-এর গুণ্ডারা হত্যা করেছে। তাঁর কি অপরাধ? সে ভোটের দিন ওখানে বলেছিল,—যে মানুষের যাকে ইচ্ছে হবে সে তাকে ভোট দেবে, ফরোয়ার্ড ব্লকের লোক ফরোয়ার্ড ব্লককে ভোট দেবে, কংগ্রেসের লোক কংগ্রেসকে ভোট দেবে, সি. পি. এম-এর লোক সি. পি. এম-কে ভোট দেবে। যে যার নিজের ভোট নিজে দেবে। এই অপরাধে সি. পি. এম-এর ঘাতক বাহিনী তাঁকে হত্যা করেছে। এর নাম কি শান্তিপূর্ণ নির্বাচন? এই হল শান্তিপূর্ণ নির্বাচনের একটা দৃষ্টান্ত। তারপর ওখানে ডিহিপাড়ার দু'নং বুথ সি. পি. এম-এর লোকেরা দখল করেছিল, আমি অবজার্ভারদের এবং প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করেও কোনও বিচার পাই নি। ওখানে ১০-টা বুথ-এ জ্যাম করে ভোট হয়েছে। এই হচ্ছে শান্তিপূর্ণ নির্বাচন! ওখানে তাহেরুদ্দিন হোসেন নামে একজন কংগ্রেস সমর্থককে সি. পি. এম-এর ঘাতকেরা এমন ভাবে পিটিয়ে মেরেছে যে, আজও সে হাসপাতালে ভর্তি আছে। এটাই কি শান্তিপূর্ণ নির্বাচনের নমুনা? আমি এর জন্যই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। স্যার, ভগবানগোলার টুপিডাঙা গ্রামের ১০-টা বাড়ি সম্পূর্ণ বিধ্বস্ত করা হয়েছে, লুঠপাট করা হয়েছে, আমি এই ঘটনার প্রতিবাদে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। শুধু এই নয়, আজকে লক্ষ্য করলে দেখা যাবে যে, এখন পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় আমাদের ৮ জন কংগ্রেস সমর্থক নিহত হয়েছে। সারা পশ্চিম বাংলার কথা তো আমি বাদই দিলাম। তাই আমি বলছি, এই নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে। বিগত ভোটের দিন গোটা পশ্চিম বাংলায় সুষ্ঠুভাবে গণতান্ত্রিক মানুষদের ভোটাধিকার প্রয়োগ করতে দেওয়া হয় নি। সুতরাং রাজ্যপালের এই ভাষণ, সম্পূর্ণ অসত্য ভাষণ, আমি এর বিরোধিতা করছি।

মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, এই রাজ্যপালের ভাষণের মধ্যে একটা গুরুত্বপূর্ণ জাতীয় সমস্যার কথা বাদ দেওয়া হয়েছে। সেই সমস্যার প্রতিকারের জন্য, প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন এবং আগামী দিনে কি ব্যবস্থা গ্রহণ করবেন, সে সম্বন্ধে কোনও কথা এই রাজ্যপালের ভাষণের মধ্যে আমি দেখছি না। স্যার, আপনি জানেন এই বিধানসভায় এই সমস্যাটা নিয়ে ইতিপূর্বে বহুবার প্রশ্ন উঠেছে। অথচ মাননীয় সেচমন্ত্রী রাজ্যপালের ভাষণের মধ্যে বিষয়টিকে অন্তর্ভুক্ত করেন নি। বিষয়টা হচ্ছে,—'গঙ্গা—পদ্মার ভাঙন।' শুধু ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্তই পদ্মার ভাঙ্গন আজকে একটা বিশাল সমস্যা হয়ে দেখা দিয়েছে। ভগবানগোলার আখেরিগঞ্জ-এর ১০টা গ্রাম এই ভাঙ্গনের ফলে বিপর্যস্ত, অথচ আমরা কোনও প্রতিকার পাচ্ছি না। সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে, আমরা লক্ষ করে দেখছি প্রতি বছরই বর্ষা যখন নামে তখন ভাঙ্গন প্রতিরোধের কাজ শুরু হয়, শুকনোর সময় কাজ শুরু করা হয় না। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই কাজ করা হয়। সি পি এম-এর মদতপুষ্ট ঠিকাদারদের এবং সি পি এম কর্মীদের দুর্নীতি করার সুযোগ করে দেবার জন্যই এটা করা হয়। অথচ গঙ্গা, পদ্মার ভাঙনের ফলে যে সমস্ত মানুষরা বাস্তুহারা

হয়ে পড়েছেন এখনও পর্যন্ত তাঁদের পুনর্বাসন দেবার কোনও ব্যবস্থাই হয় নি। এই অবস্থায় আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না, আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং কংগ্রেসের সংশোধনী প্রস্তাবগুলোকে সমর্থন করছি।

ধন্যবাদ।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন মহামান্য রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং তার ওপর সরকার পক্ষ থেকে যে ধন্যবাদ প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। সাথে সাথে আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাবগুলো আনা হয়েছে সেগুলোকে সমর্থন করছি এবং এই সভার সকল সদস্যগণকে সেগুলো গ্রহণ করতে অনুরোধ করছি। স্যার, আমি সভার নতুন সদস্য। আমি আশা করেছিলাম এই সভায় মন্ত্রীরা সভার সদস্যদের বক্তব্যকে গুরুত্ব দেবেন এবং মনোযোগ দিয়ে শুনবেন। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি যে তা হচ্ছে না। এমন কি মাননীয় শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়, যিনি মুখ্যমন্ত্রীর পরেই পশ্চিমবঙ্গ সরকারের দ্বিতীয় ব্যক্তিত্ব তিনি পর্যন্ত সভার সদস্যদের বক্তব্যের প্রতি সেভাবে মনোযোগ দিচ্ছেন না। আমি অনেকক্ষণ ধরে লক্ষ্য করলাম শাসক দলের ৫/৬ বার জিতে আসা বক্তারা যখন তথ্যমূলক বক্তব্য রাখছিলেন তখনও তাঁদের বক্তব্যের প্রতি পেশেন্স হিয়ারিং দেওয়া হচ্ছিল না। আমার ধারণা ছিল যদিও মন্ত্রীরাও এই সভার সদস্য তথাপি তাঁরা শিক্ষাগত যোগ্যতা এবং অন্যান্য অভিজ্ঞতার জোরেই মন্ত্রী হন, সুতরাং তাঁরা সাধারণ সদস্যদের বক্তব্যের প্রতি পেশেন্স হিয়ারিং দেবেন। কিন্তু আমি যা দেখছি তাতে আমি দুঃখিত, যদিও জীবনের প্রথম বিধানসভা অধিবেশনের আজ আমার চতুর্থ দিন। আমাদের দলের সদস্যদের বক্তব্য নাও শুনতে পারেন। কিন্তু আপনাদের দলের অনেক সদস্য মূল্যবান বক্তব্য রাখলেন। কিন্তু উনি শুনলেন না। (বুদ্ধদেববাবুকে উদ্দেশ্য করে)। না শুনে উনি ওনার আশে-পাশে যারা ছিলেন তাদের সঙ্গে আলোচনা করে চলে গেলেন। আমার মনে হয় এটাই বিধানসভার রীতি-নীতি। যাই হোক, আমি যে কথা বলতে চাই, এক মাননীয় সদস্য আমেরিকা, লণ্ডন, বৃটেন, ফ্রান্স, জার্মানীর হিসাব দিলেন। এটা সত্য কথা, পৃথিবীর সব দেশেই অভাব আছে, অনটন আছে, অত্যাচার আছে, অত্যাচারিত মানুষও আছে। কিন্তু এই দলিল (রাজ্যপালের ভাষণ) যেটা গত ১০ তারিখে টেবিলে টেবিলে পৌঁছে দিলেন সেটা যদি পৃথিবীর কোনও এক দেশের অঙ্গ রাজ্যে পৌঁছে যায় তাহলে কি প্রমাণ হবে? প্রমাণ হবে—ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ নামে একটা অঙ্গ রাজ্য আছে, যেখানে কোনও দুঃখ নেই, অভাব নেই, যেখানে পুলিশের অত্যাচারে কাউকে মরতে হয় না। যেখানে কোনও বেকার যুবককে বেকারের জ্বালায় হা-হুতাশ করতে হয় না। চাকুরির অভাবে বাড়িতে বসে থাকতে হয় না। যেখানে কোনও প্রসূতি মায়ের প্রসব বেদনা উঠলে সঙ্গে সঙ্গে অ্যাম্বুলেন্স চলে আসে। তারপর তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়। সেখানে সে সুন্দরভাবে তার সন্তানের জন্ম দেয় এবং পরবর্তীকালে সেই সন্তান বড় হয়ে স্কুলে ভর্তি হয়ে যায়, তারপর সে চাকরি পায়। অর্থাৎ সমস্ত ব্যাপারটাই সুন্দরভাবে হয়ে যায়। এই বইটি যদি বাইরের কোনও দেশে গিয়ে পড়ে তাহলে এটাই তাদের মনে হবে। কিন্তু প্রকৃতপক্ষে পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থাটা

কি? আমরা দেখছি, যদি কোনও মায়ের প্রসব বেদনা ওঠে তাহলে তার সন্তানকে জন্ম দিতে হয় হাসপাতালের বেডের পরিবর্তে হাসপাতালের মেঝেতে। তারপর বাচ্চার কি অবস্থা হবে? তাকে কুকুরে নিয়ে টানাটানি করবে। এটা আমার বক্তব্য নয়, এ ঘটনার কথা আপনাদের দলের সদস্য উল্লেখ করেছেন। এরপরেও কারও কারও সন্তান যদি বেঁচে থাকে তাহলে তাকে কি করতে হয়? তাকে ভিক্ষাবৃত্তি করে জীবন-ধারণ করতে হয়। বেকার হয়ে হা-পিত্যেশ করে বসে থাকতে হয় কবে তার চাকরি হবে। কেউ কেউ বললেন, সাফল্যের বন্যা বইয়ে দেওয়া হয়েছে। আমার কাছে উল্লেখপর্বের সব রেকর্ড আছে। তবে হ্যাঁ, নিশ্চয়ই কিছু করেছেন তা না হলে জিতে আসবেন কেন? আপনাদের সৎ-সাহস থাকলে বলবেন—আপনাদেরই দলের সদস্যা বলেছেন, (বড়জোড়া থেকে) ক্লাশ-৪ পর্যন্ত ছেলে-মেয়েরা পড়ে, ৪ এর পর তাদের পড়তে গেলে ১৫ কিলোমিটার পথ যেতে হয় পড়তে। যারজন্য ক্লাশ ৪ এর পর আর তাদের পড়া হয় না। ডি. এস. পির সদস্য বলে চলে গেলেন। তিনি বললেন, পড়াশুনার নাকি সুন্দর ব্যবস্থা। গ্রামের পর গ্রাম সব কিছু আছে। অর্থাৎ ওনার গ্রামে সব কিছু আছে, এমন কি ইউনিভার্সিটি পর্যন্ত। শিক্ষা-দীক্ষা ওনার কতদূর আছে তা জানি না, তবে উনি লেখা-পড়া করেন কিনা তা আমার সন্দেহ আছে। তবে বিধানসভায় যখন এসেছেন তখন নিশ্চয়ই পড়া-শুনা করেই এসেছেন। কিন্তু ওনাদের দলেরই স্ব-বিরোধী বক্তব্য। একজন বলছেন, অভাব আছে, আর একজন বলছেন অভাব নেই। আপনাদের দলের সদস্যদের কথা অনুযায়ী যদি দেশে অভাব-অনটন থাকে, তাহলে তার প্রকাশ এই বইতে দেখতে পেলাম না কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিদিন নির্বাচনোত্তর সংঘর্ষ হচ্ছে। একটা কথা মনে রাখবেন, যে মানুষ খুন হয়, সে কংগ্রেস হতে পারে আবার সি. পি. এমও হতে পারে। একজন কংগ্রেস ছেলে খুন হলে তার মায়ের যে কান্না, একজন সি. পি. এম করা ছেলে খুন হলে তার মায়েরও কান্না সেম্। তাদের বোনের দুঃখ, ভাইয়ের দুঃখ একই। আমরা এই কথাটাই প্রথম থেকে পুলিশ মন্ত্রীকে বোঝাতে চেয়েছিলাম। কিন্তু উনি বুঝতে চাইছেন না। একজন সিনিয়ার সদস্য বলে গেলেন, একজন মহিলাকে উলঙ্গ করে তাকে ১২ ঘন্টা আটকে রেখে পেটানো হয়েছে। পুলিশ তাকে উদ্ধার করতে যায়নি। আমরা কংগ্রেস, কি সি. পি. এম সেটা জানতে চাই না, আমরা তাকে বোঝাতে চেয়েছিলাম নির্বাচনোত্তর সংঘর্ষ বেড়ে যাচ্ছে। কোথাও কংগ্রেস মরছে, আবার কোথাও সি. পি. এম মরছে। এই যে উত্তরোত্তর হিংসার বাতাবরণ তৈরি হচ্ছে, এই হিংসার বাতাবরণ বন্ধ করার জন্য কি পদক্ষেপ নিয়েছেন? দ্বিতীয় নম্বর হচ্ছে শিল্পে কিছু হয়নি। মুখ্যমন্ত্রী ৪০বার বিদেশ গেছেন, কিন্তু একটাও শিল্পপতি এখানে নিয়ে এসে শিল্প স্থাপন করতে পারেন নি। অতীতে বিশ্ব ব্যাঙ্কের তদানিন্তন প্রধান ম্যাকনামারা যখন কলকাতায় এসেছিলেন তখন কলকাতায় আপনারা আন্দোলন করেছিলেন, তাঁকে গো ব্যাঙ্ক বলেছিলেন এবং কলকাতায় ট্রাম, বাস পুড়িয়েছিলেন। আজকে সেই বিশ্ব ব্যাঙ্ক থেকে ৫২০ কোটি টাকা ঋণ নিয়েছেন।

(এই সময় ডেপুটি স্পিকার লাল আলো জ্বালিয়ে দেন, এবং মাইক বন্ধ করে দেন।)

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল শ্রী কে. ভি রঘুনাথ রেড্ডি মহাশয় গত ১০ই জুন যে ভাষণ দিয়েছেন এবং সেই পরিপ্রেক্ষিতে ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাপস বাবু আপনি যখন বলেছিলেন তখন ওরা মন দিয়ে শুনেছেন। আপনাদের দলের যারা যারা বলেছেন, তাদের বক্তৃতার সময় কোনও চিৎকার ওরা করেন নি। অথচ আপনি বারবার চিৎকার করছেন। ডোন্ট ডু দিশ, ডিসটার্ব করবেন না।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওদের আচরণ দেখে এখন থেকেই মানুষ বলছে, ওদের বিধানসভায় না পাঠিয়ে গ্রামের পাঠশালায় পাঠিয়ে দিন, যাতে ওরা কিছু শিখতে পারে। ওরা বলছে নির্বাচনে নাকি প্রহসন হয়েছে। নির্বাচন করার দায় দায়িত্ব তো ইলেকশন কমিশনের। তাদের অবজার্ভাররা ছিলেন, কেউ তো কিছু বলেন নি। ওদের তো অনেক বন্ধু পত্র পত্রিকা রয়েছে, তারাও কেউ একটু শব্দ করেননি। আমি বলছি ৭২ সালের নির্বাচনকে প্রহসনে যিনি পরিণত করেছিলেন, আপনাদের সেই মাস্টার মশাই সিদ্ধার্থ বাবুকে জিজ্ঞাসা করুন না কেন, ইলেকশন কেমন হয়েছে? উনি তো বহরমপুর থেকে দাঁড়িয়েছিলেন লোকসভা কেন্দ্রে। উনি সঠিক জবাব দিতে পারবেন, ৭২ সালের নির্বাচন প্রহসনে পরিণত হয়েছিল না ৯৬ সালে প্রহসন হয়েছে, সঠিক জবাব উনি দিতে পারবেন। আমি বলতে চাই, ওরা যে সমস্ত যুক্তি তর্ক এখানে খাড়া করছেন, তা কোন ষ্ট্যাটিসটিক্সের ধার ধারে না। সেই জন্য আমি বলতে চাই, এই পশ্চিমবাংলার বুকে বিগত ১৯ বছর ধরে যে সাফল্য, তাকে যদি মেনে নিতে হয় তাহলে রাজ্যপালের ভাষণকে মানতে হয়। কিন্তু ওদের আঠাশ বছরের যে শাসন ক্ষমতা এবং কেন্দ্রে যে ৪৯ বছরের শাসন ক্ষমতা, সেই ক্ষমতায় থেকে তারা যা করেছেন এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ১৯ বছর ধরে যে কাজ করেছেন, সেটা তুলনা করলে সেটা ধরা পড়ে যাবে। সেই জন্য রাজ্যপালের ভাষণের মধ্যে আছে সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার মতো একটি রাজ্যে, তার পঞ্চায়েত ব্যবস্থা, তার পৌর ব্যবস্থার মাধ্যমে যে উন্নয়ন মূলক কাজগুলো করা যাচ্ছে, এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে সেটা প্রতিফলিত হয়েছে। পশ্চিমবঙ্গের এই রাজ্য সরকারের পাশাপাশি একটা পঞ্চায়েত ব্যবস্থা চলছে এটা একটা বিস্ময়ের বিষয়। সারা বিশ্বের রাজনৈতিক মহল এবং সমাজ নীতিবিদদের মধ্যে একটা গবেষণার বিষয় হয়ে দাঁড়িয়েছে।

[5-40 – 5-48 P.M.]

ওরা গর্ব করবেন না। ওরা পশ্চিমবঙ্গের মানুষ নয়। তা যদি হতেন তাহলে এটা নিয়ে এত হৈচৈ করতেন না। এটা নিয়ে দেশে বিদেশে গবেষণা চলছে। গোটা ভারতবর্ষের বুকে একটা গবেষণা চলছে। ভারতবর্ষের ধর্ম-নিরপেক্ষ মানুষদের নিয়ে কি ভাবে একটা সরকার গঠন করা যায়, কি ভাবে তাদের ক্ষমতায় বসানো যায়, তার জন্য মানুষ সচেষ্ট। আর এরা এখানে হৈচৈ করছেন। আজকে গোটা ভারতবর্ষের বুকে পশ্চিমবঙ্গ পথ দেখাচ্ছে। ভূমি সংস্কার থেকে আরম্ভ করে খাদ্য উৎপাদন, বন সৃজন, মৎস উৎপাদন, ক্ষুদ্র শিল্পের বিকাশ, শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অগ্রণী ভূমিকা নিয়ে চলেছে। গ্রামে-গঞ্জে সাক্ষরতা কর্মসূচি চলছে। তার ফলে আজকে ৭০.৪ শতাংশ মানুষের মধ্যে শিক্ষার বিস্তার ঘটেছে। আপনারা হিসাব-নিকাশ করে দেখুন যে, আজকে পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জ থেকে শুরু করে প্রত্যেকটি বিদ্যালয়ে যে ছাত্র-ছাত্রী আসছে, অন্য কোনও রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ে এত ছাত্র-ছাত্রী আসছে

কিনা? আপনারা বলছেন যে চতুর্থ শ্রেণী, পঞ্চম শ্রেণী থেকে ইংরাজী না শিখলে শিক্ষা জলাঞ্জলি হয়ে গেল। আমি আপনাদের বলছি যে পঞ্চম শ্রেণীতে যে ছাত্র-ছাত্রী ভর্তি হচ্ছে, পশ্চিমবঙ্গে বাদ দিয়ে আর কোন অঙ্গ রাজ্যে এত ছাত্র-ছাত্রী পড়াশুনা করে? আজকে পশ্চিম বাংলায় মাধ্যমিক পরীক্ষা দিয়েছে ৪ লক্ষ ৮৮ হাজার। এই যে বিরাট সংখ্যক ছাত্র-ছাত্রী পরীক্ষা দিচ্ছে ভারতবর্ষের আর কোন অঙ্গ রাজ্যে শিক্ষা ক্ষেত্রে এই রকম বিরাট সংখ্যক পরীক্ষা দেয়? গতকাল একটি কাগজে বেরিয়েছে যে উচ্চমাধ্যমিকের ফলাফল সঠিক সময়ে বের হবে। এত পরীক্ষক আছে কি নেই সেটা নিয়ে মাথা ঘামানোর প্রয়োজন নেই। আপনারা অরাজকতার কথা বলেছেন এবং বলেছেন যে শিক্ষার নাকি প্রসার ঘটেনি। আমি আপনাদের ১৯৭২ থেকে ৭৭ সালের ঘটনা একটু স্মরণ করতে বলব। ১৯৭২ থেকে ৭৭ সালে আপনাদের সময়ে শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা ছিল, যে ভাবে গণ-টোকাটুকি হয়েছিল, যে অবস্থার সৃষ্টি আপনারা করেছিলেন, আজকে পশ্চিমবাংলায় তা হতে পারছে না। সে জন্য আপনাদের গাত্রোদাহ হচ্ছে। আপনারা নারীর অবমাননা সম্পর্কে বলেছেন। আপনারা জেনে রাখুন যে, আমরা পঞ্চায়েতে এক তৃতীয়াংশ আসন নারীদের জন্য সংরক্ষিত করেছি। তারা গণতান্ত্রিক উপায়ে এখন অংশ নিতে পারবেন। আমরা নারীর মর্যাদা বৃদ্ধি করেছি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নারীকে মর্যাদা দিয়ে যথাযোগ্য স্থানে বসিয়েছে। আজকে বামফ্রন্ট সরকার নারী সমাজের জন্য যা করেছে তাতে ভারতবর্ষের নারী সমাজ গর্বের সঙ্গে মাথা উঁচু করে দাঁড়িয়েছে। আপনারা নারীর অবমাননার কথা বলছেন, আপনাদের লজ্জা হওয়া উচিত। তাই, আপনাদের কাছে অনুরোধ করব যে, আপনারা এই যে অবস্থার সৃষ্টি করেছেন, এগুলি দয়া করে করবেন না। আপনারাও এই দেশের মানুষ। আপনাদেরও মা, বোনদের নিয়ে ঘর-সংসার করতে হয়। আমরা এখানে এতগুলি দল নিয়ে সরকার চালাচ্ছি। পরপর ৫ বার মানুষ আমাদের এখানে পাঠিয়েছে, আমরা এই সরকারে আছি এটা একটা উল্লেখযোগ্য ঘটনা। এর আগে এই পশ্চিমবঙ্গে কেন, গোটা ভারতবর্ষ তথা পৃথিবীর কোথায়ও এরকম নজির নেই যে পর পর পাঁচবার একটি সরকার এভাবে চলতে পারে এবং একজনই সেখানে মুখ্যমন্ত্রী। এটা আমাদের সকলের কাছে গর্ব। আমরা গণতান্ত্রিক পদ্ধতিকে আরও উন্নত করেছি। ....(গোলমাল)... **(বিরোধী বেঞ্চ থেকে ধ্বনি ঃ হ্যাঁ, চন্দন বসুকে তুলে)** আপনারা চন্দন বসু ছাড়া কিছু জানেন না, দেশের ৯৩ কোটি মানুষকে চেনেন না। কেবল চিনে রেখেছেন চন্দন বসুকে, কিন্তু দেশটাকে চেনেন না। তাই বলতে চাই, চন্দন বসুও এই দেশেরই মানুষ, তার এই দেশে বাঁচবার অধিকার রয়েছে, রোজগার করবার অধিকার রয়েছে। তার গণতান্ত্রিক অধিকার বলে সেটা তিনি নিশ্চয়ই করবেন। আর ওরা জানেন রশিদ খানকে, দাউদ খানকে। মাফিয়া চক্রের লোক ছাড়া আর কাউকে চেনেন না। তবে অরাজকতা করতে জানেন। কংগ্রেস বিরোধী আসনে থাকবে, আর পশ্চিমবঙ্গে শান্তি-শৃঙ্খলা থাকবে—এটা হয় না। ওরা আজকে সংখ্যালঘুদের জন্য মায়া-কান্না কাঁদছেন, কিন্তু বাবরি মসজিদ ভেঙে গেল তখন প্রধানমন্ত্রী কোথায় ছিলেন? সারা ভারতবর্ষে সেদিন কত মানুষ খুন হয়ে গেল! এই বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে এবং পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আগামী ১৭ই জুন বেলা ১টায় লোকসভার

মাননীয় অধ্যক্ষ শ্রী পি. এ. সাংমা পশ্চিমবঙ্গ বিধানসভা ভবনের কাউন্সিল চেম্বারে আমাদের সঙ্গে মিট করবেন। সেখানে মাননীয় স্পিকার মহাশয়ও উপস্থিত থাকবেন। এই উপলক্ষ্যে একটি লাঞ্চের ব্যবস্থা করা হয়েছে। আপনারা উক্ত মিটিং এবং লোকসভার অধ্যক্ষের সঙ্গে লাঞ্চে সবাই উপস্থিত থাকবেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, কাউন্সিল চেম্বারে আসন-সংখ্যা যা তাতে আমাদের সবার স্থান কিন্তু সেখানে হবে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কাউন্সিল চেম্বারেই ব্যবস্থাটা হয়েছে, একটু কষ্ট করেই মিটিংটা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়ই ব্যবস্থাটা করেছেন।

(এরপর সভার কাজ ১৭.৬.১৯৯৬ সোমবার বেলা ১১টা পর্যন্ত মুলতুবি হয়ে যায়।)

## Adjournment

The House was then adjourned at 5.48 p.m. till 11 a.m. on Monday, 17th June 1996 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 17th June, 1996 at 11-00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 30 Ministers, 13 Ministers of State and 188 Members.

**Starred Questions**
**(To which oral answers were given)**

**বাংলাদেশ থেকে আমাদানিকৃত মাছ**

*১। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রী কমল মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪, ১৯৯৫ ও ১৯৯৬ সালের ৩১শে মে পর্যন্ত বাংলাদেশ থেকে এই রাজ্যে কত পরিমাণ এবং কি কি ধরনের মাছ আমদানি করা হয়েছে ;

(খ) উক্ত মাছ বিক্রয়ের মাধ্যমে মৎস্য দপ্তরের কত টাকা লাভ/লোকসান হয়েছে ; এবং

(গ) উক্ত মাছ বিক্রয়ের জন্য রাজ্যে কোন জেলায় কতগুলি স্টল আছে?

[11-00 — 11-10 A.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) ১৯৯৪ ও ১৯৯৫ সালে বাংলাদেশ থেকে বেনফিসের (Benfish) মাধ্যমে শুধু ইলিশ মাছ আমদানি করা হয়েছে। আমদানির পরিমাণ নিম্নরূপ ঃ-

১৯৯৪— ৩৭৫ মেট্রিক টন

১৯৯৫— ৬৬০ মেট্রিক টন

১৯৯৬— এখনও আমদানি করা হয়নি।

(খ) উক্ত মাছ বিক্রয়ের মাধ্যমে বেনফিসের লাভ হয়েছে নিম্নরূপ ঃ-

১৯৯৪— ৯.৭৫ লক্ষ টাকা

১৯৯৫— ২১.৬২ লক্ষ টাকা

(গ) বেনফিসের জেলাভিত্তিক মৎস্য বিক্রয় কেন্দ্রগুলি নিম্নরূপ ঃ—

কলকাতা— ২২টি স্থায়ী স্টল এবং ৮টি ভ্রাম্যমান স্টল

নদীয়া জেলায় কৃষ্ণনগরে— ১টি স্টল

দার্জিলিং জেলায় — ১টি স্টল

মেদিনীপুর জেলায় — ২টি স্টল

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহশয়ের কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন আছে। আপনি মাছ আমদানি করেছেন এটা স্বীকার করেছেন। এই যে মাছ আমদানি করেছেন তারমধ্যে কত মাছ নষ্ট হয়েছে এটা যদি দয়া করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইলিশ মাছ আমদানি করা কত হয়েছে সেটা বলা আছে, কিন্তু কত নষ্ট হয়েছে এই প্রশ্ন নেই। আপনি আলাদা করে প্রশ্ন করুন, তার উত্তর দেব।

**শ্রী কমল মুখার্জি ঃ** আমদানি কত হল বললেন, মাছ কত নষ্ট হয়েছে সেটা বলবেন না? তাহলে বলুন যে মাছ নষ্ট হয়নি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি জানতে চেয়েছেন আমদানি কত হয়েছে, লাভ কত হয়েছে। সেটা অমি বলেছি। আপনার প্রশ্নের মূল উদ্দেশ্য যেটা সেটা হল যে সংস্থা আমদানি করেছে তার লোকসান হয়েছে কিনা। আমদানি কত হয়েছে এবং লাভের পরিমাণ কত সেটা বলেছি, ১৯৯৪ সালে ৯.৭৫ লক্ষ টাকা এবং ১৯৯৫ সালে ২১.৬২ লক্ষ টাকা লাভ হয়েছে। নষ্ট কত হয়েছে সেটা আমি আগামি সোমবার জানিয়ে দেব।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি স্বীকার করেন যে পশ্চিমবাংলা মৎস্য উৎপাদনে প্রথম সারা ভারতবর্ষের মধ্যে। যদি প্রথমই হয় তাহলে মৎস্য আমদানি করা হল কেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই সংক্রান্ত একটা রেলিভেন্ট প্রশ্ন পরে আছে, সেই সময় এই প্রশ্নের উত্তর দেব।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি একটা অতিরিক্ত প্রশ্ন করেছেন। বাংলাদেশ থেকে কোন কোন বছর কত ইলিশ মাছ আমদানি করা হয়েছে, উনি জানতে চেয়েছেন, সেটা আমি বলেছি। কোন বছর কত লাভ হয়েছে, জানতে চেয়েছেন, তার উত্তর আমি দিয়েছি। কোথায় কোন স্টল করা হয়েছে, জানতে চেয়েছেন, তার উত্তর দিয়েছি। এবারে উনি প্রশ্ন করেছেন পশ্চিমবাংলা মৎস্য উৎপাদনে প্রথম হওয়া সত্ত্বেও অন্য জায়গা থেকে আমদানি করা হচ্ছে কেন?

**মিঃ স্পিকার ঃ** না না, এটা হয় না, নোটিশ দিতে হবে।

(গোলমাল)

ওয়ান থিং রিলেটিং টু এ পলিসি যে কোয়েশ্চেনটা পুট করা হয়েছে, হোয়াই হ্যাভিং ইমপোর্টেড ফিশ, এই হচ্ছে কথা। ইমপোর্ট অব হিলসা ফ্রম বাংলাদেশ ইজ ওয়ান থিং। এর দুটো পার্ট আছে। বাংলাদেশের হিলসার সঙ্গে একটা সেন্টিমেন্ট থাকতে পারে, এখানকার মানুষ খেতে চায়, ডিমান্ড করে। এছাড়া ওভারঅল এটা পলিশির ব্যাপার আছে। সেজন্য এই দুটো পার্ট আছে মাছ আমদানির ব্যাপার।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি যে কথাটা বলতে চাইছিলাম, মাননীয় সদস্যের এই ধরনের একটি প্রশ্ন আছে। ৭নং প্রশ্নের সঙ্গে এর মিল আছে। আমি উক্ত প্রশ্নের উত্তর দেবার সময়ে জানিয়ে দেব।

**শ্রী কমল মুখার্জি ঃ** হুগলি জেলার প্রধান প্রধান শহরে, বিশেষ করে চন্দননগর, চুঁচুড়া এবং শ্রীরামপুরে এই স্টল বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি প্রস্তাব পাঠাবেন, বিবেচনা করে দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, তিন নম্বর প্রশ্নের যে উত্তর দিলেন তাতে দেখা যাচ্ছে যে, এই স্টলগুলো কলকাতা এবং কলকাতা কেন্দ্রীক, নদীয়াতে একটি আছে। রাজ্যের সর্বত্র, বিশেষ করে মুর্শিদাবাদে এই স্টল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে স্কীমে এই স্টলগুলো করা হয়েছে, এগুলো করার জন্য কেন্দ্রীয় সরকারের একটি সংস্থার কাছ থেকে টাকা পাওয়া গেছে। তাদের সঙ্গে কথা ছিল যে, কলকাতা এবং সংলগ্ন এলাকায় এগুলো স্থাপন করতে হবে। আমরা সেইভাবেই করেছি। আমাদের এই মুহূর্তে জেলা ভিত্তিক করার কোনও পরিকল্পনা নেই। তারজন্য অনেক টাকা দরকার।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আমার মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে অতিরিক্ত প্রশ্ন মাননীয় মৎস্যমন্ত্রীর কাছে যে, কিছু দিন আগে আমরা পত্র পত্রিকায় দেখেছিলাম যে আপনি সাগরে মাছ চাষের পরিকল্পনা নিয়েছিলেন। সেই পরিকল্পনা এখন কতদূর এগিয়েছে?

**মিঃ স্পিকার ঃ** না, এটা ওঠে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জেলায় জেলায় স্টল করছেন। হাওড়া জেলায় কটা স্টল হয়েছে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই একটি প্রশ্নের উত্তরে বললেন যে কলকাতা এবং তৎসংলগ্ন এলাকাগুলিতে মাছের স্টল করার পরিকল্পনা সরকারের আছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এর বাইরে মফস্বলের জেলাগুলিতেও যথেষ্ট চাহিদা আছে, সেই সমস্ত

অধিবাসীদের দিকে তাকিয়ে সেই সমস্ত জেলাগুলিতে স্টল দেওয়ার ব্যাপারে কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এর আগে আমি একটি অতিরিক্ত প্রশ্নের উত্তরে জানিয়েছি যে, এই ধরনের স্টল করার জন্য আমরা যে টাকা পেয়েছি এবং তাদের সঙ্গে কথা অনুসারে যেখানে যেখানে করার কথা ছিল, আমরা তার মধ্যেই সীমাবদ্ধ রেখেছি। অন্য জায়গায় এগুলি করতে গেলে যে টাকার প্রয়োজন, যে ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন তা যদি কোথাও করতে পারি তাহলে করব। কোথাও শুরু করে তা বন্ধ করার পক্ষপাতি আমরা নই।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ৯ লক্ষ টাকা এবং ২১ লক্ষ ৬২ হাজার টাকা লাভ হয়েছে, এই স্টলগুলি দেওয়ার ক্ষেত্রে আপনি বেকার ছেলেদেরকে কোনও প্রায়রিটি দেবেন কিনা, বা দিয়েছেন কিনা বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন ছিল, বাংলাদেশ থেকে ইলিশ মাছ আনার ব্যাপারে, স্টলগুলি কোথা থেকে ঢুকল আর বেকার ছেলে কোথা ঢুকল, এটা তো আমার মগজে ঢুকছে না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** স্যার, প্রশ্নের সঙ্গে স্টলের কথা বলা আছে, তাই আমার জিজ্ঞাস্য হচ্ছে, স্টলগুলি দেওয়ার ক্ষেত্রে বেকার ছেলেদেরকে দেবেন কিনা বলবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাছ যারা বিক্রি করছে তারা সকলেই বেকার, অন্য কোথাও কাজ করে না। কলকাতায় আমরা যেখানে স্টলগুলি দিয়েছি, সেখানে স্টলগুলি দেওয়ার সময় কলকাতা কর্পোরেশনের কাছ থেকে যে জায়গাগুলি পেয়েছি, সেইগুলিতে করেছি। সংশ্লিষ্ট কমিশনারের কাছ থেকে যে নামগুলি এসেছে তাদেরকে আমরা স্টলগুলিতে নিয়োগ করেছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ইনফ্রাস্ট্রাকচার না থাকার জন্য জেলায় করতে পারছেন না। উনি ১৯ বছর একটানা রয়েছেন, আর কটা টার্ম থাকলে ইনফ্রাস্ট্রাকচারটা করতে পারবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বছরের হিসাবটা ওনার জানা নেই। এইকাজগুলি করে সোজাসুজি মৎস্য দপ্তর নয়, আমাদের মৎস্যজীবী সমবায় সমিতি শীর্ষ সংস্থা তারা এটা করে। মৎস্যজীবী সমবায় সমিতি শীর্ষ সংস্থার এতবড় ইনফ্রাস্ট্রাকচার নেই যে সারা পশ্চিমবাংলা জুড়ে তারা কাজটা করতে পারে। এটা সরাসরি সরকারি সংস্থার দ্বারা করতে হবে।

## জেলা আদালতে পি পি নিয়োগ

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত পাঁচ বছরে রাজ্যের মহকুমা/জেলা আদালতে কত জন পি পি ও এ পি পি নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) উক্ত নিয়োগ কি পদ্ধতিতে করা হয়েছে?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ**

(ক) গত পাঁচ বছরে বিভিন্ন জেলা দায়রা আদালতে মোট ৮ জন পি পি, নিয়োগ করা হয়েছে। বিগত পাঁচ বছরের মধ্যে ১৯৯৩-৯৪ সালে বিভিন্ন মহকুমা বিচার বিভাগীয় আদালতে মোট ২৮ জন এ পি পি নিয়োগ করা হয়েছে।

(খ) ভারতীয় ফৌজদারি কার্য বিধি ১৯৯৩ এর ২৪(৪) ধারা অনুযায়ী এবং পশ্চিমবঙ্গ বিধি নির্দেশকের ম্যানুয়েলের (১৯৭১) ৯৬ নং রুল অনুযায়ী পি পি নিয়োগ করা হয়েছে।

১৯৭৪ সালের পশ্চিমবঙ্গ অ্যাসিস্ট্যান্ট পাবলিক প্রসিকিউটর নিয়োগ বিধি বলে বিচার বিভাগ কর্তৃক গঠিত সিলেকশন বোর্ডের সুপারিশক্রমে উপযুক্ত প্রার্থীদের মধ্য থেকে রাজ্য সরকার এ পি পি নিয়োগ করেছেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি নতুন মন্ত্রী হয়েছেন, আপনাকে অভিনন্দন জানাচ্ছি, তবে আপনার অভিজ্ঞতা নেই, নইলে আরও বলার স্কোপ ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় আপনার কাছে জানতে চাই, আপনার অজ্ঞাতেই এটা লেখা হয়েছিল, গণতান্ত্রিক আইনজীবী সংঘ বলে একটা সংঘ আছে এটা নিশ্চয় আপনি জানেন। ওখান থেকে প্রত্যেকটি মেম্বারকে পি পি এবং এ পি পি নিয়োগ করা হয়েছে, এটা সি পি এমের একটা শাখা সংগঠন, এটা আপনি অস্বীকার করতে পারেন?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারি ঃ** মাননীয় সদস্যের জানা উচিত ছিল উত্তরটা যখন অমি লিখেছি তখন কিভাবে নিয়োগ করা হয়েছে সেটা জানি। ভারতীয় ফৌজদারি কার্যবিধি ১৯৯৩-এর ২৪(৪) ধারা অনুযায়ী এবং পশ্চিমবঙ্গ বিধি নির্দেশকে ম্যানুয়েলের (১৯৭১) ৯৬ নং রুল অনুযায়ী পি পি নিয়োগ করা হয়েছে। এই এ পি পি নিয়োগ করতে গেলে ডি এম একটা প্যানেল পাঠায়, তারপর সেটা ডিস্ট্রিক্ট জাজ অ্যাপ্রুভ করে, তারপর সেখান থেকে এল আরের কাছে যায়। আপনি যে অভিযোগ করেছেন, বিশেষ কোনও দলের লোককে নিয়োগ করা হয়েছে এটা সঠিক নয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি তো স্পেসিফিক নামগুলো বললেন না, নামগলো বললে আমরা বলতে পারতাম হুইচ পার্টি দে বিলোং টু। আপনি ডি এমের একটা পদ্ধতি দেখিয়ে দিলেন। আপনার কি এই রকম কোনও আইন আছে, নতুন পাশ করা ল ইয়ার যার কোনও অভিজ্ঞতা নেই, সেই রকম একজন আইনজ্ঞকে এ পি পি নিয়োগ করতে পারেন, একজন পার্টি ক্যাডারকে আপনি এ পি পি নিয়োগ করতে পারেন?

[11-20 — 11-30 A.M.]

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** আমি মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলি, পি পি এবং এ পি পি নিয়োগের ক্ষেত্রে নতুন আইন হয়েছিল ১৯৭৪ সালে এবং কোয়ালিফিকেশন কি

হবে সেটাও ১৯৭৪ সালে ঠিক হয়েছে। সেই কোয়ালিফিকেশন অনুযায়ীই পি পি এবং এ পি পি নিয়োগ করা হয়েছিল। কোয়ালিফিকেশনটা আপনার জ্ঞাতার্থে আমি পড়ে শোনাচ্ছি। কোয়ালিফিকেশন হচ্ছে ঃ—

1) Every candidate must be a citizen of India.

2) Every candidate must be of good health and character and must be in all respect suitable for appointment to government services.

3) Every candidate must be a practicing lawyer having to his credit at least three years' continuous practice on the date of application and must be either advocate or Barrister-at-Law.

4) The age of the candidate shall not be less than 25 years and not more than 40 years on such date as may be fixed by the State Government.

Provided that the age limits may be relaxed in the case of really suitable candidate.

ফলে এটা আইনের বলেই এ পি পি নিয়োগ করা হচ্ছে। এতদিন......(গোলমাল)...... ১৯৭৪ সালে যে আইন হয় সেই আইনে ৩ বছরের প্র্যাকটিশ থাকার কথা লেখা আছে, ফলে নতুন পাশ করে প্র্যাকটিশ ছাড়া কখনই নিয়োগ হতে পারে না। মিনিমাম কোয়ালিফিকেশন চেয়ে অ্যাডভারটাইজ করা হয়। এবং তারজন্য একটা কমিটি করে জুডিশিয়াল অফিসার্স সিলেক্ট করা হয়, তাদের প্যানেলও করা হয়। তারপর জুডিশিয়াল অফিসার্সদের মধ্যে থেকে সরকার এ পি পি অ্যাপয়েন্ট করেন। ফলে প্র্যাকটিশ করেনি এইরকম এ পি পি পদে নিয়োগ করা হয়েছে এই অভিযোগ একেবারে সত্যি নয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে অসম্মান করার মানসিকতা আমাদের নয়, কিন্তু এখানে যেটা লেখা আছে যে, থ্রি ইয়ারস কনটিনিউয়াস প্র্যাকটিশ এটা ডাইভার্ট করে কম কোয়ালিফিকেশনের লোককে নিয়োগ যদি করা হয়ে থাকে তাহলে আপনি কি তার বিরুদ্ধে ব্যবস্থা নেবেন?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারীঃ** আইনের বাইরে যদি অ্যাপয়েন্টমেন্ট হয়ে থাকে তাহলে নিশ্চয় ব্যবস্থা নেব এবং দরকার হলে চাকুরি চলে যেতে পারে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডলঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, এখনও পর্যন্ত রাইট আপ দিজ টাইম পি পি এবং এ পি পি পোস্ট ভ্যাকেন্ট পড়ে আছে এবং সেগুলো পূরণ করার জন্য আপনি কোনও প্রস্তাব গ্রহণ করেছেন কিনা?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারীঃ** আমি আগেও বলেছি পি পি এখনও পর্যন্ত ২টি পোস্ট দার্জিলিং এবং পুরুলিয়াতে খালি পড়ে আছে, এগুলো যত তাড়াতাড়ি সম্ভব পূরণ করার

চেষ্টা করছি। আর এ পি পির ক্ষেত্রে এখনও পর্যন্ত আমি যা বলতে পারি তা হচ্ছে ১৬টি পদ খালি আছে, এই সম্পর্কে আমরা ভাবনা চিন্তা করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি এই যে নিম্ন দায়রা কোর্টে পি পি অথবা নিম্ন কোর্টে এ পি পি রিক্রুটমেন্ট হয়, সেটা বোর্ড অনুযায়ী ভেকেন্সি হলে নাম চেয়ে নিয়ে করেন না, কেন্দ্রীয় ভাবে নাম চেয়ে নিয়ে বিবেচনা করে তালিকা করে সেখান থেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়? কি পদ্ধতিতে প্যানেল তৈরি করেন?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** এখনও পর্যন্ত যতখানি পোস্ট—একসঙ্গে ১৫, ১৬টা খালি হলে আইন অনুযায়ী যে পদক্ষেপ নেওয়ার সেই পদক্ষেপ নেওয়া হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আমার প্রশ্নটা হচ্ছে প্যানেলটা কেন্দ্রীয় ভাবে তৈরি হয়, নাকি.......

(প্রচন্ড গোলমাল)

**শ্রী নরেন হাঁসদা ঃ** এই পশ্চিমবাংলায় এস সি, এস টি মানুষের সংখ্যা কম নয়—মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেটা স্বীকার করবেন। আমার প্রশ্নটা, যে পি পি নেওয়া হয়েছে আট জন এবং এ পি পি নেওয়া হয়েছে আঠাশ জন, তারমধ্যে এস সি, এস টির সংখ্যা কত? আপনি তাদের প্রতি বিচার করেছেন না, অবিচার করেছেন?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** আপনি একটা নোটিশ দিন। আমাকে প্যানেল দেখে নিয়ে বলতে হবে।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** স্যার, মন্ত্রী মহাশয় নিয়োগের ব্যাপারে বলেছেন। তার কাছে আমার জিজ্ঞাস্য এই নিয়োগের ক্ষেত্রে ও বি সি-দের কোনও অগ্রাধিকার দেওয়া হবে কিনা?

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে জানতে চাইছি যে মাননীয় সদস্যবন্ধু যে কথা জিজ্ঞাসা করলেন যে ও বি সি-দের ক্ষেত্রে আলাদা কোনও সংরক্ষণ হবে কিনা। ১৯৭৪ সালের আইনে আমি যে কোয়ালিফিকেশন পড়ে দেখলাম, তার ভেতর নেই। অর্থাৎ ১৯৭৪ সালের আইনে নেই।

(গোলমাল)

[11-30 — 11-40 A.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়, যে জায়গা থেকে নির্বাচিত হয়েছেন সেখান থেকে মাননীয় বিনয়বাবু নির্বাচিত হতেন। আশা করছি তিনি বিনয়বাবুর মতো সত্যি কথা বলবেন। উনি বলেছেন পি পি বা এ পি পি নিয়োগের ক্ষেত্রে কোনও ক্রাইটেরিয়া নেই। ১৯৭৪ সালে, কংগ্রেস আমলের তৈরি একটি আইন উনি পড়ে শোনালেন।

উনি বলছেন যে নিরপেক্ষ ভাবে নিয়োগ হয়। ওনার কথা বিশ্বাস্ করলাম যে সেখানে সি পি এমের লোকেরা প্রেফারেন্স পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, সরকার পক্ষের সদস্যদের বিরুদ্ধে কোনও মামলা থাকলে পি পি বা এ পি পি-রা ইচ্ছা করে সেখানে অনুপস্থিত থাকার জন্য মামলায় দেরি হচ্ছে। সরকার পক্ষের সদস্যদের বিরুদ্ধে মামলা এগোচ্ছে না। এর জন্য কী ব্যবস্থা নিয়েছেন সেটা অনুগ্রহ করে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি? এই তো মানিক মণ্ডল রয়েছে।

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

## পরিবহন কর্মচারিদের বকেয়া পাওনা

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, গত তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী কলিকাতা রাষ্ট্রীয় পরিবহনের শ্রমিক কর্মচারিরা ৪৪ মাসের বেতন এখনও পান নি ; এবং

(খ) না পেয়ে থাকলে, কবে নাগাদ উক্ত বকেয়া টাকা পাবেন বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) না। ৪৪ মাসের বকেয়া বেতনের মধ্যে এ পর্যন্ত ৩৯ মাসের টাকা দেওয়া হয়েছে।

(খ) ৫ মাসের বকেয়া টাকা বর্তমান আর্থিক বছরের মধ্যে দেওয়ার প্রচেষ্টা চলছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি তৃতীয় পে-কমিশনের রিপোর্ট কবে পেয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এ ব্যাপারে দিন-তারিখ এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তাহলে পদত্যাগ করুন। (গোলমাল) মাননীয় স্পিকার স্যার, ওরা যেরকম আচরণ করছেন তাতে আমরা জ্যোতিবাবুকে একটা কথা হাউসে বলতে দেব না। এটা মনে রাখবেন। (গোলমাল)

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি বলে দিচ্ছি—১৯৯১ সালের সেপ্টেম্বর মাসে এই পে-কমিশনের সুপারিশ দপ্তরে আসে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ১৯৯১ সালে তৃতীয় পে-কমিশনের সুপারিশ আসে। বাসের শ্রমিক কর্মচারিদের অর্থনৈতিক অবস্থা আমার আপনার মতো নয়। ৫ বছর হল অথচ এখনও পর্যন্ত কেন এটা কার্যকর হল না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কার্যকর অনেকটা করা হয়েছে। ৩৯ মাসের দেওয়া হয়েছে, ৫ মাস বাকি আছে, তা এই আর্থিক বছরের মধ্যে দেওয়া হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই যে ৫ মাস বাকি আছে, সেটা কি উইথ ইন্টারেস্ট পে করবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সরকারি আইন মোতাবেক যা আছে, সেরকমই হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি, রাজ্য সরকারি কর্মচারিরা যেভাবে পেনশন পান, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্মচারিরাও কি সেইভাবে পেনশন পান? যদি না পান, সেটা দেওয়ার কোনও পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা অপ্রাসঙ্গিক, উত্তর হয় না।

**শ্রী সৌগত রায় ঃ** দুটোই পে-কমিশনের রিলেটেড। আপনি পেনশন দিচ্ছেন না, কবে দেবেন বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা অপ্রাসঙ্গিক। শুধু বকেয়া ব্যাপারে প্রশ্নটা ছিল।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** একটা সময় ছিল, বলা ভালো ডিউরিং কংগ্রেস রেজিন, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার একটা স্টেট বাস প্রতি কর্মচারির সংখ্যা ছিল ২৬। ১ঃ২৬ আমরা শুনেছিলাম ২৬/২৭, ফলে কোটি কোটি টাকা সরকারকে ভরতুকি দিতে হত সেই সময় থেকে, এখনও দিতে হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি, আপনাদের মন্ত্রিসভা বা আপনার দপ্তরের সিদ্ধান্ত ছিল সংখ্যাটা কমাতে হবে, না হলে ওয়েস্টেজ অফ এনার্জি, ওয়েস্টেজ অফ ম্যান পাওয়ার হচ্ছে ; সেইটি কমানো হয়েছে কি না, হলে কতটা হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা একটা সমস্যা। এই সমস্যার মীমাংসার জন্য নিরন্তর চেষ্টা আমাদের দপ্তর করছে। সি এস টি সি তে সংখ্যাটা এখন কমে আপাতত আনুমানিক দাঁড়িয়েছে একটা বাস প্রতি ১৭।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী বললেন ৪৪ মাসের মধ্যে ৫ মাস বাকি আছে। ১৯৯১ সালের রিপোর্ট বেরিয়েছে এবং আপনি জানেন চতুর্থ বেতন কমিশনও বসে গেছে এবং ইন্টারিম রিলিফও দেওয়া হয়ে গেছে, সরকারি কর্মচারিরা পেয়ে গেছে এবং অন্যান্য পুর কর্মচারিরা পেয়ে গেছে। এরকম অবস্থার মধ্যে দাঁড়িয়ে সরকারি বাসের কর্মচারিরা যে ৫ মাসের বেতন পাননি, সেটা কি আটকে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** না।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী বললেন বকেয়া টাকা সরকারি নিয়ম অনুযায়ী পেমেন্ট করা হবে। সেই নিয়মটা বললেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যেভাবে বিধি ব্যবস্থা আছে সেইভাবে হবে।

**মিঃ স্পিকার ঃ** নিয়মগুলো মন্ত্রীকে জানাতে হয় না, আইন, রুলস লেখা আছে, দেখে দেবেন।

**Pedistrial Flyover in Calcutta**

*6. (Admitted Question No. *644) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether some pedistrial flyovers are going to be built in Calcutta with Japanese help ; and

(b) if so, details thereof and when the same are going to be completed.

**Shri Subhas Chakraborti :**

(a) Stage I (upto C.R. Avenue from Sealdah) of the pedestrian plaza from Sealdah to B.B.D. Bag is one of the 10 schemes of flyovers and intersection improvements for which OECF loan is being sought.

(b) The overhead dedestrian plaza will be 6m. wide and stage I will be 1.5 km. long. The cost of Stage I at current prices will be Rs. 24.26 crores. Since the project loan has not yet been sanctioned. The question of stating the date of completion does not arise..

[11-40 — 11-50 A.M.]

**Shri Saugata Roy :** Sir, the Hon'ble Minister has stated that stage 1 of pedestrian plaza from Sealdah to BBD Bagh is one of the 10 schemes of fly-overs and intersections for which loan is being sought. This is the only one scheme of ten schemes. Will the Hon'ble Minister be pleased to state the 9 other schemes of pedestrian plazas as fly-overs in Calcutta ?

**Shri Subhas Chakraborti :** The final report was submitted by the JICA to the State Government on 3.11.92. The study covered the construction of Vehicle fly-overs and improvement of the following intersections :—

(a) North-South Flyover at intersection of AJC Bose Road with Lenin Sarani ;

(b) Continuous Fly-overs at intersection of AJC Bose Road with Chowringhee Road and AJC Bose Road with Circus Avenue and P.B. Sarani ;

(c) North-South Flyover on Lock Gate Road above Rly. line ;

(d) East-West Flyover at intersection of AJC Bose Road and Park Street ;

(e) North-South- East flyover at intersection at Jawaharlal Nehru Road with Outram Road, Park Street and G. N. Sarani ;

(f) at grade improvement at Lenin Sarani and S.N. Banerjee intersection of J.N.U. Road ;

(g) at grade improvement at intersection of A.P.C. Road with Bidhan Sarani, R.G.Kar And Bhupen Bose Avenue ;

(h) at grade improvement at Gariahat Road-B.B. Avenue intersection ;

(i) at grade improvement of A.P.C. Road intersection with Manicktola Main Road and Vivekananda Road ;

(j) pedestrian plaza from Sealdah to B.B.D. Bagh (phase 1 of the project is from Sealdah to C.R. Avenue). These are the total schemes.

**Shri Saugata Roy :** Sir, the Hon'ble Minister has been kind enough to state about 10 different projects which are all pedestrian plazas which are being sought to be built in Calcutta. Now would the Hon'ble Minister be pleased to state whether Japanese help from OECF is being sought for all the 10 projects or the State Government will seek the help of local private entrepreneurs for these projects. Already there are some pedestrian flyovers some of which are not used. One is near the former Transport Minister's house where nobody use it. Another is in Sealdah where nobody use it. I am going to ask whether you are again going to ask the peerless for money to build the flyovers and pedestrian plazas or are you going to seek Japanese helf from OECF ?

**Shri Subhas Chakraborti :** Still the discussion is being held. Even today a delegation for that side is coming to meet me and I will have the details and definitely we seek for the entire financial assistance from them.

**Shri Saugata Roy :** From OECF ?

**Shri Subhas Chakraborti :** Yes, with the concurrence of the Government of India and definitely within this a portion has to be borne by the State Government.

**Shri Saugata Roy :** The Hon'ble Minister has stated the names of

10 flyovers and pedestrian plazas namely, Shyambazar crossing, AJC Bose Road crossing, Chowringhee crossing. But he does not mention building of any flyovers in South Calcutta which has equal traffic Jam and traffic hazard. Will the Minister-in-charge be pleased to state whether he has any plans for pedestrian plazas and flyovers at Hazra crossing, Gariahat crossing and Tollygunge Phanri crossing and other important parts of South Calcutta ?

**Shri Subhash Chakraborti :** You see, at least in this discussion, the matter regarding loan for the construction of the following pedestrian plaza and flyover, the Southern part of this area was not included at that time.

**Shri Saugata Roy :** I am sorry to learn that there are no plans to construct any pedestrian Plaza in South Calcutta. Anyway he is building flyovers in Calcutta. Talks for the construction of flyover have been going on for the last 16 years. Will the Minister-in-charge be pleased to state as to why the talks are taking such a long time and what are the in tangible obstacles and what is the time schedule and what steps have been taken to get the loans and to start the works ?

**Shri Subhash Chakraborti :** I will just be able to make in clear after the meeting with them today. Between that regard the question of delay and staggering of these things—everything depends upon the Govt. of India. We shall take up the issue simultaneous with the Japanese Authority and the Government of India. Whatever delay and other things have taken place, it is due to the conversion procedure and process and the larger amount of the delay has been taken place for the gross delay of the Government of India.

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, যে ফ্লাই-ওভারের কাজ চলছে, মেগাসিটির একটা প্রকল্প চলছে এবং তার কাজ শুরু হয়েছে। সে ক্ষেত্রে ফ্লাই-ওভার এবং তার সাথে সাথে কোথাও সাব-ওয়ে বড় বড় মেগাসিটিতে দেখা যায়। সাব-ওয়ে হয় যেখানে ফ্লাই-ওভার করা যাবে না, সেখানেই সাব-ওয়ে করার দরকার। এ ব্যাপারে আমাদের বলুন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** পেডেস্ট্রিয়ান প্লাজা নিয়ে তার সঙ্গে ফ্লাই-ওভার যুক্ত হয়েছে। সাব-ওয়ে এটা দপ্তরের ভাবনার মধ্যে আছে। কলকাতা শহর এবং বড় বড় শহরে যান নিয়ন্ত্রণের প্রশ্নে এবং যাত্রী পরিষেবার প্রশ্নে সময় সংক্ষেপ করে যাতায়াতের দ্রুততা বাড়ানো যায় এবং যাত্রীদের সুবিধা এটা সবটা মিলিয়েই আছে। বিভিন্ন এজেন্সি আলোচনা করছেন, সাব-ওয়ে, কার পার্কিং এর মধ্যে আছে। সবটা মিলিয়েই সরকার এটা ভাবছেন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, আমরা মাঝে মাঝেই গাল-গল্প

শুনি যে কলকাতা ৩০০ বছরের শহর, আর হাওড়া ৫০০ বছরে অনেক পুরানো শহর। বুদ্ধদেব বাবু যখন পৌরমন্ত্রী ছিলেন তিনি কলকাতার পাশাপাশি হাওড়াকে টুইন সিটি করবেন বলেছিলেন। কলকাতায় ফ্লাই-ওভার জাপানি সংস্থা করবে। কলকাতার পাশের শহর হাওড়ার জন্য ফ্লাই-ওভারের ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হাওড়া শহরে যত পরিমাণ ফ্লাই-ওভার আছে, ভারতবর্ষের আর কোথাও তা নেই। হাওড়া শহরে প্রায় ১২ কিঃমিঃ ফ্লাই-ওভার আছে।

**Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Transport Department kindly let us know which organisation has been entrusted to make the project report and what the cost of the project ?

[11-50 — 12-00 Noon]

**Shri Subhas Chakraborti :** Japanee's consultancy, Jaika has done it and its project cost is Rs. 261 crores.

**Shri Pankaj Banerjee :** Sir, I want to know who has been entrusted to make the project report and what is the cost involvement ?

**Shri Subhas Chakraborti :** Jaika has done this and the cost or the estimation of the over all project is being Rs. 261 crores.

**Shri Pankaj Banerjee :** Sir, I want to know the cost of project report. He could not follow my question.

**Mr. Speaker :** Mr. Subhas Chakraborti, Hon'ble Member want to know the consultancy fees.

**Shri Subhas Chakraborti :** The State Government did not pay anything as consultancy fees.

**Shri Pankaj Banerjee :** Who has made the project report ?

**Shri Subhas Chakraborti :** Now, they wanted to help us on the basis of a preliminary report, which has been made by the Transport Department and CMDA. They consulted the department of state. With the help of them Jaika has prepared the project report.

### রাজ্যে মাছের চাহিদা ও উৎপাদন

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩।) **শ্রী কমল মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বছরে মাছের চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত ;

(খ) মাছের চাহিদা পূরণে রাজ্যের বাইরে থেকে কি পরিমাণ মাছ আমাদানি করতে হয় ; এবং

(গ) বেসরকারি উদ্যোগে বাইরের রাজ্য থেকে যে পরিমাণ মাছ আসে সে ক্ষেত্রে সরকারি কোনও নিয়ন্ত্রণ আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বৎসরে রাজ্যে মাছের মোট চাহিদা ছিল ৯ লক্ষ ৭৩ হাজার মেট্রিক টন এবং ঐ সময়ে উৎপাদনের পরিমাণ ছিল ৮ লক্ষ ৯৩ হাজার মেট্রিক টন।

(খ) বছরে ৭০ হাজার থেকে ৮০ হাজার মেট্রিক টন মাছ রাজ্যের বাইরে থেকে এরাজ্যে আমদানি হয়ে থাকে।

(গ) না।

**শ্রী কমল মুখার্জি ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয়, মৎস্য চাষে পশ্চিমবঙ্গ ভারতের মধ্যে প্রথম, তবে কেন পশ্চিমবঙ্গে মাছ আমদানি করা হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয় তখন এ রাজ্যে মাছ উৎপাদনের পরিমাণ ছিল ২ লক্ষ ৪৩ হাজার মেট্রিক টন এবং এই উৎপাদনের শুরু ১৯৫২ সাল থেকে—যখন থেকে রাজ্যে নির্বাচিত সরকার প্রতিষ্ঠিত হয় তখন থেকে অর্থাৎ ২৫ বছরে উৎপাদনের পরিমাণ দাঁড়ায় ২ লক্ষ ৪৩ হাজার মেট্রিক টনে। তারপর ৭৭ সালে আমাদের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে, ১৯৯৫-৯৬ সালে সেই উৎপাদনের পরিমাণ বৃদ্ধি পেয়ে হয়েছে ৮ লক্ষ ৯৩ হাজার মেট্রিক টন। ১৯৭৭ সাল থেকে ১৯৯৬ সালের মধ্যে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন ৮ গুণ বৃদ্ধি পেয়েছে। এটা হচ্ছে প্রথম কথা। দ্বিতীয়তঃ গোটা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যে মাছের চাহিদা সব চেয়ে বেশি। আমরা বলি পশ্চিমবঙ্গে ১০০ ভাগ মানুষের মধ্যে ১২৫ ভাগ মানুষই মাছ খায়। ভারতবর্ষের অন্য রাজ্যের মানুষ, যারা তাদের নিজেদের রাজ্যে মাছ খান না, তারাও এ রাজ্যের এসে মাছ খান। আর আমাদের এই রাজ্যের ১০০ ভাগই মৎস্যভুক। আমাদের রাজ্যে মাছের চাহিদা সবচেয়ে বেশি। অতীতে যেগুলি উৎপাদনের সোর্স ছিল, আজকে সেই সোর্স আমাদের লিমিটেড। আগে ন্যাচারাল ফিশ পেতাম। এখন ইনসেকটিসাইডস, কেমিক্যাল ফার্টিলাইজার ইউজ করার জন্য আমাদের প্যাডি ফিল্ডে যেসব মাছ হত সেখানে আর মাছ হচ্ছে না। একই জমিতে ২/৩টি ফসল হওয়ার ফলে আগে যেখানে মাছ হত এখন সেই সোর্স নষ্ট হয়ে গেছে। নদীগুলি মজে যাওয়ার ফলে তেমন আর মাছ পাওয়া যায় না। নদীর সোর্সও কমে গেছে। এখানে অনেক মুর্শিদাবাদ এবং নদীয়ার এম এল এ আছেন। তারা সকলেই জানেন, আগে বড় বড় বিল বা ওড়ে মূলত ক্যাপচার ফিশারি হত। এখন আর সেখানে হচ্ছে না। কারণ এই সমস্ত বিল বা ওড়গুলি আগে নদীর সঙ্গে যুক্ত ছিল। যেসব মৎস্যজীবীরা মাছ ধরতেন তারা আর মাছ পাচ্ছেন না। কারণ নদীগুলির সঙ্গে বিল বা

ওড়ের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাওয়ার জন্য এখন একটাই সোর্সের উপর নির্ভর করতে হয় সেটা হচ্ছে কালচার ফিশারি, আগে যেটা ছিল মূলত ক্যাপচার ফিশারি। পার হেক্টর আগে যেটা ছিল ৩০০ থেকে ৪০০ কিলো, সেটা এখন আড়াই থেকে ৩ হাজার কিলো উৎপাদন হয় পার হেক্টরে। এটাই হচ্ছে আমাদের অ্যাচিভমেন্ট।

**শ্রী কমল মুখার্জি ঃ** আমদানি করে লাভজনক হচ্ছে যখন, তখন পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় শহরাঞ্চলে কি গ্রামাঞ্চলে স্টল বাড়ানো হচ্ছে না কেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমদানি সরকার করে না। রাজ্য মৎস্য সমবায় সমিতি বা বেনফিশ করে। ইলিশ মাছ আমদানি করার উদ্দেশ্য একটাই ছিল, আগে যে কেন্দ্রীয় সরকার ছিলেন তাদের সঙ্গে বাংলাদেশের আলোচনা হয়েছিল। বাংলাদেশের সঙ্গে আমাদের ভারত সরকারেরর যে আমদানি-রপ্তানির ডিসপ্যারিটি ছিল সেটা কমাবার জন্য বাংলাদেশ সরকার অনুরোধ করেছিলেন ইলিশ মাছ আমদানি করতে পারেন কিনা? দুটো দেশের মধ্যে সৌহার্দ্যের দৃষ্টিভঙ্গি নিয়ে বাংলাদেশের ইলিশ মাছ আমদানি করে রাজ্য মৎস্য সমবায় সমিতির শীর্ষ সংস্থার মাধ্যমে। সরকার মাছ আমদানি করে না, বেশির ভাগই বেসরকারি সংস্থার মাধ্যমে মাছ আমদানি করা হয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** অন্য রাজ্য থেকে মাছ আনার জন্য সরকার কি কোনও উদ্যোগ নিয়েছেন? আপনি তো বাংলাদেশের কথা শোনালেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের ডিপার্টমেন্ট মূলতঃ এক্সটেনশন ওয়ার্ক দেয়। যারা মাছ চাষ করেন তাদের টেকনিক্যাল গাইডেন্স দেওয়া, ফিনান্সিয়াল অ্যাসিস্টান্স দেওয়া এইসব কাজ করার জন্য আমাদের দপ্তর। তারজন্য প্রতি ব্লকে ব্লকে ফিশারিজ এক্সটেনশন অফিসার আছেন, মার্কেটিং করা আমাদের দপ্তরের অধীনে নয় এবং আমাদের এই ব্যাপারে কোনও ঝোঁকও নেই। সেইজন্য এই দায়িত্ব পালন করার কথা ভাবছি না।

**শ্রী পরেশ পাল ঃ** আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, বেনফিশ শুধু কি মাছ বা মাছভাজা বিক্রি করার জন্য, নাকি মুদিখানার জন্যও?

**শ্রী কিরণময় মন্দ ঃ** অবাস্তব প্রশ্ন কবলে উত্তর দেওয়া যায় না। আপনি যদি জিজ্ঞাসা করতেন বেনফিশ শুধুমাত্র মাছ ভাজা বা অন্য কোনও কাজকর্ম করে তাহলে প্রশ্নের উত্তর দেওয়া যায় এবং তাতে আমার পক্ষে উত্তর দেওয়া সুবিধা হত। তবুও উত্তর দিচ্ছি, বেনফিশ শুধু মাত্র এই কাজ করে না, অনেক কল্যাণমূলক কাজ বেনফিশের মাধ্যমে করা হয়। যেমন ধরুন, কোনও মৎস্যজীবী সমুদ্রে মাছ ধরতে গেলে যদি নিখোঁজ হয়ে যান তাহলে তাকে এককালীন ৩৫ হাজার টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়।

**শ্রী পরেশ পাল ঃ** আমি এইসব কথা জানতে চাই না। আমি বলতে চাইছি, আমাদের কাঁকুড়গাছিতে বেনফিশের একটা দোকান আছে। সেখানে চাল-ডাল, তরি-তরকারি বিক্রি হয়। তাই বলছি, ওখানে হোটেল হবে, না বেনফিশের মাছ বিক্রি করা হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বেনফিশের কোনও স্টলে চাল ডাল এই জিনিস বিক্রি হয় না।

[12-00 — 12-10 P.M.]

**শ্রী পরেশ পাল ঃ** আপনি এনকোয়ারি করে ওখানে দেখুন, ঐ স্টলে এখন পাঁউরুটি, কলাও বিক্রি হচ্ছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই মাত্র বললেন, চাল, ডাল বিক্রি হয়, এখন আবার পাঁউরুটি, কলাতে চলে গেলেন। আপনি নিজেই ঠিক জানেন না।

**শ্রী সুকুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই মাছ উৎপাদনে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গত কয়েক বছর প্রথম পুরস্কার নিয়েছেন। আমার প্রথম জিজ্ঞাস্য হল, আপনি বললেন বাস্তবিক মাছের উৎপাদন ৮.৭৩ লক্ষ টন হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই, এটা ছোট মাছ না বড় মাছ, কোনটা পশ্চিমবাংলায় বেশি উৎপাদন করছে? ছোট মাছ বেশি উৎপাদন হবার জন্যই কি বড় মাছ উৎপাদন হচ্ছে না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** পশ্চিমবাংলায় শুধু মাছই উৎপাদন হয় না, মৎস্য বীজও পশ্চিমবাংলায় উৎপাদন হয়। সারা ভারতবর্ষের শতকরা ৮০ ভাগ মৎস্য বীজ পশ্চিমবাংলায় উৎপাদন হয়। মৎস্য বীজ উৎপাদনের জন্য বড় মাছও উৎপাদন হয়, তবে যারা মৎস্য চাষী তাদের পক্ষে সব সময় বড় মাছ তৈরি করা সম্ভব হয় না। কারণ টেবল ফিশ, যেগুলো খাবার যোগ্য মাছ, সেগুলো তিন চার মাসের মধ্যেই মৎস্যজীবীরা ধরে বিক্রি করে জীবিকা নির্বাহ করে। এছাড়া পশ্চিমবাংলার মধ্যবিত্ত বাঙালির কথা চিন্তা করে, তাদের ক্রয় ক্ষমতার কথা ভেবেই বেশি বড় মাছ তারা উৎপাদন করে না। কারণ বড় মাছের দাম বেশি। মৎস্যজীবীরা বড় মাছ উৎপাদন করে মৎস্য বীজের জন্য এবং খাবার জন্যও বড় মাছ তারা উৎপাদন করে। এছাড়া গরিব মৎস্য চাষী যারা সংসার প্রতিপালন করে, তাদের মার্কেটিং এর ব্যবস্থাটা যাতে যথাযথ থাকে এবং রিজিনেবল প্রাইমের মধ্যে যাতে সেটা বিক্রি হয় সেটা সরকার থেকে লক্ষ্য রাখা হয়।

## Starred Question

(to which written answers were laid on the Table)

### রাজ্যের খেলাধূলার পরিকাঠামো

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে খেলাধূলার মৌলিক পরিকাঠামো নির্মাণের জন্য কোনও প্রকল্প রাজ্য সরকারের আছে কি না ;

(খ) থাকলে, মোট কতগুলি প্রকল্প কার্যকর হয়েছে ; এবং

(গ) প্রকল্পগুলি কি কি?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক), (খ) ও (গ) রাজ্যের ক্রীড়ানীতি অনুযায়ী প্রতিটি জেলা ও মহকুমা সদরে কমপক্ষে একটি স্টেডিয়াম, সুইমিং পুল, জিমনাসিয়াম নির্মাণের প্রকল্প আছে। তবে এই প্রকল্প কার্যকর করার জন্য আনুপাতিক হারে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের আর্থিক সাহায্য এবং স্থানীয় জনসাধারণের অনুদান আবশ্যক। এপর্যন্ত ১৫টি ক্রীড়া পরিকাঠমো নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। এগুলি হল স্টেডিয়াম—(১) শ্রীরামপুর (২) কুচবিহার (৩) জলপাইগুড়ি (৪) মালদহ (৫) কৃষ্ণনগর (৬) উলুবেড়িয়া (৭) কালনা (৮) মেদিনীপুর (৯) পুরুলিয়া জেল গ্রাউন্ড (১০) পুরুলিয়া ভিক্টোরিয়া স্কুল গ্রাউন্ড (১১) কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম (শিলিগুড়ি) (১২) বর্ধমান শ্রী অরবিন্দ স্টেডিয়াম (১৩) বর্ধমান রাধারানী স্টেডিয়াম (১৪) বালুরঘাট এবং (১৫) সুইমিং পুল, নালিকুল, হুগলি।

## বিগত দু'বছরের বেনফিশের ব্যবসার পরিমাণ

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮০।) **শ্রী রবীন মুখার্জি** ও **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফিশ ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছর দুটিতে কত টাকার ব্যবসা করেছে ;

(খ) এর ফলে কত টাকা লাভ/লোকসান হয়েছে ; এবং

(গ) দিল্লিতে ঐ সংস্থা উক্ত বছর দুটিতে (১) কি পরিমাণ মাছ বিক্রয় করে, (২) কত টাকা লাভ/লোকসান করেছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বেনফিশ গত ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছর দুটিতে যাথক্রমে এরকম ব্যবসা করেছে ঃ-

| ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|
| ৯ কোটি ১৭ লক্ষ ৩৬ হাজার টাকা (নয় কোটি সতেরো লক্ষ ছত্রিশ হাজার টাকা) | ১৪ কোটি ৭২ লক্ষ ৯ হাজার টাকা (চৌদ্দ কোটি বাহাত্তর লক্ষ নয় হাজার টাকা) |

(খ) বিগত আর্থিক বছর দুটিতে লাভের পরিমাণ ঃ-

| ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|
| ১২ লক্ষ ৩৪ হাজার টাকা (বারো লক্ষ চৌত্রিশ হাজার টাকা) | ২৪ লক্ষ ৬ হাজার টাকা (চব্বিশ লক্ষ ছয় হাজার টাকা) |

(গ) দিল্লিতে উক্ত বছর দুটিতে ঐ সংস্থার (বেনফিশ) (১) মাছ বিক্রয় পরিমাণ (২) লাভের পরিমাণ ঃ-

| (১) ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|
| ২.৭০ মেঃ টন | ৪.৫২ মেঃ টন |

(২) লাভের পরিমাণ

| ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|
| ৫৭ হাজার ৫০০ টাকা (সাতান্ন হাজার পাঁচশত টাকা | ১ লক্ষ ১৬ হাজার টাকা (এক লক্ষ ষোল হাজার টাকা) |

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjornment Motion. The firsrt one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of stalement-condition of education system particularly in primary stream, the second one is from Shri Suniti Chattaraj on the subject of alleged misuse of money in Bakreshwar Thermal Power Station, and the third one is from Shri Saugata Roy on the subject of acute scarcity of water in different parts of the State.

The subject matter of the motions do not call for adjournment of the business of the House. The members may raise the matter during discussion on Governor's Address. The members may also raise the matter in the form of Calling Attention, Mentions etc.

I, therefore, withhold my consent to the motion.

One member may, however, read the text of his motion.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুতর জরুরি এবং সাম্প্রতিক নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের নাম করে লক্ষ লক্ষ টাকা অপচয় হচ্ছে। এখনও পর্যন্ত এক মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন শুরু হল না।

## QUESTION OF PRIVILEGE

**Mr. Speaker :** Now, I have received a notice of breach of privilege from Shri Saugata Roy. The notice is dated 17.6.96, received in this office at 9-50 a.m. in the morning. It raised a point of breach of privilege relating to the membership of Shri Manik Chandra Mondal. It is alleged in the notice that Shri Manik Mondal was convicted and sentenced u/Section 302 and 149 by the Additional Session Judge,

Birbhum districtt in 1992. The sentence was pronounced on April 10, 1992. It further says that Shri Manik Mondal appealed to the Calcutta High Court and the High Court while admitting the appeal granted bail to Shri Manik Mondal on April, 22, 1992. The appeal is still pending in the High Court. It further says that when the appeal has become ripe for hearing, it has been mysteriously struck off the list.

Now, this is an allegation against the High Court which I think cannot be made inside a Parliament. It should not be made as it is an allegation against the High Court. Mysteriously struck off the list is a matter of High Court administration. It relates to the administration of the High Court. We do not want High Court to comment on our administration. We should not comment on the administration of the High Court. It is not fair. It should not be done.

Again it has been alleged that though the execution of the sentence of the rigorous imprisonment for two years and fine of Rs. 500/- has been suspended and Shri Manik Mondal has been released on bail by the Appellate Court, his conviction on charges of murder and unlawful assembly has not been suspended. In the eyes of law, Shri Manik Mondal is still a convict and is not fit or qualified to be a member of this House.

He drew attention of Section 8 of Sub-section 3 of the Representatives of People's Act, 1951 and Section 191(1) of the Constitution of India and he wants to move that the Member be disqualified.

Now a breach of privilege and a disqualification are two different things.

(Noise)

I will not allow a debate on this now.

(Noise)

Please, please. There is appropriate step for submission of appropriate document and appropriate notice. We cannot submit on any notice. Notice has to be appropriate in the first instance. It cannot be appropriate because you are saying breach of privilege and also saying for disqualification.

(Noise)

No, No. And you are also wanting that the matter should be referred to the Governor of West Bengal under Article 192 of the Constitution so that the Governor may obtain notice of the Election Commission before taking final decision in the matter.

Now, there are three parts in the application. One part is notice of breach of privilege, one part giving the member disqualified and the other part is referring to the Governor. Now, this type of notice of breach of privilege does not arise, as such it is out of order. You come up with the proper debate. I have some patience. I will encourage a debate on this subject. It should be of great interest and of academic value. I am preparing myself also. I am doing some research on the subject as it has never taken before. It is interesting. It is interesting to me also. But it has to be in proper form. You meet me in my chamber. We will discuss it. I do not want to avoid a discussion. Keep that in your mind very clear. I have spoken to Gyanji also. I have spoken to other members. I want that a debate should take place. I do not want to avoid as debate. I am not afraid of any debate. But that should be in proper form. We should not appear to be ludicious. So, you meet me in my chamber. We will have a discussion on this in the appropriate form. Very well.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received today six notices of Calling Attention on the following subjects, namely :-

| | | |
|---|---|---|
| 1. Reported capsize of a trawler in the river Hooghly near Budge Budge on 16.6.96 | : | Shri Tapan Hore Shri Prabhanjan Mondal and Shri Saugata Roy |
| 2. Compensation to the victims of Baranagar explosion | : | Shri Nirmal Ghosh |
| 3. Non-sanction of Water Augmentation Scheme for Suri Municipality | : | Shri Suniti Chattaraj |
| 4. Non-supply of ration commodities in Budge Budge Assembly Constituency area | : | Shri Asoke Kumar Deb |
| 5. Alleged murder of one Musarali Molla at Jaynagar under Baruipur Police Station. | : | Shri Sobhandeb Chattopadhyay |

6. Alleged murder of one Md. Mozammel on 11.6.96 at Sholemari in Malda districtt : Shri Samar Mukherjee

I have selected the notice of Shri Tapan Hore. Shri Prabhanjan Mondal and Shri Saugata Roy on the subject of reported capsize of a trawler in the river Hooghly near Budge Budge on 16.6.96.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 25th June, 1996.

## LAYING OF ORDINANCES

### The Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996. (West Bengal Ordinance No. V of 1996) under Article 213(2)(a) of the Constitution of India.

[12-10 — 12-20 P.M.]

### The Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996.

**Shri Mrinal Banerjee :** Mr. Speaker Sir, I beg to lay the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996 (West Bengal Ordinance No. VI of 1996) Under Article 213(2)(a) of the Constitution of India.

### The Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996

**Shri Mrinal Banerjee :** Mr. Speaker Sir, I beg to lay the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996 (West Bengal Ordinance No. VII of 1996) under Article 213(2)(a) of the Constitution of India.

**Mr. Speaker :** Now mention. There is one announcement. I would like to draw the attention of the Hon'ble Members. Today, I will allow mention upto 1 p.m. There is important business. One important guest will come. We will meet him. There is also arrangement for lunch this

afternoon. So, I will first take up the mention cases of the newly elected members. They will be given the first preference. I will try to cover mention cases, as many as possible within the scheduled time. The rest will be lapsed.

## MENTION CASES

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী কেন্দ্রের একটা সমস্যার বিষয়ে এখানে উত্থাপন করছি। পোলবা, সিঙ্গুর এবং দাসপুন থানার কৃষকদের দীর্ঘদিনের দাবি মাকালতলায়, ঘিয়া নদীর উপর একটি কপাট বাঁধ নির্মাণের। কারণ এই ঘিয়া নদী দিয়ে প্রতি বছরই রবি মরশুমে কয়েক দফায় ইরিগেশনের ছাড়া জল বহে যায়। অথচ এই বিপুল জলরাশি কৃষকদের কোনও কাজে লাগে না কার্যত অপচয় হয়। ঘিয়ার নিম্নাংশে কাঠকুস্তিতে পঞ্চাননতলায় একটি কপাট বাঁধ আছে। ঘিয়া-কুন্তি বেসিন প্রকল্পাধীনে এই কপাট বাঁধের সম্প্রসারণ হচ্ছে। ঘিয়ার শাখানদী সরস্বতী নদীর উপরে কপাট বাঁধ হচ্ছে। কুন্তির উপরে যদি অনুরূপ একটি বাঁধ নির্মাণ করা হয় তাহলে রবি মরশুমে ঘিয়ার বহে যাওয়া জলকে আটকানো যাবে। ঘিয়ার উভয় ধারে উপরিউক্ত ৩টি থানার কয়েক হাজার কৃষক উপকৃত হবেন। কয়েক হাজার বিঘা জমিতে রবি মরশুমে ধান, গম আলু প্রভৃতি ফসলের চাষ হবে। যার আর্থিক মূল্য হবে কয়েক লক্ষ টাকা। এই এলাকার কৃষকরা গণ-দরখাস্তের মারফৎ বিষয়টি চন্দননগর ইরিগেশনের এস ডি ও মহাশয়ের নজরে এনেছেন। ১৯৯৫ সালের ইরিগেশনের এস ডি ও সিঙ্গুর এবং পোলবা দাদপুর পঞ্চায়েত সমিতির পদাধিকারীগণ এলাকাটি পরিদর্শন করেছেন। আমি সেচ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টির গুরুত্ব অনুধাবন করে ঘিয়া কুন্তি বেসিনের প্রকল্পের আওতার মধ্যে এনে কার্যকর ব্যবস্থা গ্রহন করুন।

**মিঃ স্পিকার ঃ** একটা কথা সদস্যদের বলতে চাই। প্রিপায়ার্ড বক্তব্য লিখে এনে এখানে পড়বেন, এটা নিয়ম নয়। এর মানে হচ্ছে অন্য কেউ লিখে দিয়েছে আপনি সেটা এখানে পড়ছেন, এটা আপনার বক্তব্য নয়। এটা ঠিক নয়। লিখে এনে পড়বেন না। এটা বাইরের লোকের কথা, আপনার কথা নয়। কয়েকটা পয়েন্ট নোট করে আনতে পারেন। কিন্তু লিখে এনে পড়া যায়না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলা তথা পশ্চিমবঙ্গের একটি অন্যতম শিক্ষা-প্রতিষ্ঠান উত্তরপাড়া রাষ্ট্রীয় উচ্চ বিদ্যালয় যে বিদ্যালয় বর্তমানে দেড়শ বছর অতিক্রান্ত হয়েছে। ১৮৪৬ সালে বিদ্যালয়টির জন্ম। বিদ্যালয়টিতে শুধুমাত্র উত্তরপাড়ারই নয়, পার্শ্ববর্তী হাওড়া এবং উত্তর ২৪-পরগনা থেকেও ছাত্ররা পড়াশুনা করতে আসে। ঐ এলাকার জনগণ এবং ঐ স্কুলে জনগণ এবং ঐ স্কুলের শিক্ষকদেরও চাহিদা এবং দাবি—ঐ স্কুলে স্ট্যাটিসটিকস বিষয়টা চালু করা হোক। আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যদি উত্তরপাড়া রাষ্ট্রীয় উচ্চ বিদ্যালয়ে স্ট্যাটিসটিকস বিষয়টা চালু করা যায় তাহলে বহু মেধাবী ছাত্র যাদের ঐ বিদ্যালয়ে স্ট্যাটিসটিকস বিষয়টা না থাকবার ফলে কলকাতায় পড়তে

আসতে হচ্ছে তারা উপকৃত হবে। তারজন্য অবিলম্বে আগামি শিক্ষা-বর্ষ থেকে ঐ স্কুলে স্ট্যাটিসটিকস চালু করার জন্য অনুরোধ করছি।

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মিঃ স্পিকার স্যার, মহেশতলা থানার এবং মেটিয়াব্রুজ থানা এলাকায় কংগ্রেসি সমাজবিরোধীদের আক্রমণে আমাদের পার্টিকর্মী কমরেড অমর সিং খুন হয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত তার হত্যাকারিকে গ্রেপ্তার করা হয়নি। এছাড়া মহেশতলা থানার আসুতি এবং চটা এলাকার ২২টি বাড়ি ভেঙে দেওয়া হয়েছে। এই বাড়ি ভাঙার বিরুদ্ধে এফ আই আর করা হয়েছে যাদের বিরুদ্ধে তাদের এখনও গ্রেপ্তার করা হচ্ছে না। এ সম্পর্কে আসুতি এবং মেমানপুর এলাকার মানুষ ক্ষুব্ধ। ঐ আক্রমণে মেমানপুরের খোকন খাঁর একটি চোখ খারাপ হয়ে গেছে এবং আসুতির অমল সর্দারের একটি পা ভেঙে দেওয়া হয়েছে। এর বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মারফৎ আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ বিধানসভা কেন্দ্রে ১৩২ কিলো ভোল্টের একটি সাব-স্টেশন হতে চলেছে এবং তারজন্য সেখানে ১১ একর ৫৬ শতক জমি অ্যাকুইজিশনের কাজ শুরু হয়েছে। যাদের জমি অ্যাকয়ার করা হচ্ছে তারা অত্যন্ত গরিব, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক। তাদের যে জমি নেওয়া হচ্ছে তার দাম নির্দ্ধারণ করা হয়েছে ২৫-২৬ হাজার টাকা বিঘা, অথচ প্রকৃত বাজার দর সেখান ৮০ হাজার থেকে ১ লক্ষ টাকা বিঘা। আমার দাবি, এক্ষেত্রে কৃষকদের উপযুক্ত ক্ষতিপূরণ অথবা অন্য কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। আর একটি বিষয় হচ্ছে, আমার এলাকায় অমর কথাশিল্পী বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের জন্মস্থান, স্থানটি ব্যারাকপুর মৌজার অন্তর্ভুক্ত। সেখানে বিদ্যুৎ প্রকল্পের কাজ শুরু হয়েছে। আমার অনুরোধ অবিলম্বে ব্যারাকপুর মৌজা অম্বিকাপুর, মামুদপুর, কল্যাণপুর এসমস্ত এলাকায় বিদ্যুতায়নের কাজ শেষ করা হোক।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২০ বছর ধরে বামফ্রন্ট সরকার নিজেদের খেটে খাওয়া গরিব মেহনতি মানুষের সরকার বলে দাবি করে আসছেন, কিন্তু আমার এলাকার ভুতনীর চরে রাস্তাঘাট বলে কিছু নেই। বরকতদার আমলে নদীর উপর দিয়ে সেখানে বিদ্যুৎ নিয়ে যাওয়া হয়েছিল, কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে সেখানে যে বিদ্যুৎ নেই সে-ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করতে চাই আগামি কিছু দিনের মধ্যে বৈদ্যুতিকরণ করা হোক। সঙ্গে সঙ্গে ৪৭-মানিকচক এলাকায় যে সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণ করা হয় নি সেই সমস্ত গ্রামে বৈদ্যুতিকরণ করা হোক। এই দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী শঙ্কর সিং ঃ** সম্মানীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। রানাঘাট মহকুমা হাসপাতালের আজকে দীর্ঘদিন যাবৎ কোনও সাব-ডিভিসনাল মেডিক্যাল অফিসারকে নিয়োগ করা হচ্ছে না। যার ফলে এই হাসপাতালে সমস্ত

প্রশাসনিক ব্যবস্থা ভেঙে পড়েছে। দেখা যাচ্ছে ওই হাসপাতালে সাধারণ মানুষ, গরিব যারা চিকিৎসার জন্য যাচ্ছে, সময় মতো ডাক্তার না থাকার জন্য মানুষ চিকিৎসা পাচ্ছে না, সেখানে ডিউটি রোস্টার ভালো করে দেখা হচ্ছে না। কয়েক দিন আগে একজন দুস্থ রোগী হাসপাতালে এসেছিল, ডাক্তারবাবুর সঙ্গে কন্ট্রাকট করা সত্ত্বেও সময় মতো ডাক্তার না যাওয়ার ফলে ওই দুস্থ বালকের মৃত্যু হয়। ১৬ বছরের ঐ বালকের সামান্য জ্বর হয়েছিল, উপযুক্ত সময়ে ব্যবস্থা নেওয়া হলে সেই বালকের মৃত্যু ঘটত না। মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি যেটা বলতে চাই তা হল একটা সদর হাসপাতালে দীর্ঘ দিন যাবৎ কোনও পারমানেন্ট এস ডি এম থাকবে না এই জিনিস চলতে পারে না। এই পদে লোক না থাকার জন্য হাসাপাতাল পরিচালনার ক্ষেত্রে অচল অবস্থার সৃষ্টি হচ্ছে। দ্বিতীয় হচ্ছে, এই হাসপাতালে যে একটা ই সি জি মেশিন আছে সেটা চালাবার জন্য কোনও টেকনিশিয়ান নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি যে তিনি যেন এই হাসপাতালের প্রতি নজর দেন এবং সেখানে ই সি জি মেশিনের জন্য একটা টেকনিশিয়ান নিয়োগ করার ব্যবস্থা করেন।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী যিনি মাধ্যমিক বিভাগের দায়িত্বে আছেন তার দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা কেন্দ্রের মধ্যে বহু মানুষ বিশেষ করে উর্দিবাজার এলাকার গোঁদলপাড়া জুটমিল এলাকায়, ভিক্টোরিয়া জুট মিল এলাকায় এবং নর্থ শ্যামনগর জুট মিল এলাকায় বহু হিন্দি ভাষাভাষির মানুষ বাস করে। এই সমস্ত হিন্দি ভাষাভাষি ছেলে-মেয়েদের রিষড়া এবং ওপারে গাড়ুলিয়ায় গিয়ে পড়াশোনা করতে হয়। এখানে একটা জুনিয়ার হাই-স্কুল আছে, হিন্দি পড়ানো হয়, কিন্তু নাইন এবং টেন ক্লাশে হিন্দি পড়ার জন্য অন্যত্র যেতে হয়। দুঃখের বিষয় হল এখানে মাধ্যমিক স্তরে কোনও হিন্দি স্কুল নেই। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই দয়া করে ওই জুনিয়ার হাই-স্কুলকে উন্নিত করে হাই স্কুলে পরিণত করুন যাতে এখানকার ছেলে-মেয়েরা নাইন টেন পর্যন্ত হিন্দি পড়তে পারে, তা না হলে এখানে মাধ্যমিক স্তর পর্যন্ত একটা হিন্দি মিডিয়াম স্কুল চালু করুন।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। ১৯৭০-৭১ সাল বা তারও আগে থেকে বেশ কিছু সরকারি দপ্তরে পাংখা পুলার এবং ১৯৭৮-৭৯ সাল থেকে বেশ কিছু সরকারি দপ্তরে অস্থায়ী এবং মরশুমী কর্মচারীরা কাজ করে আসছেন ন্যূনতম বেতনের ভিত্তিতে। আমরা নির্বাচনের আগে পত্র পত্রিকাতে দেখতে পেয়েছিলাম যে তাদের স্থায়ীকরণ করা হচ্ছে। কিন্তু তারা সরকারি আদেশনামা এখনও পর্যন্ত অফিসগুলিতে এসে পৌছায় নি। যার ফলে ঐ সমস্ত কর্মচারীরা দুশ্চিন্তার মধ্যে দিন কাটাচ্ছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অবিলম্বে উক্ত সরকারি আদেশনামা পাঠাবার জন্য এবং উক্ত কর্মচারিদের স্থায়ীকরণের জন্য অনুরোধ জানাচ্ছি ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার ১১৮ নং ফলতা বিধানসভা কেন্দ্রে ১৩টি গ্রাম

পঞ্চায়েতের প্রত্যেকটি গ্রামে প্রচন্ড বিদ্যুৎ সমস্যা দেখা দিয়েছে। কোথাও বিদ্যুতের খুঁটি আছে তো তার নেই, আবার কোথাও তার আছে তো বিদ্যুৎ নেই, এমন একটি অবস্থা দেখা দিয়েছে। আপনারা সবাই জানেন যে ফলতা হচ্ছে একটি অবাধ বাণিজ্য কেন্দ্র। সেখানে এই বামফ্রন্ট সরকারের আমলে বিদ্যুতের এমনই বেহাল অবস্থা। সেখানে বিদ্যুতের প্রচন্ড সমস্যা চলছে এবং নতুন কোনও বিদ্যুতের পরিকল্পনাও নেওয়া হচ্ছে না। বিদ্যুতের সমস্যা এলাকার মানুষকে বিভ্রান্তির মধ্যে এনে দিয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই সমস্যার আশু সমাধান করা হয়, মৌজায় মৌজায় যাতে বিদ্যুৎ দেওয়া হয় তার ব্যবস্থা করেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের মেদিনীপুর শহরে পৌরসভার অধীনে যে রাস্তাঘাট এবং পানীয় জল সরবরাহের যে প্রকল্পগুলি আছে তার দূরবস্থার ফলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আমি সেজন্য সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়দের কাছে আবেদন জানাচ্ছি। আমাদের নতুন প্রকল্প ৭নং রিজার্ভার ট্যাঙ্ক থাকা সত্ত্বেও মিউনিসিপ্যালিটির প্রায় এক কোটি টাকা বকেয়া থাকার ফলে বিদ্যুৎ সংযোগ হতে পারছে না। সুতরাং উভয় দপ্তরের মধ্যে একটা সমন্বয় থাকা দরকার যাতে ঠিক ভাবে রাস্তাঘাটের মেরামতি হয়—কারণ রাস্তাঘাটের আজকে এমন অবস্থা হয়েছে যে তা চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে। বিশেষ করে কলেজের সামনের রাস্তাটি অবিলম্বে সারানো দরকার। এই সমস্ত বিষয়গুলি আমি আপনার মাধ্যমে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করে এখানে উল্লেখ করলাম।

**শ্রী রমেশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৯২ সালের ২৬শে জুন আন্তর্জাতিক চুক্তি অনুসারে তিনবিঘা হস্তান্তরিত হয়। চুক্তি অনুযায়ী হস্তান্তরিত হওয়ার পর ভারত সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার তিনবিঘা অঞ্চলের উন্নয়নের জন্য একটি পরিকল্পনা কথা ঘোষণা করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত তা বাস্তবায়িত হয়নি। আমি সেজন্য অনুরোধ করছি, যে সমস্ত প্রকল্প ওখানে আটকে আছে সেগুলি যাতে অবিলম্বে পশ্চিমবঙ্গ সরকার এবং ভারত সরকারের মাধ্যমে রূপায়িত হয়। শুধু তাই নয়, তিনবিঘা চুক্তির পর ভারত এবং বাংলাদেশের মধ্যে ছিটমহল বিনিময়ের যে কথা হয়েছিল তা এখনও পর্যন্ত রূপায়িত হয় নি।

(এই সময়ে পরবর্তী বক্তার নাম কল করা হয় এবং মাইক বন্ধ হয়ে যায়।)

[12-30 — 12-40 P.M.]

**শ্রী অনয়গোপাল সিনহা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার জগদ্দল বিধানসভা কেন্দ্রের বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জগদ্দল বিধানসভা কেন্দ্রে ৪টি পঞ্চায়েত আছে। কাউগাছি রাউত্রা, মাদ্রাল, পানপুর এবং কেউটিয়া এই পঞ্চায়েতগুলোতে এখনও বিদ্যুৎ পৌছায়নি। এই পঞ্চায়েত অঞ্চলে তফসিলি জাতির লোকেরা বাস করে, সেখানকার মৌজার প্রায় একশো কৃষক অগভীর নলকূপে বৈদ্যুতিকরণ করার জন্যে গত ৮ বছর আগে প্রায় ২ লক্ষ টাকা জমা দিয়েছিলেন কিন্তু আজ অবধি

সেখানে বৈদ্যুতিকরণ হয় নি। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, কৃষকরা যাতে অবিলম্বে বিদ্যুৎ পায় এবং বিদ্যুতের সাহায্যে তারা যাতে চাষের কাজ করতে পারে। যতশীঘ্র সম্ভব এই সব পঞ্চায়েত এলাকাগুলিতে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করুন।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র কাঁথি থানার ৩নং ব্লকে যশবিশা মৌজায় ৬০০ একর কৃষিজমি রয়েছে কিন্তু সেখানে কোনও জলনিকাশি ব্যবস্থা নেই। যার ফলে চাষীরা চাষ করেও ধান বা ফসল ঘরে তুলতে পারে না। শুধু তাই নয়, এই জল নিকাশিকে কেন্দ্র করে বেশি বৃষ্টি হলেই রাস্তাঘাট ডুবে যায়। ফলে পাশাপাশি ৫-৬টি গ্রামের মানুষ তখন জলমগ্ন অবস্থায় থাকে। আজকে প্রায় ৩০-৪০ বছর ধরে এই জটিল অবস্থা চলছে। মহকুমা শাসক এবং বিডিও থেকেও সমস্যার সমাধান করতে পারছেন না। ফলে গ্রামবাসীদের প্রচন্ড অসুবিধা হচ্ছে। সেইকারণে বিভাগীয় মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে, এই ৪০ বছরের জটিল সমস্যা সমাধান করুন এবং এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে একটি কমিশন তৈরি করুন এই আবেদন আমি সভার কাছে রাখছি। সেই সঙ্গে সঙ্গে এই বিষয়ে কৃষিমন্ত্রীর কাছেও আবেদন রাখছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকের কাগজে দেখলাম গতকাল বজবজে আমার কেন্দ্রে একটি ট্রলার ডুবে গিয়ে অনেকে মারা গেছে এবং অনেকে নিখোঁজ হয়েছে এবং আহত হয়েছে। আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করব যে, উদ্ধারের কাজ যাতে তরান্বিত হয় এবং সরকার গাফিলতি না করে আহত এবং নিখোঁজদের ক্ষতিপূরণের ব্যবস্থা করেন সেই দাবি জানাচ্ছি এবং সাথে সাথে চিকিৎসার দাবি জানাচ্ছি। আমার ওখানে কালাজ্বরের প্রচন্ড প্রকোপ দেখা দিয়েছে, অনেক জায়গায় ছড়িয়ে পড়েছে, অনেকে মারা গিয়েছেন। হাসপাতালে ঔষধ নেই, ডাক্তার নেই, আমি বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে যাতে এই অব্যবস্থার সুরাহা করা হয়। স্যার, আমার একটা মেনশন ছিল, বজবজ এলাকা হচ্ছে গ্রাম এলাকা। গ্রামাঞ্চলের মানুষ সেখানে বাস করে। এই এলাকাটি হচ্ছে ইন্ডাস্ট্রি এলাকা। ঐ এলাকার মানুযের শহরে যাতায়াত করতে প্রায় এক ঘণ্টা সময় লেগে যায়। সেইজন্য পরিবহনমন্ত্রীকে অনুরোধ করব উনি এখন নেই ওখানে যানবাহনের যদি ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়। যানবাহনের অভাবে এই এলাকার মানুষ কোনও কাজ করতে পারছে না। কোনও মানুষ যদি অসুস্থ হয়ে যান তাহলে হাসপাতালে নিয়ে যেতে পারছে না, তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করব এই বিষয়টি দেখার জন্য।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি আবেদন পৌছে দিতে চাই। বর্তমানে গ্রামবাংলার অধিকাংশ মানুষকে বিশেষ করে কৃষিজীবী মানুষকে শ্রমজীবী মানুষকে কাজ করার জন্য ব্যস্ত থাকতে হয়। তাদেরকে সাপে কামড়ও খেতে হয়, কখনও কখনও কুকুরের কামড়ও খেতে হয়। এখন প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে গ্রামীণ হাসপাতালগুলিতে সাপের কামড়ের কুকুরের কামড়ের ঔষধ পাওয়া যাচ্ছে না। বর্ষাকালের এই সাপের উপদ্রব থেকে যাতে গ্রামবাংলার মানুষকে রক্ষা করা যায় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী আকবর আলি খন্দকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, হুগলি জেলায় একটা বড় সমস্যা দেখা দিয়েছে এবং একটা বড় কেলেঙ্কারি ধরা পড়েছে। অনেক কেলেঙ্কারি নিয়ে বিধানসভায় হৈ চৈ হয়, আমাদের হুগলি জেলাতে একটা আলু কেলেঙ্কারি ধরা পড়েছে। পোলবার দাদপুর থানার হারিটে সমবায় সমিতির মাধ্যমে একটা হিমঘর চলে, সেই হিমঘরের লাইসেন্স ৯২ সালে শেষ হয়ে গেছে। আজকে ৯৬ সাল পর্যন্ত সেই লাইসেন্স না থাকা অবস্থায়, সেখানে আলু রাখা হয়েছে। এই আলু পচে গিয়ে সেখানে এলাকার এমন দুর্বিষহ অবস্থা সৃষ্টি করেছে যে সেখানে মাছির উপদ্রব দেখা দিয়েছে। মা তার সন্তানকে দুধ খাওয়াতে পারছে না, বাড়িতে ভাত খেতে গেলে মশারির ভেতরে ভাত খেতে হচ্ছে। সেখানে আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে সেটা অবিলম্বে দেখা দরকার এবং রোগ যাতে ছড়িয়ে না পড়ে সেটাও দেখা দরকার এবং বিষয়টির প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয় যেন নজর দেন, তার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি বরানগরের বোমা বিস্ফোরণের ঘটনাটির সম্পর্কে এই হাউসে তুলেছিলাম। এটি বিতর্কিত বিষয়। হাউসে আমরা বলেছিলাম। মন্ত্রিসভার মন্ত্রীরা বা সি এম ডি এ-র অফিসাররা তারা দেখতে যায়নি। গতকাল আমরা সেখানে গিয়েছিলাম। সেখানে মানুষের পোড়া গন্ধ বেরুচ্ছে। ভয়াবহ এক্সপ্লোসন হয়েছে, এটা অবর্ণনীয়, এটা বর্ণনা করা যাবে না। এখনও পর্যন্ত ওখানে কোনও সরকারি অফিসার নিয়ে গিয়ে কোথায় কতটা ক্ষতি হয়েছে সেটা অ্যাসেসমেন্ট করলেন না। ওখানে কি ধরনের কেমিক্যাল ছিল সেটাও নির্ণয় করলেন না, ২০ হাজার টাকা করে দিয়ে দিলেন, আর পঙ্গুদের ৫ হাজার টাকা দিয়ে দিলেন। যারা মারা গিয়েছে তাদের ১ লক্ষ টাকা দিতে হবে। লাইসেন্স কিভাবে পেল তদন্ত করতে হবে।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যা বললেন, আমার মনে হয় উনি এটা না জেনে, না শুনে বলছেন। আমরা একাধিকবার ওখানে গিয়েছি, সমস্ত বিষয়টা তদন্ত করা হচ্ছে। যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের ব্যাপারটা দেখা হচ্ছে। সি এম ডি এ থেকে কমিটি করা হয়েছে, তারা এনকোয়ারি করবে। এই বিধানসভায় দাঁড়িয়ে যে স্টেটমেন্টটা আমি পড়েছি এবং ওরা যে রিপোর্ট দেবে, সেই রিপোর্টের ভিত্তিতে সরকার ব্যবস্থা নেবে যাতে এই ক্ষতিগ্রস্থ বাড়িগুলি মেরামতি করা যায়। এই কথাই বলা হয়েছে। তারপরে আপনি এই কথা বললেন কেন আমি বুঝতে পারছি না।

[12-40 — 3-00 P.M. (including adjournment)]

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার একমাত্র জলাধার তিলপাড়া-ম্যাসেঞ্জোর দীর্ঘদিন সংস্কার না হওয়ার জন্য জলাধারে জল ধরে রাখার ক্ষমতা নেই। সাথে সাথে আমার বিধানসভা কেন্দ্র ময়ূরাক্ষীর নর্থ ডিভিসন ক্যানেল এবং সাউথ ডিভিশন ক্যানেলগুলো দীর্ঘদিন ধরে সংস্কার করা হয়নি। ফলে ক্যানেলের শেষ প্রান্ত পর্যন্ত ক্যানেলের জল যায়না এবং চাষের সময় কৃষকরা ক্যানেল থেকে জল পায় না। আকাশের জলের জন্য তাদের অপেক্ষা করতে হয়। সত্ত্বর ক্যানেলটা সংস্কার করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভগবানগোলা বিধানসভা কেন্দ্রের জালিবাগচা, আসানপাড়া, টিকারপাড়া ও ভগবানগোলায় আর্সেনিকের ফলে এলাকায় আতঙ্ক ছড়িয়ে পড়েছে। অবিলম্বে ঐসব এলাকা থেকে আর্সেনিক নির্মূল করা হোক এবং মানুষের মন থেকে আতঙ্ক দূরীভূত করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হীরাপুর কেন্দ্রের সাতটি মৌজায় একুশটি গ্রামের মানুষ আজকে অত্যন্ত অসুবিধার মধ্যে আছে। দীর্ঘ তিন, চার বছর সেখানে কোনও পরিবহনের ব্যবস্থা নেই, সেখানে কোনও বাস যাচ্ছে না। দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থা থেকে সেখানে বাস চালু করা হয়েছিল, কিন্তু সেগুলো বন্ধ হয়ে আছে। ঐ ২১টি গ্রামের ছেলে-মেয়েদের আসানসোল শহরে প্রতিদিন ছয়, সাত কিলোমিটার পথ অতিক্রম করে পড়াশুনা করতে আসতে হয়েছে। মাধ্যমিক পরীক্ষার পর মেয়েদের পড়াশোনা আর হচ্ছে না। পরিবহন ব্যবস্থা সুষ্ঠ সমাধানের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন জানাচ্ছি।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানিকতলা ক্যানেল ইস্ট রোড, ক্যানেল সার্কুলার রোড, বেলেঘাটা মেইন রোড, সি আই টি বিল্ডিংয়ের পেছনে খালের পাড় দিয়ে রাস্তার খুব দুরবস্থা। পঁচিশ থেকে তিরিশ হাজার মানুষ সেই রাস্তা দিয়ে যাতায়াত করে। বর্ষা আসন্ন, এখনই যদি ঐ রাস্তার প্রতি দৃষ্টি না দেন তাহলে ঐ সমস্ত মানুষগুলো অসুবিধার মধ্যে পড়বে। মাননীয় সেচ মন্ত্রকে এই ব্যাপারটা তদারকি করে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী গুলশন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলা কলকাতা থেকে মাত্র ২০ কিলোমিটার দূরত্ব। এখানে ৪৮টা মৌজা আছে। এখানে ছোট ছোট কুটির শিল্প গড়ে উঠেছে। বিদ্যুতের অভাবে কাজ ঠিকমতো হচ্ছে না। স্বাধীনতার পঞ্চাশ বছর কেটে গেছে এখনও বিদ্যুতের কোনও ব্যবস্থা হয় নি। যদিও ১ কোটি টাকা বিদ্যুতের জন্য স্যাংশন হয়েছিল। কিন্তু নির্বাচনে কংগ্রেস জেতার জন্য বিদ্যুতের সেই সমস্ত মালপত্রগুলো তুলে নেওয়া হচ্ছে। সামান্য বিদ্যুৎ যা আছে তা নিয়েও রাজনীতি করা হচ্ছে। প্রতিদিন ৬ থেকে ৭ ঘণ্টা লোডশেডিং হচ্ছে বিশেষ করে সন্ধ্যা ৬টা থেকে ৮টা পর্যন্ত ছাত্রছাত্রীদের পড়াশুনার ভীষণ অসুবিধা হচ্ছে। আমি আবেদন করছি বিদ্যুৎ মন্ত্রীর কাছে, পাঁচলাতে কুটিরশিল্প গড়ে তুলতে তিনি যেন সহযোগিতা করেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল, এলাকার রেলপাড় বলে একটি অঞ্চল আছে। এই অঞ্চলে ৮০ হাজার উর্দু ভাষাভাষী মানুষের বাস। আমি জানাতে চাইছি বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি রাহমানিয়া হাইস্কুল বলে একটি মাত্র স্কুল এখানে প্রতিষ্ঠা করেছিলেন। কিন্তু তারপর থেকে আজ পর্যন্ত কোনও স্কুল সেখানে হয় নি। আমি শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অনতিবিলম্বে এই রেলপাড় অঞ্চলে একটি উর্দু হাই-স্কুল প্রতিষ্ঠা করা হোক।

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে আমার নির্বাচনী কেন্দ্র। এখানে উলুবেড়িয়া জেনারেল হাসপাতাল এবং ই এস আই, এই দুটো হাসপাতাল এখানে আছে। এই দুটো হাসপাতালে ঠিকমতো ডাক্তার নেই, কোনও ঔষুধ পাওয়া যাচ্ছে না। জেনারেল হাসপাতালেরও একই অবস্থা। কুকুরে কামড়ানোর কোনও ওষুধ পাওয়া যাচ্ছে না। ই এস আই হাসপাতালেও ডাক্তার টাইম টু টাইম আসেনা। রোগীদের ঠিকমতো ট্রিটমেন্ট হয় না। এখানে বেডও পরিষ্কার পরিচ্ছন্ন নয়। ঠিকমতো খাবার পাওয়া যায় না। এখানে কোনও ওয়ার্ড মাস্টার নেই, অর্থোপেডিক কোনও ডাক্তার নেই এবং হার্টের কোনও ডাক্তার নেই। বাউরিয়া পুকুর একটা হাসপাতাল যেটা করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও হাসপাতাল চালু হয় নি। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে।

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা আরামবাগ, খানাকুল, গোঘাট এবং তার সঙ্গে ঘাটালের কিয়দংশ নিয়ে শ্বেতপুর সার্কিট। এই শ্বেতপুর সার্কিট ৩৩ কিলোমিটার এলাকা। তার মধ্যে এখন পর্যন্ত মাত্র ১৬ কিলোমিটার বাঁধ হয়েছে। আরও ১৫ কিলোমিটার বাঁধ এখনও হয় নি। এই বাঁধ কবে হবে এলাকার মানুষ জানতে চাইছে। তাছাড়া, এই সার্কিট তিনটি নদী দিয়ে ঘেরা। এক দিকে শিলাবতী, আর অন্য দিকে দ্বারকেশ্বর এবং শঙ্করী নদী।

দ্বারকেশ্বর নদীর বন্যা এবং তার সঙ্গে শিলাবতী নদীর বন্যায় প্রতি বছর সার্কিট এলাকায় ১ লক্ষ ২৫ হাজার এবং বাইরে আড়াই লক্ষ মানুষ ক্ষতিগ্রস্থ হন। গতবারের বন্যায় ব্যাপক ক্ষতিগ্রস্থ হয়েছেন এখানকার মানুষেরা। এই কয়েকটি জায়গা ইমিডিয়েট মেরামতের জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**Mr. Speaker :** Before adjourning for recess I have an announcement to make, i.e., today the Hon'ble Speaker of the Lok Sabha Shri P. A. Sangma is coming to our Assembly Premises, and a short meeting will be held in the Council Chamber. I know there will be a shortage of space, but I would request all the members to come and co-operate in this respect. I, therefore, request all the honourable members to be present there. After that, there will be lunch in the upstairs-lobby.

(Noise)

Please, no debate on this. Only announcement. I request all the members to be there and join us in the lunch at upstairs-lobby. The House stands adjourned till 3.00 O'Clock.

(At this stage the House was adjourned till 3.00 p.m.)

**(After adjournment)**

[3-00 — 3-10 P.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, I have got a new Member nominated by the Governor and Mrs. Gillian Rosemary D'Costa-Hart is here and she will take oath now.

(At this stage Mrs. Gillian Rosemary D'Costa-HART took the oath)

**মিঃ স্পিকার ঃ** জলের ব্যাপারে কয়েকদিন ধরেই সমস্যা হচ্ছে। কি একটা গোলযোগ হয়েছে তার মেরামতি চলছে। আমাদের এয়ার কন্ডিশন প্ল্যান্টের জন্য কিছু পরিমাণ জল কনজার্ভ করতে হয়। আমাদের একটা ডিপ টিউবওয়েল বসানোর স্কীম হচ্ছে। সেটা হলে আমাদের নিজস্ব সোর্স হবে। আমরা কর্পোরেশনকে বলেছি কয়েকদিন ট্যাঙ্কারে করে জল সাপ্লাই করতে। এইভাবে সমস্যার সমাধান করতে চাইছি। আমাদের ডিপ টিউবওয়েল হলে এই সমস্যা থাকবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। স্যার, এখানে বিধানসভার লবিতে নাথ বৈদ্য মাথায় ব্যান্ডেজ বেঁধে এসেছে। তার সঙ্গে দুলাল হালদার আছেন। তারা বেহালার ১১৬ নম্বর ওয়ার্ডের বাসিন্দা। কিন্তু সেখানে একটা অরাজকতা চলছে এবং ওদের ঘর-বাড়ি লুঠ-পাঠ করা হয়েছে। বেহালা থানাতে জানানো সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। স্যার, ঐ এলাকায় সি পি এম-এর প্রার্থী হেরে গেছেন এবং আমাদের তারক সেন জিতেছেন। এবং তার পর থেকে নিরবিচ্ছিন্ন ভাবে ওখানে কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার হচ্ছে। ওখানে চারটে ঘর লুঠ করা হয়েছে। স্যার, আজকে পুলিশ বাজেট। এবিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলেন সেটা জানা দরকার। স্যার, আজকে ৮২ জন সদস্য বিধানসভায় নির্বাচিত হয়ে এসেছি এবং তার পর থেকেই শুরু গ্রামবাংলায় নয় সব জায়গায় সি পি এম আমাদের কর্মীদের উপর অত্যাচার করছে এবং বাড়িঘর লুঠ করছে। আমি জানিনা, এই অবস্থার পরও আজকে মাননীয় মুখ্যমন্ত্রী কি ভাষণ এখানে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে এ বিষয়ে যদি কোনও সুস্পষ্ট ইঙ্গিত না পাই তাহলে আমরা শুধু দর্শক হয়ে এখানে বসে থাকব না। গ্রামবাংলায় আমাদের কর্মীরা ঘর-বাড়ি ছাড়া হবে। দিনের পর দিন তাদের উপর অত্যাচার হবে—এটা আমরা সহ্য করব না। ১১৬ নম্বর ওয়ার্ডের কংগ্রেসের কর্মীদের উপর অত্যাচার কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। সারা পশ্চিমবাংলায় আজকে এটা ঘটেছে। স্যার, এবিষয়ে আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## AMENDMENTS TO GOVERNOR'S ADDRESS

**Mr. Deputy Speaker :** There are 408 Amendments. The Amendments have already been circulated. All the Amendments are in order.

1-12

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

1.

রাজ্যের গ্রামে গ্রামে প্রাথমিক ও সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রগুলি বন্ধ হয়ে যাচ্ছে—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

2.

সিউড়ি 'মিনি স্টিল' কারখানা বন্ধের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

3.

মাননীয় মুখ্যমন্ত্রীর বিভিন্ন সফরের জন্য রাজ্যে শিল্পোন্নয়নে ব্যয়িত অর্থের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

4.

গত সাধারণ নির্বাচনে সংঘটিত বিভিন্ন অবৈধ কার্যকলাপ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

5.

বীরভূম জেলার খটঙ্গা অঞ্চলে বন্ধ থাকা বড়চাতুরি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি খোলার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

6.

বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদনে রাজ্য সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

7.

বীরভূম জেলার সিউড়ি পৌর-এলাকায় ওয়াটার অগমেন্টেশনের নতুন স্কীম রূপায়ণে ব্যর্থ হওয়ার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

8.

বীরভূম জেলার সিউড়ি বিধানসভা কেন্দ্রের আদিবাসী অধ্যুষিত পাড়া এবং মাল-বাগ্দীপাড়া এলাকায় বিদ্যুৎ সরবরাহ করতে রাজ্য সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**9.**

বীরভূম জেলার সিউড়ি থানার অন্তর্গত হারাইপুর গ্রামে গরিষ্ঠ শাসক দলের সমর্থক এবং সমাজবিরোধীদের যৌথ আক্রমণে গ্রামের সাধারণ মানুষের দুর্দশার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**10.**

গত সাধারণ নির্বাচনের পরবর্তী সময়ে বীরভূম জেলার দুবরাজপুর থানায় কুইঠা গ্রামে গরিষ্ঠ শাসক দল এবং সমাজবিরোধীদের অত্যাচারের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**11.**

গত সাধারণ নির্বাচনের পরবর্তী সময়ে রাজ্যে সাধারণ মানুষ ও বিরোধী দলের সমর্থকদের উপর গরিষ্ঠ শাসক দল ও সমাজবিরোধীদের অত্যাচারের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**12.**

সিউড়ি সদর হাসপাতালে ইনটেনসিভ কেয়ার ইউনিট খোলায় ব্যর্থতার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই।

**13—24.**

**শ্রী আকবর আলি খন্দেকার ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**13.**

চণ্ডীতলা বিধানসভা এলাকায় কলেজ স্থাপনে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**14.**

There is no mention about the deplorable condition of the wooden bridge at Chanditala, Hooghly ;

**15.**

There is no mention about the absence of teachers in Madrash and High Madrash in Chanditala area ;

**16.**

There is no mention about the need of a generator in Chanditala Health Centre ;

**17.**

There is no mention about the failure of the State Government to improve the Primary Health Centre at Chanditala ;

**18.**

There is no mention about the failure of the State Government to electrify the villages under Chanditala P.S. ;

**19.**

There is no mention about the scarcity of drinking water in Chanditala area ;

**20.**

There is no mention about the excavation of the Saraswati river ;

**21.**

There is no mention about the deplorable condition of roads in Chanditala area ;

**22.**

There is no mention about the setting up of a fly over at Dankuni ;

**23.**

There is no mention about the setting up of a Girl's School at Chanditala ; and

**24.**

There is no mention about the setting up of a Technical School at Chanditala.

**25-28**

**শ্রী অসিত মিত্র ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**25.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অধীনস্থ এলাকাগুলিতে সেচ সমস্যা সমাধানে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**26.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অধিকাংশ তফসিলি অধ্যুষিত এলাকাগুলি বৈদ্যুতিকরণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**27.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত খালনা, ভাটোরা, মানদূর ও বাইনান স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার দিতে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**28.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রে বাঁকুড়দহ স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

**29-42**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**29.**

রাজ্যের বন্ধ কারখানা, বিশেষ করে বন্ধ চটকলগুলির শ্রমিকদের সমস্যা নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**30.**

খাদ্য-শস্যসহ নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি প্রতিরোধ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**31.**

গ্রামীণ কৃষি-শ্রমিকদের সরকার নির্দ্ধারিত মজুরি পাওয়ার ক্ষেত্রে নিশ্চয়তা প্রদানে প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**32.**

গ্রামীণ মজুরদের সারা বছরের কাজের গ্যারান্টি প্রদানের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**33.**

গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**34.**

কৃষিতে বিদ্যুৎ সমস্যা সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**35.**

রাজ্যে ক্রমবর্ধমান খুন, নারী নির্যাতন, নারী-ধর্ষণ এবং এই সমস্যা নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**36.**

পুলিশ হেপাজতে ক্রমবর্ধমান মৃত্যুর ঘটনা বন্ধ করার বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**37.**

সংস্কারের অভাবে রাজ্যের জরাজীর্ণ রাস্তাঘাটগুলিকে ব্যবহারযোগ্য করার ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**38.**

রাজ্যের রেশন ব্যবস্থা বিশেষ করে কেরোসিন তেলের সঙ্কট ও কেরোসিন তেলের কালোবাজারী বন্ধ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**39.**

প্রাথমিক স্তরে ইংরাজি পঠন-পাঠন ও পাশ ফেল তুলে দেওয়ায় রাজ্যের শিক্ষা-ব্যবস্থা সম্পর্কে সাধারণ মানুষের বিরূপ প্রতিক্রিয়ার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**40.**

অবসরপ্রাপ্ত স্কুল-শিক্ষকদের পেনশন দানে সরকারি গাফিলতির ফলে শিক্ষকদের দুরবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**41.**

পরিবেশ দূষণ নিয়ন্ত্রণে সরকারি ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**42.**

এই রাজ্যে লোকসভা ও রাজ্য বিধানসভার নির্বাচনে বিভিন্ন এলাকায় বিশেষ করে দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার কুলতলি বিধানসভা কেন্দ্রে শাসক দলের সন্ত্রাস ও কারচুপির ঘটনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**43-44.**

**ডাঃ হৈমী বসু ঃ** Sir, I beg to move that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**43.**

পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে সি সি আর প্রথা বাতিল করে ও পি আর প্রথা চালু করার জন্য ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**44.**

কৃষকদের স্বার্থে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে জেলাভিত্তিক সারের ডিলার নিয়োগের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**45-50.**

**শ্রী তাপস ব্যানার্জি :** Sir, I beg to move that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**45.**

আসানলোস শহরে অবস্থিত গ্লাস ফ্যাক্টরিটি খোলার সরকারি উদ্যোগের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**46.**

আসানসোলকে জেলায় রূপান্তরিত করার পরিকল্পনা বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**47.**

আসানসোল শহরের রেলপার অঞ্চলে একটি উর্দু স্কুল, একটি হিন্দি হাইস্কুল এবং একটি হাসপাতাল নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**48.**

আসানসোল মহকুমা হাসপাতালে দুর্দশা তথা জলাতঙ্ক রোগের প্রতিষেধক ইঞ্জেকশনের অভাবের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**49.**

আসানসোল শহর এলাকায় আলোর অ-ব্যবস্থা ও তার প্রতিকারের জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**50.**

আসানেসোল শহরে জল সঙ্কট এবং তার প্রতিকারের জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**51-54.**

**শ্রী রবীন মুখার্জি :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**51.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ঘিয়া কুন্তি রোশনাই খাল সংস্কারের ব্যাপারে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**52.**

শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মৃতি বিজড়িত দেবানন্দপুর গ্রামের সাথে রাজহাট গ্রামের সংযোগ রক্ষাকারী ব্যারাকপুর সেতু পুনর্নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**53.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ইস্টার্ন পেপার মিলটি বন্ধ থাকার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**54.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সরস্বতী সেতু নির্মাণের ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**55-67.**

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**55.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত শ্যামপুর থেকে গড়চুমুক পর্যন্ত রাস্তাটির সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**56.**

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অনুমোদন থাকা সত্ত্বেও হাওড়া জেলার শ্যামপুর সিদ্ধেশ্বরী মহাবিদ্যালয়ের রাষ্ট্রবিজ্ঞানে সাম্মানিক বিভাগ চালু না করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**57.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পিছলদহ স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই -এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**58.**

নিত্যপ্রয়োনীয় দ্রব্যের উত্তরোত্তর মূল্যবৃদ্ধির কারণে সাধারণ মানুষের চরম দুর্দশার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**59.**

পশ্চিমবাংলার সর্বত্র পানীয় জলের সঙ্কট সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**60.**

পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার চরম অবনতির বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**61.**

হাওড়া জেলার শ্যামপুর থানার গড়চুমুকে দামোদর নদের উপর সেতু নির্মাণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**62.**

রাজ্যের বন্ধ কল-কারখানা খোলার জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**63.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত রূপনারায়ণ নদের উপর ঝুমঝুমি-বাঁধের ভয়াবহ অবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**64.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির শোচনীয় অবস্থার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**65.**

রাজ্যে বেসরকারি স্কুলগুলিতে শিক্ষকের অপ্রতুলতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**66.**

রাজ্যে বিভিন্ন সরকারি ও বেসরকারি কলেজে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না—এ-বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**67.**

হাওড়া জেলার শ্যামপুর থানা এলাকায় পরিবহন-ব্যবস্থার চরম অবনতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

**68-82.**

**শ্রী অজয় দে ঃ** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**68.**

নির্বাচনোত্তর নদীয়াসহ পশ্চিমবঙ্গে বিরোধী দলের কর্মী খুন ও শাসক দলের অত্যাচারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**69.**

বিগত নির্বাচনে শাসকদলের কারচুপি ও জালিয়াতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**70.**

রাজ্যের পঞ্চায়েতগুলিতে চরম দুর্নীতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**71.**

রাজ্যের রাস্তাঘাট সংস্কারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**72.**

রাজ্যে দীর্ঘদিন ধরে খাস জমিতে চাষীদের চাষ-আবাদ করা সত্ত্বেও তাদেরকে পাট্টা বিলি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**73.**

নদীয়া ও মুর্শিদ্রাবাদ জেলায় গঙ্গা ও ভাগীরথীর ভাঙ্গনরোধে পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**74.**

কল্যাণীতে নূরুল হাসান মেডিক্যাল ইনস্টিটিউট স্থাপনের সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**75.**

নদীয়া জেলার কল্যাণীতে অবস্থিত বন্ধ কলকারখানাগুলি খোলার ব্যাপারে সরকারের প্রচেষ্টার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**76.**

শান্তিপুরসহ রাজ্যের তন্তুজীবীদের উন্নয়নে কোনও পরিকল্পনা বা কর্মসূচি গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**77.**

নতুন বিদ্যালয় স্থাপন এবং ছাত্র-ছাত্রীদের ভর্তি সংক্রান্ত সমস্যা দূরীকরণে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**78.**

অকেজো, বন্ধ প্রায় Deep tube-well ও RLI-গুলি চালু করার পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**79.**

পুলিশ প্রশাসনে শাসকদলের প্রতি পক্ষপাতিত্ব ও সাধারণ মানুষের হয়রানি বন্ধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**80.**

পাট চাষীদের উন্নয়নকল্পে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**81.**

সববায় সমিতিগুলির দুর্নীতি রোধের ব্যবস্থাকল্পে কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**82.**

শিক্ষকরা অবসরগ্রহণের পর দীর্ঘদিন তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন এবং এই সমস্যা সমাধানের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উলেখ নেই ।

**83-103.**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোকঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**83.**

বারুইপুরের স্বাস্থ্যকেন্দ্রগুলির দুরবস্থা নিরসনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**84.**

বারুইপুরের সাউথ গড়িয়া অঞ্চলে পাইপ লাইনের সাহায্যে বাড়ি-বাড়ি জল সরবরাহ করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**85.**

বারুইপুর-জয়নগর রুটে সরকারি বাস চালানোর বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**86.**

বারুইপুর-সংলগ্ন গ্রামগুলিতে বিদ্যুৎ সরবরাহে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয়

**87.**

নির্বাচনোত্তর পশ্চিমবঙ্গের ভয়াবহ আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**88.**

বারুইপুরের ঐতিহ্য মণ্ডিত কীর্তনখোলা, শ্মশান সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**89.**

দক্ষিণ ২৪ পরগনার জেলা বারুইপুরে শাষণ থেকে শিখরবালী (দৌলতপুর হয়ে) পর্যন্ত রাস্তা পাকা করা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**90.**

দক্ষিণ ২৪ পরগনা জেলার বারুইপুরের অন্তর্গত মল্লিকপুর গ্রাম পঞ্চায়েতের বলরামপুর সুলতানপুর রোড সম্পর্কে কোনও উল্লেখ মানননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**91.**

বারুইপুর শহরে বাড়ি বাড়ি জল সরবরাহের জন্য বরাদ্দ অর্থ না দেওয়ার কারণ সম্পর্কের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষনে নেই ;

**92.**

দক্ষিণ ২৪ পরগনা জেলার বারুইপুরে মীরপুর ব্রিজের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করার সময়সীমা বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**93.**

দক্ষিণ ২৪ পরগনা জেলা বারুইপুরে বাইপাস তৈরির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**94.**

বারুইপুরে কল্যাণপুর রোড পাকা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**95.**

বারুইপুরের সীতাকুণ্ড থেকে উলোরা সিমেনা পর্যন্ত রাস্তা পাকা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**96.**

বারুইপুরে আর্সেনিকমুক্ত অঞ্চল ধপধপীতে পাইপ লাইনের সাহায্যে পানীয় জল সরবরাহ সম্পর্কে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**97.**

বারুইপুর পুরসভাকে আর্থিক সাহায্য কমিয়ে দেওয়ার কারণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**98.**

বারুইপুরের চম্পাহাটিতে গ্রাম পঞ্চায়েতে জল সরবরাহের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**99.**

বারুইপুর হাসপাতালকে গ্রামীণ হাসপাতলে পরিণত করার পরিকল্পনার সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**100.**

বারুইপুর ফুলতলায় পিয়ালিতে মৃত প্রায় শিল্প ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের পুনরুজ্জীবনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**101.**

দক্ষিণ ২৪ পরগনা জেলার গ্রামকেন্দ্র বারুইপুরে ফ্লাই ওভার নির্মাণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**102.**

রাজ্যের প্রাথমিক বিদ্যালয় স্কুলগুলিতে শিক্ষকের অভাব দূরীকরণের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**103.**

দক্ষিণ ২৪ পরগনা বারুইপুরে তীব্র পানীয় জল সঙ্কট নিরসনের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**104-112.**

**শ্রী মহবুবুল হক :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**104.**

মালদহ জেলার চাঁচোল থানার মালতীপুরে গ্রামীণ জল সরবরাহের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**105.**

মালদা জেলার চাঁচোল থানার অগ্নি-নির্বাপককেন্দ্র স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপা⁻⁻র ভাষণে নেই ;

**106.**

মালদহ জেলার চাঁচোল থানার কলিগ্রামে N.B.S.T.C.-র ডিপো স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**107.**

মালদহ জেলার চাঁচোল থানায় খরবা হাসপাতালে আন্তঃবিভাগ পুনরায় চালু করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**108.**

মালদহ জেলার চাঁচোল থানা এলাকায় যোগাযোগের উন্নতির জন্য নতুন পাকা রাস্তা নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**109.**

মালদহ জেলার চাঁচোল থানা এলাকায় নতুন হাইস্কুল/জুনিয়ার হাইস্কুল/মাদ্রাসা/সিনিয়র মাদ্রাসা স্থাপনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**110.**

মালদহ জেলায় প্রাইমারি স্কুলগুলিতে শিক্ষক নিয়োগের বিষয়ে সুপ্রীম কোর্টের নির্দেশের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**111.**

মালদহ জেলার চাঁচোল থানা এলাকায় গত বন্যা ও অতিবর্ষণে গৃহহারা মানুষদের ও চাষীদের গৃহ নির্মাণ ও ফসলের ক্ষতি পূরণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**112.**

মালদহ জেলা ও উঃ দিনাজপুর জেলার সংযোগ রক্ষাকারী মহানন্দা নদীর উপর সেতু নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**113-129**

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that, The following be added at the end of the address in reply, *viz.*—

*But regret that—*

**113.**

There is no mention about the failure of the State Government to supply medicines to the patient under E.S.I. Scheme ;

**114.**

There is no mention about the failure of the State Governement to

stop post polling violence in the State ;

**115.**

There is no mention about the failure of the State Government to arrest the accused involved in 'Baranagore Blast';

**116.**

There is no mention about the failure of the State Government in declaring the Muslims as OBC ;

**117.**

There is no mention about inordinate delay on the part of the State Government issuing Certificates to OBC ;

**118.**

There is no mention about the failure of the State Government to supply drinking water in most of the bustees in Calcutta ;

**119.**

There is no mention about the failure of the State Government to take up Housing Scheme for the Slum-dwellers in Calcutta ;

**120.**

There is no mention about the failure of the State Government to provide MIG and LIG flats to the people of Urban Areas ;

**121.**

There is no mention about the failure of the State Government to effect payment of Pension to the retired teachers during their life times in certain case ;

**122.**

There is no mention about the failure of the State Government to check the stupendous price hike of Potato ;

**123.**

There is no mention about the failure of the State Government to arrange quota for Muslims & other Minorities for admission in Educational Institutions ;

**124.**

There is no mention about the failure of the State Government to make Job Reservation for Muslims and other Minorities of the State ;

**125.**

There is no mention about the failure of the State Government's to appoint Officer in the Post of ''Chief Accounts Officer'' in West Bengal Essential Commodities Supply Corporation Ltd.;

**126.**

There is no mention about the Pension Sanctioned by the State Government in favour of Confidential Assistants to Ministers;

**127.**

There is no mention about the violation of Human Rights in the State;

**128.**

There is no mention about the reign of terror and intimidation let loose by the Major Rulling Party after the recent General Election; and

**129.**

There is no mention about the acute scarcity of drinking water in Central Calcutta.

**130-141.**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**130.**

দক্ষিণ চব্বিশ পরগনা জেলার অন্তর্গত মথুরাপুর ২নং ব্লকের ন্যস্ত জমি বিলি করতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**131.**

দক্ষিণ চব্বিশ পরগনা জেলার মথুরাপুর ১নং ও ২নং ব্লকের অধীনস্ত এলাকায় অকেজো নলকূপগুলি পুনঃস্থাপন করতে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**132.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় ভগ্নপ্রায় ১৩৫টি প্রাথমিক বিদ্যালয় পুনঃনির্মাণ করা সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**133.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগে সরকারের ব্যর্থতার

বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**134.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় মথুরাপুর ১নং এবং ২নং ব্লকের বিদ্যুৎবিহীন গ্রামগুলি বৈদ্যুতিকরণে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**135.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় মথুরাপুর ২নং ব্লকের কৃষ্ণচন্দ্রপুর গ্রাম পঞ্চায়েতের অধীন 'বরাশী' গ্রামে বিদ্যুৎ সরবরাহে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**136.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় রায়দিঘি. গ্রাম পঞ্চায়েত প্রধান কর্তৃক অর্থ তছরূপ করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**137.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় মথুরাপুর ২নং ব্লকের রায়দিঘি গ্রাম পঞ্চায়েতের হিসাবের গরমিল বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**138.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় রায়দিঘি ডিগ্রি কলেজে শিক্ষক ও অশিক্ষক কর্মচারি নিয়োগে সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**139.**

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় রায়দিঘিতে শ্রীফলতা উচ্চ বিদ্যালয়ের জহর রোজগার যোজনার টাকা রায়দিঘি অঞ্চলে পঞ্চায়েত প্রধান আত্মস্যাৎ করেছেন এ বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**140.**

রাজ্যের বিভিন্ন পুলিশ হাজতে বন্দি-মৃত্যুর ঘটনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**141.**

রাজ্যে রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবনকল্পে পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**142-146.**

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

ছাত্র আন্দোলনের নেতা মাননীয় পরিবহন মন্ত্রী, সেদিনের ছাত্র আন্দোলনের নেতা—আমরাও ছাত্র আন্দোলন করেছি। পরবর্তী পর্যায়ে আপনারা স্লোগান দেননি? ম্যাকনামারা গো ব্যাক ফ্রম দমদম? আপনারা বলেননি কংগ্রেস সাম্রাজ্যবাদ রাষ্ট্রের হাতিয়ার? ম্যাকনামারাকে কলকাতার এয়ারপোর্টে ঢুকতে দেব না, আপনারা সেদিন এই কথা বলেছিলেন। কারা সাম্রাজ্য রাষ্ট্রের বিরোধিতা করছে? কারা কংগ্রেসকে সাম্রাজ্যবাদ বলছে? কারা কংগ্রেসের কাঠামোকে পুঁজিবাদী কাঠামো বলছে? আপনাদের এই রাজ্যপালের ভাষণে পরিষ্কার ভাবে বলা আছে, আগামি দিনে ৫২০ কোটি টাকা স্বাস্থ্য দপ্তর ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে পাচ্ছে। এই কথা জানাবার পরেও মাননীয় সদস্যবন্ধুগণ বামফ্রন্টের, তারা কি এই কথা বলবেন, আপনারা আজ সেই জায়গায় আছেন, যে জায়গায় দাঁড়িয়ে একদিন বলতেন কংগ্রেসকে পুঁজিবাদী কাঠামোর শরিক কংগ্রেসকে বলতেন সাম্রাজ্যবাদী কাঠামোর শরিক। আপনারাও তো আজকে সেই জিনিস করছেন। শিল্পের ক্ষেত্রে আমি শুধু এইটুকু বলতে চাই যে পুঁজিপতি যারা এখানে শিল্প তৈরি করবেন, তাদের বক্তব্য অনুযায়ী আমি আপনাদের কাছে শুধু এইটুকু বলতে চাই, মিঃ জে গডরেজ বলেছিলেন যে এখানে শাসনতান্ত্রিক সমাজ সংস্কার সম্পর্কীয় সি আই এ যে ব্যাক গ্রাউন্ড পেপারে তিনি বলেছিলেন, পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনে অনুমতি পেতে হলে ১১টা এজেন্সির সঙ্গে ৪৬ দফা ক্লিয়ারেন্স দরকার। তা নাহলে এখানে শিল্প তৈরি করা যাবে না, হেজিটেট করার ফলে পশ্চিমবাংলায় বিদেশি পুঁজি আসেনি। মাত্র ৩৪টা এখানে এসেছিল এবং তাতে মাত্র ৯ কোটি টাকার পুঁজি বিনিয়োগ হয়েছিল। যেখানে মহারাষ্ট্রে লগ্নি হয়েছিল ১৯০টি, ১২২টি দিল্লিতে এবং তামিলনাড়ুতে হয়েছিল ১১২টি। তাই আমি আপনার কাছে এইটুকু অনুরোধ করে বলতে চাই, এরা বারবার ক্ষমতায় আসছে, ক্ষমতায় আসার কারণ কাজ নয়,—বিকেকানন্দকে জিজ্ঞাসা করা হয়েছিল তিনি যখন বিদেশে গিয়েছিলেন যে আপনি বলতে পারেন ব্রিটিশ এতদিন ভারতবর্ষে আছে কি করে? ভালো কাজ নিশ্চয়ই তারা করছে? বিবেকানন্দ বলেছিলেন না, উইথ দি হেলপ অব থ্রী বিজ, তারা রাজত্ব করছে। এই তিনটে 'বি' হচ্ছে ফার্স্ট 'বি' স্টান্ডস ফর বাইবেল, সেকেন্ড 'বি' স্ট্যান্ডস ফর ব্রান্ডি, থার্ড 'বি' স্ট্যান্ডস ফর বেয়নেট। আর স্যার, এই বামফ্রন্ট সরকার চলছে তিনটি 'টি'-এর সাহায্যে। টি ফর ট্যাকটিক্স, টি ফর টেম্পটেশন, টি ফর টরচার। এরা পশ্চিমবঙ্গে বার বার যে ক্ষমতায় আসছে সেটা জনকল্যাণমূলক কাজ করার জন্য নয়, তারা ক্ষমতায় আসছেন এই তিনটি 'টি'-এর সাহায্য। এই কথা বলে, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা সমর্থন করে এবং বিরোধীদলের পক্ষ থেকে যে সমস্ত অযৌক্তিক বক্তব্য রাখা হয়েছে তার প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, বিরোধী পক্ষ থেকে যেসব অযৌক্তিক বক্তব্য রাখা হয়েছে আমি সেগুলি খন্ডন করার চেষ্টা করব। বিরোধীদলের একজন বক্তব্য রাখতে গিয়ে বললেন যে, 'মালদহ স্টেশনে লোকজন শুয়ে থাকে।' তিনি আরও বললেন, এই পশ্চিমবঙ্গের মানুষ দিনের পর দিন আরও দরিদ্র

হচ্ছে। স্যার, একথা ঠিকই যে কিছু লোক স্টেশনে থাকে। তার কারণ হচ্ছে আমাদের দেশে কংগ্রেস যে ধনবাদী অর্থনীতি চালিয়ে গিয়েছেন এটা তারই ফল। এসব যে তাদেরই সৃষ্টি সেটা যেন তারা মনে রাখেন। সঙ্গে সঙ্গে তাদের বলব, কংগ্রেসিরা যেন একথাটা মনে রাখেন যে, আজ আর পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল থেকে গরিব মানুষরা শহরে এসে ভিড় করেন না, তারা গ্রামে থাকারই চেষ্টা করেন কারণ গ্রামেই তারা রুজি রোজগারের সুযোগ পান। দ্বিতীয়ত ওরা বলেছেন যে, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে পঞ্চায়েত আইন হয়েছে ইত্যাদি। সিদ্ধার্থ রায় পঞ্চায়েত আইন করেছিলেন কিন্তু পঞ্চায়েতের নির্বাচন করার সাহস পান নি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৮ সালে কমরেড দেবব্রত ব্যানার্জি যখন এই পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী হন তখন তিনিই সঙ্গে সঙ্গে এই পঞ্চায়েতের নির্বাচনের ব্যবস্থা করেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়ার যে নীতি বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন সেই নীতি অনুসরণ করেই বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচন করে সাধারণ মানুষের হাতে ক্ষমতা তুলে দিলেন। এই কাজ বামফ্রন্ট সরকার করলেন তার কারণ সাধারণ মানুষের উন্নয়নের কাজ যাতে সাধারণ মানুষই করতে পারেন। স্যার, আজ ভারতবর্ষ একটা ক্রশরোডের মধ্যে দিয়ে চলেছে। এখানে একটা সাম্প্রদায়িক, শক্তি বিকল্প শক্তি হিসাবে মাথাচাড়া দিয়ে উঠেছে। সেই শক্তি হল বি জে পি। আজ জাতীয় স্তরে তারা সামনের সারিতে আসার সুযোগ পেয়ে গিয়েছে। এরজন্য দায়ী হচ্ছে কংগ্রেস সরকার। আমি উদাহরণ দিয়ে এবং যুক্তি দিয়ে আমার কথার যৌক্তিকতা প্রমাণ করব। আমি প্রমাণ করব কিভাবে কংগ্রেস ধীরে ধীরে চক্রান্ত করে বি জে পিকে তুলে আনার জন্য সুদূরপ্রসারী পরিকল্পনা গ্রহণ করেছিল। তারা জানত যে এ দেশে যে পুঁজিবাদী অর্থনীতি নিয়ে তারা চলেছেন তাতে তারা সাধারণ মানুষের দৈনন্দিন যে সমস্যা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে তার সমাধান করতে পারবে না, তাদের অভাব অভিযোগ দূর করতে পারবে না। তার ফলে মানুষের পুঞ্জিভূত বিক্ষোভ বেড়ে চলবে, গণ আন্দোলন হবে, মানুষ বিদ্রোহ করবে। এর মোকাবিলা করার জন্য এবং ভাঁওতা দিয়ে নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য কংগ্রেসে ধনিক শ্রেণীর স্বার্থে এইভাবে সাম্প্রদায়িক শক্তিকে তুলে আনলেন। এই যে কন্ট্রাড্রিকশন তার ফল খারাপ হবে। ধণিক শ্রেণীর স্বার্থেই এইভাবে কংগ্রেস ধীরে ধীরে একটা বিকল্প স্বৈরাচারী শক্তি গড়ে তোলার চেষ্টা করেছে। স্বাধীনতার পর আমরা দেখতে পাই যে রামজন্মভূমির কথা উঠেছে, পরে বাবরি মসজিদকে কেন্দ্র করে বি জে পি-র সামনে একটা সুযোগ করে দেওয়া হল। ৪৭ সালের পর থেকেই সচতুর ভাবেই এই সুযোগ করে দেওয়া হচ্ছে। নেহেরুর আমলে জি বি পন্থ যখন ইউ পি-র মুখ্যমন্ত্রী ছিলেন তখন রামলালার মূর্তি প্রতিষ্ঠিত হয়েছিল রাতের অন্ধকারে। ৭০-এর দশকে ইন্দিরা গান্ধীর আমলে জমি অধিগ্রহণ করা হয়েছিল, ৮০-এর দশকে রাজীব গান্ধী সেখানে শিলান্যাস করেছিলেন। পরবর্তীকালে ৯০-এর দশকে নরসিমা রাও-এর আমলে বাবরি মসজিদকে ধুলিস্যাৎ করা হয়েছিল। এই যে ৪টি stage এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। ধীরে ধীরে এইভাবে সাম্প্রদায়িক শক্তিকে পরিকল্পিত ভাবে মাথাচাড়া দেবার সুযোগ করে দেওয়া হয়েছিল। কংগ্রেস দাবি করছেন যে ওরা এবার ভোট বেশি পেয়েছেন। হ্যাঁ, কিছু ভোট পেয়েছেন কিন্তু কাদের ভোট পেয়েছেন? গত নির্বাচনে কংগ্রেসের ভোট ১১ পারসেন্ট বি জে পি পেয়েছে। এবারে বি জে পি-র ৬ পারসেন্ট ভোট কংগ্রেস পেয়েছে। এই যে কংগ্রেস থেকে বি জে পি-তে যাওয়া এবং বি জে পি থেকে

[5-00 — 5-10 P.M.]

কংগ্রেসে আসা, এর থেকে প্রমাণিত হয় যে কংগ্রেস বি জে পি-র মধ্যে একটা শ্রেণীগত অতীত রয়েছে। এটা কংগ্রেসেরই কালচার। এই মানসিক প্রস্তুতি একটা অংশ তারা নিয়েছিলেন। আজকে এই অবস্থার জন্য কংগ্রেসই দায়ী। কাজেই আপনাদের বলব যে, আমাদের যে বিকল্প জনশক্তির স্বার্থে যে বিকল্প পরিকল্পনা, সেই বিকল্প পরিকল্পনার সঙ্গে আপনারা হাত মেলান পশ্চিমবঙ্গকে গড়ে তোলার জন্য। আজকে বামফ্রন্ট যে পরিকল্পনা নিয়ে চলেছে, গরিব মানুষের জন্য যে সব কাজ করে চলেছে, সেজন্য পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্ট সরকারকে আবার জয়যুক্ত করেছেন। আপনারা চেষ্টা করেও জনগণ থেকে এই সরকারকে বিচ্ছিন্ন করতে পারবেন না। পশ্চিমবঙ্গের জনগণ বামফ্রন্টকে পরপর ৫বার নির্বাচিত করেছেন। সাধারণ মানুষের সমর্থনে তারা আবার ক্ষমতায় ফিরে এসেছে। আপনারা পুরুলিয়ায় অস্ত্র সম্ভার বর্ষণ করলেন। এটা তৎকালীন কেন্দ্রীয় সরকারের চক্রান্ত ছাড়া আর কিছু নয়। তারা পশ্চিমবঙ্গের আধুনিক অস্ত্র সম্ভার বামফ্রন্ট বিরোধী শক্তির হাতে তুলে দিতে চেয়েছিলেন যাতে নির্বাচনের আগে পশ্চিমবঙ্গে একটা অরাজকতার সৃষ্টি হয়, আবার একটা আসাম, একটা পাঞ্জাব, এখানে আপনারা গড়ে তুলতে চেয়েছিলেন আপনারা মনে রাখবেন, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমাদের মুখ্যমন্ত্রী চিঠি লিখেছিলেন এই অস্ত্র বর্ষণ সম্পর্কে জানতে। মুখ্যমন্ত্রীকে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর থেকে যে চিঠি দিয়েছিল তার ফটোস্ট্যাট কপি স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছিল। তাতে বলা আছে যে, কিভাবে অস্ত্র আসবে কোথায় পড়বে, কোন পথে আসবে ইত্যাদি সম্পর্কে। আমার প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকার যখন এটা জানতেন তাহলে আগে থেকে তারা এই সম্পর্কে ব্যবস্থা নেন নি কেন? এই দায়িত্ব কার ছিল? পশ্চিমবঙ্গের বামপন্থী বিরোধী শক্তির হাতে অস্ত্র তুলে দেওয়া হয়েছিল এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য, অরাজকতা সৃষ্টি করার জন্য। তারা ভেবেছিলেন যে নির্বাচনের আগে তারা যদি এসব করতে পারে তাহলে এর থেকে তারা ফায়দা লুঠতে পারবে। কিন্তু জনগণ আপনাদের সে গুড়ে বালি দিয়েছে। আজকে কংগ্রেসের এই সব চক্রান্তের কথা বুঝতে হবে। আপনারা নির্বাচনে রিগিংয়ের কথা বলছেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। ১৯৭২ সালের কথা আপনারা ভুলে গেছেন। আপনারা পশ্চিমবঙ্গের লোক নন? আমি ১৯৬২ সালে বৌবাজারের নির্বাচনের সময়ে যে ঘটনা ঘটেছিল সেটা এখানে উল্লেখ করছি। সেখানে আমাদের তৎকালীন প্রার্থী ছিলেন যতীন চক্রবর্তী মহাশয়, আর কংগ্রেসের প্রার্থী ছিলেন প্রতাপচন্দ্র চন্দ। আমরা ভলানটিয়ার ছিলাম। নির্বাচনের দিন অর্থাৎ শেষ রাত্রে পুলিশের সাহায্যে কংগ্রেসের গুন্ডা বাহিনী আমাদের তুলে নিয়ে গেল। আপনাদের এই সব কথা মনে রাখতে হবে। আপনারা রিগিং বলে চিৎকার করছেন। আমাদের রিগিংয়ের দরকার হয় না। আমাদের মানুষ সমর্থন করেছে এবং তার প্রমাণ আপনারা পেয়েছেন। কংগ্রেসেরই রিগিংয়ের দরকার হয়। মানুষ আমাদের সমর্থন করার কারণ আছে। আজকে পশ্চিমবঙ্গের মানুষকে এই সরকার উন্নয়নের পথ দেখিয়েছে। উন্নয়নমূলক কাজে সাধারণ মানুষকে যুক্ত করেছে। ভূমি সংস্কারের মাধ্যমে সাধারণ মানুষের হাতে জমি পৌঁছে দিয়েছে। তারা আজকে বিভিন্ন সুযোগ-সুবিধা পাচ্ছে। এই কাজের মধ্যে দিয়ে আজকে গ্রামের রুর‍্যাল ইকনমিক চেহারা পাল্টে গেছে। আজকে অবস্থার পরিবর্তন হয়েছে। এখন মানুষ আর রিলিফ চায় না। এখন মানুষের কাছ থেকে উন্নয়নমূলক দাবি আসছে। এখন তারা গ্রামে রাস্তা চাইছে, বিদ্যুৎ চাইছে। তারা এখন আর রিলিফের জন্য

আসেনা। এছাড়া মনে রাখবেন, পুঁজিবাদি ব্যবস্থাপনায় কংগ্রেস দেশে যে অর্থনীতি চালু করেছে সেই ব্যবস্থার মাধ্যমে মানুষের মৌলিক সমস্যার সমাধান আমরা করতে পারব না। অতীতেও একথা আমরা বারবার বলেছি। তবুও আমরা আজকে ২০ বছর ধরে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে সাধারণ মানুষের জন্য যতটুকু করা সম্ভব সেটা করার চেষ্টা করেছি। এই যে পুঁজিবাদি অর্থনীতি, এর মধ্যে স্ববিরোধিতা রয়েছে, কিন্তু তারই মধ্যে দাঁড়িয়ে আমাদের উন্নয়নমূলক কাজ করতে হচ্ছে। কিন্তু সেক্ষেত্রে জনমুখি উন্নয়নের পথে বাধা আসছে। সুতরাং সমাজতান্ত্রিক যে অর্থনীতি সেই অর্থনীতি দেশে যতদিন না গড়ে উঠবে ততদিন মানুষের মৌলিক সমস্যাগুলি সমাধান আমরা ঠিকভাবে করতে পারব না সে ব্যাপারে আমরা সচেতন। তবুও মানুষের স্বার্থে যতটুকু করা যায় তার চেষ্টা আমরা করছি এবং তারই জন্য সাধারণ মানুষ আমাদের সমর্থন করছেন এটা মনে রাখতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা এখানে নারী ধর্ষণের কথাটা তুলেছেন। আমি একটি পত্রিকা তুলে দেখাচ্ছি, এতে বলেছে—দমদম টাউন কংগ্রেসের এক নেতা, নাম সুজিত বন্দ্যোপাধ্যায়, বাড়ির পরিচারিকাকে ধর্ষণ করে পালিয়ে গেছেন দমদম ক্যান্টনমেন্টের বাড়ি থেকে। গত ১৬ তারিখের কাগজটা দেখুন তাতে সংবাদটা আছে। তার এই কাজের জন্য কংগ্রেসের লজ্জিত হওয়া উচিত। একথা বলে আমাদের উন্নয়নমূলক কাজের সমার্থক যে রাজ্যপালের ভাষণ তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার আমি বিরোধিতা করছি এবং কেন বিরোধিতা করছি সে তথ্যও তুলে ধরছি। যে সমস্ত কংগ্রেস কর্মী নির্বাচনের আগে এবং পরে বামফ্রন্ট এবং পুলিশের হাতে নিহত হয়েছেন তাদের কথা এই ভাষণে তুলে ধরা উচিত ছিল। আমি তাদের আত্মার শান্তি কামনা করি। দ্বিতীয়ত আপনি জানেন, পশ্চিমবঙ্গে ওয়াকফ প্রাপার্টি নিয়ে সি পি এম দল ছিনিমিনি খেলছেন। রাজ্যপালের ভাষণে তারা স্বীকারও করেছেন যে, এক্ষেত্রে দুর্নীতি রয়েছে। ২০০ কোটি টাকার ওয়াকফ প্রপার্টি ওরা লুঠ করেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণে তাদের বিরুদ্ধে শাস্তির কোনও নির্দেশ নেই। এতে প্রমাণিত হচ্ছে যে, রাজ্যপাল তাদের চুরি করবার সুযোগ দিয়েছেন। কিন্তু আমি মনে করি, এর প্রতিকার হওয়া দরকার। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, পানীয় জলের ব্যবস্থা, বিদ্যুতের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আজকে এলাকায় দেখছি, কেউ জল বা বিদ্যুৎ কিছুই পাচ্ছেন না। আজকে বজবজসহ পশ্চিমবঙ্গের অনেক জায়গায় জল কিনতে হচ্ছে। কাজেই দেখা যাচ্ছে, গত ১৯ বছরে পানীয় জলের কোনও সুব্যবস্থা হয়নি, বিদ্যুতেরও কোনও ব্যবস্থা হয়নি। এর আগে বজবজে একটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছিল, কিন্তু সেটা তুলে বেহালায় নিয়ে আসা হল। কিন্তু আমি মনে করি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জটি আগে যে জায়গায় ছিল সেটা সে জায়গাতেই পুনরায় স্থানান্তরিত করা উচিত। মাননীয় রাজ্যপাল স্বাস্থ্য-ব্যবস্থা সম্পর্কে বলেছেন যে, এক্ষেত্রে সুযোগটা বাড়াবার চেষ্টা করছেন। কিন্তু আমি দেখছি, বজবজে কোনও হাসপাতাল নেই এবং তারফলে যারা মুমূর্ষু রোগী তারা চিকিৎসার অভাবে মারা যাচ্ছেন। তাদের কলকাতায় নিয়ে এলেও হাসপাতালে ভর্তি করা যায় না। এসমস্ত কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা উচিত ছিল। বজবজ এলাকায় যানবাহনেরও প্রচন্ড অসুবিধা রয়েছে এবং তারজন্য অনেক রোগীকে কলকাতায় নিয়ে আসা

যায় না সময়মতো। তারজন্য ঐ অঞ্চলে যানবাহনের সুষ্ঠু ব্যবস্থা করা উচিত ছিল। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন বিচারকদের বসবাসের ব্যবস্থা করেছেন। সাথে সাথে আমি বলব আমাদের রাজ্যে ৫০ হাজার আইনজীবী আছে, তাদের বসার জায়গা নেই, কোর্টে দেখা যায় আমাদের আইনজীবীরা কেউ চায়ের দোকানে কেউ বটতলায় বসে আছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে আইনজীবীদের বসার ব্যাপারে কোনও কথা থাকলে ভালো হত। গত ১৯ বছরে এই রাজ্যের আইন-মন্ত্রী কোনও কাজ করেন নি, শুধু বড় বড় কথা বলে গেছেন আর পি পি-দের বেআইনি ভাবে নিয়োগ করে গেছেন। স্যার, আমার এলাকায় অনেক নন-বেঙ্গলি আছে। আমাদের এখানে ৫টি জুট মিল আছে। সঙ্গত কারণে এই এলাকায় যদি একটা হিন্দিভাষী স্কুল থাকত তাহলে ভালো হত। এই ব্যাপারে আমি আগেই বলেছি। রাজ্যপালের ভাষণের মধ্যে এই ব্যাপারে কোনও উল্লেখ নেই। এখানে একটা হিন্দি মাধ্যমিক স্কুল হলে ভালো হয়। সব জিনিসকে এইভাবে যদি এড়িয়ে যাওয়া হয় তাহলে আমাদের পক্ষে কোনও কাজ করা সম্ভব হবে না। আমরা লক্ষ্য করলাম আলিমুদ্দিন স্ট্রিটে যে কথা বলা হয়েছে সেই কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। এখানে বসে চিৎকার করলে কোনও কাজ হবে না। গ্রামবাংলার যারা এম এল এ তাদের অনেক সমস্যা আছে, সেই কথা এখানে তাদের তুলে ধরা উচিত এবং অন্যায়ের প্রতিবাদ করা উচিত। আপনারা বলছেন কংগ্রেস আমলে কি করেছে। কংগ্রেস আমলে এ বি এ গনিখান চৌধুরি কিছু না করুক গ্রামের উন্নয়ন করেছে, গ্রামে বিদ্যুৎ পৌছে দিয়েছে। এই সরকার আসার পর সেটাকে ধরে রাখতে পারে নি, কোনও কাজ করতে পারে নি। রাজ্যপাল বলে গেলেন আর আপনারা তাকে হাততালি দিয়ে সমর্থন করে গেলেন, কংগ্রেসিরা যা বলল তার বিরোধিতা করে গেলেন, এই করলে কোনও কাজ হবে না। কংগ্রেস যে কাজ করতে পারে নি সেই কাজ আপনারা করে দেখান। রাজ্যপালের ভাষণের মধ্যে সেই রকম কাজের কোনও ইঙ্গিত নেই। সেই জন্য আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। কংগ্রেস দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে আমি স্বাগত জানাচ্ছি। আমি আশা করি আমি যে পয়েন্ট গুলির কথা বললাম সেইগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে যুক্ত করা হবে এবং আমার এলাকার মানুষ আশা করতে পারে যে তাদের একটা সন্তোষজনক ব্যবস্থা হবে।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে তার ভাষণের মধ্যে দেখলাম পশ্চিমবাংলার নির্বাচন নাকি শান্তিপূর্ণ হয়েছে। নির্বাচন মানে কি শুধু ভোট দেওয়া? ভোট দেওয়া? ভোট দেওয়ার পর ভোট গণনা এবং তার পরবর্তী অংশ কি নির্বাচনের অঙ্গ নয়? নির্বাচনের শেষে আমাদের এই রাজ্যে যদি শান্তি পূর্ণ অবস্থা থাকত তাহলে না হয় বুঝতাম, চিন্তা করতাম যে আজকে নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। কিন্তু তা তো হয় নি। সুতরাং আংশিক সামান্যতম সাফল্য তুলে ধরে সাফল্যের দাবি করতে পারেন না। রাজ্যপালের ভাষণে এই কথা আছে বলে আমি বিরোধিতা করছি। স্যার, এখানে মৎস্য বিভাগ সম্পর্কে অনেক ভাল ভাল কথা শুনলাম, আমরা নাকি মাছে অনেক লাভ করেছি, এই হাউসের ফ্লোরে আমি এই কথা শুনলাম। কিন্তু দুঃখের সঙ্গে বলি মাছ আজকে

আসেনা। এছাড়া মনে রাখবেন, পুঁজিবাদি ব্যবস্থাপনায় কংগ্রেস দেশে যে অর্থনীতি চালু করেছে সেই ব্যবস্থার মাধ্যমে মানুষের মৌলিক সমস্যার সমাধান আমরা করতে পারব না। অতীতেও একথা আমরা বারবার বলেছি। তবুও আমরা আজকে ২০ বছর ধরে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে সাধারণ মানুষের জন্য যতটুকু করা সম্ভব সেটা করার চেষ্টা করেছি। এই যে পুঁজিবাদি অর্থনীতি, এর মধ্যে স্ববিরোধিতা রয়েছে, কিন্তু তারই মধ্যে দাঁড়িয়ে আমাদের উন্নয়নমূলক কাজ করতে হচ্ছে। কিন্তু সেক্ষেত্রে জনমুখি উন্নয়নের পথে বাধা আসছে। সুতরাং সমাজতান্ত্রিক যে অর্থনীতি সেই অর্থনীতি দেশে যতদিন না গড়ে উঠবে ততদিন মানুষের মৌলিক সমস্যাগুলি সমাধান আমরা ঠিকভাবে করতে পারব না সে ব্যাপারে আমরা সচেতন। তবুও মানুষের স্বার্থে যতটুকু করা যায় তার চেষ্টা আমরা করছি এবং তারই জন্য সাধারণ মানুষ আমাদের সমর্থন করছেন এটা মনে রাখতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা এখানে নারী ধর্ষণের কথাটা তুলেছেন। আমি একটি পত্রিকা তুলে দেখাচ্ছি, এতে বলেছে—দমদম টাউন কংগ্রেসের এক নেতা, নাম সুজিত বন্দ্যোপাধ্যায়, বাড়ির পরিচারিকাকে ধর্ষণ করে পালিয়ে গেছেন দমদম ক্যান্টনমেন্টের বাড়ি থেকে। গত ১৬ তারিখের কাগজটা দেখুন তাতে সংবাদটা আছে। তার এই কাজের জন্য কংগ্রেসের লজ্জিত হওয়া উচিত। একথা বলে আমাদের উন্নয়নমূলক কাজের সমার্থক যে রাজ্যপালের ভাষণ তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১০ই জুন মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার আমি বিরোধিতা করছি এবং কেন বিরোধিতা করছি সে তথ্যও তুলে ধরছি। যে সমস্ত কংগ্রেস কর্মী নির্বাচনের আগে এবং পরে বামফ্রন্ট এবং পুলিশের হাতে নিহত হয়েছেন তাদের কথা এই ভাষণে তুলে ধরা উচিত ছিল। আমি তাদের আত্মার শান্তি কামনা করি। দ্বিতীয়ত আপনি জানেন, পশ্চিমবঙ্গে ওয়াকফ প্রাপার্টি নিয়ে সি পি এম দল ছিনিমিনি খেলছেন। রাজ্যপালের ভাষণে তারা স্বীকারও করেছেন যে, এক্ষেত্রে দুর্নীতি রয়েছে। ২০০ কোটি টাকার ওয়াকফ প্রপার্টি ওরা লুঠ করেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণে তাদের বিরুদ্ধে শাস্তির কোনও নির্দেশ নেই। এতে প্রমাণিত হচ্ছে যে, রাজ্যপাল তাদের চুরি করবার সুযোগ দিয়েছেন। কিন্তু আমি মনে করি, এর প্রতিকার হওয়া দরকার। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, পানীয় জলের ব্যবস্থা, বিদ্যুতের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আজকে এলাকায় দেখছি, কেউ জল বা বিদ্যুৎ কিছুই পাচ্ছেন না। আজকে বজবজসহ পশ্চিমবঙ্গের অনেক জায়গায় জল কিনতে হচ্ছে। কাজেই দেখা যাচ্ছে, গত ১৯ বছরে পানীয় জলের কোনও সুব্যবস্থা হয়নি, বিদ্যুতেরও কোনও ব্যবস্থা হয়নি। এর আগে বজবজে একটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছিল, কিন্তু সেটা তুলে বেহালায় নিয়ে আসা হল। কিন্তু আমি মনে করি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জটি আগে যে জায়গায় ছিল সেটা সে জায়গাতেই পুনরায় স্থানান্তরিত করা উচিত। মাননীয় রাজ্যপাল স্বাস্থ্য-ব্যবস্থা সম্পর্কে বলেছেন যে, এক্ষেত্রে সুযোগটা বাড়াবার চেষ্টা করছেন। কিন্তু আমি দেখছি, বজবজে কোনও হাসপাতাল নেই এবং তারফলে যারা মুমূর্ষু রোগী তারা চিকিৎসার অভাবে মারা যাচ্ছেন। তাদের কলকাতায় নিয়ে এলেও হাসপাতালে ভর্তি করা যায় না। এসমস্ত কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা উচিত ছিল। বজবজ এলাকায় যানবাহনেরও প্রচন্ড অসুবিধা রয়েছে এবং তারজন্য অনেক রোগীকে কলকাতায় নিয়ে আসা

কৃতিত্বে সেই আলো আজকে কোথায় চলে গেছে? শিক্ষার কথায় ভাষণের মধ্যে দিয়ে সম্প্রসারণের দাবি করেছেন। দাবি যাই করুন না কেন, গ্রামের বুকে আজকে বাস্তব সত্য হচ্ছে এই যে, ৬০ বছরে শিক্ষক অবসর গ্রহণ করবেন, এই সার্কুলার যাওয়ার পরে আমাদের ডায়মন্ড হারবারের অনেক প্রাইমারি স্কুল আছে যেখানে কোনও টিচার নেই। সেখানে রিটায়ার্ড টিচারকে দিয়ে বা ছাত্ররা গিয়ে পড়াচ্ছে ছেলেমেয়েদের। সাবাশ আমাদের বামফ্রন্ট সরকার। আমাদের শিক্ষার প্রসারতার যে কথা বলা হয়েছে, সেইক্ষেত্রে আমরা দেখছি যে সাক্ষরতা কোথাও বাড়েনি। আপনারা সেখানে ক্লাশ ফোরের ছাত্রদের নিয়ে মিছিল করে বলে দিলেন যে, আমরা সাক্ষরতার ক্ষেত্রে এগিয়ে গিয়েছি। ওরা বললেন যে সুস্থ, সুষ্ঠ সংস্কৃতি পরিষদ নাকি ওরা গঠন করেছেন, কিন্তু আমরা কি দেখলাম সুস্থ, সুষ্ঠ সংস্কৃতির নামে অন্য কিছু চলছে। সেইকারণে মাঝে মধ্যেই কলকাতায় গণমাধ্যমগুলোতে যাত্রা হয়, আবার গণসংগঠন করেছেন সেখানেও থিয়েটার, নাটক ইত্যাদি হয়ে থাকে, আপনারা বুকে হাত দিয়ে বলুন তো সেগুলো কি সত্যি সংস্কৃতিকে রক্ষা করছে? আজকে এমনভাবে আপনারা সংস্কৃতিকে নিয়ে গেছেন যে, তাকে সংহার করার ব্যবস্থা করেছেন এবং একথা আপনারা অস্বীকার করলেও ভবিষ্যতে এটাই কিন্তু বুমেরাং হয়ে আপনাদের কাছে আসবে। তারপরে শান্তিশৃঙ্খলার প্রশ্নে একথা বলতে পারি যে, আজকে গ্রামেগঞ্জে নারী ধর্ষণ থেকে আরম্ভ করে জননী, জায়া, ভগিনীদের উপরে যেভাবে অত্যাচার চলছে তাতে কবি সুকান্তের একটি কবিতার কয়েকটি লাইন পড়ে শেষ করব—

"প্রিয়াকে আমার কেড়েছিস তোরা, ভেঙ্গেছিস ঘরবাড়ি,
সেকথা কি আমি জীবন-মরণে কখনও ভুলতে পারি?
আদিম হিংস্র মানবিকতা যদি আমি কেউ হই,
স্বজন হারান শ্মশানে তোদের চিতা আমি তুলবোই।"

এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে, আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী কিরীটি বাগদী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার গত ২০ বছরের যে সাফল্যগুলো তুলে ধরার চেষ্টা করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। আজকে বামফ্রন্টের আমলে গ্রামের পিছিয়ে পড়া মানুষ, ক্ষেত-মজুর শ্রেণী মেরুদন্ড সোজা করে মাথা উঁচু করে দাঁড়াতে শিখেছে। আজকে তাদের রুচিবোধের অনেক পরিবর্তন হয়েছে, তারা আজকে ঘরবাড়ি বাঁধতে শিখেছে। হন্যে হয়ে তাদের আজকে কাজের জন্য ঘুরে বেড়াতে হয় না। তারা আজকে বলতে শিখেছে তাদের গ্রামে রাস্তা, বিদ্যুৎ কবে হবে। তারা সুস্থ হয়ে বাঁচতে শিখেছে। বিশেষ করে এই ক্ষেতমজুর, কৃষক শ্রেণী তারা আজকে পঞ্চায়েতে এসেছে, পঞ্চায়েতে তারা আলোচনা করার সুযোগ পাচ্ছে, যেটা তাদের কাছে কংগ্রেস আমলে একটা অদ্ভুত ব্যাপার ছিল। এখন ৫ বছর অন্তর নির্বাচন হচ্ছে। সেখানে কংগ্রেস আমলে নির্বাচন বলে কিছু ছিলনা। আজকে বাঁকুড়ার মানুষদের কাজের জন্যে হুগলি, বর্ধমানে যেতে হয় না। নিজের জায়গাতেই বসে কাজ করতে

পারছে, ফলে তারা গ্রামে থেকে গ্রামের উন্নতি করতে পারছে। বিগত কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের আমলে ক্ষেত-মজুরদের জন্য স্বকল্যাণ মূলক আইন চালু করার জন্য আবেদন করা সত্ত্বেও চালু করা যায় নি। সেখানে ক্ষেত মজুরদের জন্য নির্দিষ্ট মজুরি নির্দ্ধারণের দরকার সেটা মানা হয় নি, কিন্তু আমাদের আমলে তার মূল্য দেওয়া হয়েছে আজকে ক্ষেতমজুরের উপর জোতদারদের যে মামলাগুলি চাপিয়ে দেওয়া হয়েছে সেই মামলাগুলির ব্যাপারে অনুরোধ উপরোধ করা সত্ত্বেও সেই মামলাগুলি তোলার কোনও ব্যবস্থা হয়নি। আমি মনে করি, সেই মামলাগুলি অবিলম্বে তুলে নেওয়ার ব্যবস্থা করা হোক। সারা বছর ক্ষেতমজুরদের কাজের জন্য সেচব্যবস্থাকে আরও সম্প্রসারণ করা দরকার। সাথে সাথে খাল খনন করার দাবিও করছি এবং আরও বেশি করে শ্রম দিবস সৃষ্টি করার দিকে গুরুত্ব দেওয়ার জন্য আমি অনুরোধ করব। ক্ষেতমজুরদের পল্লীগুলোতে বিদ্যুৎ এর যে ব্যবস্থা করা হয়েছে সেইগুলো ছাড়াও আরও অনেক গ্রামে যে গ্রামে বিদ্যুৎ যায়নি, সেইগুলিতে বিদ্যুৎ পৌঁছে দিতে হবে। আমি এই দাবিও করছি। আদিবাসী জাতি এবং উপজাতিদের ওবিসি সার্টিফিকেট এর জন্য হয়রানি হতে হচ্ছে, বিভিন্ন অফিসে তাদের ঘুরতে হচ্ছে। আশা করব, এইগুলিকে আরও সরলীকরণ করা হবে। অতীতে কংগ্রেস আমলে এই সমস্ত শ্রেণীর লোকেরা উপেক্ষিত ছিল, কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখছি এদের অনেক উন্নতি হয়েছে এবং ক্ষেতমজুরের স্বার্থে তারা কাজ করে আসছে। এই কয়েকটি কথা বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narbahadur Chettri :** Sir, It was in 1936 when late Tambar Singh Gurung had an opportunity to address this House in English and it is almost after sixty years I am addressing this House in a language which is alien to me. Sir, when Tambar Singh Gurung was here there were Britishers in India. In 1947 Britishers have left the country. India got freedom and all the MLAs present here they are enjoying fruits of the Independence. But so far as I am concerned I am not sure when I will be able to enjoy the fruits of the Independence. So, Sir nor I will go through the Governor's address but before expressing my opinion whether I will support it or oppose it I want to raise some of the issues of my Hills. Sir, I went through the Governor's address and you will find there is no mention of DGHC. Sir, you know DGHC was created in 1988 after violent agitation in Darjeeling, Kalimpong and Kurseong. Sir, DGHC was supposed to have some autonomy, some powers, all the ministers who frequently visit Darjeeling they say that DGHC will be made a model. But Sir, you know of Jharkhand Parishad of Bihar. Bihar Government has given forty two departments to the Jharkhand Parishad. Assam Government has given more power to its Bodo Autonomus Council. But so far as DGHC is concerned it has been given twenty eight departments, minor departments like Pachayat, like social education and Physical Education. And they deserve to be given to the DGHC. Sir, I request the Government of West Bengal's

concerned ministers to give more regional powers to the DGHC so that our people's representatives may be able to govern themselves. In this august House, once in 1955, when our Chief Minister was the then Leader of the Opposition, he had raised this issue. He had told in this very House that people of Darjeeling, people of hills, should be given their due right to govern themselves. But even after coming over to power for the last 19 years, this government has failed to give real power to the hill people.

Sir, so far as the development schemes are concerned DGHC has been deprived of its fund. It is not getting money meant for it. The Central Government is giving some amount of money, but it does not reach to the DGHC is time. Sir, our Darjeeling, our Kurseong and our Kalimpong areas, before 1835, these areas were under rules of the kings of Sikim. Darjeeling till 1835 was under the control of Sikim. Now people of Sikim are getting everything ; in each and every village, there is electricity. Even cowsheds in Sikim are getting electrified. Sir, now the Ramam plant has been installed. It is functioning now. Our Chief Minister went there to inaugurate it. It came into being after 22 years. But all the power has been brought to the plaines and the people living in the hills are not getting any power. I visited Bijonbari. That place, in Bijonbari, it is only a few Kilometres from Ramam Hydel Project. But almost all the villages there, though they are electrified in papers, are not getting electricity. Sir, our hills has tremendous potentiality for electricity power. There are so many rivers and so many streams that are there, but they are never being tapped for producing electricity. Sir, in hills there are so many forest villages, forest villages under the control of West Bengal Government Forest Department. I went to these Bustees. Any minister can go and visit there. The villagers of these Bustee-villages there, they are living the life of Robinson Cruso. There is no hospital, no roads, no labour house, there is nothing, nothing. And the people's lives living there are full of misery and poverty.

Sir, I want to raise the issue of higher education here. Sir, I had visited Bijonbari College. The Government has just started Bijonbari College in the Bijonbari Block. There are just four rooms and in only one room there are furniture—no library, no staff, not a permanent teacher. It is no more than a primary school. Sir, in Darjeeling Govt. College, several posts of lectureres are lying vacant, In Kurseong and Kalimpong several posts are lying vacant. And subjects like electronics, pisciculture, aquaculture, sericulture are not being taught in these colleges. The College was established in 46 by the Britishers and till now it is not covering all important subjects. Sir, in the plain area, .in a higher

secondary school, there are almost 38 elective subjects, but in the hills there are only 12 subjects. Why this gap? Our Ministers say one thing but they do not do that. Why this gap between the deeds and their words ? Sir, So far as industries are concerned, Darjeeling has not got a single industry in these long forty years উনি রিসেন্টলি একটা প্রেস রিলিজ দিয়েছিলেন, যে প্যানেলে দুশো নিউ ইন্ডাস্ট্রি হবে আমি জানতে চাইছি দুশো ইন্ডাস্ট্রির মধ্যে কটা ইন্ডাস্ট্রি পাহাড়ে করতে চাইছেন আমি এটা জানতে চাইছি। Sir, I am an MLA who has not only elected by the Gorkhas but by the people of Darjeeling. Is it possible for me to support the motion of thanks on the Governor's Address ? Perhaps not and never.

[5-30 — 5-40 P.M.]

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার, গত ১০ই জুন মাননীয় রাজ্যপাল এই বিধানসভা কক্ষে যে ভাষণ দিয়েছেন তাকে কোনও সুস্থ মানুষের পক্ষে বিশেষ করে যারা এস সি, এস টি থেকে জিতেছি তাদের পক্ষে সমর্থন করা সম্ভব নয়। তাই আমি এর তীব্র বিরোধিতা করছি। আমাদের যে সংশোধনী আমি এনেছি, তার সাথে সাথে বিরোধীদলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে সেগুলোকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য এখানে রাখার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজকে সকালে একটা প্রশ্ন আমি তুলেছিলাম আইন মন্ত্রী ও বিচারমন্ত্রীর কাছে যে পশ্চিমবাংলায় ৮জন পি পি ও ২৮ জন এ পি পি নিয়োগ করা হয়। তারমধ্যে এস সি, এস টি কজন? প্রশ্ন তুলেছিলাম তথাকথিত আইন ও বিচার মন্ত্রীর কাছে। তিনি এর জবাব দিতে পারেন নি। তাহলে এর পর আমরা কি ভাবব? এস সি, এস টি বিধায়ক বন্ধু যারা আছেন তারাই বা কি ভাবছেন? বন্ধু আমি যেটা বলতে চাইছি মাতৃভাষাই মাতৃদুগ্ধ। গত ৭৯ সালে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন সাঁওতাল ভাষাভাষী ছেলেমেয়েরা, তাদের নিজস্ব ভাষাতে—অলচিকি ভাষাতে লেখাপড়া করতে পারবে। এই ভাষাকে স্বীকৃতি দেওয়া হবে। ১৬ বছর কেটে গেছে। একটাও স্কুলে সে সুযোগ দিয়েছেন? বন্ধু, জ্যোতি বসু ১৬ বছর ধরে আদিবাসী তফসিলি মানুষদের সঙ্গে প্রতারণা করেছেন। পশ্চিমবাংলার আদিবাসী, তফসিলি মানুষ এটা কোনওদিন বরদাস্ত করবে না। আমি যেটা বলতে চাইছি, গ্রামের মানুষ প্রত্যন্ত গ্রামাঞ্চলে মা ও তার শিশু কাঁদছে ক্ষুধার জ্বালায় কাঁদছে। আধ গ্লাস মদে সেই ক্ষুধার কান্না বন্ধ করছে। আর ওরা বলছেন উন্নয়ন, নাকি বিশাল উন্নয়ন হয়েছে। আমি যেটা বলছি শিক্ষা ব্যবস্থায় নাকি বিশাল উন্নতি হয়েছে। স্যার, গ্রামাঞ্চলে যেখানে অনেক আদিবাসী মানুষ বসবাস করে সেখানে নো ডিটেনশন অর্থাৎ কোনও ছাত্রকে যদি ফেল করানো হয় তাহলে তার কোমরে পুলিশ দড়ি বাঁধবে। আমাদের ছেলেমেয়েরা যেখানে পড়ছে সেখানে নো ডিটেনশন, সেখানে ইংরাজি তুলে দেওয়া হচ্ছে। জ্যোতিবাবুর নাতি ইংরাজিস্কুলে পড়বে কিন্তু আমাদের ছেলেরা কোনওদিন ইংরাজি শিখতে পারবে না। ফলে গ্রামাঞ্চলের শতকরা ৮০ ভাগ মানুষ এরা দাসত্ব করবে। এমনই তাদের শিক্ষা দেওয়া হচ্ছে। এরা কোনওদিন ডাক্তার হতে পারবে না। চিরস্থায়ী ওদের ভৃত্য হয়ে থাকবে। মাত্র ২০ ভাগ মানুষ ওই ৮০ ভাগ মানুষের ভাগ্য নির্দ্ধারণ করে দেবে। অর্থাৎ ২০ ভাগ মানুষ ৮০ ভাগ মানুষকে পরিচালনা করবে, এমন শিক্ষা ব্যবস্থার প্রচলন করা হয়েছে।

আমরা ঝাড়খন্ডীরা ভারতবর্ষের মধ্যে পবিত্র সংবিধানের মধ্যে থেকে পৃথক ঝাড়খন্ড রাজ্যের জন্য আন্দোলন করছি। এতে ভারতবর্ষের চৌহদ্দির মধ্যে নতুন রাজ্য করে সাড়ে তিন কোটি মানুষের আত্মমর্যাদা, ভূত-ভবিষ্যৎ, ভৌগোলিক সীমা, নিজেদের কৃষ্টি-সংস্কৃতিকে বাঁচাতে পারব। কিন্তু বামপন্থীরা ঝাড়খন্ডীদের অবমাননা করছে। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমাদের সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয় ঝাড়খন্ড।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে মাননীয় সদস্য শ্রী গৌরিপদ দত্ত মহাশয়, যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমাদের রাজ্যে যে নির্বাচন হল, সারা দেশে যে নির্বাচন হল তাতে দেখলাম ভারতবর্ষের ৬টা রাজ্যে বিধানসভার নির্বাচনে মানুষ বেশির ভাগ জায়গায় রায় দিলেন যারা সরকার পরিচালনা করেছিলেন তাদের বিরুদ্ধে। পশ্চিমবঙ্গের মানুষ বামপন্থীদের পুনর্নির্বাচিত করলেন। পঞ্চমবার বামফ্রন্ট পশ্চিমবঙ্গের সরকার গঠন করে একটা উল্লেখযোগ্য নজির সৃষ্টি করলেন। আমাদের রাজ্যে এই সাফল্য একদিকে জনবিরোধী দুর্নীতিগ্রস্ত কংগ্রেস বিরোধিতা, সাম্প্রদায়িক শক্তি বি জে পি-র বিরোধিতা, সংবাদ মাধ্যমের একাংশ যারা লাগাতার ভাবে বামপন্থীদের বিরুদ্ধে কুৎসা প্রচার করেছিলেন তাদের মোকাবিলা করে পশ্চিমবঙ্গের মানুষ ইতিবাচক রায় দিয়েছেন। পশ্চিমবঙ্গে তৃণমূল স্তর থেকে সংস্কার হয়েছে। গণতন্ত্রের উন্নত সমাজ ব্যবস্থা সম্পর্কে ফরাসি দার্শনিক রুশো গণতন্ত্র সম্পর্কে বলেছিলেন—'দেবতাদের দিয়ে যদি পৃথিবী তৈরি হত তাহলে গণতন্ত্র সফল হত, মাটির মানুষের জন্য এত নিখুঁত ব্যবস্থা চলে না। কিন্তু পশ্চিমবঙ্গ এর ব্যতিক্রম। পশ্চিমবঙ্গে গ্রাম-উন্নয়ন, নগর উন্নয়ন হয়েছে। আমরা গণতন্ত্রকে রক্ষাই শুধু করিনি, কংগ্রেস আমলে যা ধ্বংস হতে বসেছিল, তাকে সম্প্রসারিত করেছি, বিকেন্দ্রীকরণ করেছি ক্ষমতার। আপনাদের নিশ্চয় মনে আছে, যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছিল, তখন আমাদের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, রাইটার্স বিল্ডিংসে বসে সরকার পরিচালনা করব না, আমরা গণতন্ত্রকে তৃণমূলে সম্প্রসারিত করব। কংগ্রেস আত্মতুষ্টি লাভ করতে পারে, আইন করেছিল বলে। কিন্তু তারা নির্বাচন করেন নি, পঞ্চায়েত পুরানো ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছিল। পঞ্চায়েতে আমরা পরপর চার বার নির্বাচন করেছি, পৌর নির্বাচন করেছি পরপর চার বার। শুধু তাই নয়, মানুষের হাতে ক্ষমতা দিয়ে গ্রাম সংসদ গঠন করেছি। নতুন পৌর আইন অনুযায়ী ওয়ার্ড কমিটির প্রস্তাব করা হয়েছে। বিভিন্ন পৌর এলাকায় সেই ওয়ার্ড কমিটি নতুন ভাবে কাজও শুরু করেছে। দুঃখের বিষয় কংগ্রেস বিরোধিতা করছেন কিন্তু দায়িত্বশীল বিরোধিতা করছেন না। উত্তরপাড়ার কোন্নগর পৌরসভা কংগ্রেস নেতৃত্বে পরিচালিত, সেখানে ওয়ার্ড কমিটি করছেন না, অথচ শ্রীরামপুরে ওয়ার্ড কমিটি করা হয়েছে। এইভাবে সাধারণ মানুষের অংশগ্রহণের মধ্যে দিয়ে, গণতন্ত্রকে বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আমরা পশ্চিমবঙ্গের বুকে নতুন ইতিহাস নতুন নজির সৃষ্টি করেছি।

পাশাপাশি ভূমি সংস্কারের কথা সবাই জানেন। ভারতবর্ষের মধ্যে ভূমি সংস্কারের সবচেয়ে বেশি সফল হয়েছে পশ্চিমবঙ্গে। শুধু তাই নয়, অন্য রাজ্যের সঙ্গে এখানকার পার্থক্য

আমাদের রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন। পশ্চিমবঙ্গে জমি পাট্টা যৌথভাবে স্বামী-স্ত্রীর নামে দেওয়া হয়। নারী-পুরুষের সমমর্যাদা পশ্চিমবঙ্গেই বেশি পেয়েছে, সবচেয়ে বেশি স্বীকৃত হয়েছে। আমরা দেখছি শিল্পায়নের ক্ষেত্রে নতুন সম্ভাবনা সৃষ্টি হয়েছে পশ্চিমবঙ্গে। আমরা রাষ্ট্রয়ত্ত সংস্থাগুলোকে রক্ষা করার চেষ্টা করেছি। পশ্চিমবঙ্গের রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাগুলোকে সুস্থভাবে পরিচালিত করার চেষ্টা করেছি। শ্রীরামপুরে ইন্ডিয়া বেল্টিং পশ্চিমবঙ্গ সরকার অধিগৃহীত সংস্থা। কংগ্রেসের চিফ হুইপ তার বিধানসভা কেন্দ্র, চাঁপদানি কেন্দ্রে পশ্চিমবঙ্গ সরকার অধিকৃত ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ স্পিনিং মিল সুষ্ঠভাবে পরিচালিত হচ্ছে। কিন্তু প্রাক্তন কংগ্রেস সরকার কেন্দ্রের এন টি সি মিলগুলিকে ধ্বংস করে দেয়, তাদের কাঁচামাল দেয় না, শ্রমিকরা ঠিক সময় বেতন পান না। এটাই তো পার্থক্য তাই পশ্চিমবঙ্গের মানুষ ইতিবাচক রায় দিয়ে দুনিয়ার মধ্যে একটা নজির সৃষ্টি করেছে। পশ্চিমবঙ্গ মাথা উঁচু করে দাঁড়িয়ে আছে। কংগ্রেসি সদস্যদের কাছে অনুরোধ—আসুন, দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকা পালন করুন। সব শেষে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুষারকান্তি মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপাল ১০ জুন যে ভাষণ দিয়েছেন, তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। প্রথমেই বলি, বামফ্রন্ট পঞ্চমবার ক্ষমতায় এসেছে। বামফ্রন্ট সরকার শুধু শিল্পায়নের কথা বলে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ শিল্পায়নে অগ্রনী, এই কথা বলে পশ্চিমবঙ্গের জনসাধারণকে বিভ্রান্ত করেছে। হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এবং বক্রেশ্বরের নাম করে বহু নির্বাচনী বৈতরণী পার হয়েছে। সেই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স আজও সেই অবস্থায় আছে। মাননীয় স্পিকার সাহেবের কাছে সনির্বন্ধ ভাবে জানাতে চাই, বামপন্থী দলের মাননীয় বিধায়করা এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, তারা শুধু প্রচার সর্বস্ব রাজনীতি করে গিয়েছেন, এতে সাধারণ মানুষের কোনও উপকার হয়নি, এলাকার মানুষকে সর্বশান্ত করেছেন। শিল্পায়নের নামে সাধারণ মানুষ ভূমিহীন হয়ে। ভিক্ষাবৃত্তি অবলম্বন করেছে। পেট্রোকেমিকেলসের জন্য ১২-টা গ্রামের মানুষকে উচ্ছেদ করা হয়েছে অথচ সেখানে আজ পর্যন্ত পেট্রোকেমিকেলস হয়নি। পেট্রো-কেমিকেলসের ডাউনস্ট্রিম হবে বলে মাননীয় মুখ্যমন্ত্রী আবার নতুন করে শিলান্যাস করছেন। আমরা অবাক হচ্ছি, সেই শিলান্যাসের জন্য আবার নতুন করে শিলা পাতা হচ্ছে। নতুন করে শিল্প সেখানে গজিয়ে উঠবে কিনা জানিনা। কিন্তু এটা বলতে পারি, যে শিলা প্রথমে সেখানে পাতা হয়েছিল সেখানে পেট্রো-কেমিক্যালস হয়নি। শুধু খাদ কাটা হয়েছে, খাদ ভরাট হয়েছে। ঝিল কাটা হয়েছে, ঝিল ভরাট হয়েছে। কিন্তু শিল্প হয়নি। লরি ছুটছে, ধুলো উড়ছে, ঠিকাদার লুঠছে। গাছ কাটছে, গাছ বসছে। কিন্তু শিল্প হচ্ছে না। ডাউনস্ট্রিম চালু হল না। আজকে গ্রামে গ্রামে অত্যাচার চলছে। বিড়লা ছুটছে, টাটা ছুটছে, সোরস ছুটছে, মন্ত্রী আসছে মন্ত্রী যাচ্ছেন কিন্তু শিল্প হচ্ছে না।

স্যার, আমি যেটা বলতে চাইছি, আজকে শিল্পের নামে সাধারণ মানুষকে উদ্বাস্তু করে, ক্ষতিগ্রস্ত করে রাখা হল। তাদের কর্মসংস্থানের কোনও সুযোগ করা হল না। আজকে তাদের ভিক্ষাবৃত্তি করে ক্ষুণ্ণবৃত্তি করতে হচ্ছে। তাই স্যার, রাজ্যপালের ভাষণে রাজ্যের প্রকৃত চিত্র তুলে ধরা হয়নি। আজকে ভয়াবহ বেকার সমস্যার কথা রাজ্যপালের ভাষণে নেই। আজকে

যারা বাস্তুচ্যুত হয়েছে, কর্মসংস্থান হয়নি অথচ শিল্পের জন্য নিজেদের ভিটে, বাস্তু ত্যাগ করে ক্ষুদিরাম কলোনিতে দুঃখিরামের মতো জীবনপাত করছেন সেখানে শুধু রাজনীতি করার জন্য একটা স্ক্রিনিং কমিটি করা হয়েছে। কিন্তু ক্ষতিগ্রস্ত উদ্বাস্তুদের জন্য কিছুই করা হয়নি, শুধু স্বজনপোষণ করা হয়েছে। সিপিএম-এর লোকেদের কাজ পাইয়ে দেওয়া হয়েছে, ক্ষতিগ্রস্তদের কোনও কাজ হয়নি। স্যার, আজকে এই রাজ্যে ৫৬ লক্ষের অধিক বেকার। কিন্তু সেবিষয়ে কোনও উল্লেখ এই ভাষণে নেই। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র সুতাহাটাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। কিন্তু তার মাধ্যমে লোক নিয়োগ হচ্ছে না। সিপিটি, আই ও সি, হিন্দুস্থান লিভার প্রভৃতি কারখানায় দুর্নীতির মাধ্যমে লোক নিয়োগ হচ্ছে। সি পি এম-এর ক্যাডার বাহিনী এই কাজ করছে। তাই স্যার আমি রাজ্যপালের ভাষণে এই সব বক্তব্যগুলো না থাকার জন্য আপত্তি জানাচ্ছি। স্যার, যেসব জায়গায় নতুন করে জমি অধিগ্রহণের কাজ চলছে সেখানে সরকার নিয়ম না মেনে পার্টি ক্যাডারদের দিয়ে অধিগ্রহণ করছে। এতে গরিব লোক ক্ষতিগ্রস্ত হচ্ছে। স্যার, সম্প্রতি এ ব্যাপারে নরেন পাড়ুই বলে একজন রিক্সা চালককে গুলি করে মেরে ফেলা হয়। কিন্তু স্যার, আজ পর্যন্ত তার ক্ষতিপূরণ দেওয়া হল না। তাই স্যার, রাজ্যপালের প্রদত্ত ভাষণের জন্য ধন্যবাদ জানানোর বিরোধিতা করে এবং আমার উল্লেখিত বক্তব্য যাতে রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয় এই দাবি জানিয়ে এবং আমাদের আনা কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মহামান্য রাজ্যপালের ভাষণের উপর আপনার ঘরের লোক যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন এবং আমার দলের পক্ষ থেকে এখন যেকথাগুলি বলা হয়েছে, তার কিছু অংশ আমি স্মরণ করিয়ে দিতে চাই। স্যার, এখানে যারা আজকে বামফ্রন্টের কথা বলেছেন যে একটানা চার, পাঁচবার জিতেছেন, তাদের স্মরণ করিয়ে দিতে চাই, যে বিধান রায়ের আমলে এরা, কমিউনিস্টরা গণতন্ত্র মানছি না, মানব না বলে বিধান রায়ের উন্নয়নমূলক কাজে বাধা দিয়েছেন এবং পশ্চিমবাংলাকে ধ্বংস করার চেষ্টা করেছেন। পরবর্তীকালে প্রফুল্ল সেন এসে পশ্চিমবাংলায় খাদ্য সমস্যার সমাধানের জন্য নতুন পথ দেখালেন। এরা তখন খাদ্য আন্দোলনের নামে যাদের এগিয়ে দিয়েছিল পুলিশের সামনে এবং তারা পুলিশের গুলিতে প্রাণ দিয়েছিল। আজকে পশ্চিমবাংলার মানুষ এদের দেখছে, এখন এক লিটার কেরোসিন তেল ৯ টাকা থেকে ১১ টাকায় কিনতে হয়। আজকে রেশনে চাল নেই। রাজ্যপালের ভাষণে তিনি বলেন নি যে কেন রেশনে চাল, গম নেই। বাস্তব অবস্থা কি দাঁড়িয়েছে? এখন এক কেজি চালের দাম ১০ টাকা থেকে ১২ টাকা। আপনাদের পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে রেশন ব্যবস্থা পশ্চিমবাংলায় বামফ্রন্ট আসার পর একেবারে ভেঙে চুরমার হয়ে গেছে। এরা আবার শিল্পোন্নয়নের কথা বলেন? ১৯৪৭ সালের পর থেকে যখন পন্ডিত জওহরলাল নেহেরু সারা পৃথিবী ঘুরে ভিক্ষা করে চাল, ডাল, গম এনেছিলেন ১৯৬৪ সাল পর্যন্ত। পরবর্তীকালে অর্থাৎ ১৯৬৪ সালের পর থেকে ১৯৭৭ সালের আগে দুবার ক্ষমতায় এসেছেন, যুক্তফ্রন্টের নামে একবার ক্ষমতায় এসেছেন ১৯৬৭ এবং ১৯৬৯ অ্যান্ড দেয়ার আফটার ১৯৭৭ অন ওয়ার্ডস এখন পর্যন্ত সরকারে আছে। বলুন কি কারণে ১৯৯৪ তে এসে শিল্পোন্নয়নের কথা বলছেন? আজকে যারা এই সরকারের দলে

আছেন এরা কেন সেদিন প্রতিবাদ করেন নি? এই সরকার গত ১৫ বছরে ১৯৭৭ থেকে একটানা এত দিনেও শিল্পনীতি ঘোষণা করতে পারেন নি। আগে বলেছিলেন কংগ্রেসকে সরিয়ে দিন, এরা শ্রমিকদের মালিক করবে, মালিকদের জেলখানায় রাখবে। সরকার পক্ষের বন্ধুদের এবং মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি আজকে আপনারা একটাও মালিকের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন, যারা আজকে পশ্চিমবাংলায় শত শত কারখানা বন্ধ করে দিয়েছে? এইসব শিল্পের শ্রমিকরা আজকে ভিক্ষা করে খাচ্ছে, আত্মহত্যা করছে। মালিকরা আজকে শ্রমিকদের তালা বন্ধ করে পেটায়, মারে। অত্যন্ত পরিতাপের কথা যে তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা তছরূপ করার দায়ে অরুণ বাজোরিয়াকে গ্রেফতার করা হয়েছিল এবং তাকে জেলে না রেখে বেলভিউ নার্সিং হোমে রাখা হয়েছিল। এইভাবে আপনারা বাংলার শিল্পকে ধ্বংস করে দিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় কটা প্রাথমিক বিদ্যালয় করেছেন? এই ২০ বছরে কটা হাইস্কুল করেছেন। ১৯৪৭ সালের পর থেকে সারা পশ্চিমবঙ্গে আমরা যতগুলি প্রাথমিক বিদ্যালয় করেছিলাম, সেগুলি ধ্বংস হয়ে গেছে। সেখানে গরু, গাধা থাকতে পারে না, মানুষতো দূরের কথা, এমন অবস্থা হয়েছে। হাসপাতালের কথা বলছেন, ডায়মন্ডহারবার থেকে কাঁচরাপাড়া এই সুবার্বন এলাকার মধ্যে আপনাদের ১২ জন মন্ত্রী থাকেন, বলুনতো, একটা হাসপাতালের নাম যে হাসপাতালটির আপনারা উন্নতি করেছেন এই ২০ বছরে? যে হাসপাতালগুলিকে আমরা তৈরি করেছি, সেগুলিকে আপনারা শেষ করেছেন। আর সংখ্যা তত্ত্ব দিয়ে আপনারা মানুষকে ভুল বোঝাতে চাইছেন। সেই কংগ্রেসের কাছেই ন্যাশনাল ফ্রন্টের নেতা চিঠি লিখে বলেছেন আমাদের সমর্থন করুন, আমরা সরকার করতে চাই। তাই স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্ট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ১০ই জুন মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় গৌরীপদ দত্ত আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, বামফ্রন্ট-এর অনেক বিধায়কই বার বার বলবার চেষ্টা করেছেন—কংগ্রেস বি জে পি ভাই ভাই। তারা কংগ্রেসকে হেয় করবার চেষ্টা করেছেন। অথচ বামফ্রন্টের এই বিধায়করা ভুলে গেছেন যে, আজকে আমাদের আবার 'একই বৃন্তে দুটো ফুল হিন্দু মুসলমান' গানটা গাইবার দরকার হত না, যদি না বাংলার মাটিতে, শহিদ মিনার ময়দানের একই মঞ্চে তিনটি ফুল অটল, জ্যোতি, ভি পি সিং-এর জন্ম হত। ওদের জন্ম নাহলে আমাদের নতুন করে 'একই বৃন্তে দুটি ফুল হিন্দু মুসলমান' গানটি গাইতে হত না।

মাননীয় চেয়ারম্যান, স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে, আইন শৃঙ্খলার প্রশ্নে রাজ্যপাল তার বক্তব্যের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের প্রশংসা করেছেন! এটা রাজ্যপালকে দিয়ে করানো হয়েছে। অথচ মাননীয় চেয়ারম্যান, স্যার, আপনি জানেন আমাদের কুচবিহার জেলায় ৩০০ বছরের ঐতিহ্যপূর্ণ একটা মন্দির আছে এবং সেটি হিন্দু, মুসলমান, বৌদ্ধ, জৈন, খ্রিস্টানদের মিলন ক্ষেত্র। সেটি হচ্ছে মদনমোহন মন্দির। সেখানে ২৪ ঘণ্টা পুলিশ পাহারা থাকে। তা সত্ত্বেও গত তিন বছর আগে ৩০০/৩৫০ বছরের পুরানো মদনমোহন বিগ্রহ চুরি হয়ে গেছে। বামফ্রন্ট সরকারের পুলিশ প্রশাসনের পক্ষ থেকে আজ পর্যন্ত সেই বিগ্রহ উদ্ধার হল না। আজ অবধি সেই বিগ্রহ এই অপদার্থ বামফ্রন্ট সরকার

উদ্ধার করতে পারে নি। অতএব কোনও মতেই এরা প্রশংসা পেতে পারে না।

মাননীয় চেয়ারম্যান, স্যার, রাজ্যপালের ভাষণে রাজ্যের উন্নয়নের কথা বলা হয়েছে। অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে, বামফ্রন্ট সরকার গত ১৯ বছর কলকাতা কেন্দ্রীক উন্নয়ন করতে গিয়ে আমাদের জেলা, কুচবিহার জেলাকে বঞ্চিত করেছে, তথা সারা উত্তরবাংলাকে বঞ্চিত করা হয়েছে। সরকারের রাজস্ব আয়ের ক্ষেত্রে উত্তরবাংলার একটা বড় অংশ আছে—মাননীয় সদস্যরা জানেন উত্তরবাংলা থেকে টি, টিম্বার, টোবাকো এবং ডলোমাইট-এর মাধ্যমে সব চেয়ে বেশি পরিমাণ রাজস্ব আয় হয়ে থাকে। অথচ সেই প্রদেয় রাজস্বের ন্যূনতম অংশ উত্তরবাংলা তথা কুচবিহার জেলার উন্নয়নের জন্য আমরা পাই নি।

মাননীয় চেয়ারম্যান, স্যার, তিস্তা সেচ প্রকল্পের সম্বন্ধে রাজ্যপালের বক্তৃতার মধ্যে একটা লাইনে বলা হয়েছে। অথচ আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, তিস্তা সেচ প্রকল্পের জল আদৌ উত্তরবাংলার ক্ষুদ্র চাষী বা প্রান্তিক চাষীদের স্বার্থে ব্যবহৃত হচ্ছে না। তাদের কাছে তিস্তা সেচ প্রকল্পের জল আজও অদৃশ্য। কেন জানেন? শিল্পের স্বার্থে চা-বাগানগুলোর ভেতর দিয়েই তা শুধু প্রবাহিত হচ্ছে। এর ফলে উত্তরবঙ্গের ক্ষুদ্র ও প্রান্তিক চাষিরা কৃষির জন্য তিস্তা প্রকল্প থেকে ন্যূনতম সেচের জলটুকুও পাচ্ছে না। সব চেয়ে আশ্চর্যের ব্যাপার, তিস্তা প্রকল্পের কাজ বছরের পর বছর থেকে চলছে এবং এমন ঢিমেতালে কাজ চলছে যে কবে এই কাজ শেষ হবে তা আমরা জানি না! শুধুই সরকারি টাকার অপচয় হচ্ছে। মূলত চাষীদের স্বার্থে তিস্তার জল কৃষি ক্ষেত্রে আসছে না।

[6-00 — 6-10 P.M.]

এছাড়াও আমাদের উত্তরবাংলা আজও বিভিন্ন ক্ষেত্রে অবহেলিত। আমাদের জেলা কুচবিহার কলকাতা থেকে ৭০০ কিলোমিটার দূরে অবস্থিত। পরিবহনের ক্ষেত্রে এখনও আমাদের এই দূরত্ব অতিক্রম করতে সময় লাগে ন্যূনতম ১৮ ঘণ্টা থেকে ২৪ ঘণ্টা। কিছু দিন আগে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটা প্রচার দেখলাম—একটা স্টেট এক্সপ্রেস রুট চালু করা হবে। কোন অদৃশ্য কারণে সেই স্টেট এক্সপ্রেস রুটটি বাতিল করে দেওয়া হয়েছে। যারফলে পরিবহনের ক্ষেত্রে আমরা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছি। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র থেকে আরম্ভ করে জেলা হাসপাতাল পর্যন্ত কোথাও ডাক্তার নেই, ওষুধ নেই। নেই আর নেই। আছে বলে গত ১৯ বছর ধরে কুচবিহারের মানুষ দেখতে পায়নি। কুচবিহারে প্রাথমিক স্কুল আজ পর্যন্ত যেগুলি আছে সেইসব স্কুলে পাঠ্য-পুস্তক পায় না। গত ১৯ বছরে এ বি এন শীল কলেজে অপদার্থ বামফ্রন্ট সরকার প্রিন্সিপ্যাল দিতে পারলেন না। সুনীতি অ্যাকাডেমি যেটা ১০০ বছরের পুরানো সেই স্কুলে গত ১৮ বছর থেকে হেড মিসট্রেস নেই। প্রশাসন বলে কোনও বস্তু পশ্চিমবাংলায় আছে বলে কুচবিহারের মানুষ তথা উত্তরবাংলার মানুষ মনে করে না। তাই পিছিয়ে পড়া জেলার স্বার্থে আরও এগিয়ে আসা দরকার। সেইজন্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### 2nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Second Report of the Busi-

ness Advisory Committee which met in my chamber on the 14th June, 1966 and recommended the following programme of business from 18.6.96 to 20.6.96.

18.6.96, Tuesday :

(i) Motion under rule 185 regarding recommendations of Sarkaria Commission on Centre-State relationship—

Notice given by Shri Nirmal Mukherjee, Shri Kripasindhu Saha, Shri Subhas Goswami, Shri Brahmamoy Nanda and Shri Rabindra Nath Mondal—1 hour

(ii) Motion under rule 185 regarding Law and Order situation in the State—

Notice given by Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Asit Mitra, Shri Paresh Paul and Shri Anoy Gopal Sinha—2 hours

(iii) Motion under rule 185 regarding Closed and Sick Industries in the State—

Notice given by Shri Ambica Banerjee, Shri Abdul Mannan and Shri Saugata Roy— 1 hour

(iv) Motion under rule 185 regarding felicitations to the United Front Government at Centre—

Notice given by Dr. Gouri Pada Dutta, Shri Kripasindhu Saha, Shri Subhas Goswami, Shri Brahmamoy Nanda and Shri Rabindra Nath Mandal—1 hour

19.6.96, Wednesday :

(i) The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Post) (Amendment) Bill, 1996

(Introduction, Consideration and Passing)— 2 hour

(ii) The Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996

(Introduction, Consideration and Passing)— 1 hour

20.6.96, Thursday : (i) The Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996

(Introduction, Consideration and Passing)— 1 hour

(ii) The Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996

(Introduction, Consideration and Passing)— 1 hour

N.B. : There will be no Questions for Oral Answer and Mention Cases on Tuesday, the 18th June, 1996.

**Shri Prabodh Chandra Singh :** Sir, I beg to move that the 2nd Report of the Buisness Advisory Committee, as presented today be agreed to by the House.

The motion was then put and agreed to.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীগুলিকে সমর্থন করে আমি অল্প দু-একটি কথা বলছি। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, The Left Front has been elected to power for the fifth time in succession which is a record. রাজ্যপালের ভাষণে বামফ্রন্টের পঞ্চমবার জয়ের প্রশংসা করেছেন এবং আনন্দ প্রকাশ করেছেন। বামফ্রন্টের অনেক সদস্যের মুখে আমি একই আনন্দের প্রকাশ শুনলাম। কিন্তু রাজ্যপালের ভাষণে একথা উল্লেখ করেনি যে এবার পশ্চিমবাংলায় জনসাধারণ কিভাবে এই বামফ্রন্টকে ধাক্কা দিয়েছেন। একথা তিনি উল্লেখ করেননি। সেটা তিনি উল্লেখ করেননি, এবার আটজন মন্ত্রী বামফ্রন্ট সরকারের হেরে গেছেন এবং আজকে এই যে মুখ্যমন্ত্রীকে দেখছেন, এই মুখ্যমন্ত্রীর পার্টি সি পি এম তারা পেয়েছে ১ কোটি ৩৪ লক্ষ ভোট আর আমরা এদিকে বিরোধী পক্ষ যারা আছি, আমরা পেয়েছি ১ কোটি ৪৭ লক্ষ ভোট। আমরা ১৩ লক্ষ ভোট বেশি পেয়েছি। মুখ্যমন্ত্রী যত লোকের প্রতিনিধি, আমরা তার চেয়ে বেশি লোকের প্রতিনিধি। বামফ্রন্টের ভোট যদি কুড়িয়ে বাড়িয়ে এক সঙ্গে না হত তাহলে ঐ জায়গায় জ্যোতি বাবুকে বসতে হত না। এবার ১৫০টা আসন পেয়েছেন সি পি এম, ১৪৬টা হলে একক সংখ্যা গরিষ্ঠতা হয় না। ওরা রামনগরে ৪৫০ ভোটে জিতেছেন। হাবড়া, বসিরহাট, ময়না সবং সব জায়গায় এক হাজারের কম ভোটে জিতেছেন, এই রকম প্রায় দশটি আসন আছে। যদি এই ঘটনা না ঘটত তাহলে সিপিএম এর সংখ্যা গরিষ্ঠতা থাকত না এবং আজকে এই রাজ্যে সবচেয়ে বড় বন্ধু কে, তার নাম বিজেপি। বিজেপি যদি বাম বিরোধী ভোট না কাটত তাহলে ওরা ৫৩টা আসনে পরাজিত

হত। আজকে সেই জন্য অটলবিহারী বাজপেয়ী যে মিটিং করলেন, সেখানে সিপিএম-এর লোককে সেই মিটিং-এ পাঠিয়ে জনসমাগম বাড়িয়ে দিয়েছে। আজকে আপনারা বিজেপিকে আসতে কেন্দ্রে সাহায্য করেছেন। আজকে আপনারা কেন্দ্রে দেবগৌড়াকে সমর্থনের কথা বলছেন। আমরা কংগ্রেস ১৪১ জন, আর সেই জায়গায় দেবগৌড়ার ৪০ জনের পার্টিকে আমরা সমর্থন করেছি, কারণ আমরা সাম্প্রদায়িক বিরোধী বলে। কিন্তু জেনে রাখুন কোনও সময় যদি সি পি এম-কে কেন্দ্রীয় সরকারে নেওয়া হয় তাহলে কংগ্রেস তাকে সমর্থন করবেনা। আজকে পরিষ্কার করে এই কথা বলতে চাই। মাঝখানে কথা উঠেছিল যে জ্যোতি বসু প্রধানমন্ত্রী হবেন, বাঙালি হিসাবে আমরা অনেকে গর্ব বোধ করেছিলাম। কিন্তু এতে আমরা কোনও বাধা দিইনি, ওদের নিজেদের দলের লোকেদের বিরোধিতার জন্য তিনি প্রধানমন্ত্রী হতে পারেননি। যারা পশ্চিমবাংলার কমরেড, তারা বিরোধিতা করেছে। তার কারণ এই সরকারটা টিকে আছে একটা মানুষের জন্য। ওর নিজের দলের মধ্যেই বিরোধিতা ছিল। তাই রাজ্যপালের ভাষণে এইগুলো উল্লেখ করেন নি। আজকে সি পি এম-এর আনন্দ করার সময় নয়, বামফ্রন্ট সরকারের আনন্দ করার সময় নয়, তাদের সোল সার্চিং করা দরকার। কারণ পশ্চিমবাংলায় তাদের ভোট কেন কমছে? আপনারা আপনাদের কৃতিত্ব বলে যেগুলো দাবি করেছেন রাজ্যপালের ভাষণে Goverments success in the field of land reforms, Panchayatiraj : agriculture, fishery, forestry and rural development has been widely accepted. এগ্রিকালচারে আপনাদের বিরাট সাফল্য, সেইজন্য পশ্চিমবাংলায় প্রতি বছর ৩৮ লক্ষ টন চাল, গম কেন্দ্রীয় পুল থেকে না আনলে আপনাদের রেশন ব্যবস্থা চলে না। আর কেন্দ্রীয় পুলে দেন দেড় লক্ষ থেকে দু'লক্ষ। এটাই কি আপনাদের সাফল্যের উদাহরণ? মাছ নিয়ে কথা বলেছেন। আজকেই মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তর পর্বে বলেছেন ৮০ হাজার থেকে ১ লক্ষ টন মাছ অন্য রাজ্য থেকে আনতে হয়। এটা কি মৎস্য চাষে সাফল্যের উদাহরণ? সোশ্যাল সার্ভিসের ক্ষেত্রে একটা হিসাব দেখলাম পাঁচ বছরে পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ৫১ হাজার ২১টায় দাঁড়িয়ে আছে। ৯১ সালে থেকে ৯৬ সালের মধ্যে হাসপাতালে বেডের সংখ্যা একটাও বাড়েনি। এই দিয়েই বোঝা যাচ্ছে পশ্চিমবাংলার মানুষের অবস্থার কী উন্নতি হচ্ছে। আমার কাছে একটা অকেশন্যাল সেনসাস পেপার আছে, তা থেকে লোকের আর্থিক অবস্থা কোন একটা রাজ্যের কেমন তা বোঝা যায়। Percentage of distribution of household by type of fuel used. তার মানে কি? তার মানে হচ্ছে কী ধরনের জ্বালানি তারা ব্যবহার করছে। যারা সবচেয়ে পেছনে তারা পুরো গোবর বা ঘুঁটে ব্যবহার করে। সারা ভারতবর্ষে ১৫ শতাংশ লোক গোবর ব্যবহার করে আর পশ্চিমবঙ্গে ১৮ শতাংশ লোক গোবর ব্যবহার করে। তার মানে এটা অল ইন্ডিয়া অ্যাভারেজের থেকেও বেশি। আবার সারা ভারতবর্ষে ৮ শতাংশ লোক কুকিং গ্যাস ব্যবহার করে, পশ্চিমবঙ্গে ৫ পারসেন্ট লোক কুকিং গ্যাস ব্যবহার করে। তার মানে পশ্চিমবঙ্গে বেশি মানুষ গোবরের উপর নির্ভরশীল আর কম মানুষ কুকিং গ্যাস ব্যবহার করার সুযোগ পান। স্যার, আপনি বুঝবেন, এটা থেকেই পিছিয়ে থাকার লক্ষণ বোঝা যায়। তারপর পশ্চিমবঙ্গে কত মানুষ পাকা বাড়িতে বাস করার সুযোগ পান? সারা ভারতবর্ষের ক্ষেত্রে এই অঙ্কটা হচ্ছে ৪১ শতাংশ আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই সংখ্যাটা হচ্ছে ৩২ শতাংশ। ওরা বলেন যে ওরা মানুষের অনেক উপকার করেছেন, এখানে অনেক উন্নতি

[6-10 — 6-20 P.M.]

হয়েছে, গ্রামগুলি খুবই উন্নত হয়েছে ইত্যাদি। সারা ভারতবর্ষে গ্রাম এলাকায় পাকা বাড়ির সংখ্যা হচ্ছে ৩০ শতাংশ আর পশ্চিমবঙ্গে ১৫ শতাংশ মানুষ গ্রামে পাকা বাড়িতে থাকেন। ন্যাশনাল অ্যাভারেজ থেকে পশ্চিমবঙ্গে গ্রামে পাকা বাড়ির সংখ্যা অর্দ্ধেক। এরপরও ওরা বলেন যে এখানে ওরা গরিবদের অনেক উন্নতি করে দিয়েছেন। এর পর স্যার, আমি বিদ্যুতের কথায় আসছি। Proportion of households having electricity facilities. সারা ভারতবর্ষে ৪২ শতাংশ হাউসহোল্ডে বিদ্যুৎ আছে আর পশ্চিমবঙ্গে ৩২ শতাংশ হাউসে বিদ্যুৎ আছে। আমরা জানি ভারতবর্ষের ৮টি রাজ্য তাদের সমস্ত গ্রামগুলিতে বিদ্যুৎ নিয়ে গিয়েছেন আর পশ্চিমবঙ্গে বামফ্রন্টের এই দীর্ঘদিনের রাজত্বে এখনও পর্যন্ত মাত্র ৭৫ শতাংশ গ্রামে বিদ্যুৎ গিয়েছে। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলি, এ বছর ওঁনার সংসদীয় জীবনের ৫০ বছর পূর্তি হচ্ছে, উনি ৪৬ সালে প্রথম এই অ্যাসেম্বলিতে এসেছিলেন, অনেকদিন ধরেই মুখ্যমন্ত্রী আছেন, So, there is glorious time for him to retire now. এখনই ওর অবসর নেওয়া উচিত। এই রাজ্যকে উনি কিছুই দিতে পারেন নি। রাজ্যকে অন্ধকার করে রেখে দিয়েছেন। মুখ্যমন্ত্রী মহাশয় যখন প্রথম ক্ষমতায় এলেন তখন পশ্চিমবঙ্গের আনএমপ্লয়েড ছিল ১২ লক্ষ, আজকে ৯৬ সালে সেখানে পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড আনএমপ্লয়েডের সংখ্যাটা হচ্ছে ৫২ লক্ষ। ২০ বছরে এখানে ৪০ লক্ষ রেজিস্টার্ড আনএমপ্লয়েডের সংখ্যা বেড়েছে। বছরে দু'লক্ষ করে রেজিস্টার্ড আনএমপ্লয়েড বাড়ছে। সেই তুলনায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বছরে চাকরি হচ্ছে ১০ হাজারের মতন। এইভাবে চললে ১০ বছরে হবে ১ লক্ষ এবং ৪০ লক্ষ বেকারকে কাজ দিতে ৪শো বছর লেগে যাবে। তখন মুখ্যমন্ত্রীই বা কোথায় থাকবেন এবং আমরাই বা কোথায় থাকব জানি না। এখন এই ২৩ বছর বাদে ওরা পরিকল্পনা করেছেন এমপ্লয়মেন্টের জন্য একটা সেপারেট মিনিস্ট্রি করবেন। ইন্ডাস্ট্রি নিয়ে ওরা অনেক কথা বলেন। দু'বছর আগে ওঁর declaration of intention. ভাল। শেষ পর্যন্ত কংগ্রেসের শিল্পনীতিকে উনি মেনে নিয়েছেন, আমি প্রশংসা করছি। কিন্তু রেজাল্ট অন দি গ্রাউন্ড কি? অশ্বডিম্ব। একটা শিল্পেরও চেহারা দেখা যায়নি। পশ্চিমবঙ্গ সম্পর্কে ওরা যে বই দিয়েছেন এবং যে যে ইন্ডাস্ট্রির নাম করেছেন সেগুলি তো এখানে ছিল। আর পি জি গ্রুপ ইন্ডাস্ট্রি করছে, তাদের সি ই এস সি আছে। আরও একটা ইউনিট তারা করছে। পিয়ারলেস নাকি ইন্ডাস্ট্রি করবে, তাদের তো এখন উঠে যাবার অবস্থা। মুখ্যমন্ত্রীকে ঘিরে এখন একটা সার্কেল তৈরি হয়েছে। তারা ইন্ডাস্ট্রি করেন না, রাজ্য সরকারের কাছ থেকে সহজে জমি চান ঐ বাইপাসের ধারে বা সল্ট লেকে বা হলদিয়াতে। শিল্প কিন্তু ওরা করছেন না। পশ্চিমবঙ্গের বাইরের কোনও মেজর ইন্ডাস্ট্রিয়াল গ্রুপ এখনও পর্যন্ত কি এখানে সাবস্টেনশিয়াল ইনভেস্টমেন্ট করেছে? এনরন কোজেনট্রিক্স পাওয়ার কোম্পানি বড় বড় পাওয়ার কোম্পানি ভারতবর্ষের অন্যান্য রাজ্যে পাওয়ার স্টেশন করছে, কিন্তু এখানে কি করছে? তারপর General Motors, Motorola, ITNP. তারা কি পশ্চিমবঙ্গে ইউনিট সেট আপ করেছে? আপনারা ভাল ভাল কথা বলছেন। আপনারা এখানে শিল্পপতিদের ডিনার, লাঞ্চে যাচ্ছেন, কিন্তু তাতে ইনভেস্টমেন্ট বাড়ছে না। এমপ্লয়মেন্টও বাড়ছে না। একটু আগে হলদিয়া থেকে আমাদের এম এল এ তুষার হলদিয়ার কথা বললেন। শিলান্যাসের পরে একটা প্রাচীরও দেওয়া হল না পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর চারিদিকে। মুখ্যমন্ত্রী

ডাউনস্ট্রিমের ভিত্তি প্রস্তর স্থাপন করতে যাচ্ছেন। শিল্পের ইনফ্রাস্ট্রাকচার এইভাবে তৈরি হয় না। এক জায়গা থেকে আর এক জায়গায় যাবার রাস্তা নেই, জলের ব্যবস্থা নেই বাইরের কথা ছেড়ে দিন, ইন্ডাস্ট্রির কথা ছেড়ে দিন, আমাদের এই অ্যাসেম্বলি হাউসেই আজকে তিন দিন ধরে জল নেই। এখানে কি করে ইন্ডাস্ট্রি হবে। এখানে কোনও টেলিকমিউনিকেশন লিঙ্ক নেই। আপনি কোথায় যাবেন? কলকাতার বাইরে গেলে দেখা যাবে যে বিদ্যুতের ভোল্টেজ ফ্লাকচুয়েট করছে। পশ্চিমবঙ্গে কোনও ভালো হোটেল নেই, কোনও ভালো হসপিটাল নেই, কোনও সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার নেই, কোনও ইকনমিক ইনফ্রাস্ট্রাকচার নেই। শুধু বক্তৃতা দিলেই শিল্প হয়না। আমরাও চাই যে এখানে শিল্প হোক। মুখ্যমন্ত্রী ভাষণ দিচ্ছেন কিন্তু শিল্প হচ্ছে না। মানুষকে ভালো ভালো স্তোকবাক্য শোনানো হচ্ছে, তাছাড়া আর কিছু হচ্ছে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষে যে কথা বলতে চাই সেটা হচ্ছে, এই রাজ্যের প্রশাসন সম্পূর্ণভাবে ভেঙ্গে পড়েছে। এই রাজ্যের প্রশাসন বলে কিছু নেই। কারণ ৮ জনকে সুপারসীড করে মুখ্যমন্ত্রী একজনকে চিফ সেক্রেটারি করেছেন। এর ফলে আই এ এস অফিসারদের মধ্যে একটা অসন্তোষ দেখা দিয়েছে। এইভাবে প্রশাসন চলছে। পুলিশ ডিসিপ্লিন মানছে না। আলিপুর বডি গার্ডস লাইনে পুলিশ রাস্তায় দাঙ্গা করছে। সাধারণ মানুষকে তারা আক্রমণ করছে। ভোটের সময়ে একবালপুরের ঘটনায় ওনাদের ভূমিকা ছিল। এরা ভোটের সময়ে সি পি এম-এর হয়ে ছাপ্পা মেরেছে। আমি ২০ হাজার ৩শত ভোটে জয়ী হয়েছি, কিন্তু বডি গার্ডস লাইনে ৩ হাজার ভোটে পিছিয়ে ছিলাম। আজকে চারিদিকে অরাজকতার সৃষ্টি করা হয়েছে। এদের হাতে পড়ে অ্যাডমিনিস্ট্রেশন কোলাপস করে যাচ্ছে। রাজ্যপালের ভাষণের কোনও জায়গায় করাপশনের কোনও উল্লেখ নেই। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট বছরের পর বছর বের হয় না। আমি মুখ্যমন্ত্রীর ছেলের বিরুদ্ধে যে অভিযোগ আছে সেদিকে যাচ্ছি না। কারণ সেই সম্পর্কে আমাদের অন্য সদস্যরা বলেছেন। কিন্তু সামগ্রীকভাবে এই রাজ্যের প্রশাসন কোনও দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারেনি। আজকে চারিদিকে হিংসাত্মক কার্যকলাপ চলছে। নির্বাচনের পরে সি পি এম-এর ক্যাডার বাহিনী যে তান্ডব শুরু করেছে, আমি সেই সম্পর্কে কালকে বলব। কাজেই রাজ্যপালের এই ভাষণকে আমি সর্বাত্মক ভাবে বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলি দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে আনা সংশোধনীগুলির বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। প্রথমে আমি একথা বলব যে, আমাদের বিরোধী দলের নেতা প্রায় ৪০ মিনিট বক্তৃতা দিয়েছেন। তার মধ্যে তিনি ২০ মিনিট এখানে নির্বাচনের পরে যে মারামারি, খুন ইত্যাদি হয়েছে সেই সব নিয়ে বলেছেন। আর বাকি সময়ে তিনি নানা ব্যাপারে বলেছেন। একটা জিনিস শুনে আমার আশ্চর্য লাগল। কেউ হয়ত এটা তাকে বলে দিয়েছে, তাই তিনি সেটা বললেন। নির্বাচনের আগে কংগ্রেস যে রকম ভাবে চাকুরি-বাকরি দিত, এটা ওটা নানা রকম প্রতিশ্রুতি দিত, আমরা নাকি এস ই বি-তে সেই রকম ভাবে রিক্রুট করেছিলাম, দুই হাজার নিয়োগ করেছিলাম। উনি এটা বললেন যে, এটা আমরা

করেছিলাম। এখন আমরা যে সময়ে করেছিলাম সেটা ডিসেম্বর থেকে ফেব্রুয়ারি। আর এরা কারা? আমরা দেখেছি যে, যারা কর্মরত অবস্থায় মারা গেছে, তাদের পরিবারবর্গকে আমাদের কাজ দিতে হবে, এটা নিয়ম। কংগ্রেস আমলে এক্ষেত্রে যে নিয়ম ছিল এখনও সেই একই নিয়ম এবং সেই অনুযায়ীই তাদের কাজ দিচ্ছি। নির্বাচনের সঙ্গে এর কি সম্পর্ক আছে? নিয়মমতো তাদের চাকুরি তো আমাদের দিতেই হবে। গত ডিসেম্বর মাসে তাদের দেওয়া হয়েছে এবং তার সঙ্গে নির্বাচনের কোনও সম্পর্ক নেই। তারপর অন্য ২৮৪ জনকে যে নিয়োগপত্র দেওয়া হয়েছে। সেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফতই দেওয়া হয়েছে। আগে রাইটার্স বিল্ডিংয়ে দেশলাই-এর উপর লিখে, কংগ্রেসের কমিটি করে চাকরি দেওয়া হত, কিন্তু সেভাবে এটা হয়নি, অথচ ওসব কথা উনি বলে গেলেন। মোট ৫৬০ জনকে চাকরি দেবার কথা, কারণ কর্মরত অবস্থায় কারও বাবা বা আত্মীয় সেখানে মারা গেছেন। সেক্ষেত্রে তাদের চাকরি দেওয়াটা তো সহানুভূতির সঙ্গে দেখবেন। কিন্তু তারজন্য আমাদের ধন্যবাদ না দিয়ে 'নির্বাচনের স্বার্থে চাকরি দিয়েছি', 'দুই হাজার লোককে চাকরি দিয়েছি'-এসব কথা বলে গেলেন!

তারপর তিনি আর একটি কথা বলেছেন গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্পর্কে। এটা ঠিকই, আমাদের রাজ্যে শতকরা ২৫ ভাগ গ্রামে বিদ্যুৎ নেই। আমরা সেখানে বিদ্যুৎ পৌঁছে দিতে পারিনি। কিন্তু সে কাজটা এবারে আমরা করব এবং সেটা আমাদের কর্মসূচির মধ্যে রয়েছে। (গোলমাল) সব সময় চেঁচালে কি করে বলব? কেন্দ্রীয় সরকারের রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন যেটা রয়েছে তারা হঠাৎ করে বললেন যে, এক্ষেত্রে আমাদের তারা টাকা দিতে পারবেন না এবং টাকাটা বন্ধ হয়ে গেল। তারপর আমাদের বাজেট থেকে ৩৪ কোটি টাকা এইখাতে মঞ্জুর করে গ্রামীণ বিদ্যুতায়নের ব্যবস্থা আমরা করেছি। কিছুটা কাজ নাকি বাকি আছে এবং সেই কাজটা এখন আমাদের দ্রুত গতিতে করতে হবে। কারণ নির্বাচনের সময় গ্রামে গিয়ে দেখেছি, অনেকে প্রশ্ন তুলেছেন-জমি ইত্যাদি কেন পাচ্ছি না? বলেছেন অমুক গ্রামে আলো জ্বলেছে, আমাদের গ্রামে আলো নেই কেন? তাদের পক্ষ থেকে এসব প্রশ্ন ওঠা স্বাভাবিক এবং সঙ্গত। কাজেই কৃষি এবং অন্যান্য ক্ষেত্র সম্পর্কে যেভাবে আমরা নজর দিয়েছি—সেসব ক্ষেত্র সম্বন্ধে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে—এই গ্রামীণ বিদ্যুতায়নের ব্যাপারটাও সেভাবেই দেখতে হবে আমাদের। উনি ভূমি সংস্কার সম্বন্ধে বলতে গিয়ে, বর্গা রেকর্ড হচ্ছে না বলে বলেছেন। আমরা রাজ্যপালের ভাষণে একটা হিসেব দিয়েছি যে, কত বর্গাদারকে নথিভুক্ত করা হয়েছে। তিনি বলেছেন যে, এটা নাকি বন্ধ হয়ে গেছে। বর্গাদার আর যদি নথিভুক্ত করবার মতো না থাকেন তাহলে কাদের নথিভুক্ত করব? কিছুটা বর্গা রেকর্ডের কাজ যা বাকি ছিল পরবর্তীকালে তাদেরও নথিভুক্ত করেছি। তবে যদি মনে করেন, আরও কিছু পড়ে রয়েছে, তালিকা দিলে সেটা আমরা দেখব, কারণ তাদের পাবার সুযোগটাও তো আইনের মধ্যেই রয়েছে। গত পাঁচ বছরে ৬৪ হাজার বর্গাদার আমরা নথিভুক্ত করেছি।

তারপর বলছি, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নতির ব্যাপারে আমার কিছু বলার নেই, কারণ আগের কেন্দ্রীয় কংগ্রেস সরকারের যে প্ল্যানিং কমিশন তারা বলেছেন যে, এক্ষেত্রে আমরা যা করেছি সেটা গোটা ভারতবর্ষে মডেল হওয়া দরকার। এটা ওরা স্বীকার করে নিয়েছেন। আমরা করবার পর কেন্দ্রে সম্প্রতি পঞ্চায়েতের ব্যাপারে একটা আইন হয়েছে।

আমরা চার বার পঞ্চায়েত নির্বাচন করেছি, নিয়মিত পৌরসভাগুলির নির্বাচনও করছি যেটা কংগ্রেস আমলে হয়নি, ভারতের অন্য কোনও কংগ্রেস শাসিত রাজ্যেও হয়নি। রাজীব গান্ধী যখন এখানে এসেছিলেন আমাদের পঞ্চায়েত ব্যবস্থাটা মিট করতে তখন তিনি সবকিছু দেখবার পর বলেছিলেন—এখানে যেটা হয়েছে সেটা অন্য রাজ্যেও হওয়া দরকার। আমি তাকে বলেছিলাম—আপনারা এটা করছেন না কেন, তিনি উত্তর দিতে গিয়ে বলেছিলেন—স্থানীয় লোকেরা এটা করতে দিচ্ছেন না, তবে ওদের বাধ্য করা হবে যেমন আপনারা করেছেন। কাজেই কথাটা আপনাদের মনে করিয়ে দিলাম। তারপর জে আর ওয়াই সম্বন্ধে বলা আছে, গ্রাম পঞ্চায়েতে যাচ্ছে না। আমি হিসাবে দেখছি ১৯৯৪-৯৫ সালে ২৪৪.১৬ কোটি টাকা সেখানে অ্যালট করা হয়েছিল। আর ১৯৯৫-৯৬ সালে ৩০৪ কোটি টাকা জে আর ওয়াই-এ অ্যালটমেন্ট আমরা দিয়েছিলাম। কাজেই সেখানে কিছু দেওয়া হয় নি, এই কথাটা ঠিক নয়। আমাদের যে ফিজিক্যাল টারগেট ছিল তার ৯৮ শতাংশ আমরা অ্যাচিভ করতে পেরেছি। সেই রকম সেচের ব্যাপারে আমি হিসাব নিলাম। কংগ্রেস আমলে ১৮-১৯ বছরে শতকরা ৩০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা ছিল, সেখানে আমাদের আমলে প্রায় ৪৯ থেকে ৫০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা হয়েছে। এটা আমাদের আরও বাড়াতে হবে। কারণ এটাকে যদি আমরা ৬০ ভাগের মতো জায়গায় নিয়ে যেতে পারি, সেচের ব্যবস্থা করতে পারি তাহলে এক ফসলী জমি ২ ফসলী হবে, দু-ফসলী জমি ৩ ফসলী হবে। এটা আমাদের করতেই হবে সেটা আমরা বুঝতে পারছি। তিস্তার কথা বলা হয়েছে। তিস্তার ব্যাপারে বলতে চাই যে, এই কথা ঠিক যে সাড়ে তিনশো কোটি টাকা আমরা খরচ করেছি। এর মধ্যে কেন্দ্রীয় সরকার প্রথমে ৫ কোটি টাকা দিয়েছিল পরে আরও ২০ কোটি টাকা দিয়েছেন। প্রণব মুখার্জি মহাশয় যখন প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান ছিলেন তখন তিনি এই কথা বলেছিলেন, সঠিক কথাই তিনি বলেছিলেন যে এইভাবে হবে না, ইঞ্জিনিয়ারের পোস্ট করা দরকার এই কথা ঠিক। কিন্তু কাজের পর তারা বাড়ি গেল, অনেকে চলে আসেন, কলকাতায় চলে আসেন। উনি বলেছিলেন আপনি সভাপতি হন, আপনার চেয়ারম্যানশিপের একটা কমিটি এখানে করুন, এই কমিটিতে ইরিগেশন মিনিস্টারকে রাখুন, ফিনান্স মিনিস্টারকে রাখুন, সবাইকে নিয়ে একটা কমিটি করুন। তাতে কাজ আরও দ্রুতগতিতে হবে। আমি আরও টাকা বার করতে পারব। তবে ডিপার্টমেন্টকে বললে কিছু হবে না, প্ল্যানিং কমিশন থেকে টাকা বার করে দিতে পারব। এই কথা তিনি বলেছিলেন। সেই জন্য তিনি ২০ কোটি টাকা দিয়েছিলেন এবং আরও দেবেন বলেছিলেন। এখানে কাজ হয়েছে, তবে অনেক দেরি হয়েছে। আমরাই মূলত টাকা খরচ করেছি, কেন্দ্রীয় সরকার বিশেষ কিছু দেয় নি। ইন্দিরা গান্ধীর আমলে ৫ কোটি টাকা পেয়েছিলাম এবং পরে ২০ কোটি টাকা পেয়েছি। তারপর এখানে কমল গুহ মহাশয় তোর্সা সেতুর কথা বলেছেন। সেই জন্য আমি হিসাব নিলাম। ১-১২-৯৪ তারিখে এটা অনুমোদন হয়েছিল এবং টাকা অ্যালটমেন্টও হয়েছে। ইতিমধ্যে কাজ হয় নি তা নয়, কিছু কাজ হয়েছে। দেরি হয়েছে কিনা বলতে পারব না। ২.৫ কোটি টাকা ইতিমধ্যে খরচ হয়েছে। কাজ কিছু হচ্ছে না এটা বলা ঠিক নয়, অনুমোদনের পর খরচ হয়েছে সেখানে। আর একটা কথা যেটা বলছেন সেটা আমাদের সবার কথা। সেটা হল ৩ বিঘার ব্যাপারে। এই ব্যাপারে আন্তর্জাতিক চুক্তি ছিল, কেন্দ্রীয় সরকার আমাদের বলেছিলেন, আমরাও একমত হয়েছিলাম। এটা আমাদের করতে হবে। সেই সময় বাধা-বিপত্তি ছিল,

অনেকে বাধা দিয়েছিলেন সেই সময়। সেই সময় বাধাটা অতিক্রম করে সেই কাজটা আমরা করেছিলাম। এটা হওয়ার পর আরও যেখানে এনক্লেভ আছে সেইগুলি বিনিময়—আমাদেরও কতকগুলি আছে বাংলাদেশেও কতকগুলি আছে—এটা এখনও হয় নি। ঠিকই বলেছেন, বাংলাদেশের সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের কথা হয়েছে ৩-৪ বার। হোম ডিপার্টমেন্ট এটা করছেন। কেন্দ্রীয় সরকার বলছেন যে ওরা এগোচ্ছেন না। আবার অনেক আইনজ্ঞ বলছেন যে আমাদের শেষ অবধি সংবিধান বদলাতে হবে। আমি এটা ঠিক জানিনা। আমি বলছি সংবিধান না পাল্টে আমার ধারণা এটা করা যায়। এখানে কোনও অ্যাডমিনিস্ট্রেশন নেই, প্রশাসন বলে এখানে কিছু নেই। আমাদেরও কতকগুলি আছে, ওদেরও কতকগুলি আছে, অর্থাৎ পশ্চিমবাংলার আছে এবং বাংলাদেশেরও আছে। এখন নতুন সরকার হয়েছে, এটা ইতিমধ্যে আমি বলেছি চিফ সেক্রেটারিকে যে পুরানো চিঠিপত্র এইগুলি দেখতে। এই কথা ছিল যে, এগ্রিমেন্ট ছিল যে হ্যাঁ, ৩ বিঘা বিনিময় হবে, তারপর আমাদের চেষ্টা করে দেখতে হবে।

[6-30 — 6-40 P.M.]

তারপরে এখানে বলেছেন যে, জলপাইগুড়িতে হবে। এই ব্যাপারে বলছি, হাইকোর্টের ব্যাপারে আমি বলছি। সেটাতে কেউ বলেছেন জলপাইগুড়িতে হবে, কেউ বলেছেন, না, দার্জিলিংয়ে হবে। কেউ বলেছেন, না, মালদহে হবে। কেউ বলেছেন, না, শিলিগুড়িতে হবে। তা নিয়ে তুমুল গোলমাল হয়েছে। সেই ব্যাপারে সব পার্টি এক হয়ে যায়। যাইহোক, এটি হাইকোর্টে আছে। এটি নিয়ে হাইকোর্টে মামলা হয়েছে। ৫ই জুন এটি হওয়ার কথা ছিল। সেটি হয়নি। চিফ জাস্টিস আমাকে বলেছেন যে তিনি তিনজন জাজকে পাঠাচ্ছেন। তারা দেখে এসে রিপোর্ট দেবেন কোথায় হলে ভালো হবে। এটা নিয়ে এখনও সিদ্ধান্ত হয়নি। এটি আমাদের হাতে নেই, হাইকোর্টের হাতে আছে। তবে মামলা যখন হয়েছে, সেটি আমাদের মানতে হবে। আমাদের অপেক্ষা করা ছাড়া কোনও উপায় নেই। তারপরে কেউ কেউ বলেছেন, আমি শুনলাম যে, শিল্পের ব্যাপারে ওরা বলতে চাইছেন, কিছুই হয়নি। আমরা খালি শিল্পের কথা বলছি। কিন্তু কেন্দ্রের যে বাধা ছিল ১৭বৎসর ধরে, তা তো বললেন না? লাইসেন্স প্রথা, ফ্রেট ইকুয়ালাইজেশন, মাসুল সমীকরণ এইসব নিয়ে যে বাধা ছিল কেন্দ্রের, এটা তো একবারও কেউ বললেন না। কংগ্রেস পক্ষ থেকে, বিরোধী পক্ষ থেকে এইসব কথা তো বললেন না। এই যে বাধা, এগুলো নিয়ে আমরা তো ১৯ বছর ধরে বলে আসছি। প্ল্যানিং কমিশনকে বলেছি, কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আমাদের প্রতি এত অবিচার হচ্ছে। শুধু পশ্চিমবাংলা নয়, ইস্টার্ন রিজিওনের প্রতি এই যে অবিচার, এটা কেন হচ্ছে? কিন্তু ওরা কিছু করলেন না। তারপর ওদের সরকার চলে গেল। তারপর জনতা সরকার এল। ওদের কাছে লাইসেন্স চাইতে গেলে ইন্ডাস্ট্রির জন্য, ওরা বলতেন, অন্য জায়গায় যাও। অন্য জায়গায় গেলে লাইসেন্স দেব। এইসব কথা তো কেউ বললেন না। এরই মধ্যে যখন বাধাগুলো খানিকটা দূর হয়েছে, যে প্রকল্পগুলো এরমধ্যে ইমপ্লিমেন্টেড হয়েছে, ২১৪টি আছে। এরমধ্যে কিছু নতুন আছে, কিছু সম্প্রসারিত হবে পুরানোগুলো। এরমধ্যে ৬,৭২৮ কোটি টাকা এখানে নিয়োগ করা হয়েছে। তারপরে এখানে যা নতুন করা হচ্ছে, আমাদের এখানে ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত ২,২৪০.১৭ কোটি টাকা ব্যয় করা হয়েছে।

এগুলির নির্মাণ কার্য চলছে। এখানে কাজ হবে ১৬,৪০৮ জনের। এ হচ্ছে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট। আর অপ্রত্যক্ষ ভাবে চারপাশে যা হবে তাতে অনেকগুণ বেশি আমাদের ছেলেরা কাজ পাবে। এইগুলোকে আমাদের আরও তরান্বিত করতে হবে। মাঝে দু-তিন মাস স্তিমিত হয়ে গিয়েছিল। কারণ যারা কথা বলতে এসেছেন বাইরের বা ভেতরের তারা বলছিলেন, নির্বাচনে দিল্লিতে কি হবে? কারা আসবে, কোনও নীতি পরিবর্তিত হবে কিনা এইসব বলছিলেন। যাইহোক, নতুন করে যখন সরকার হয়েছে, পরিবর্তন যখন হয়েছে, তখন আমাদের এখানে ভাল করে আরম্ভ হবে। তারপরে আমি এটি মনে করিয়ে দিচ্ছি, এর আগে এটি আমি দু-তিনবার বলেছি, তবে নতুনরা জানেন না, সেজন্য আবার বলছি। শিল্পায়নের ক্ষেত্রে আমাকে কংগ্রেসিরা বলেছিলেন, আমাদের তো কখনও বলেন নি। আমরাও তো রাজীব গান্ধীর কাছে যেতে পারতাম। এটাতে পশ্চিমবঙ্গের উন্নতির ব্যাপার যুক্ত রয়েছে। আমি একবার একটা মিটিং ডেকেছিলাম। সেখানে আমার খুব খারাপ অভিজ্ঞতা হয়েছিল। সাংসদদের তিন চার জন সেখানে উপস্থিত ছিলেন। তারা বললেন, আপনাদের সঙ্গে পশ্চিমবাংলা থেকে রাজীব গান্ধীর কাছে যাব না। আমি পেট্রোকেমিকেল, ইলেকট্রনিক্স এইসব নিয়ে বলতে চেষ্টা করেছিলাম। এখানে কংগ্রেসের দু-একজন আছেন, তারা এখানে বসে আছেন, তাদের নাম করলে চাকুরি চলে যাবে। তারা আমাকে সাহায্য করেছেন। তারা আমাকে উপদেশ দিয়েছেন। তারা সাহায্য করেছেন। কোথায় কি করতে হবে এই কথা বলেছেন।

(ভয়েস ঃ নাম বলুন, আপনি তাদের নাম বলুন।)

সেইজন্য আমি আগেও বলেছি এখনও বলছি যেকথাটা সেটা হচ্ছে যে, আপনারা বিরোধী পক্ষে আছেন, বিশেষ করে কংগ্রেসকে আমি বলছি, আপনারা কেন সমর্থন করবেন না? আপনাদের সঙ্গে রাজনীতির দিক থেকে মতপার্থক্য থাকতে পারে, কিন্তু আপনারা বললেন যে এখানে ১৯ বছরে কিছু হয় নি, কিছু করিনি ইত্যাদি। এখানে পজিটিভ কি কিছুই হয় নি? সব কিছুই কি আপনারা নেতিবাচক দেখলেন? তাহলে আপনারা আমাদের সঙ্গে থাকবেন না কেন? আমাদের সমালোচনা করতে হয় আপনারা করুন কিন্তু সব কিছু তো এই সীমিত ক্ষমতার মধ্যে করতে পারা সম্ভব নয়। সেইকারণে আমি আপনাদের কাছে আবেদন করছি যে, আপনারা আমাদের সঙ্গে একসঙ্গে চলুন, যদি মনে করেন বসার দরকার বসুন, কি কি অসুবিধা আছে না আছে তা নিয়ে আলোচনা করুন। স্থানীয় এম এল এ সাহায্য না পেলে বা পঞ্চায়েত বা পৌরসভার সাহায্য না পেলে আমাদের পক্ষে এগোতে অসুবিধা হবে। সব কিছুতে তো আর পুলিশ বেশি লাগিয়ে কাজ হবে না, প্রশাসনের দিক থেকে যা করার দরকার আমরা করব। কিন্তু আপনাদেরও সহযোগিতা পেলে অনেকটা কাজ তরান্বিত করা যাবে। আমরা যে যে ক্ষেত্রে পিছিয়ে পড়েছি সেগুলোতে এগোতে পারব। প্রতিযোগিতার ক্ষেত্রে আমরা যেসব রাজ্যের থেকে পিছিয়ে আমি যেগুলো আপনাদের হাতে ছিল, এখন হাত থেকে চলে গেছে। আপনারা ওদের জন্য টাকা ঢালা সত্ত্বেও আপনাদের হাতের বাইরে চলে গেছে, সেইসব রাজ্যের সঙ্গে প্রতিযোগিতার ক্ষেত্রে আমরা যে পিছিয়ে আছি আপনারা সহযোগিতা করলে আমরা আরও এগোতে পারব। তারপরে নির্বাচন সম্বন্ধে সৌগত বাবু বললেন। আপনাদের কংগ্রেসের মধ্যে কেউ কেউ আবার শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে বলে অভিনন্দন জানিয়েছেন, ধন্যবাদ জানিয়েছেন আমরা এটা লক্ষ্য করেছি যে,

কংগ্রেস থেকে দু-একজন বলেছেনও এবং সেটা আপনারা বরাবরই বলে থাকেন যদি হেরে যান তাহলে বলেন রিগিং যদি না হত তাহলে আমরা জিততাম, আর যদি জেতেন তাহলে বলেন রিগিং না হলে আরও বেশি ভোটে জিততাম। সুতরাং এটা আপনাদের বরাবরেরই কথা। তারপরে আপনারা যাকে হিরো করে দিলেন, সেই শেষন, যার বিরুদ্ধে ছটা মামলা পর্যন্ত আমাদের করতে হয়েছে, এমন কি রাজ্যসভার নির্বাচন করার জন্যেও মামলা করতে হয়েছে, সেই তিনি পর্যন্ত আমাদের সি ই ও কে লিখেছেন I am writing this to place on record my deep appreciation of the oustanding work done by you in connection with the recent General Elections. The odds so are heavy and the quantum of work was truly huge and yet everything was done with thoroughness, precisian and impartiality to enable the country to reappreciate the values of democracy. Thank you. I hope you will see greater success in the rest of your career. সুতরাং ওনার লেখা চিঠি আমি পড়ে দিলাম। তারপরে আমি শিল্পায়নের ব্যাপারে বলছি, আমরা পশ্চিমবঙ্গের ১৩-১৪ টি জায়গায় আমরা শিল্পক্ষেত্র তৈরি করছি যাতে করে, শিল্পপতিরা যেতে পারেন। তবে শিল্পপতিরা এলেই কলকাতার কাছে বা হাওড়ার কাছে জমি চান, কিন্তু কলকাতা, হাওড়ায় জমি এখন কোথায়। ওদিকে শিল্পপতিরা বলেন অন্যান্য জায়গায় ইনফ্রাস্ট্রাকচার নাকি বেশি নেই। সুতরাং আমাদের সেখানেও ইনফ্রাস্ট্রাকচার করতে হবে।

[6-40 — 6-50 P.M.]

এটা ঠিকই ইন্ডাস্ট্রি না করলে ওরা কোথায় যাবে, কাছাকাছির মধ্যে ওরা জমি চান। আমার ইচ্ছা হচ্ছে, শিল্পটা যাতে চারিদিকে ছড়িয়ে যায়, এইজন্য বলছি, আপনাদের সকলের সাহায্য দরকার, এটা শুধু প্রশাসন দিয়ে হবে না। এটার অভিজ্ঞতা আপনাদেরও আছে, তাই সকলের সাহায্য দরকার। তারপরে বলেছেন, হিংসাত্মক কার্যকলাপ হয়েছে, নির্বাচনের দিন নয়, দুই দিনই শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। তার জন্য সাধারণ মানুষকে ধন্যবাদ জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি এর মধ্যে কংগ্রেসের যারা আছেন তারাও আছেন, আমাদের মধ্যে যারা আছেন তারাও ধন্যবাদ পাবেন। তবে দুর্ভাগ্যবশত যেটা অতীশ সিনহা মহাশয় বলেছেন, সেখানে কতকগুলি হিংসাত্মক ঘটনা ঘটেছে। এই জন্য স্পিকার মহাশয়, আমি বলেছিলাম আপনাকে পার্লামেন্টের স্পিকারের সামনে বলছিলাম, আপনি টেলিভিশনকে এখানে রাখুন লোকে এঁদেরকে দেখুক, কাদের নির্বাচিত করেছে। মানুষ দেখুক। এত বড় বড় বক্তৃতা শুনলাম ১৯ বছরে কিছু হয়নি, মানুষ কিছু পায়নি। ওঁরাতো জনপ্রতিনিধি, জনগণের চেতনা যদি না বাড়ানো যায় তাহলে এই রকম সব মানুষই নির্বাচিত হবে।

(তুমুল হট্টগোল)

৭৭টা ঘটনা ঘটেছে নির্বাচনের পরে, তার মধ্যে মৃত্যু হয়েছে, মরেছে ১৭ জন। এই ১৭ জনের মধ্যে সি পি এম-র ৮ জন মরেছে, কংগ্রেস (আই)-র ৭ জন মরেছে, আর এস পি-র ১ জন মরেছে, বি জে পি-র ১ জন মরেছে। এই হচ্ছে ১৭ জন। আর গ্রেপ্তার হয়েছে ২৫১ জন, এর মধ্যে কংগ্রেসের ১৪২ জন গ্রেপ্তার হয়েছে, সি পি এম-র ৮৮ জন গ্রেপ্তার হয়েছে, অন্যান্য ২১ জন গ্রেপ্তার হয়েছে। এই হচ্ছে আমাদের হিসাব, আমি আপনাদের এটা

দিলাম। তার পরে একজন বলেছেন, ওয়াকফ সম্বন্ধে, পাবলিক ইন্টারেস্টে একটা মামলা চলছে সুপ্রীম কোর্টে। সুপ্রীম কোর্ট সেটা আমাদের কাছে পাঠিয়ে দিয়েছে, আমরা তার জবাব দিয়ে দিয়েছি। কালকে ওয়াকফ নিয়ে প্রশ্নোত্তর হবে, আমি শুনেছি আমার মন্ত্রী যতটা সম্ভব উত্তর দেবেন। সুপ্রীম কোর্ট আমাদের কাছ থেকে জানতে চেয়েছিল, আমরা সুপ্রীম কোর্টকে চিঠি দিয়ে জানিয়ে দিয়েছি, আমাদের বোর্ডের মেয়াদ শেষ হয়ে গেছে, নতুন বোর্ড করতে হবে। তার কতকগুলি নিয়ম আছে, সেই অনুযায়ী করতে হবে। এখন ওয়াকফ অ্যাক্ট হয়েছে কেন্দ্রীয় সরকারের, সেই অ্যাক্ট দ্বারা আমরা পরিচালিত হব এখন থেকে, এইসব কথা সুপ্রীম কোর্টকে আমরা জানিয়ে দিয়েছি। এখনও সুপ্রীম কোর্টের কোনও জবাব আমরা পাইনি। আমাদের দার্জিলিং-এর প্রতিনিধি বলেছেন, পাহাড়ের দিকে আরও নজর দিতে হবে। বলেছেন, ওখানে যে পড়াশুনা হয়, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি আছে, কলেজ আছে, সেখানে কতকগুলি নতুন নতুন সাবজেক্ট, নতুন নতুন বিষয়ে যাতে পড়ানো হয় সেটা দেখতে হবে। নর্থ বেঙ্গল ইউনিভার্সিটিতে চা-এর ব্যাপারে তারা পড়াবার ব্যবস্থা করেছে এবং আরও কতকগুলি বিষয়ে পড়াবার কথা বলেছেন। এছাড়া ফরেস্ট এর কতকগুলি ব্যাপারও আছে। সেগুলোর দিকে আমাদের আলাদা করে নজর দিতে হবে। কি দিতে হবে না হবে, সেই ব্যাপারে কাউন্সিলারের সঙ্গে আমাদের আলোচনা করতে হবে। যে নির্বাচনের কথা বলা হয়েছে সেটা আমরা পর্যালোচনা করছি। যেখানে জিতেছি, যেখানে হেরেছি সব জায়গাতেই। কেন হেরেছি সেটা পর্যালোচনা করছি। জেলায় জেলায় সরকারের হিসাবপত্র নিচ্ছি, এটা আমরা মানুষের কাছে দেব, আমাদের যা করার করছি। এটা ঠিকই, আমাদের লেফট ফ্রন্টের আগের বছরে যা ছিল তার থেকে শতকরা এক ভাগ বেড়েছে, আর কংগ্রেসের সেখানে সাড়ে চার ভাগ বেড়েছে, যার জন্য আজকে ওরা ৮২ হয়েছে। তবে আমাদের পশ্চিমবাংলার একটা মর্যাদা, বি জে পি-র মতো একটা পার্টি যেটাকে আমরা বলি অসভ্য, বর্বর পার্টি তারা শতকরা ১১.৩৪ থেকে শতকরা ৬ পারসেন্ট নেমে গেছে। এর আগে যারা বি জে পিকে ভোট দিয়েছিল তারা বেশির ভাগই কংগ্রেসি ভোটার। মতাদর্শের ব্যাপারে হয়ত তাদের পার্থক্য ছিল, তাই তারা কংগ্রেসকে ভোট দেননি, বি জে পিকে ভোট দিয়েছে। যাই হোক, কংগ্রেসের সাড়ে চার পারসেন্ট ভোট বেড়েছে, তাদের ৮২ জন এম এল এ হয়েছে। ওদের সংখ্যা বেড়েছে, ভেবেছিলাম ওরা দায়িত্ব নিয়ে কাজ করবেন, কিন্তু কি দায়িত্ব নিয়ে ওরা কাজ করছে। তবে এটা ঠিকই আমরা আমাদের জয়কে বলি ঐতিহাসিক। কারণ টু থার্ড মেজরিটি আমাদের আছে। এবার নিয়ে পঞ্চমবার আমরা ক্ষমতা দখল করেছি, এটা কোথাও আর আছে কিনা আমি জানি না। নটা পার্টি মিলে আমরা সরকার পরিচালনা করছি। বার বার মানুষ আমাদের জেতাচ্ছে সেইজন তাদের ধন্যবাদ ও অভিনন্দন জানাতে হবে এবং অভিনন্দন জানাতে হবে। কংগ্রেসের আসনসংখ্যা বেড়েছে এটা আমাদের একটা আশঙ্কার বিষয়। ওরা যা ব্যবহার করছে সেটা আমাদের পর্যালোচনা করতে হবে। ওদের কিছু কিছু সদস্য যা ব্যবহার করছে—আমি সবার কথা বলছি না—এখানে গোলমাল করছেন। আমাদের হারিয়েই তো ওরা এখানে এম এল এ হয়েছে, যাদের ওরা এম এল এ করেছে তারা একটু বুঝুক। স্যার, আপনি এখানে এমন ব্যবস্থা করুন যাতে কোনও ছাত্ররা এখানে না আসতে পারেন। Please prevent them from coming, ওরা এখানে এসে কি শিখবে। আমাদের আরও চিন্তার কথা এবং এটা আমাদের পর্যালোচনার মধ্যে আসবে, নির্বাচনে আমরা দেখেছি

[6-50 — 7-00 P.M.]

কংগ্রেসের যে পর্বত প্রমাণ দুর্নীতি, কংগ্রেসের যে ভ্রস্টাচার,ওরা গত পাঁচ বছরের মধ্যে এতগুলো দুর্নীতি করেছে। ওদের কতগুলো গভর্নর চলে গেল, কতগুলো মন্ত্রী গ্রেপ্তার হল। কতগুলো পদত্যাগ করতে হল। এই দুর্নীতিটা তো মানুষের কাছে আসে নি ভালো করে। যারা আমাদের ভোট দিয়েছেন তারা নিশ্চয়ই আমাদের বুঝে ভোট দিয়েছেন কিন্তু যারা কংগ্রেসকে ভোট দিয়েছেন তারা না বুঝে ভোট দিয়েছেন। গরিব মানুষ তারা না বুঝে ভোট দিয়েছেন They have been mis-taken of the voting to the Congress আর এই রকম একটা করাপটেড বডিকে তারা কি করে ভোট দিতে পারেন? যেখানে ৫ বছর এই জিনিসটা হয়েছে এবং আজও চলছে সেটা দিল্লিতে, আপনারা দেখেছেন। সুপ্রীম কোর্ট সি বি আইকে নিয়ে নিচ্ছে নিজের হাতে, প্রধানমন্ত্রীর হাত থেকে। যে সব কেলেঙ্কারির কথা বেরোচ্ছে, এইগুলো মানুষের কাছে যায় নি। আমাদের জয়টা আমি বলি, শুধু কংগ্রেস আর বি জে পি-র বিরুদ্ধে না চারটি দৈনিকেরও বিরুদ্ধে আমাদের জয় হয়েছে। এই ১৯ বছর ধরে ওরা আমাদের বিরুদ্ধে কুৎসা রটনা করেছেন। সমালোচনা করলে আমার কোনও অসুবিধা নেই, সমালোচনা করলে ভালো তার থেকে শেখবার আছে কিন্তু তারা যদি মিথ্যার উপর নিজেদের প্রতিষ্ঠা করেন, এটা কোনও রাজ্যে নেই। ১৯ বছর ধরে আমাদের বিরুদ্ধে কুৎসা এবং মিথ্যা, বিকৃত সংবাদ, কংগ্রেসকে সমর্থন, দুর্নীতিকে সমর্থন এইসব করেছেন। কাজেই আমাদের জয়তো তাদেরও বিরুদ্ধে জয়। সেজন্য আমি আরেকবার বলি এটা যে ঐতিহাসিক জয় সে বিষয়ে সন্দেহ নেই। সমস্ত দুনিয়ার লোক সেটা জানে। আমি আর বেশি কিছু বলতে চাই না। আমাদের রাজ্যপালের বক্তৃতার পর কালকে নাকি আইন শৃঙ্খলা নিয়ে আলোচনা হবে। আইন শৃঙ্খলা বিষয়ে কয়েকজন বলছিলেন যে ইলেকশনের পর সাধারণভাবে অপরাধ বেড়েছে। এইসব বলছিলেন। কালকে যদি প্রস্তাব থাকে সেখানে বিষয়গুলো নিয়ে আলোচনা হবে। আর বাজেটের সময় তো এইটা আলোচনায় আসবে। পুলিশ বাজেটে আপনারা সেখানে আলোচনা করবেন। কোথায় অপরাধ বেড়েছে, কোথায় অপরাধ কমেছে তুলনামূলক বিচার আপনারা করবেন। পশ্চিমবঙ্গে কি হচ্ছে, অন্য রাজ্যে কি হচ্ছে, কোথায় কত ঘটনা ঘটছে এইগুলো আপনারা আলোচনা করবেন। কাজেই আপনারা অবজেকটিভ ভাবে, বাস্তবটা দেখবেন। শুধু পশ্চিমবঙ্গকে আলাদা করে দেখলে চলবে না। আইন শৃঙ্খলার ব্যাপারে আপনাদের দেখতে হবে ভারতবর্ষের অবস্থা কি? দুঃখ হয় আমাদের ভারতবর্ষের এমন অবস্থা হয়েছে, গান্ধীজির ভারতবর্ষ আমরা বলি সেখানে ঐ কালো পোশাক পরে বন্দুক নিয়ে লোক আমাদের পিছনে পিছনে ঘুরছে। এই ভারতবর্ষে আমরা আছি। কোথাও বিস্ফোরণ হচ্ছে ১০ জন লোক মারা যাচ্ছে। এইসব ঘটনা ঘটছে। আমরা বলি যে আমরা চাই এবং কংগ্রেসও নিশ্চিত চাইতো আর এখনকার সরকারও চাইবে যে আমাদের প্রতিবেশীদের সঙ্গে যাতে আমরা শান্তিপূর্ণ ব্যবস্থার মধ্যে যেতে পারি। বাংলাদেশের নির্বাচন হয়েছে। যেই আসুক সেখানে সরকারে আমরা বন্ধুত্বপূর্ণ সম্পর্ক গড়ে তোলার চেষ্টা করব। ঠিক সেই ভাবে পাকিস্তান বলুন সবার সঙ্গেই আমরা বন্ধুত্ব গড়ে তোলার চেষ্টা করব। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage, Shri Atish Chandra Sinha rose to speak)

[7-00 — 7-10 P.M.]

**Mr. Speaker :** Yes, Mr. Atish Sinha. But before you start, I would like to draw your attention that your members have given a running commentary and have been making disturbances continuously during the Chief Minister's reply. I have told them to stop. I have not passed any ruling. I have not named any member because this being the first occasion. I am just drawing your attention to the way they behaved. When you speak they can behave the same way. But the House cannot go in this way. If the House has to go, then certain norms have to be observed and it has to be observed voluntarily. All the members have to admit this. I have observed Shri Tapas Banerjee, I have observed Shri Tapas Roy, I have observed also Shri Paresh Pal, and also some other members. This cannot go on. It cannot go on. I would request you to advise your members to admit this that certain norms have to be observed. I would also advice the Ruling Party members to agree with me that certain norms have to be observed voluntarily. You have to hear the other side also. Unless you hear how will he speak ? You must have tolerance. Tolerance has to be there. This is a debate. They will make allegations during the debate. You should have certain degree of tolerance here otherwise you cannot debate.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বক্তৃতা আমরা শুনলাম। কিন্তু এটা ঠিক, এমন কোনও বক্তব্য যদি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আসে যে নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে এবং পশ্চিমবঙ্গে জনগণের চেতনা আরও বাড়াতে হবে। আমাদের কিছু সদস্যকে কেন তারা নির্বাচিত করেছেন, তাহলে আমার মনে হয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার সঙ্গে একমত হবেন যে, যে জনগণ আমাদের সদস্যদের নির্বাচিত করেছেন, সেই জনগণই আপনাদের সদস্যদের নির্বাচিত করেছেন। অঙ্কের হিসাবে এবারের ভোটে সি পি এম যে ভোট পেয়েছে কংগ্রেস তার চেয়ে অনেক বেশি ভোট পেয়েছে। পশ্চিমবঙ্গের জনগণের চেতনা বাড়াতে হবে বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী। তিনি এই কথা বলে জনগণকে অপমান করেছেন। এত অভিজ্ঞ মুখ্যমন্ত্রীর কাছ থেকে এই কথা আমরা আশা করিনি। আমরা চাই না হাউসে গন্ডগোল হোক। আমরা যথেষ্ট চেষ্টা করছি আমাদের সদস্যদের কোনও ডিসটারবেন্স যাতে না হয়। ভবিষ্যতে যাতে কোনও ডিসটারবেন্স না হয় তার জন্য আমরা প্রতিশ্রুতি দিচ্ছি, চেষ্টা করছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং সরকার পক্ষের সদস্যরা এমন কোনও উক্তি করবেন না যাতে আমাদের সদস্যরা কুপিত হন। কিন্তু আমাদের সদস্যদের কুপিত হওয়ার মতো যদি কোনও বক্তব্য রাখেন তাহলে আমাদের তরফ থেকে প্রতিবাদ আসবে। আমরা সেবা চাই না। এটা ঠিক টিপ্পনি কাটা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা যখন বিরোধী দলে ছিলেন, কংগ্রেসের সময়, তখন আপনারা কেমন ব্যবহার করেছেন সেটা অজানা নয়। আজকে যেহেতু সরকার পক্ষে গিয়েছেন, সেজন্য আপনারা ভালো মানুষ, সেজেছেন। আপনাদের সরকার যদি পশ্চিমবঙ্গে থাকে তবে একটা আদর্শ গঠন করবেন। আপনারা যখন বিরোধী দলে ছিলেন তখন আপনাদের ব্যবহার

অফিসে লেখা আছে,—বিধানসভার যে পর্যালোচনা, কার্যবিবরণী আছে, তাতে লেখা আছে। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি অনুরোধ করব—মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গের জনগণের উদ্দেশ্যে যেটা বলেছেন যে,—'পশ্চিমবঙ্গের জনগণের চেতনার উন্মেষ ঘটাতে হবে'—আশা করি এই কথাটা রিপোর্ট থেকে যাতে বাদ যায় সেটা দেখবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Sinha, they have made certain allegations. They have made certain comments which you may not agree, which you may not like. There has to be liberty and democratic right. They may be termed as disrespect to your constituency and to your people. In your debade you have made lot of comments. You have described rigging. It has been described as physical violation. You are entitled to your own opinion. You cannot shut out debates. You cannot disturb the debate. It is a political debate. It is a political forum ....(noise).... You are entitled to make full capital gain and political gain about what is being said here. That is the democratic right. But it is not your right to disturb somebody's speech. It is not a democratic right.

.....(noise and interuptions).......

What I am saying is that when somebody speaks he has the right to submission in his own way. You may like it or you may not like it. You cannot guide his speech. You cannot control his speech. You cannot say he must speak in this way. You are not to write a speech for him. You want him to say what you want to say. It cannot be done in a democracy. It is unparliamentary. Each and every member is entitled to speak. This is a forum of free speech, not unparliamentary speech. You have to understand that. You have to have a certain degree of tolerance. If you don't have tolerance...(noise)...(voice : মিঃ স্পিকার ওরাও মানেন না, আপনারাও মানেন না) I am telling everybody each and every member over here. Now, particularly you because banging was going on when he was speaking. I am addressing you particularly because this banging was going on. Now all of you should maintain decorum. I am entirely in agreement with you that Parliament will not be as peaceful as graveyard or cemetary. It cannot be expected. But there has to be some reasonableness. It is going beyond norms. In Future all side should maintain decorum.

[7-10 — 7-14 P.M.]

**ডাঃ গৌরীপদ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আনীত মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আমি হাউসে এনেছি, তার উপরে মাননীয় মুখ্যমন্ত্রী সহ ৭৪ জন বক্তা আলোচনা করেছেন। যারা আলোচনা করেছেন তারা অকপটে তাদের

মতামত ব্যক্ত করেছেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, রাজ্যপালের ভাষণের মূল মর্ম আমাদের বিরোধী বন্ধুরা ঠিকভাবে অনুধাবন করতে পারেন নি। রাজ্যপালের ভাষণে দুটো জিনিস উপস্থাপিত হয়। একটা হচ্ছে, বিগত কার্যক্রমের প্রতিবেদন—সাফল্য এবং ক্রটির দিক উল্লেখ। দ্বিতীয় হচ্ছে, আগামিদিনে আমরা কী করতে চাইছি, সেই নীতি নির্দ্ধারণের বক্তব্যের ঘোষণা। রাজ্যপাল প্রথমেই বলেছেন যে, মানুষের রাজনৈতিক চেতনা বেড়েছে, তার নিদর্শন বিগত নির্বাচন। বিগত নির্বাচনের যে পরিসংখ্যান আছে, তাতে দেখা গেছে প্রায় শতকরা ৮০ ভাগের বেশি মানুষ তাদের মতদান করেছেন এবং প্রতিনিধি নির্বাচিত করেছেন। অধিক সংখ্যক লোক যে শান্তিতে ভোট দিতে পেরেছে, এতে আমরা সকলেই নিশ্চয় একমত হব। তারা সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ, উভয় পক্ষের লোককেই নির্বাচিত করেছেন। এই যে এত সংখ্যায় জনগণ মত দান করতে পেরেছেন, এইজন্য প্রশাসন এবং জনগণ উভয়কেই ধন্যবাদ দেব। তারা যদি ভোট না দিতে পারতেন, তাহলে গতবার যে বিরোধী পক্ষ ৪২ জন ছিলেন, তারা ৮২ জন হতে পারতেন না। আপনারা বলছেন, রিগিং হয়েছে। তাহলে আপনারা যেখানে জিতেছেন সেখানে রিগিং হয় নি, আর যেখানে আপনারা হেরেছেন সেখানে রিগিং হয়েছে? অদ্ভুত যুক্তি। এই যুক্তিতে সব মানুষই হাসবে। আপনারা আইন-শৃঙ্খলার কথা বলছেন? সারা ভারতবর্ষের চিত্রটা দেখুন, রাজনীতিতে দুর্বৃত্তায়ন হচ্ছে। পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য, সেটা স্বর্গ-রাজ্যে প্রতিষ্ঠিত হবে, এটা আশা করা যায় না। আপনারা বলছেন, পুলিশ বাজেট বাড়ানো হয়েছে। দেশে অপরাধ প্রবণতা যে প্রচন্ড, সেটা তো অস্বীকার করতে পারবেন না। আইন-শৃঙ্খলা রক্ষার জন্য তো এখানে ব্যয় বেশি করতেই হবে। জনগণের মধ্যে চেতনার বিস্তারের কথা মুখ্যমন্ত্রী যা বললেন, সেটা বাদ দিয়ে আপনারা পুলিশ দিয়ে আইন-শৃঙ্খলা রাখবার চেষ্টা করতেন। যেখানেই যত মানুষের গণতান্ত্রিক আন্দোলন হত, পুলিশ দিয়ে তা বন্ধ করার চেষ্টা করতেন। এই দৃষ্টিভঙ্গি আমাদের নয়। কাজেই পশ্চিমবঙ্গের জনগণ আমাদের পাঁচবার বিপুল ভোটে জয়ী করেছেন। আমরা আকাশ হতে আসিনি, জনগণের আশীর্বাদ নিয়েই এসেছি। কারণ, স্বাধীনোত্তর কাল থেকেই লাগাতার মানুষের প্রত্যেকটা আশা আকাঙ্খার পেছনে সি পি এম এবং বামফ্রন্ট আছে, তাদের স্বার্থে তারা প্রতিনিয়ত আন্দোলন করে আসছে। আমরা ক্ষেত-মজুরদের জন্য, ভাগচাষীদের জন্য, প্রান্তিক চাষীদের জন্য, মধ্য চাষীদের জন্য, বড় চাষীদের জন্য আন্দোলন করেছি। যাতে তারা তাদের শ্রমের লাভজনক মূল্য পায় তার জন্য আমরা আন্দোলন করেছি। কংগ্রেসিরা অনেক কথা বলে থাকেন। স্বাধীনতার পরে সাধারণ মানুষের জন্য তারা কোনও আন্দোলন করেছেন? ওনারা আবার স্বাস্থ্যের কথা বলছেন। স্যার, বিগত ৫ বছরের মধ্যে ৩২টা হেলথ সেন্টার করা হয়েছে। আমরা হেলথ সেন্টার বাড়াতে চাই না। আমরা চাই দেশের মানুষ নিরোগ হোক, সুস্থ সমর্থ থাকুক। কিন্তু আপনারা চেয়েছেন মানুষের অসুখ হোক এবং সেইসব অসুস্থ মানুষের চিকিৎসার জন্য তারা আপনাদের পায়ে ধরুক। আর আমরা কী চাইছি? আমরা চাইছি—প্রত্যেকটা মানুষের অর্থনৈতিক উন্নতি করতে। আবার আপনারা বলছেন—এখানে কোনও উন্নতি হয়নি। আজকে আপনারা গ্রামাঞ্চলে ঘুরলে দেখবেন গ্রামের যারা ক্ষেত-মজুর, যাদের গায়ে আগে জামা থাকত না এখন তাদের গায়ে রয়েছে, তারা জামা পরছে। স্যার, আজকে গ্রামে-গঞ্জে আমাদের যে উন্নতি হয়েছে তা একজন অন্ধ লোকও বলতে পারে। স্যার, আমি এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করছি, এটা একটা বিশেষ উদ্ধৃতি সিটিজেন টমপেইনের। যখন আমেরিকার

ফিলাডেলফিয়ায় স্বাধীনতার জন্য আন্দোলন হচ্ছে তখন সিটিজেন টমপেইন বলেন, জর্জ ওয়াশিংটন তার সৈন্যবাহিনী নিয়ে বসে আছেন। সেটা তিনি যতদিন থাকবেন ততদিন দি ওয়ার অফ ইন্ডিপেন্ডেন্সও চলবে। সেইরকম ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় একটা বাম গণতান্ত্রিক শক্তি রয়েছে। মানুষ এখানে আশা ঔজ্বল্য নিয়ে রয়েছে, যতদিন বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় থাকবে মানুষের আশা-আকাঙ্খার প্রতীক হিসাবে থাকবে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়কদের কাছে আবেদন জানাচ্ছি, যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে আনা হয়েছে তাকে সর্বান্তকরণে সমর্থন করুন এবং কাট-মোশনের বিরোধিতা করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## VOTING ON AMENDMENT TO GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker :** Now there are 408 amendments to the motion on Governor's Address.

Now I put all the amendments to vote except amendment nos. 3, 87, 117, 140, 174, 188, 193, 223, 273, 292, 319, 371, 375 & 402 on which I understand a division will be demanded.

**1-2, 4-12**

The amendments of **Shri Suniti Chattaraj** that—উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**1.**

রাজ্যের গ্রামে গ্রামে প্রাথমিক ও সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রগুলি বন্ধ হয়ে যাচ্ছে—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**2.**

সিউড়ি 'মিনি স্টিল' কারখানা বন্ধের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**4.**

গত সাধারণ নির্বাচনে সংঘটিত বিভিন্ন অবৈধ কার্যকলাপ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**5.**

বীরভূম জেলার খটঙ্গা অঞ্চলে বন্ধ থাকা বড়চাতুরি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি খোলার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**6.**

বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ উৎপাদনে রাজ্য সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**7.**

বীরভূম জেলার সিউড়ি পৌর-এলাকায় ওয়াটার অগমেন্টেশনের নতুন স্কীম রূপায়ণে ব্যর্থ হওয়ার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**8.**

বীরভূম জেলার সিউড়ি বিধানসভা কেন্দ্রের আদিবাসী অধ্যুষিত পাড়া এবং মাল-বাগ্দীপাড়া এলাকায় বিদ্যুৎ সরবরাহ করতে রাজ্য সরকারের ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**9.**

বীরভূম জেলার সিউড়ি থানার অন্তর্গত হারাইপুর গ্রামে গরিষ্ঠ শাসক দলের সমর্থক এবং সমাজবিরোধীদের যৌথ আক্রমণে গ্রামের সাধারণ মানুষের দুর্দশার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**10.**

গত সাধারণ নির্বাচনের পরবর্তী সময়ে বীরভূম জেলার দুবরাজপুর থানায় কুইঠা গ্রামে গরিষ্ঠ শাসক দল এবং সমাজবিরোধীদের অত্যাচারের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**11.**

গত সাধারণ নির্বাচনের পরবর্তী সময়ে রাজ্যে সাধারণ মানুষ ও বিরোধী দলের সমর্থকদের উপর গরিষ্ঠ শাসক দল ও সমাজবিরোধীদের অত্যাচারের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**12.**

সিউড়ি সদর হাসপাতালে ইনটেনসিভ কেয়ার ইউনিট খোলায় ব্যর্থতার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই।

**13—24.**

That of **শ্রী আকরব আলি খন্দেকার** That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**13.**

চন্ডীতলা বিধানসভা এলাকায় কলেজ স্থাপনে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**14.**

There is no mention about the deplorable condition of the wooden bridge at Chanditala, Hooghly ;

**15.**

There is no mention about the absence of teachers in Madrash and High Madrash in Chanditala area ;

**16.**

There is no mention about the need of a generator in Chanditala Health Centre ;

**17.**

There is no mention about the failure of the State Government to improve the Primary Health Centre at Chanditala ;

**18.**

There is no mention about the failure of the State Government to electrify the villages under Chanditala P.S. ;

**19.**

There is no mention about the scarcity of drinking water in Chanditala area ;

**20.**

There is no mention about the excavation of the Saraswati river ;

**21.**

There is no mention about the deplorable condition of roads in Chanditala area ;

**22.**

There is no mention about the setting up of a fly over at Dankuni ;

**23.**

There is no mention about the setting up of a Girl's School at Chanditala ; and

**24.**

There is no mention about the setting up of a Technical School at Chanditala.

**25-28**

That of **শ্রী অসিত মিত্র** That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**25.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অধীনস্থ এলাকাগুলিতে সেচ সমস্যা সমাধানে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**26.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অধিকাংশ তফসিলি অধ্যুষিত এলাকাগুলি বৈদ্যুতিকরণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**27.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত খালনা, ভাটোরা, মানদুর ও বাইনান স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার দিতে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**28.**

কল্যাণপুর বিধানসভা কেন্দ্রে বাঁকুড়দহ স্বাস্থ্যকেন্দ্রটি চালু করার ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**29-42**

That of **শ্রী দেবপ্রসাদ সরকার** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**29.**

রাজ্যের বন্ধ কারখানা, বিশেষ করে বন্ধ চটকলগুলির শ্রমিকদের সমস্যা নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**30.**

খাদ্য-শস্যসহ নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি প্রতিরোধ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**31.**

গ্রামীণ কৃষি-শ্রমিকদের সরকার নির্দ্ধারিত মজুরি পাওয়ার ক্ষেত্রে নিশ্চয়তা প্রদানে প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**32.**

গ্রামীণ মজুরদের সারা বছরের কাজের গ্যারান্টি প্রদানের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**33.**

গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**34.**

কৃষিতে বিদ্যুৎ সমস্যা সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**35.**

রাজ্যে ক্রমবর্ধমান খুন, নারী-নির্যাতন, নারী-ধর্ষণ এবং এই সমস্যা নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**36.**

পুলিশ হেপাজতে ক্রমবর্দ্ধমান মৃত্যুর ঘটনা বন্ধ করার বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**37.**

সংস্কারের অভাবে রাজ্যের জরাজীর্ণ রাস্তাঘাটগুলিকে ব্যবহারযোগ্য করার ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**38.**

রাজ্যের রেশন ব্যবস্থা বিশেষ করে কেরোসিন তেলের সঙ্কট ও কেরোসিন তেলের কালোবাজারি বন্ধ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারি ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**39.**

প্রাথমিক স্তরে ইংরাজি পঠন-পাঠন ও পাশ ফেল তুলে দেওয়ায় রাজ্যের শিক্ষা-ব্যবস্থা সম্পর্কে সাধারণ মানুষের বিরূপ প্রতিক্রিয়ার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**40.**

অবসরপ্রাপ্ত স্কুল-শিক্ষকদের পেনশন দানে সরকারি গাফিলতির ফলে শিক্ষকদের দুরবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**41.**

পরিবেশ দূষণ নিয়ন্ত্রণে সরকারি ব্যর্থতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**42.**

এই রাজ্যে লোকসভা ও রাজ্য বিধানসভার নির্বাচনে বিভিন্ন এলাকায় বিশেষ করে দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার কুলতলি বিধানসভা কেন্দ্রে শাসক দলের সন্ত্রাস ও কারচুপির ঘটনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**43-44.**

That of **ডাঃ হৈমী বসু** that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**43.**

পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে সি সি আর প্রথা বাতিল করে ও পি আর প্রথা চালু করার জন্য ব্যবস্থা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**44.**

কৃষকদের স্বার্থে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে জেলাভিত্তিক সারের ডিলার নিয়োগের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**45-50.**

That of **শ্রী তাপস ব্যানার্জি** that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**45.**

আসানসোল শহরে অবস্থিত গ্লাস ফ্যাক্টরিটি খোলার সরকারি উদ্যোগের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**46.**

আসানসোলকে জেলায় রূপান্তরিত করার পরিকল্পনা বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**47.**

আসানসোল শহরের রেলপার অঞ্চলে একটি উর্দু স্কুল, একটি হিন্দি হাইস্কুল এবং একটি হাসপাতাল নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**48.**

আসানসোল মহকুমা হাসপাতালে দুর্দশা তথা জলাতঙ্ক রোগের প্রতিষেধক ইঞ্জেকশনের অভাবের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**49.**

আসানসোল শহর এলাকায় আলোর অ-ব্যবস্থা ও তার প্রতিকারের জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**50.**

আসানসোল শহরে জল সঙ্কট এবং তার প্রতিকারের জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**51-54.**

That of **শ্রী রবীন মুখার্জি** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**51.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ঘিয়া কুন্তি রোশনাই খাল সংস্কারের ব্যাপারে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**52.**

শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের স্মৃতি বিজড়িত দেবানন্দপুর গ্রামের সাথে রাজহাট গ্রামের সংযোগ রক্ষাকারী ব্যারাকপুর সেতু পুনর্নির্মাণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**53.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ইস্টার্ন পেপার মিলটি বন্ধ থাকার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**54.**

হুগলি জেলার বাঁশবেড়িয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সরস্বতী সেতু নির্মাণের ব্যাপারে

মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**55-67.**

That of **শ্রী সঞ্জীবকুমার দাস** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**55.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত শ্যামপুর থেকে গড়চুমুক পর্যন্ত রাস্তাটির সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**56.**

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অনুমোদন থাকা সত্ত্বেও হাওড়া জেলার শ্যামপুর সিদ্ধেশ্বরী মহাবিদ্যালয়ের রাষ্ট্রবিজ্ঞানে সাম্মানিক বিভাগ চালু না করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**57.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পিছলদহ স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই—এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**58.**

নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের উত্তরোত্তর মূল্যবৃদ্ধির কারণে সাধারণ মানুষের চরম দুর্দশার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**59.**

পশ্চিমবাংলার সর্বত্র পানীয় জলের সঙ্কট সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**60.**

পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার চরম অবনতির বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**61.**

হাওড়া জেলার শ্যামপুর থানার গড়চুমুকে দামোদর নদের উপর সেতু নির্মাণের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**62.**

রাজ্যের বন্ধ কল-কারখানা খোলার জন্য ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**63.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত রূপনারায়ণ নদের উপর ঝুমঝুমি-বাঁধের ভয়াবহ অবস্থার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**64.**

হাওড়া জেলার শ্যামপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির শোচনীয় অবস্থার বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

**65.**

রাজ্যে বেসরকারি স্কুলগুলিতে শিক্ষকের অপ্রতুলতার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**66.**

রাজ্যে বিভিন্ন সরকারি ও বেসরকারি কলেজে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না—এ-বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ; এবং

**67.**

হাওড়া জেলার শ্যামপুর থানা এলাকায় পরিবহন-ব্যবস্থার চরম অবনতির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

**68-82.**

That of **শ্রী অজয় দে** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**68.**

নির্বাচনোত্তর নদীয়াসহ পশ্চিমবঙ্গে বিরোধী দলের কর্মী খুন ও শাসক দলের অত্যাচারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**69.**

বিগত নির্বাচনে শাসকদলের কারচুপি ও জালিয়াতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**70.**

রাজ্যের পঞ্চায়েতগুলিতে চরম দুর্নীতির কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**71.**

রাজ্যের রাস্তাঘাট সংস্কারে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**72.**

রাজ্যে দীর্ঘদিন ধরে খাস জমিতে চাষীদের চাষ-আবাদ করা সত্ত্বেও তাদেরকে পাট্টা বিলি সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**73.**

নদীয়া ও মুর্শিদাবাদ জেলায় গঙ্গা ও ভাগীরথীর ভাঙ্গনরোধে পরিকল্পনার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**74.**

কল্যাণীতে নূরুল হাসান মেডিক্যাল ইনস্টিটিউট স্থাপনের সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**75.**

নদীয়া জেলার কল্যাণীতে অবস্থিত বন্ধ কলকারখানাগুলি খোলার ব্যাপারে সরকারের প্রচেষ্টা কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**76.**

শান্তিপুরসহ রাজ্যের তন্তুজীবীদের উন্নয়নে কোনও পরিকল্পনা বা কর্মসূচি গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**77.**

নতুন বিদ্যালয় স্থাপন এবং ছাত্র-ছাত্রীদের ভর্তি সংক্রান্ত সমস্যা দূরীকরণে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**78.**

অকেজো, বন্ধ প্রায় Deep tube-well ও RLI-গুলি চালু করার পরিকল্পনার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**79.**

পুলিশ প্রশাসনে শাসকদলের প্রতি পক্ষপাতিত্ব ও সাধারণ মানুষের হয়রাণি বন্ধ করতে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**80.**

পাট চাষীদের উন্নয়নকল্পে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**81.**

সববায় সমিতিগুলির দুর্নীতি রোধের ব্যবস্থাকল্পে কোনও কর্মসূচির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

**82.**

শিক্ষকরা অবসরগ্রহণের পর দীর্ঘদিন তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন এবং এই সমস্যা সমাধানের বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উলেখ নেই ।

**83-103.**

That of **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**83.**

বারুইপুরের স্বাস্থ্যকেন্দ্রগুলির দুরবস্থা নিরসনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**84.**

বারুইপুরের সাউথ গড়িয়া অঞ্চলে পাইপ লাইনের সাহায্যে বাড়ি-বাড়ি জল সরবরাহ করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**85.**

বারুইপুর-জয়নগর রুটে সরকারি বাস চালানোর বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**86.**

বারুইপুর-সংলগ্ন গ্রামগুলিতে বিদ্যুৎ সরবরাহে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**88.**

বারুইপুরের ঐতিহ্য মন্ডিত কীর্তনখোলা, শ্মশান সংস্কারের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**89.**

দক্ষিশ ২৪ পরগনার জেলা বারুইপুরে শাষণ থেকে শিখরবালী (দৌলতপুর হয়ে) পর্যন্ত রাস্তা পাকা করা সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**90.**

দক্ষিশ ২৪ পরগনা জেলার বারুইপুরের অন্তর্গত মল্লিকপুর গ্রাম পঞ্চায়েতের বলরামপুর সুলতানপুর রোড সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**91.**

বারুইপুর শহরে বাড়ী বাড়ী জল সরবরাহের জন্য বরাদ্দ অর্থ না দেওয়ার কারণ সম্পর্কের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**92.**

দক্ষিণ ২৪ পরগনা জেলার বারুইপুরে মীরপুর ব্রিজের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু করার সময়সীমা বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**93.**

দক্ষিণ ২৪ পরগনা জেলা বারুইপুরে বাইপাস তৈরির বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**94.**

বারুইপুরে কল্যাণপুর রোড পাকা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**95.**

বারুইপুরের সীতাকুণ্ড থেকে উলোরা সিনেমা পর্যন্ত রাস্তা পাকা করার বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**96.**

বারুইপুরে আর্সেনিকমুক্ত অঞ্চল ধপধপীতে পাইপ লাইনের সাহায্যে পানীয় জল সরবরাহ সম্পর্কে পরিকল্পনা গ্রহণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**97.**

বারুইপুর পুরসভাকে আর্থিক সাহায্য কমিয়ে দেওয়ার কারণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**98.**

বারুইপুরের চম্পাহাটিতে গ্রাম পঞ্চায়েতে জল সরবরাহের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**99.**

বারুইপুর হাসপাতালকে গ্রামীণ হাসপাতলে পরিণত করার পরিকল্পনার সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**100.**

বারুইপুর ফুলতলায় পিয়ালিতে মৃত প্রায় শিল্প ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের পুনরুজ্জীবনের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**101.**

দক্ষিণ ২৪ পরগনা জেলার গ্রামকেন্দ্র বারুইপুরে ফ্লাই ওভার নির্মাণ সম্পর্কে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**102.**

রাজ্যের প্রাথমিক বিদ্যালয় স্কুলগুলিতে শিক্ষকের অভাব দূরীকরণের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**103.**

দক্ষিণ ২৪ পরগনা বারুইপুরে তীব্র পানীয় জল সঙ্কট নিরসনের ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**104-112.**

That of **শ্রী মহবুবুল হক** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**104.**

মালদহ জেলার চাঁচোল থানার মালতীপুরে গ্রামীণ জল সরবরাহের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**105.**

মালদা জেলার চাঁচোল থানার অগ্নি-নির্বাপককেন্দ্র স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**106.**

মালদহ জেলার চাঁচোল থানার কলিগ্রামে N.B.S.T.C.-র ডিপো স্থাপনের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

এক্সচেঞ্জ অফ লেটারস হয়েছিল, সেইগুলো আজকে ভারতবর্ষের সম্পত্তিতে পরিণত হয়েছে। সেখানেও তিনি তার বিরোধিতা করেছিলেন। তিনি যে সঙ্গত কারণেই বিরোধিতা করেছিলেন, তা আজকে পশ্চিমবঙ্গের মানুষ মর্মে মর্মে উপলব্ধি করতে পারছে। আজকে এই মাসুল সমীকরণ নীতি গ্রহণ করার পর পূর্ব ভারতের রাজ্যগুলো তারসঙ্গে পশ্চিমবঙ্গও আছে, কিভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে, কিভাবে তাদের শিল্পগুলো রুগ্ন হয়ে গেছে, শিল্পের ক্ষেত্রে এই রাজ্যগুলো কিভাবে পিছিয়ে পড়ছে, এটা বিতর্কের বিষয় নয়, বাস্তব অবস্থা, এটা আমরা জানি। আমাদের মধ্যে হয়ত অনেকের ধারণা ছিল স্বাধীনতার পর থেকে চিরকাল কেন্দ্রে যে রাজনৈতিক শক্তি থাকবে, রাজ্যগুলোতেও তা থাকবে। তাই তারা মনের মতো করে কোন রাজ্যে কোন রাজ্যপালকে পাঠাবে এটা ঠিক করতেন। কিন্তু পরিবর্তন যখন এল, তখন দেখা গেল সেই সমস্ত বিষয়ে সংঘাত সৃষ্টি হচ্ছে। হয়ত একটা অঙ্গ রাজ্যের রাজ্যপালকে পছন্দ হচ্ছে না কেন্দ্রে শাসন ক্ষমতায় যারা আছে, তাদের, তখন কেবলমাত্র সংবিধানের দোহাই দিয়ে সেই রাজ্যপালকে খারিজ করে দিয়ে এমন একজন রাজ্যপালকে বসাচ্ছেন, যাতে করে সেই রাজ্যের সঙ্গে অনিবার্য সংঘাত সৃষ্টি হচ্ছে। এটা ভারতবর্ষের রাজ্যগুলোতে বারেবারে ঘটেছে এবং এইভাবে রাজনৈতিক দলগুলো অভিজ্ঞতা অর্জন করেছে। ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক ব্যক্তি, বিভিন্ন সংবিধান বিশেষজ্ঞরা, বুদ্ধিজীবী মহল, বারেবারে এই সম্বন্ধে এবং এর বিরুদ্ধে তাদের মতামত প্রকাশ করেছেন। কিন্তু এই সম্বন্ধে একটা কংক্রিট কিছু করা কেন্দ্রের পক্ষ থেকে, তা হয়নি। এর কারণ এই, আজকে ভারতবর্ষের প্রান্তে প্রান্তে অসন্তোষ দেখা দিয়েছে। আমরা নিশ্চয় এও জানি যে, ভারতবর্ষের বন্ধু রাষ্ট্র যেমন আছে পৃথিবীতে, তেমনি শত্রু রাষ্ট্রও বহু আছে যারা চায় না ভারতবর্ষ ঐক্যবদ্ধ থাকে, ভারতবর্ষের জনগণ ঐক্যবদ্ধ থাকে, ভারতবর্ষ একটা শক্তিশালি দেশ হয়। তার প্রমাণ আমরা পাচ্ছি পাঞ্জাবে, তার প্রমাণ আমরা পাচ্ছি জম্মু-কাশ্মীরে, তার প্রমাণ পাচ্ছি আসাম ইত্যাদি রাজ্যগুলোতে। এর পেছনে বিদেশি রাষ্ট্রের হাত রয়েছে। এই সব বিদেশি রাষ্ট্র হাত এবং নাক কেন গলাতে পারছে? এইজন্যই পারছে যে, সেই সমস্ত রাজ্যগুলির অভ্যন্তরের একটা অংশ শিক্ষার অভাব রয়েছে, রয়েছে দারিদ্র, রয়েছে বিভিন্ন ধরনের সমস্যা। সেই সমস্যায় জর্জরিত অবস্থাকে, বিক্ষোভ, ক্ষোভ ইত্যাদিকে সম্বল করে বিদেশি সেই সমস্ত রাষ্ট্র ভারতবর্ষের বিক্ষুব্ধ মানুষের মধ্যে, তাদের চিন্তা-ভাবনার মধ্যে রসদ পাঠাচ্ছে ভারতবর্ষকে দুর্বল করার জন্য। শুধু বুদ্ধি, পরামর্শ দিয়ে নয়, তাদের হাতে অর্থ এবং অস্ত্রও পৌছে দেওয়া হচ্ছে। এতে রাজনৈতিক ব্যক্তি শুধু নয়, ভারতবর্ষের একজন সচেতন নাগরিক হিসাবে যে কোনও মানুষই শিহরিত হবেন। গত কয়েক বছর ধরে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলোতে এই সমস্ত ঘটনা ঘটে চলেছে। আজকে, এই মুহূর্তে যদি আমরা মনেকরি শুধুমাত্র কেন্দ্রকে শক্তিশালি করে ভারতের এই সমস্ত অসন্তোষপূর্ণ রাজ্যগুলো একটা জায়গায় সংহতির দিকে মুখ ফিরিয়ে আনবে, তাহলে ভুল করা হবে।

এরসঙ্গে রাজনৈতিক সম্পর্ক যুক্ত রয়েছে। সেই রাজনৈতিক সম্পর্ককে বাদ দিয়ে শুধু শক্তিশালি কেন্দ্রের কথা চিন্তা করলে আগামি দিনে ভারতবর্ষের ঐক্য সংহতি সুদৃঢ় হবে না। সঙ্গে সঙ্গে মাননীয় সদস্য সৌগতবাবু একটা কথা বলেছেন সংবিধান সংশোধনের ব্যাপারে সারকারিয়া কমিশনের রিপোর্ট কার্যকর করতে হলে, যদি সিদ্ধান্ত হয় তাহলে সংবিধান

সংশোধন করতে হবে। নিশ্চয় সেটা করতে হবে। তারসঙ্গে তিনি একটা কথা আরও বলেছেন কিন্তু সি.পি.এম. বা বামফ্রন্ট এটাকে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে ব্যবহার করতে চাইছে। তা সংবিধানই তো রাজনৈতিক। তা যদি হয়, যদি সংশোধন করতে হয় তবে কোনও রাজনৈতিক দল বা ব্যক্তি বিশেষ যদি চিন্তা করে তাহলে তার চিন্তা রাজনৈতিক তো হবেই। আমাদের তরফ থেকে আমাদের পক্ষ থেকে এটা দূর করার চেষ্টা করা হবে। কিন্তু সকলেই তো রাজনৈতিক চিন্তা সম্পন্ন। দুটোই পরস্পর অঙ্গাঙ্গীভাবে যুক্ত। সঙ্গে সঙ্গে আমি যে কথা বলতে চাই, মাননীয় অতীশ সিনহা মহাশয় বলেছেন রাজ্যগুলির হাতে যদি অধিক ক্ষমতা দেওয়া হয় তাহলে কেন্দ্র দুর্বল হয়ে যাবে। কিন্তু স্যার, আমি তা মনে করি না। আমি মনেকরি, শক্তিশালি কেন্দ্র প্রতিষ্ঠিত করতে হলে রাজ্যের জনগণের মধ্যে ঐ ক্ষোভ অসন্তোষ দূর করতে হবে এবং রাজ্যের প্রয়োজনীয় ক্ষমতা রাজ্যকে দিতে হবে। রাজ্য যদি শক্তিশালি হয় তাহলে কেন্দ্র আরও শক্তিশালি হবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তিনি সঙ্গে সঙ্গে আরও বলেছেন যে, এই বহু দলীয় ব্যবস্থায় যদি রাজ্যগুলিকে অধিক শক্তিশালি করা হয় তাহলে তার অপ-প্রয়োগ ঘটতে পারে বা কেন্দ্র দুর্বল হতে পারে। আমি তাকে বলব, ধরুন পশ্চিমবাংলায় যে পঞ্চায়েত ব্যবস্থা চলছে এখানে অনেক পৌরসভা, পঞ্চায়েত সমিতি, পঞ্চায়েত আপনাদের দ্বারা পরিচালিত হচ্ছে। আমরা তো চাই এইভাবে গণতান্ত্রিক বিধিসম্মতভাবে কেন্দ্র-রাজ্য এবং রাজ্যের অভ্যন্তরে প্রতিযোগিতা মূলক কাজ চলুক। আবার মাননীয় অতীশবাবু আমাদের প্রস্তাবের একেবারে শেষের পর্বে একটা কথা বলেছেন। জাতীয় স্তরে কেন্দ্র এবং রাজ্যগুলির প্রতিনিধিদের নিয়ে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা হোক সিদ্ধান্ত গ্রহণ করার জন্য, এটা আমাদের বলা হয়েছিল। কিন্তু তিনি বললেন, কিছু রিটায়ার্ড জাজ এবং সংবিধান বিশেষজ্ঞদের নিয়ে কমিটি করলে ভালো হত। আমি মনেকরি, কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি, রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে এটা করলে ভালো হয়। তাই স্যার, আমি সকলকে এই প্রস্তাবের গ্রহণের জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

যেহেতু কেন্দ্র-রাজ্য সম্পর্কের উপর সারকারিয়া কমিশনের রিপোর্ট প্রায় এক দশক আগে পেশ করা হয়েছিল;

যেহেতু এই রিপোর্টে কেন্দ্র-রাজ্য সম্পর্কের সাংবিধানিক, প্রশাসনিক ও আর্থিক গুরুত্বপূর্ণ বিষয়গুলির উপর সুপারিশ রাখা হয়েছিল;

যেহেতু বিগত বছরগুলিতে অনেক আলোচনা ও দাবি রাখা সত্ত্বেও রিপোর্টের সুপারিশগুলি আজও কার্যকর হয়নি; এবং

যেহেতু ইতিমধ্যে কেন্দ্র-রাজ্য সম্পর্কে আরও অনেক নূতন বিষয় যুক্ত হয়েছে,

সুতরাং এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব করছে যে, সারকারিয়া কমিশনের সুপারিশ এবং কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রাসঙ্গিক ও সময়োপযোগী অন্যান্য গুরুত্বপূর্ণ বিষয়গুলির উপর দ্রুত সিদ্ধান্ত গ্রহণের জন্য জাতীয় স্তরে কেন্দ্র ও রাজ্যগুলির প্রতিনিধিদের নিয়ে একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গঠন করা হোক এবং কার্যকর সিদ্ধান্ত যত তাড়াতাড়ি সম্ভব গ্রহণ করা হোক। was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now discussion on Motion under Rule 185 regarding the law and order situation in the State. Now the mover, Shri Abdul Mannan please move the motion.

## Motion Under Rule 185

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে মোশন আমাদের পক্ষ থেকে আনা হয়েছে আমি সেটা আপনার অনুমতি নিয়ে মুভ করছি।

"যেহেতু গরিষ্ঠ শাসক দল পশ্চিমবঙ্গে একদলীয় শাসন ব্যবস্থা কায়েমের জন্য বদ্ধপরিকর;

যেহেতু দীর্ঘদিনের গরিষ্ঠ শাসক দলের সংকীর্ণ রাজনৈতিক চিন্তাধারার বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষ প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছেন;

যেহেতু সাম্প্রতিক নির্বাচনে পশ্চিমবঙ্গের মানুষ গরিষ্ঠ শাসক দলের বিরুদ্ধে তাদের গণতান্ত্রিক মূল্যবোধ পুনরুদ্ধারের সংগ্রামকে অনেকখানি এগিয়ে নিয়ে যেতে সক্ষম হয়েছেন;

যেহেতু বিগত নির্বাচনের আগে এবং পরে কলকাতাসহ রাজ্যের সর্বত্র গ্রামে-গঞ্জে গরিষ্ঠ শাসকদলের সমর্থক ও কর্মীকে কংগ্রেস কর্মী ও সাধারণ মানুষের উপর অকথ্য অত্যাচার চালাচ্ছে;

যেহেতু গরিষ্ঠ শাসকদলের কর্মী ও সমর্থকদের অত্যাচারে কয়েক হাজার মানুষ ঘর ছাড়া;

যেহেতু নির্বাচনের পরে শাসকদলের অত্যাচারে প্রায় ৫০ জন মানুষ খুন হয়েছেন; এবং

যেহেতু কলকাতার একবালপুরের ঘটনা রাজ্যের আইন-শৃঙ্খলা অবনতির প্রকৃষ্ট উদাহরণ;

সেহেতু এই সভা দাবি করছে যে, অবিলম্বে পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালনের নির্দেশ দিয়ে রাজ্যে শান্তি ও শৃঙ্খলা ফিরিয়ে আনার ব্যবস্থা করা হোক।"

[12-20 — 12-30 P.M.]

আমি প্রথমে কয়েকটি কথা বলব, তারপর জবাবি বক্তব্য শোনার পর আমি আমার বক্তব্য রাখব। একটা গণতান্ত্রিক দেশে নির্বাচনে প্রতিদ্বন্দ্বীতা হয় এবং নির্বাচনের ফলাফল বের হওয়ার পর কেউ জয়ী হয় আবার কেউ পরাজিত হয়। কিন্তু আমরা আমাদের রাজ্যে দেখতে পাচ্ছি শাসকদল বিশেষ করে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেরা পরাজয়টাকে মেনে নিতে পারছেন না। যেখানে তারা পরাজিত হচ্ছেন সেখানে তারা বিরোধী রাজনৈতিক দলের উপর একটা পরিকল্পিত উপায়ে আক্রমণ চালাচ্ছে। শুধু তাই নয় যেখানে তারা জয়ী হচ্ছেন সেখানে যে সমস্ত মানুষ গণতান্ত্রিক প্রথা মেনে তাদের বিরোধিতা করেছেন সেখানেও তারা আক্রান্ত হচ্ছেন। এরা প্রায়ই একটা কথা বলেন যে আমরা সংবাদপত্রে বিবৃতি দেওয়ার জন্য কিছু কাল্পনিক অভিযোগ আনি। কিন্তু আমরা সংবাদপত্রে একটা বিবৃতি দেখলাম যে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী শান্তি-শৃঙ্খলা বজায় রাখার জন্য আমাদের সঙ্গে বসতে চান। আমাদের সভাপতি সোমেন মিত্র তার সঙ্গে দেখা করে একটা লিস্ট দিয়েছিলেন যে কোথায় কোথায়

কংগ্রেস কর্মীরা আক্রান্ত হয়েছে, কোথায় কোথায় বাড়ি ছাড়া হয়েছে এবং খুন হয়েছে তার একটা বিবরণ তাকে দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত প্রতিকার হওয়া দূরের কথা ঘটনা আরও বেড়েই চলেছে। একের পর এক ঘটনা বেড়েই চলেছে বিভিন্ন জায়গায়। শুধু তাই নয় নারীর সম্মানহানি হয়েছে। একটি বিধবা মহিলা, নাম জবা জানা, মেদিনীপুর জেলার সবং থানার কাটাবেড়িয়া গ্রামে সে গ্যাং রেপ হয় ১৬ তারিখে। তার স্বামীকে আপনাদের দলের লোকেরা খুন করেছে ১৯৯২ সালে ১৩ই সেপ্টেম্বর। সেই বিধবা মহিলা যেহেতু তার স্বামীর আদর্শ মেনে কংগ্রেসের হয়ে কাজ করেছে তাই সে গ্যাং রেপ হল ১৬ তারিখে। পুলিশ তাকে থানায় নিয়ে গেল কিন্তু তার মেডিক্যাল টেস্ট হল না। খড়দায় এই ৪ দিন আগে একজন মহিলা ধর্ষিতা হলেন, সেখানে সেই মহিলাকে থ্রেট করা হল থানায় জানালে তোমাকে শাস্তি দেব। থানার লোক এবং সেখানকার সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষদের চেষ্টায় ২ জন লোক ধরা পড়ে, তারা মার্কসবাদি কমিউনিস্ট দলের সঙ্গে যুক্ত, অন্যদের ধরার কোনও ব্যবস্থা হচ্ছে না। এই ধরনের ঘটনা বিভিন্ন জায়গায় হচ্ছে। আমরা আশা করেছিলাম বুদ্ধদেব বাবু পুলিশমন্ত্রী হওয়ার পর পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালন করতে ব্যবস্থা নেবেন এবং তার বিবৃতিতে আমরা দেখেছিলাম, মুখ্যমন্ত্রীর সচিবালয়ের একজন মিঃ পোদ্দার, আরেক জন মিঃ ঘোষ তাদের কাছে হাজিরা দেওয়াই সবচেয়ে বড় মনে করতেন পুলিশ অফিসাররা। তার বিবৃতিতে দেখলাম যে তিনি বলেছেন এখানে পুলিশ অফিসারদের হাজিরা দেওয়ার দরকার নেই। আমরা দেখলাম সেখানে শুধুই বিবৃতি দেওয়া হল বিশেষ কিছুই হল না, অবস্থা আরও খারাপ হয়েছে পুলিশ দপ্তরের। যেখানে কংগ্রেস কর্মীরা মার খাচ্ছে আমরা তাদের নাম দেওয়ার পরও দেখছি কি আসামিদের গ্রেফতার করা দূরের কথা, যারা মার খাচ্ছে তাদেরই নাম জড়িয়ে দেওয়া হচ্ছে। এমন একটা সরকার চলছে যেখানে তাদের একজন কলিগ যিনি যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত। আরেক জন কলিগ তার পাশে আপনারা বসেন, তার বিরুদ্ধেও গ্রেফতারি পরোয়ানা আছে। আমরা বিরোধী পক্ষের তাই সরকার অনেক কাল্পনিক মামলা এনে আমাদের বিরুদ্ধে গ্রেফতারি পরোয়ানা আনতে পারেন। কিন্তু সরকার পক্ষের অনেকের বিরুদ্ধে গ্রেফতারি পরোয়ানা চলছে। কাদের নিয়ে আপনারা কাজ করছেন? নির্বাচনের পর যে সংঘর্ষগুলি হয়েছে সেগুলির প্রতিকার দাবি করে আপনাকে অনুরোধ করছি পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালন করতে বলুন। মানুষকে নিরাপত্তা দিন। বুদ্ধদেববাবুর কাছে আমার অনুরোধ, মানুষকে নিরাপত্তা দিন। গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হয়েছে যে হেরেছে, হেরেছে; যে জিতেছে, জিতেছে। এখন, নির্বাচনের পরে আপনি পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালন করতে বলুন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন বুদ্ধদেববাবুর রাজত্বে আরামবাগের এস.ডি.ও. এবং এস.ডি.পি.ও.-কে নির্দিষ্ট ভূমিকা পালনের জন্য সম্বর্দ্ধনা জানানো হয়েছে! কী ভূমিকা তারা পালন করেছেন? বিগত পৌর ভোটের সময় আরামবাগে আমাদের বিভিন্ন কেন্দ্রে প্রার্থীদের প্রার্থীপদ প্রত্যাহার করে নিতে হয়েছে। নিরাপত্তার অভাবে নির্বাচন লড়তে পারেন নি। আজকে এইভাবে পুলিশ প্রশাসন চলছে। সুতরাং বুদ্ধদেববাবুর কাছে আমার অনুরোধ, তিনি পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালন করতে বলুন এবং যে সমস্ত সন্ত্রাসের ঘটনা, খুনের ঘটনা, অত্যাচারের ঘটনা তার দৃষ্টিতে আনা হয়েছে সে সমস্তের বিষয়ে তিনি ব্যবস্থা নিন। বুদ্ধদেব বাবু, আপনার পুলিশের কিছু ব্যর্থতা আছে এবং সেটা আমরা একবালপুরের ঘটনায় দেখেছি। আপনার বেশি আত্ম বিশ্বাস কি ঘটনার সৃষ্টি করল, একবালপুরে তা আমরা

দেখেছি। সে জন্যই আমরা এই প্রস্তাব নিয়ে এসেছি। আমাদের পক্ষ থেকে বিভিন্ন বক্তারা সন্ত্রাস কবলিত বিভিন্ন এলাকার যেসব ঘটনার কথা এখানে তাদের বক্তব্যের মধ্যে দিয়ে উল্লেখ করবেন, আমি আশা করব বুদ্ধদেববাবু তার বক্তব্যের মধ্যে দিয়ে সে সমস্ত সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করবেন তা আমাদের বলবেন।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী শঙ্কর সিং ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে এই সভায় আমাদের দলের পক্ষ থেকে যে প্রস্তাবটি উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রী বুদ্ধদেববাবুর কাছে কয়েকটি কথা উল্লেখ করতে চাই। নির্বাচনোত্তর পরিস্থিতি নিয়ে মাননীয় আব্দুল মান্নান সাহেব দীর্ঘক্ষণ আলোচনা করলেন। স্যার, গোটা পশ্চিমবাংলায় বিগত নির্বাচনের জয় পরাজয় নির্দ্ধারিত হবার পর থেকে আমাদের দলের কর্মিদের ওপর নির্বাচনে আমাদের দলের পক্ষে কাজ করার অপরাধে এক জঘন্য আক্রমণ নেমে এসেছে। ইতিমধ্যেই আমাদের ২৫ জন সহকর্মি খুন হয়েছেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট ৫ম বারের জন্য মন্ত্রী সভা গঠন করেছেন। তারা বিভিন্ন সময়ে খুবই দাম্ভিকতার সঙ্গে বলেন যে, পশ্চিমবাংলার আইন, শৃঙ্খলা পরিস্থিতি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে অনেক ভাল। পশ্চিমবাংলার সাম্প্রদায়িক সম্প্রীতি অন্যান্য রাজ্যের চেয়ে অনেক ভাল। কেমন ভাল? সেই ভালর কয়েকটা উদাহরণ আমি এখানে রাখতে চাই। তার আগে আমি এখানে বলতে বাধ্য হচ্ছি এটা আমাদের কাছে অত্যন্ত দুর্ভাগ্যের এবং লজ্জার মাননীয় পুলিশমন্ত্রী মহোদয় আমাদের সম্মানীয় বিধায়ক এবং আমাদের দলের রাজ্য সভাপতি মাননীয় সোমেন মিত্র মহাশয়ের সঙ্গে রাজনৈতিক আলোচনাকালে স্বীকার করতে বাধ্য হয়েছেন যে, পশ্চিমবাংলায় নির্বাচনের পরে আইন-শৃঙ্খলার সার্বিক অবনতি হয়েছে, প্রশাসনিক ত্রুটি-বিচ্যুতির মধ্যে দিয়ে রাজ্যে খুন জখম চলছে, লুঠতরাজ চলছে, নারী ধর্ষণ চলছে। এই সম্পর্কে কথা বলতে গিয়ে তিনি একটা জিনিস স্বীকার করেছেন যে, ৬৭টি জায়গায় সংঘর্ষের ঘটনা ঘটেছে। ৩৬ জন মানুষ খুন হয়েছে এবং ১০০ জন মানুষ বিভিন্ন ঘটনায় আহত হয়েছেন। খুব স্বাভাবিকভাবেই ধরে নেওয়া যেতে পারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেববাবুর বিবৃতি যদি এটাই হয়ে থাকে তাহলে এটাই প্রমাণিত হয় গোটা রাজ্যে নির্বাচনের জয়-পরাজয়কে সামনে রেখে কি ভয়ঙ্কর অবস্থা পশ্চিমবাংলায় চলছে। গোটা পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি নিয়ে আমরা যারা গর্ব বোধ করি নিশ্চয়ই আপনি অবাক হবেন পশ্চিমবাংলার সব চাইতে ঐতিহ্যপূর্ণ হচ্ছে মহানগরি কলকাতা সারা ভারতবর্ষের ক্ষেত্রে এ কথা বলা যায় সেই জায়গায় গত কয়েকদিন আগে একবালপুরের ঘটনাকে কেন্দ্র করে একটা তান্ডবলীলা ঘটে গেল। যারা বাংলার পুলিশ নিয়ে আজকে গর্ব বোধ করেন আমরা প্রায়ই মাঝে মাঝে শুনতে পাই মাননীয় মুখ্যমন্ত্রী অত্যন্ত দাম্ভিকতার সাথে বলেন, আমাদের পুলিশ দায়িত্বশীল, আমাদের পুলিশ অন্যান্য রাজ্য থেকে অনেক ভাল সেই কলকাতা মহানগরির বুকে একবালপুরের বিস্তীর্ণ এলাকা জুড়ে যখন সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্ন হয়, রাজ্যে অনেক নামি-দামি মন্ত্রী থাকা সত্ত্বেও বহু পুলিশ থাকা সত্ত্বেও রাজ্য পুলিশ এবং কলিকাতা পুলিশ থাকা সত্ত্বেও সেই জায়গায় রাজ্য স্বরাষ্ট্র দপ্তরকে ঐ এলাকার সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য সামরিক বাহিনীকে নামাতে হয়। এটা একটা লজ্জাস্কর ব্যাপার, দুর্ভাগ্যজনক ব্যাপার। এই ঘটনা থেকেই বোঝা যায় রাজ্য প্রশাসন

আজকে কোনও জায়গায় গিয়ে পৌঁছেছে। সর্বভারতীয় কলঙ্কিত ইতিহাস বাবরি মসজিদকে কেন্দ্র করে ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটেছিল, ভারতবর্ষের ইতিহাস যেভাবে কলঙ্কিত হয়েছিল, ভারতবর্ষের কৃষ্টি এবং সংস্কৃতি যেভাবে ভুলুণ্ঠিত হয়েছিল, সেদিন কংগ্রেসের পক্ষ থেকে বারংবার বলা সত্ত্বেও ১৯৭৭ সালে ভারতবর্ষ জুড়ে সমস্ত অশুভ শক্তিকে সামনে রেখে, নীতি এবং আদর্শকে বিসর্জন দিয়ে শুধুমাত্র কংগ্রেসের বিরোধিতা করার জন্য সেদিন যারা মঞ্চ গড়েছিলেন, আমরা তাদের সেদিন বলেছিলাম, ভারতবর্ষের বুকে সাম্প্রদায়িক শক্তিকে হাত ধরে ডেকে এনে সংসদিয় গণতন্ত্রের জায়গা তৈরি করে দেওয়া হচ্ছে যেটা আগামিদিনে ভয়ঙ্কর পরিণতি হবে। আমরা যারা গণতন্ত্র প্রিয় মানুষ তারা সাম্প্রদায়িক সম্প্রীতিকে বুকের রক্ত দিয়ে রক্ষা করতে চাই। আজকে সেই মানুষগুলি সেদিনের কথা উপলব্ধি করছে। সেদিন আমরা দেখলাম, কলকাতা মহানগরির বুকে এক ব্যাপক তান্ডব হয়েছিল এবং তার কয়েকদিন পর বাংলার মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলতে বাধ্য হয়েছিলেন, সামরিক বাহিনী না নামালে এই যে চারিদিকে তান্ডব হচ্ছে তা প্রতিহত করা যাবে না। খুব স্বাভাবিকভাবেই ধরে নেওয়া যেতে পারে, তিনি সাম্প্রদায়িক সম্প্রীতি সম্পর্কে খুবই উদ্বিঘ্ন। কলকাতা শহর ছাড়াও এইরকম বহু জায়গা আছে সেইসব জায়গায় সাম্প্রদায়িক শক্তি যে কোনও মুহূর্তে তান্ডবের পরিবেশ সৃষ্টি করতে পারে। আমি নদীয়া জেলার মানুষ। সীমান্তবর্তী অঞ্চলে বাস করি। প্রতিদিন ওপার থেকে (বাংলাদেশ থেকে) সাম্প্রদায়িক শক্তিকে উস্কানি দিচ্ছে। সেক্ষেত্রে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি, আত্ম-সন্তুষ্টির কোনও কারণ নেই। আপনারা পশ্চিমবাংলায় সরকারে বসে দাম্ভিকতার সঙ্গে কংগ্রেসের মাননীয় সদস্যদের সম্বন্ধে বিষোদ্গার করতে অভ্যস্থ হয়ে গেছেন। আজকে সংসদিয় গণতন্ত্রের যে অবস্থান পশ্চিমবাংলা তথা ভারতবর্ষে চলছে সেটা অত্যন্ত বিপদজনক জায়গায় দাঁড়িয়ে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনি নিশ্চয়ই অবগত আছেন যে নির্বাচনের পর চারিদিকে নির্বাচনোত্তর গন্ডগোল হচ্ছে। আমাদের মাননীয় বিধায়ক মান্নান সাহেব বললেন নির্বাচনে জয় পরাজয় নিশ্চয়ই আছে, একদল জিতবে, এক দল হারবে, এটাই সংসদিয় গণতন্ত্রের পবিত্রতা। আমি বলছি নদীয়া জেলায় নির্বাচনের পর ১৬ জন মানুষকে খুন করা হয়েছে। বিরোধী দলের বিধায়করা বলবেন আমাদের কি খুন হয়নি, নিশ্চয়ই হয়েছে। আমি পুলিশমন্ত্রীর কাছে আবেদন রাখছি, আপনি নিশ্চয়ই নদীয়া জেলার বারহাট্টা গ্রামে যেখানে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির তিন জন সদস্য খুন হয়েছে, আমরা কংগ্রেসের পক্ষ থেকে তার নিন্দা করেছি। আমরা বলেছি যারাই খুন করে থাকুক তাদের গ্রেপ্তার করুন। কিন্তু বারহাট্টা গ্রামে যে তিনজন খুন হয়েছে সেই খুনের সঙ্গে যারা যুক্ত আছে, এফ.আই.আর এ যাদের নাম আছে, তাদেরকে এখনও গ্রেপ্তার করা হয়নি! এই খুনের কারণ, যে তিনজন খুন হয়েছে, তারসঙ্গে একটা বৈষয়িক ব্যাপার জড়িত। দুর্ভাগ্যের বিষয় বারহাট্টা গ্রামে এরফলে ১৫০ জন মানুষ ঘরে যেতে পারছে না। তাদের ঠিকা ধার্য করে বেছে বেছে কাউকে কাউকে বলা হচ্ছে ১০ হাজার টাকা না দিলে এখানে থাকতে পারবে না। এইরকম একটা অবস্থা বারহাট্টা গ্রামে চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ তারিখে রামনগর বলে একটা অঞ্চল, সেখানে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির একজন কর্মিকে খুন করা হয়েছে, আমি এই খুনের নিন্দা করেছি। কিন্তু পাশাপাশি খুনের যারা আসামি তারা ঘুরে বেড়াচ্ছে। আপনি সি.আই.ডি. দিয়ে এনকোয়ারি করে দেখুন, সেইসব

আসামি মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সক্রিয় সদস্য। এই ঘটনার পর একজন কংগ্রেস পার্টির সমর্থকের বাড়ি থেকে একটা ডবল ব্যারেল বন্দুক স্ন্যাচ করে নেওয়া হয়েছে। সেই বন্দুকের লাইসেন্স নম্বর হচ্ছে ৮৪১৮, বারো বোরের বন্দুক। সেই বন্দুক স্ন্যাচ করে নেওয়া হয়েছে। আপনি জানেন নকশাল আমলে বন্দুক, রাইফেল যখন ছিনিয়ে নেওয়া হত, পুলিশ সেই অস্ত্র উদ্ধার করত। কিন্তু ১১ তারিখে এই বন্দুকটা স্ন্যাচ হয়ে গেল, এখনও পর্যন্ত পুলিশ প্রশাসন সেই বন্দুক উদ্ধার করতে পারল না। তাই আমি আশঙ্কা করছি এই বন্দুক মার্কসবাদি কমিউনিস্ট পার্টির হাতে চলে গেছে। এইকটি কথা বলে আমাদের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে মাননীয় বিধায়ক আব্দুল মান্নান যে প্রস্তাব এখানে উপস্থিত করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। কারণ এই প্রস্তাবে যা উল্লেখ করা আছে, তারসঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই। এখানে একদলীয় শাসনের কথা বলা হয়েছে। এটা ঠিকই যে ১৯৭৭ সাল থেকে আমরা বামফ্রন্ট করে তখন ৬টি দল নিয়ে যে যাত্রা শুরু করেছিলাম এই ১৯৯৬ সালেও আমরা ১১টি দল নিয়ে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করে নির্বাচনে জিতে এসেছি যুক্তভাবে। আর একদলীয় নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা আমরা ১৯৭৭ সাল থেকেই পেয়ে আসছি, এই ১৯৯৬ সালেও পেয়েছি। ভারতবর্ষের সামনে যুক্তভাবে, ঐক্যবদ্ধভাবে কাজ করার যে দৃষ্টান্ত আমরা স্থাপন করেছি এই প্রস্তাবে এসব কথা বলার মধ্যে দিয়ে সেই দৃষ্টান্তকেই অবমাননা করা হয়েছে। নির্বাচনের কথা এখানে বলা হয়েছে। এত শান্তিপূর্ণভাবে নির্বাচন আর কোথাও হয়েছে কিনা কংগ্রেসের সদস্যদের আমি সে কথা জিজ্ঞাসা করতে চাই। এখানে নির্বাচনে ৮৩ শতাংশ ভোটদাতা তাদের ভোটাধিকার প্রয়োগ করেছেন আর গুজরাটে যে ভোট হয়েছে সেখানে মাত্র ৩৫ শতাংশ মানুষ ভোট দিয়েছেন। দুই এবং সাত মে ৯৬ এখানে যে নির্বাচন হয়েছে সেই দুদিন নির্বাচনী সংঘর্ষে একজনেরও মৃত্যু হয়নি, কোনও প্রাণহানি হয়নি। ২৭শে এপ্রিল ৯৬ ভারতবর্ষে ভোট শুরু হয়েছে আর সেই ভোট চলেছে ৩০শে মে পর্যন্ত। অন্য রাজ্যের খবর মান্নান সাহেব এবং কংগ্রেসের সদস্যরা জানেন, আমি সেসব আলোচনায় যাচ্ছি না। ওরা শান্তির কথা বলে আবেদন করেছেন। কিন্তু নির্বাচনের পর আক্রমণ শুরু হল কোথায়? ৭ই মে ৯৬ তারিখে নির্বাচন শেষ হওয়ার পর ৮ তারিখ থেকে যখন ভোট গণনা আরম্ভ হল সেইদিন থেকে আক্রমণ শুরু হয়ে গেল। ৮ তারিখে আমাদের পার্টির কর্মি ক্যানিং-এর দীঘির পাড়ের শ্রী সনাতন নস্করকে খুন করা হল। কারা শুরু করলেন এসব? এখানে শান্তির কথা বলছেন কিন্তু এসব শুরু করলেন কারা? প্রদেশ কংগ্রেস সভাপতি, মাননীয় বিধায়কের নেতৃত্বে যখন ওরা রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে আলোচনা শুরু করলেন সেই ২২ তারিখেই ওরা কি করেছেন সেটা বলি। ওরা এখানে মুখে শান্তির কথা বলছেন কিন্তু বাইরে গিয়ে আক্রমণ করছেন। যেদিন ওরা রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে আলোচনা করছেন সেইদিন অর্থাৎ ২২ তারিখেই মুর্শিদাবাদ জেলার ভগবানগোলায় আমাদের একজন কর্মি, সাবের আলি, তাকে খুন করা হল। তাহলেই দেখুন স্যার, ওরা মুখে শান্তির কথা বললেও বাইরে গিয়ে আক্রমণ শুরু করছেন। নির্বাচনে জিতলে ওরা হামলা করেন আর নির্বাচনে হেরে গেলে ওরা মামলা করেন কংগ্রেসের কালচার আজকে এই জায়গায় দাঁড়িয়েছে। নদীয়া জেলার কথা বললেন।

তিনি একজন মহিলার কথাও উল্লেখ করলেন। ২৬শে মে আরংঘাটায় আমাদের একজন কর্মি, গ্রামপঞ্চায়েতের উপপ্রধান, দুলাল বিশ্বাস, ৬৫ বছর তার বয়স, তাকে খুন করা হল। তারসঙ্গে তার দুই ভাইপো - সত্য বিশ্বাস, সুখদেব বিশ্বাসকে খুন করা হল। তার স্ত্রী সুশিলা বিশ্বাসকেও আক্রমণ করা হল। কারা করেছে এসব আক্রমণ? ১১ই জুন প্রহ্লাদ সরকারকে খুন করা হল। ১৭ই জুন রানাঘাটে আমাদের কর্মি গোবিন্দ চক্রবর্তী, সঞ্জিব বিশ্বাসকে খুন করা হল। কারা করল এসব খুন? স্যার, ওরা সি.পি.এম কর্মিদের যে শুধু খুন করছেন তাই নয়, সমাজ বিরোধীদের সঙ্গে যোগাযোগ রাখতে গিয়ে ওরা নিজেদের মধ্যে এমন সব কাজ করছেন যার ফলে শান্তিশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। ওরা নিজেদেরও ছাড়ছেন না। এই তো মুর্শিদাবাদে যুব কংগ্রেসের সভাপতি [**] এটা তো কারুর অজানা নয় যে তিনি তার ভ্রাতৃবধু পরিবানু বিবিকে হত্যা করেছেন। আর এ সম্পর্কে যারা অভিযোগ করেছেন আজকে তাদের খুন করার হুমকি দেওয়া হচ্ছে। এইভাবে আজকে ওরা এখানে শান্তিশৃঙ্খলা বিঘ্নিত করছেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় সদস্য শ্রী রবিন দেব মহাশয় বক্তব্য রাখতে গিয়ে এই হাউসের যিনি এখন সদস্য নন, প্রাক্তন সদস্য মান্নান হোসেন তার নাম করে অভিযোগ করলেন খুনের ব্যাপারে। তার নামটি বাদ দেওয়া হোক।

**মিঃ স্পিকার :** নামটা বাদ যাবে।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী রবীন দেব :**

ঠিক আছে, জনৈক যুব কংগ্রেসের সভাপতি তার ভাতৃবধুকে খুন করেছে। আমি মাননীয় বিধায়ককে বলছি যে, আপনি নিশ্চয়ই জানেন, ২০শে আগস্ট হাওড়ার উৎপল এবং দেবুকে কারা খতম করেছিল। ওরা আপনাদেরই কর্মি ছিল। এটা আপনাদের অজানা নেই যে কারা খুন করেছিল এবং কোনও নেতারা এই ব্যাপারে আগ্রহ দেখিয়েছিল। আমি আপনাদের এই কথা বলব যে আপনারা নিজেদের রক্ষা করুন, নিজেদের সামলান। তাহলে এই রাজ্যে শান্তি-শৃঙ্খলা বজায় রাখার জন্য স্বরাষ্ট্রমন্ত্রী যে উদ্যোগ নিয়েছে, রাজ্য সরকার যে উদ্যোগ নিয়েছেন সেটা ফলপ্রসূ হবে। আজকে রাজ্য সরকার শান্তি-শৃঙ্খলা বজায় রাখার জন্য যে উদ্যোগ নিয়েছেন, সেই উদ্যোগের পথে কারা কাঁটা দিচ্ছেন সেটা কারও অজানা নয়। আপনারা নিজেদের বিরুদ্ধে নিজেরাই অভিযোগ করছেন। আপনারা জানেন যে গত নির্বাচনের সময়ে আপনাদের কোনও প্রার্থি কোনও বাধা পান নি। আপনাদের দলের একজন প্রার্থি আর একজনের বিরুদ্ধে আক্রমণ করছে, এটা কি আপনারা অস্বীকার করতে পারবেন? আপনারা সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলছেন। আজকে কারা সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট করার চেষ্টা করছে? আপনাদের একজন নুতন বিধায়ক বিভিন্ন জেলায় কি হচ্ছে না হচ্ছে সেকথা এখানে বললেন এবং একবালপুরের ঘটনার উল্লেখ করলেন। একবালপুরে শান্তি ফিরিয়ে আনার জন্য সমস্ত শক্তি দিয়ে চেষ্টা করা হয়েছে। গত ৮ই জুন গার্ডেনরীচে আমাদের একজন কর্মি, মহঃ ইরখানকে আপনারা খুন করলেন। তারপরে যখন আপনারা বিধানসভায় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দেখা করতে এলেন তখন সেই খুনের অভিযোগে অভিযুক্ত আসামিদের আপনারা সঙ্গে করে নিয়ে এলেন। এটাই কি আপনাদের শান্তি স্থাপনের নমুনা? আপনারা এই জিনিসগুলি

[* Expunged as order by the chair]

ভেবে দেখুন। আপনারা নিজেদের দলের মধ্যে যে ফ্রাংকেস্টাইন তৈরি করেছেন, তাদের নিয়ন্ত্রণ করুন, নিজেদের মধ্যে মারামারি বন্ধ করুন, তাহলে পশ্চিমবালার মানুষ শান্তিতে বাস করতে পারবেন। আজকে পরিস্থিতি খুবই বিপজ্জনক হয়ে দাঁড়িয়েছে। আমরা দেখছি যে জেলায় জেলায় আক্রমণ চলছে। প্রতিদিন আপনারা আক্রমণ চালাচ্ছেন। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, আমাদের বামফ্রন্টের নেতৃত্বে ১৯৭৭ সালের পর থেকে এই রাজ্যের শাসন ব্যবস্থা পরিচালনা করে আসছেন। নির্বাচনের ফলাফলে মানুষ আবার আমাদের পক্ষে রায় দিয়েছেন। আমাদের দায়িত্ব আরও বেড়ে গেছে। এই দায়িত্ব আমাদের পালন করতে হবে। এটাই হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গি। আর আপনারা জিতলে ৬ মাস ধরে আমাদের পেটাবেন, এলাকায় ঢুকতে দেবেন না। ভোটের ফল গণনায় যদি দেখা যায় যে আপনারা এগিয়ে আছেন তাহলে সঙ্গে সঙ্গে খবর পাঠিয়ে দেবেন এবং সঙ্গে সঙ্গে আপনাদের লোকেরা বোমা, পাইপগান ইত্যাদি নিয়ে বেরিয়ে পড়বে। এটা কি শান্তি প্রতিষ্ঠার জন্য আপনাদের প্রচেষ্টা? এটাই কি শান্তি প্রতিষ্ঠা করার নিদর্শন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের যারা এই প্রস্তাব এনেছেন, তারা সংখ্যা বলতে পারেন নি যে কত খুন হয়েছে, কতজন আক্রান্ত হয়েছেন। এইভাবে হাউসকে বিভ্রান্ত করার অধিকার তাদের নেই। তাই, এই প্রস্তাবকে আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী শ্যামদাস ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় বিধায়ক আব্দুল মান্নান মহাশয় যে প্রস্তাবটা এনেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। নির্বাচনের আগে এবং পরে পশ্চিমবঙ্গে যে নারকীয় সব ঘটনা ঘটেছে একটু আগে মাননীয় সদস্য রবীনবাবু সে সম্পর্কে বলে গেলেন। কিন্তু একটা প্রশ্ন তাকে করতে পারি কি, ১৯৯৪ সালের উপনির্বাচনে যেখানে ৩০,০০০ ভোটে জিতে এসেছিলেন সেখানে এবারের নির্বাচনে তার জয়ের ফারাকটা ১০০০য়ে দাঁড়াল কেন? এই প্রশ্নের উত্তর কি তিনি আমাকে দেবেন?

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়ের মাধ্যমে এবারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে কিছু প্রশ্ন উত্থাপন করছি। নির্বাচন শেষ হয়ে যাবার পর নতুন করে সারা পশ্চিমবঙ্গে সন্ত্রাস আক্রমণ শুরু হয়েছে কংগ্রেস কর্মিদের উপর, বেছে বেছে খুন করা হচ্ছে কংগ্রেস কর্মিদের, তাদের ঘরবাড়ি লুঠ করা হয়েছে। অনেক দিনের সুপ্ত বাসনা বুদ্ধদেববাবুর ছিল যে, তিনি স্বরাষ্ট্রমন্ত্রী হবেন। এবারে তিনি সেটা হয়েছেন। কিন্তু এতদিন ধরে যাদের খুন, নারী ধর্ষণ, দাঙ্গা-হাঙ্গামার শিক্ষা দিয়েছেন তাদের এখন তিনি সামলাতে পারছেন না। যে পুলিশকে কংগ্রেসিদের মারার জন্য, মিথ্যা কেসে জড়িয়ে দেবার জন্য ট্রেনিং দিয়েছেন আজকে তিনি তাদের সামলাতে পারছেন না, কারণ তারা বেপরোয়া হয়ে গেছেন। আমার কাছে কাগজ আছে, ১৯৯৫ সালের ৩রা মার্চ মাননীয় মুখ্যমন্ত্রী যখন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন সে সময় তিনি একটি রিপোর্ট দিয়েছিলেন যে, গড়ে প্রতিদিন পশ্চিমবঙ্গের বুকে ৬টি হত্যার ঘটনা ঘটেছে যাদের মধ্যে মার্কসবাদি ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি., সি.পি.এম প্রভৃতি সমস্ত দলের লোক রয়েছেন। রবীনবাবু এখানে চিৎকার করেছেন, কিন্তু প্রাক্তন স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবুর সেই রিপোর্টের কথা তিনি উল্লেখ করেননি। প্রতিদিন পশ্চিমবঙ্গে গড়ে ৬ জনকে কেন হত্যা করা হচ্ছে তার উত্তর স্বরাষ্ট্রমন্ত্রী দিতে পারবেন কি? একবালপুরে সেদিন যে ঘটনা ঘটে গেল, আমাদের একটিই মাত্র দোষ

একবালপুর এলাকায় আমাদের একজন প্রার্থি বিগত নির্বাচনে জিতেছেন। সেদিন একবালপুরে যে ঘটনা ঘটে গেল সেটা সারা পশ্চিমবাংলার মানুষের লজ্জা। যেসব সমাজ বিরোধীদের আপনারা আশ্রয় দিয়েছিলেন বর্তমানে তাদের আর সামলাতে পারছেন না। তারাই সেদিন সেখানে ঘরবাড়ি দোকানপাট লুঠ করল, আগুন লাগালো, গুলি করে মানুষ মেরে ফেলল। যেখানে ঘটনা ঘটল তার থেকে রাইটার্স বিল্ডিং সামান্যই দূরে, কিন্তু সেখানে মিলিটারি পৌঁছাতে ২৪ ঘন্টা সময় লাগল কেন এই প্রশ্ন আমরা নিশ্চয়ই করতে পারি। একটু আগে রবীনবাবু যে কথা বলছিলেন সেই প্রসঙ্গে কিছু নথি লিখিত আকারে এনেছি। তার থেকে সভাকে জানাচ্ছি যে, গত ২.৫.১৯৯৬ তারিখে ঘটা কয়েকটি ঘটনার কথা বলি। ঐদিন ছোট জাগুলিয়া, বয়রা এবং বারাসতে ব্যাপক বোমাবাজি হয়েছে, ১৫০টি বাড়ি ভাংচুর করা হয়েছে, প্রায় ২০০ পরিবার বাস্তুচ্যুত এবং ৫ জন আহত হয়েছে। ঐদিন আড়াইডাঙ্গায় ওদের আক্রমণে ২ জন কংগ্রেস কর্মি আহত হয়েছেন। ঐদিনই বরাইগ্রাম, সবং এবং মেদিনীপুরে ওদের আক্রমণে ৬ জন কংগ্রেস কর্মি আহত হয়েছেন। তার পরদিন ৩.৫.১৯৯৬ তারিখেও অনেকগুলো ঘটনা ঘটেছে। ঐদিন মুর্শিদাবাদের জঙ্গিপুরের কলাগাছিয়া গ্রামে কংগ্রেস কর্মি আব্দুল রেজ্জাক নিহত হয়েছেন, ভগবানগোলার হনুমন্তনগরে লেবু শেখ বোমার আঘাতে নিহত হয়েছেন, মুর্শিদাবাদের টিকটিকি পাড়ায়, সইফুল শেখ গুলিতে নিহত হয়েছেন, মুজিবর শেখ আহত হয়েছেন, সেন্ট্রাল ডুয়ার্সটি এস্টেট, কালচিনিতে বাচ্চা লামাকে কুকরি দিয়ে কুপিয়ে হত্যা করা হয়েছে, মুর্শিদাবাদ জেলার গঙ্গাধর পাড়া, লালনগরে তহসিন আলম গুলিবিদ্ধ হয়েছেন, সুতির সাদিকপুরে গঙ্গা দাস ছুরিকাহত হয়েছেন। পরদিন ৪.৫.১৯৯৬ তারিখ ঐদিন মুর্শিদাবাদের রঘুনাথ গঞ্জে ফরজান নামে একজন নিহত হয়েছেন, শিলিগুড়ি মহকুমার শ্রীনগর, বাগডোগরায় কংগ্রেস কর্মিদের উপর আক্রমণ হয়েছে, শিলিগুড়ির মাটিগাড়ায় ব্যাপক বোমাবাজি হয়েছে এবং তারফলে আক্রান্তরা কংগ্রেস অফিসে আশ্রয় গ্রহণ করেছেন। কেশবপুর আরামবাগে ইলিয়াস শেখ, মহিলা কংগ্রেস কর্মি লাঞ্ছিতা হন। গুরুদাসপুর বিলধারিপুর, সলনা হরিহরপাড়া বহরমপুর মুর্শিদাবাদ এই সমস্ত জায়গায় কংগ্রেস কর্মিদের ৪৭টি বাড়িতে আগুন লাগিয়ে দেওয়া হয়। শিলিগুড়িতে ৫ জন মহিলা কংগ্রেস কর্মি লাঞ্ছিত, ৩ জন কংগ্রেস কর্মি আহত। হরিশচন্দ্রপুর জলঙ্গী মুর্শিদাবাদ, এখানে রফিকুল মন্ডল, শীনদুল ইসলাম ও নিজামুদ্দিন এরা আক্রমণে নিহত হয় এবং সেই সঙ্গে ৭ জন কংগ্রেস কর্মি আহত হয়। জামুড়িয়া রানিগঞ্জ বর্দ্ধমান, লালপুর মেদিনীপুর, এখানে আক্রমণে ১২ জন কংগ্রেস কর্মি আহত হয় এবং ২ জন কংগ্রেস কর্মি বাড়িতে আগুন লাগিয়ে দেওয়া হয়। কলিকাতার গার্ডেনরীচে ৩ জন কংগ্রেস কর্মি আহত হয়, দুটি দোকান এবং কয়েকটি বাড়ি তছনছ করা হয়। বোড়ালে দক্ষিণ ২৪-পরগনায় ইব্রাহিম গাজি ও সিরাজুল গাজি গুলিবিদ্ধ হয়। ঝিলরোড কাশিপুর, এখানে দিলিপ জয়সোয়াল বোমায় নিহত হয়। বালিরঘাট দৌলতাবাদ মুর্শিদাবাদের আনসান শেখকে বাস থেকে নামিয়ে হত্যা করা হয়। কাটোয়ার ৩ নম্বর ওয়ার্ডে পাবনা এবং দীপক সাহা নির্বাচনে কংগ্রেসের এজেন্ট হয়েছে বলে তাদের বাড়ি ভাংচুর করা হয় এবং তাকে মারধোর করা হয়। এই খবর পেয়ে মাননীয় বিধায়ক রবীন চ্যাটার্জি ঘটনাস্থলে যায় এবং ঘটনাস্থল থেকে ফিরে আসার সময় ৩টি বাড়ির ছাদ থেকে বিধায়ককে বোমা মারে। তিনি অল্পের জন্য বেঁচে যান। জামুড়িয়া থানার চুরুলিয়ার শৈলবাস এলাকায় ...

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় আব্দুল মান্নান, সৌগত রায় সহ অন্যান্য কয়েকজন সদস্য যে রেজলিউশন এনেছেন তাতে কংগ্রেসের পক্ষ থেকে নির্বাচনের পর নানা অভিযোগের কথা বলা হয়েছে। এখানে ওনাদের সংখ্যা বেড়েছে কি কমেছে এই দিকে আমি যাচ্ছি না। ভারতবর্ষ একটা ধনতান্ত্রিক দেশ। এই দেশের সমস্ত জায়গায় ক্রাইম ক্রমশ বাড়ছে, এখানে যে কমেছে এই কথা বলতে পারব না। কিন্তু সারা ভারতবর্ষে যেভাবে বাড়ছে তারমধ্যে পশ্চিমবাংলায় অনেক কম আছে। এটা সংখ্যা তথ্য থেকে জানা যাবে। আমার বেশি সুযোগ হয় না কথা বলার। এখানে বেশ কিছুদিন ধরে মালদার এম.এল.এ-রা দাবি করছেন যে ডি.এম-কে বদলি করতে হবে, এস.পি. কে বদলি করতে হবে। মালদার কংগ্রেস বিধায়কদের এই দাবি। অপরাধ কি তাদের? অপরাধটা হচ্ছে তারা সেখানে অপরাধটা কমিয়ে দিয়েছে। অনেক অত্যাচার হয়েছে, তারা বলেছেন। যে অত্যাচার সেখানে হয়েছে সেইগুলি কংগ্রেসের লোকেরাই করেছে। ভোটের দিন থেকে এখন পর্যন্ত যে ঘটনা ঘটেছে সেটা বলছি। চাঁচলে ভোটের দিন দুটি ঘটনা ঘটেছে এবং ভোটের পর একটি ঘটনা ঘটেছে। কংগ্রেসের লোকেরা এই ঘটনা ঘটিয়েছে এবং ১১ জন লোককে ধরা হয়েছে। সেখানে সি.পি.এম-এর অফিস ভাংচুর করা হয়েছে। রতুয়ায় ভোটের দিন দুটি ঘটনা ঘটেছে এবং ভোটের পরে একটি ঘটনা ঘটেছে। হরিশচন্দ্রপুরে ৬টি ঘটনা ঘটেছে ভোটের দিন এবং ভোটের পর ১টি ঘটনা ঘটেছে। মানিকচকে ভোটের দিন ১টি ঘটনা ঘটেছে এবং ভোটের পরে ৫টি ঘটনা ঘটেছে। ভোটের দিন মোট ১১টি ঘটনা ঘটেছে এবং সেই ঘটনা এখন বিচারাধীন। ডি.এম.-কে বদলি করতে হবে কোনও অপরাধে এস.পি. কী করেছে? তাদের কথা মতো চলছে না। তারা কী করছিলেন? এই প্রসঙ্গে একটি কথা বলি।

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ মৈত্র, আপনি একটু বসুন।

**শ্রী সমর মুখার্জি :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। ১১।৬।৯৬ তারিখে দিন্নুর বেগম, যার স্বামী বোন টি.বি.তে আক্রান্ত হয়ে বহরমপুর হাসপাতালে ভর্তি ছিলেন, সেই দিন্নুর বেগমকে কয়েকজন গুন্ডা রেপ করল এবং তাকে খুন করল। স্যার, দিন্নুর বেগম যখন তার স্বামীর জন্য জল আনতে গিয়েছিলেন তখন তাকে রেপ করে খুন করা হল।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** ১৮।৫।৯৬ তারিখে তরুবালা সিনহা বৈদ্যনগর থানায় ডায়রি করেছিলেন। ডায়রি করে তিনি বলেছিলেন যে তার স্বামী সূর্যকান্ত সিনহা তার উপরে অত্যাচার করেছে। পুলিশ সূর্যকান্ত সিনহাকে ২০।৫।৯৬ তারিখে অ্যারেস্ট করেছিল। ঐ অ্যারেস্টর সঙ্গে সঙ্গে কংগ্রেসের একজন নেতা, তিনি প্রধানও বটে, আগে তিনি অন্য দলে ছিলেন, এখন ওদের দলে, তিনি ভুটি ঘোষ এর নেতৃত্বে পুলিশের কাছ থেকে তাকে ছিনিয়ে নিয়ে চলে এল। তারপর ২১।৫।৯৬ তারিখে পুলিশ কিছু লোককে অ্যারেস্ট করল। ওদের আটজন এম.এল.এ. জিতেছেন। সেজন্য বললেন ওদের অ্যারেস্ট করা চলবে না। তারপর ওরা আরও বললেন যে পুলিশের কাছ থেকে ছিনিয়ে নিয়ে এসে ঠিক কাজ করেছে। তাদের অ্যারেস্ট করা যাবে না। হরিশচন্দ্রপুরে নির্বাচনের আগে কি করেছেন, না, ওখানে আ.সি.ডি.এস.

অফিস ছিল, সেখানে পোলিং বুথ করা হোক বলে আমরা বলেছিলাম। কিন্তু ওরা বললেন, না, প্রাইভেট বাড়িতে করতে হবে। সেইমতো পোলিং বুথ করা হল। ওরা সেখানে কাউকে ভোট দিতে দিল না। আমরা বলেছিলাম, কিন্তু কিছু করা যায় নি। ওরা আগে অ্যাডমিনিস্ট্রেশনকে যেভাবে ব্ল্যাক মেল করছিল, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে দিয়ে যা করিয়ে নিচ্ছিল, সেই কাজ করিয়ে নেবার চেষ্টা করছে। সবকিছুতেই কংগ্রেস এগিয়ে আছে। এরমধ্যে ৬ জন এম.এল.এ. এবং একজন মাননীয় এম.পি. আছেন। তারা হরিশচন্দ্রপুর থানায় গিয়ে বলে এলেন যে ও.সিকে বদলি করতে হবে। কারণ ওখানে অত্যাচার হচ্ছে। কংগ্রেসিরা অত্যাচারিত হচ্ছে বলে বলে এলেন যে বৈষ্ণবঘাটার ও.সিকে বদলি করতে হবে। আমি বলতে চাই যে, অত্যাচার যদি হয়, তাহলে তার একটা পন্থা আছে। ওরা বলে এলেন জোর করে খুন করবে। আমাদের সিপিএম বা বামফ্রন্টের লোক নয়, সমর্থক ছিলেন মাত্র। তার কি অপরাধ ছিল? না, তিনি বলেছিলেন যে কংগ্রেসের কোন কোন লোকের কাছে বন্দুক আছে তা বলে দেবেন। সেজন্য খলিলুর রহমান এবং ইমাজুদ্দিন এদেরকে হত্যা করা হল। এদের হত্যা করে মাটির তলায় পুঁতে দেওয়া হয়েছে। এরা বলেছিলেন যে কংগ্রেসের যেসব লোক বন্দুক নিয়ে আক্রমণ করেছিল তাদের নাম বলে দেবে। তারফলে এদেরকে পরশুদিন হত্যা করা হয়েছে। কংগ্রেসিরা আগে থেকে যা করে আসছিল, ডি.এম.কে দিয়ে যতরকম অন্যায় কাজ করিয়ে নিচ্ছিল তারপর এখন নতুন ডি.এম. এসেছেন তাকে দিয়েও অন্যায় কাজ করাবার চেষ্টা করছে। ওরা ওখানে যেহেতু আটজন এম.এল.এ. জিতেছেন, সেজন্য ওরা যা বলছেন তাই করতে হবে। ওরা বলছেন ডি.এম. অন্যায় করছেন। ওকে বদলি করতে হবে। এস.পি.কে বদলি করতে হবে। ১৯৯৩ সালে মালদহে ৩৫টি ডাকাতি হয়েছিল এবং ১৯৯৬ সালের মে মাস পর্যন্ত ডাকাতি হয়েছে ৪টি। ১৯৯৬ সালে ডাকাতি হয়েছে ৪টি আর ১৯৯৩ সালে হত্যা হয়েছিল ৮৪টি, সেটা ১৯৯৫ সালে কমে এসে দাঁড়িয়েছে ৭৮টি, এখন পর্যন্ত সেটা দাঁড়িয়েছে, ১৩টায়। আর বধূহত্যা এবং মহিলাদের উপরে অত্যাচারের ক্ষেত্রে ১৯৯৩ সালে ১৩৬টি ঘটেছিল, সেটা ১৯৯৪ সালে দাঁড়াল ১৫৫তে এবং ১৯৯৫ সালে ১৯১তে। আস্তে আস্তে কমছে, তবে সব কিছুই কমতে একটু সময় লাগবে। তারপরে আমরা ভোটের সময়ে দেখলাম কংগ্রেসেরই একজন মুস্তাক নামে, যার বিরুদ্ধে ৩০২ ধারার মামলা জজকোর্টে চলছে, তিনি ক্যান্ডিডেট হয়ে ২০ লক্ষ টাকা ব্যয় করে আমাদের প্রতিটি গ্রামে একটা সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছিলেন। সেখানে আমরা নির্বাচনে বিজয়ী হবার পরেও কোনও বিজয় মিছিল করতে পারিনি। বিজয় মিছিল করলে পরেই সবাই জানেন যে গন্ডগোল হত, রক্তপাত হত। এসব ক্ষেত্রে পুলিশ আমাদের পক্ষ না হয়ে ওদের পক্ষ হয়ে কাজ করছে। তারপরে আমি দেখেছি সুলতান নগরিতে অঞ্চল প্রধান চড়াও হয়ে একজন নিজের জমিতে বাড়ি করছিল তাকে বাড়ি করতে দিল না। পুলিশকে বললেও তারা কিছু করছে না। এমন কি ওই অঞ্চল প্রধানের ভাই ওই অঞ্চলের এক হাজারটি আম গাছ কেটে শেষ করে দিয়েছেন। তার বিরুদ্ধে পুলিশ কোনও ব্যবস্থা নিচ্ছে না, অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে ব্যবস্থা যা নেবার তারা নিচ্ছে কিন্তু ওই যে আম গাছ কেটে নেওয়া হল তার বিরুদ্ধে আজ অবধি কোনও ব্যবস্থা পুলিশ নিল না। হরিশচন্দ্রপুরের ছয় জন এম.এল.এরা যখন গেলেন তখন গ্রামের কি অবস্থা দেখলেন তারাই ভাবুন। গ্রামের লোকেরা ওদের ভয়ে বেরুতে পারছে না, এমন কি আমাকে পর্যন্ত ওরা ৩ ঘন্টা আটকে রেখে দিয়েছিল, সুতরাং কংগ্রেসের স্বরূপ আমাদের জানা আছে।

তারপরে এর আগে কংগ্রেস রাজত্বে কি দেখেছিলেন আমি যখন ভালুকায় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে গেছিলাম তখন মাননীয় গৌতম চক্রবর্তী এম.এল.এ. ছিলেন, ওনার কোনও দোষ নেই, ওনার সামনে আমাকে এমনভাবে ওদের দল মারল যে ২১ দিন আমাকে হাসপাতালে পড়ে থাকতে হল। বরকত গনি খান সাহেবের উপস্থিতিতে এই ঘটনা ঘটেছিল, তার কোনও ব্যবস্থা হয় নি। এইভাবে একটার পর একটা ঘটনা আমি তুলে ধরতে পারি। তারপরে এবারকার নির্বাচনে খস্তা পলিং বুথে গেছিলাম, যে অঞ্চলটি হরিশচন্দ্রপুর ২নং ব্লকের থেকে হাফ কি.মি. দূরে অবস্থিত, সেখানে গিয়ে দেখলাম যে জনৈক সৈয়দ নামে একজন কংগ্রেস গুন্ডা নির্বাচনের আগেই ভোটারদের তাড়িয়ে দিলেন। শুধু তাড়িয়ে দেওয়া নয়, তারা বাড়ির মধ্যে ঢুকে অত্যাচার করেছিল এবং গ্রামের লোকেরা বাড়ি ফেলে চলে গেছিল। তার কোনও বিচার হয়নি। আমি এই ব্যাপারে বারে বারে বলেছি অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না কেন? আজকে ওই কংগ্রেসিরাই বলছেন যে, এখানে অত্যাচার হচ্ছে, কংগ্রেসদের উপরে অত্যাচার হচ্ছে। তারপর ভালুকাতে বর্গাদাররা ধান লাগাতে গেছে তাদের উপরে চড়াও হয়ে ধান কেটে নিয়ে কংগ্রেসের লোকেরা চলে গেছে। আমি এই ব্যাপারে নাম করে করে এস পি কে বলেছিলেন কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আজকে সেখানে কংগ্রেসের লোকেরাই বলছেন কিনা অন্যায় হচ্ছে? আজকে ওনারা বলছেন এস পি, ডি এম নাকি বামফ্রন্ট সরকারের হয়ে কাজ করছে, আমার প্রশ্ন তাই যদি হত তাহলে ওনারা যে ৮টি সীট পেলেন সেটা পেতেন নাকি? আজকে কংগ্রেসিরা সীট পেতেন না, তাদের পাওয়ার উপায়ও ছিল না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার সামনে বলছি, কংগ্রেসের অত্যাচারে আমাদের লোকেরা বেরুতে পারছে না, এই অবস্থা চলছে আজকে দেশের মধ্যে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী আকবর আলি খন্দকার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে আমাদের দলের পক্ষ থেকে যে মোশন আনা হয়েছে, রুল ১৮৫ মোশন যেটা আমাদের দলের পক্ষ থেকে আনা হয়েছে আমি তার স্বপক্ষে বক্তব্য রাখছি। সারা পশ্চিমবাংলায় ১১তম নির্বাচন হয়ে গেছে, ১২তম নির্বাচনের পর থেকে সারা পশ্চিমবাংলায় এবং হুগলি জেলায় যে সন্ত্রাসের রাজত্ব চলছে সেটা আজকে নূতন করে বলার নয়। মাননীয় পুলিশমন্ত্রী হাউসের মধ্যে বসে আছেন তার উদ্দেশ্যে আমি কিছু বলব, এবং দীর্ঘক্ষণ ধরে যে আলোচনা চলছে, সেই বিষয়বস্তুগুলি থেকে আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা যা বলেছেন তাতে একটা জিনিস পরিষ্কার হয়ে গেছে, ১১তম নির্বাচন হয়ে গেছে, ১২তম নির্বাচন এবারে যেটা হয়েছে, সেটা খুবই ভয়ঙ্কর এবং বহু মানুষ এবারে খুনও হয়েছেন সারা পশ্চিমবাংলায়। আমি হুগলি জেলার চন্ডীতলা বিধানসভা কেন্দ্রের বিধায়ক। আমার জেলাতে সি.পি.এম. এর অন্যতম নেতা এবং প্রাক্তন বিধায়ক এই সভার, তিনি ডি.এম., এস.পি.র অফিসে গিয়ে ডেপুটেশন দিয়েছেন এবং বলেছেন হুগলি জেলার আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। ১০।১২ জন মানুষ খুন হয়েছেন। আজকে যদি বামফ্রন্টের প্রাক্তন বিধায়ক ডেপুটেশন দিয়ে বলেন আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে তাহলে আপনারা বুঝতেই পারছেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে কিনা! চন্ডীতলা বিধানসভায় নির্বাচনের কয়েকদিন পরে প্রকাশ্য দিবালোকে সকাল ৮টা থেকে ৮টা ৩০মিঃ এর মধ্যে জনাই বাজারে কংগ্রেসের

কর্মি শেখ জামশেদ আলিকে ফেলে তার গলায় ক্ষুর চালিয়ে হত্যা করার চেষ্টা হয়। গলাকাটা অবস্থায় তাকে হাসপাতালে ভর্তি করা হয়। থানায় যখন এই ব্যাপারে ডায়রি করা হয় সেখানে পঞ্চায়েতের প্রধান, পঞ্চায়েতের কর্মাধ্যক্ষ, প্রাক্তন বিধায়কের শালক তারাও ছিলেন। পরে পুলিশ সেখানে পঞ্চায়েতের একজন সদস্যকে গ্রেপ্তারও করে। থানায় সি.পি.এম. এর বন্ধুরা যখন ডেপুটেশন দিলেন গ্রেপ্তার করার প্রতিবাদে এবং জামিনে মুক্ত হওয়ার পর তাকে মিছিল করে নিয়ে যাবার সময় তারা নূতন করে সন্ত্রাস সৃষ্টি করে। আজকে জনাই হাটপুকুরে পুলিশ ক্যাম্প বসেছে, সেখানে বহু মানুষ মা-বোন আজকে গ্রামছাড়া হয়ে গেছে। চন্ডীতলা ১ নম্বর ব্লকে মশাট অঞ্চলে একজন বিশিষ্ট নেতা শ্রীরামপুর কোর্টের আইনজীবী তার ঘরবাড়ি ভেঙে লুঠ করা হয়েছে এবং ভাতের হাঁড়ি পর্যন্ত তারা নিয়ে চলে গিয়েছে। মটর সাইকেলটা ভেঙে দেওয়া হয়েছে, আইনের বই চুরি হয়ে গেছে। আজকে তার ৭ বৎসরের ছেলেকে খুন করার চেষ্টা হয়েছিল। সি.পি.এম-এর জেলা পরিষদ এর একজন সদস্যের নেতৃত্বে এই ঘটনা ঘটেছে। পুলিশ তাকে এখনও গ্রেপ্তার করেনি। আজকে শুধু আইনশৃঙ্খলার কথাই বলব না, তারসঙ্গে আইনশৃঙ্খলার অব্যবস্থার কথাও বলব। একদিকে মদ, একদিকে চুল্লু, এক দিকে সাট্টা, আবার নূতন একটা খেলা উঠেছে, সেটা হচ্ছে ফটাফট খেলা, এটায় ঘন্টায় ঘন্টায় খবর যায়। আবার দেখুন পুলিশ ডাকাতি বন্ধ করতে পারছে না। আজকে রিষড়ার চম্পা রোডে একসঙ্গে ২৪টা দোকানে ডাকাতি হয়েছে, এই ব্যাপারে যখন সেখানে পুলিশ বন্ধু গেলেন, তখন তারা মদ্যপ অবস্থায় ছিলেন। তারা এমনই মদ্যপ অবস্থায় ছিলেন গাড়ি থেকে যেই নামলেন অমনি এলাকার মানুষ তারা ক্ষুব্ধ হয়েছিলেন তাদেরকে আবার পিটিয়ে গাড়িতে তুলে দিল। তারা পা ঠিক রাখতে পারছিল না, তার পা টলছিল। আইনশৃঙ্খলার পরে কয়লা চুরিতে পশ্চিমবাংলা যে শীর্ষস্থান দখল করেছে সেই ব্যাপারে বলি। কয়লার অভাবে যখন বিদ্যুৎ কেন্দ্রগুলি বন্ধ হয়ে যায় তখন আমরা দেখি ডানকুনির দুইধারে চোরাই কয়লার ডিপো হচ্ছে। ডানকুনি অঞ্চল জুড়ে আজকে কয়লার দাপাদাপি চলছে। আমরা জানি সরকারি জায়গায় নীলাম হয়, কোনও রাস্তা কন্ট্রাক্ট হলে তার নীলাম হয়। আজকে এই অবস্থার মধ্যে দিয়ে ডানকুনিতে জি.আর.পি নীলাম ডেকে কয়লা বিক্রি করছে। আজকে সারা হুগলি জেলায় এই অবস্থা চলছে। জঙ্গীপাড়া এলাকায় প্রকাশ্য দিবালোকে একজনকে খুন করা হয়েছে। স্যার, আমার কাছে একটা ছবি আছে, অশোক পাত্র নামে একজনকে কংগ্রেস করার অপরাধে তার গায়ে অ্যাসিড ঢেলে দেওয়া হচ্ছে, তার পায়ে গুলি করে সেখানে অ্যাসিড ঢেলে দেওয়া হয়েছে। সে এখন চুঁচুড়া হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আর এদিকে আরামবাগের বিধায়ক এবং এম.পি. সাহেব এস.ডি.ও এবং এস.ডি.পি.ও সাহেবকে সম্বর্ধনা দিচ্ছে নির্বাচনে তাদের সহায়তা করার জন্য। আজকে আরামবাগে নির্বাচনের পরে গো-ঘাটের বেশ কিছু লোককে খুন করা হয়েছে। আমি আরেকটি ঘটনার কথা বলছি, রায়গঞ্জের বারিদপুরের ঘটনা, তার কেস নম্বর হচ্ছে ১৯৪।৯৬, ১০.৬.৯৬, সেখানে কংগ্রেস করার অপরাধে, প্রকাশ্য দিবালোকে ফুলমনি মুর্মু নামে এক আদিবাসি মহিলাকে খুন করা হয়েছে। বারুইপুরের মোসামোল্লাকে খুন করা হয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মান্নান সাহেব এবং আরও অন্যান্যরা

আইন-শৃঙ্খলার প্রশ্নে যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। এই প্রস্তাব রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে আনা হয়েছে। এই প্রস্তাবে ৫০ জন খুন হয়েছে এই কথা বলা হয়েছে, কিন্তু অন্য পক্ষের কত খুন হয়েছে সেই হিসাবটা ওরা দেননি। আজকে পশ্চিমবাংলায় যে কয়েকটি বিক্ষিপ্ত ঘটনাগুলো ঘটছে তার দ্বারা সমগ্র পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটেছে এই কথা বলা যায়না। তাছাড়া সারা ভারতবর্ষে আজকে যেখানে দাঙ্গা, লুণ্ঠন ধর্ষণ, রাহাজানি প্রাত্যহিকের ঘটনা হয়ে দাঁড়িয়েছে, সেখানে একটা আর্থ সামাজিক কাঠামোর মধ্যে পশ্চিমবাংলা আছে এবং সেই কারণেই সামগ্রিকভাবে সমগ্র ভারতবর্ষে যে ঘটনা ঘটছে, এখানেও তার প্রতিফলন ঘটছে। অনুন্নত অর্থনৈতিক দেশে কনসেনট্রেশন অফ পাওয়ারের লক্ষ্যে বিগ বিজনেস হাউস এবং রুর‍্যাল বুর্জোয়ারা রাজনীতিতে দুর্বৃত্তায়ন ঘটাচ্ছে এবং কিছু কিছু প্রতিক্রিয়াশিল রাজনৈতিক দলও এই দুর্বৃত্তায়ন ঘটাচ্ছে। ফলে আজকে কোরাপশন হচ্ছে। আজকে স্বাধীনতার ৫০ বছর পরেও মানুষের হতদরিদ্র অবস্থা, বেকারত্ব আছে এবং নানা সমস্যার মধ্যে দিয়ে সামাজিক বিস্ফোরণ ঘটছে। তবে সামগ্রিকভাবে পশ্চিমবাংলায় তুলনামূলকভাবে সেটা অনেক কম এবং কম বলেই সেটাকে সমর্থনযোগ্য বলে আমরা মনে করছি না।

[1-20 — 1-30 P.M.]

আমি কয়েকটা ঘটনা এখানে উল্লেখ করছি। ২রা মে নির্বাচনের দিন একেবারে বিনা প্ররোচনায় নওদা থানার দুর্লভপুর গ্রামে রফিকুল ইসলাম খুন হল। এখনও পর্যন্ত যারা খুন করল তারা গ্রেপ্তার হল না। এখনও এই অবস্থা চলছে। ২৬ তারিখে হরিহর পাড়া গ্রামে আহাসান বিশ্বাস। হ্যাঁ, বলতে হচ্ছে সি.পি.এম সমর্থক হলেও বলতে হচ্ছে তাকে খুন করা হল। শুনুন আহাসান বিশ্বাসকে খুন করা হল। কংগ্রেসিরা খুন করেছে, চিহ্নিত সমাজবিরোধীরা খুন করেছে। ২৬.৫.৯৬ তারিখে লাল মহম্মদকে গজদার পাড়ায় খুন করা হল। শুধু খুনই করা হল না, নৃশংসতার চরম দৃষ্টান্ত রাখা হল। তার কাটা মুণ্ডু নিয়ে রাস্তায় গড়াগড়ি খেলেছে। এই নৃশংসতা, বর্বরতা ভাবা যায় না। এই ঘটনা ঘটেছে গজদারপুরে। এই বর্বরতা সীমাহিন। বহরমপুরে হোম গার্ডকে খুন করা হল। কারা খুন করল, কংগ্রেসিরা নয়? অস্বীকার করতে পারেন? কংগ্রেসিরা খুন করেছে। আমাদের অভিযোগ খুনগুলো ঘটে কিন্তু পুলিশ নিষ্ক্রিয় থাকে। পুলিশের কোনও তৎপরতা থাকে না। কেন চিহ্নিত কংগ্রেসি সমাজবিরোধীরা রেহাই পেয়ে যায়। কেন রফিকুল খুন হয়ে যাওয়ার পর অত্যন্ত সাম্য দৃষ্টিতে দেখা হল কিনা, উদোর পিন্ডি বুধোর ঘাড়ে চাপিয়ে আর.এস.পি'র পক্ষে ১৮ জন আর কংগ্রেসের পক্ষে ১৮ জনকে গ্রেপ্তার করা হল। চিহ্নিত আসামিরা বাংলাদেশ থেকে আসা সবাই জানে। পুলিশ তাদের গ্রেপ্তার করল না। আমাদের অভিযোগটা এই জায়গায়। ওই আমার পাশের কেন্দ্র হরিহর পাড়া। মোজাম্মেল সাহেব এম.এল.এ। ওখানে ডাঙ্গাপাড়া গ্রামে মহিলাদের উপর মর্মান্তিক অত্যাচার করা হল, ৩রা মে। ভোটের পরের দিন। দুজন মহিলা গুলিবিদ্ধ হল। ৩৯টা বাড়ি লুঠপাঠ হল। পুলিশ নিষ্ক্রিয়। এই বিষয়ে আমার বক্তব্য পুলিশের এই নিষ্ক্রিয়তার ব্যাপারটা দেখতে হবে ভালো করে। আমাদের এখানে, আমাদের জেলাতে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দুজন সর্বোচ্চ পুলিশ অফিসার। তাদের নাম খুব সুন্দর। জেলা শাসক তার নাম সৌরভ দাস। অল্পদিন হল গিয়েছেন। তার সৌরভের ছায়া এখনও দেখতে পাইনি। কিন্তু

পুলিশ সুপারের নাম গৌরব দত্ত। একেতো গোটা মুর্শিদাবাদ জেলায় অগ্নিগর্ভ পরিস্থিতি বর্ডার এলাকা, সীমান্ত সমস্যা, সাম্প্রদায়িক সমস্যা, নানা আইনশৃঙ্খলার সমস্যায় জর্জরিত গোটা মুর্শিদাবাদ জেলা। এই গৌরব দত্ত মহাশয় কারোর কথাই শোনেন না। নিজের ইচ্ছা মতো তিনি যেভাবে চলছেন তাতে আমি তাকে বলেছি মশাই আপনি গোটা মুর্শিদাবাদে একটা বড় ঘটনা ঘটাবেন। মানুষ দীর্ঘদিন ধরে অত্যাচারিত হবে আর পুলিশ নিষ্ক্রিয় থাকবে অত্যাচারিত মানুষ বিচার পাবে না। এই অবস্থা মেনে নেওয়া যায় না। আমি বুদ্ধদেব বাবুকেও বলেছি কথা প্রসঙ্গে, এটা আপনি দেখবেন। এটা শুধু আমার কথা নয়। পুলিশ কোন জায়গায় গিয়েছে। আমার থানার ও.সি। ভদ্রলোক খুব ভালো স্বাস্থ্যের অধিকারি না। খাদ্য খাবার বিশেষ খান টান না। আমার থানার ১০০ জনের ১০০ জনকে জিজ্ঞাসা করে দেখবেন, তিনি শুধু একটি জিনিসই খান নির্বিচারে ঘুস খান। সকাল থেকে সন্ধ্যে পর্যন্ত ঘুস খান। সি.পি.এম, আর.এস.পি, কংগ্রেস যে কোনও দলই একথা বলবেন। সেই ভদ্রলোক বহাল তবিয়তে থাকবেন। আমরা বার বার ডেপুটেশন দিয়েছি। আমিও সেই কথাই বলছি বামফ্রন্টের ভাবমূর্তিকে নষ্ট করার জন্য, বামফ্রন্টের আমলে বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য পুলিশের মধ্যে একটা শ্রেণী ষড়যন্ত্র করছে। আমি যাদের বিরুদ্ধে অভিযোগ করেছি, তাদের কার্যকলাপ বামফ্রন্টের জনপ্রিয়তা ক্ষুন্ন করার পক্ষে হবে বলে আমি মনে করি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়গুলো আপনার দৃষ্টিতে আনছি। তাছাড়া অন্য জায়গায় যে ঘটনাগুলো শুনছি, আমার কাছে তার একটা তালিকা আছে। এটা অন্য জায়গার ব্যাপার। এই তো ডাঃ শাম্মিকে খুন করা হল বালিতে। বেলুড়ে খুন করা হয় রামপ্রসাদ সাউকে। রামপুরহাটে খুন করা হয়েছে, ডোমজুড় কেন্দ্রে পঞ্চায়েত সদস্যর বাড়িতে বোমা মারা হয়েছে। আরেকটা ঘটনা ঘটেছে একবালপুরে। একবালপুরের ঘটনার পিছনে গভির ষড়যন্ত্র আছে বলে আমার মনে হয়। একবালপুরের ঘটনা গোটা পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িক পরিস্থিতিকে অগ্নি থেকে প্রজ্জ্বলিত করে দিতে পেরেছে। একবালপুরের ঘটনার পিছনে কোনও অভিসন্ধি আছে কিনা সেটা দেখতে হবে। বামফ্রন্ট সরকারকে মানুষের কাছ থেকে সরানোর জন্য, অপ্রিয় করার জন্য এই ঘটনা ঘটানো হয়েছে কিনা সেটা তদন্ত করে দেখা দরকার। দরকার হলে বিচারবিভাগীয় তদন্তের ব্যবস্থা করুন। এই ষড়যন্ত্রকারিরা সর্বস্তরে লুকিয়ে আছে এদের খুঁজে বার করতে হবে। আমি মনে করি পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা অন্যান্য রাজ্যের তুলনায় অনেক ভাল। কিন্তু বিক্ষিপ্ত ভাবে যেসব ঘটনা ঘটছে তাতে জনসাধারণের মনে ভীতির সৃষ্টি হচ্ছে। বহরমপুরে দিন-দুপুরে খুন হচ্ছে। যারা খুন হচ্ছে তারা ভাল লোক নয়, কিন্তু তারফলে গোটা শহরে ভীতি ছড়িয়ে পড়ছে। পুলিশকে সৎ, নিষ্ঠাবান, জনমুখি হতে হবে। এই কথা বলে ওরা যে প্রস্তাব এনেছেন সেই উদ্দেশ্যপ্রণোদিত প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পক্ষ থেকে মাননীয় চিফ হুইপ শ্রী আব্দুল মান্নান মহাশয়, যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় এখানে আছেন। জ্যোতিবাবু আগে স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন তখন উনি অঘোষিত ভাবে পুলিশের দেখাশোনা করতেন। পুলিশের প্রসঙ্গে বলি, সৎ, নিষ্ঠাবান, দায়িত্বপূর্ণ, কর্তব্যপরায়ণ পুলিশ অফিসারকে যেন দায়িত্ব দেওয়া হয়। মাননীয় বুদ্ধদেব বাবু

এ ব্যাপারে দৃষ্টি দেবেন। অতীতে পুলিশে ডি.আই.জি., এস.পি., ডি.এস.পি., এনফোর্সমেন্ট অফিসার, থানার ও.সি. নিয়োগের সময় তাদের সার্ভিস বুক দেখে যারা কর্তব্যপরায়ণ তাদেরকে ঐসব পদে বসানো হত। কিন্তু বর্তমানে জ্যোতিবাবুর সময়ে যারা সবচেয়ে বেশি করাপটেড তাদেরকে ঐসব পোস্টিং-এ বসানো হচ্ছে। ফলে পুলিশের মধ্যে অপরাধপ্রবণতা, ঘুসের প্রবণতা বেড়েছে। তারফলে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। এব্যাপারে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী মাননীয় বুদ্ধদেব বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের ভিজিলেন্স কমিশনের দপ্তর থেকে পুলিশের অফিসারদের বিরুদ্ধে, রাজ্যের আমলাদের বিরুদ্ধে যে সমস্ত সুপারিশগুলো হোম-ডিপার্টমেন্টের কাছে পাঠানো হয়েছে সে ব্যাপারে কী ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা মাননীয় বুদ্ধদেব বাবু আপনি যখন বক্তব্য রাখবেন তখন জানাবেন। আমি বিধানসভার সদস্য হিসেবে এই সভা থেকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি পুলিশ যাতে সৎ, দক্ষ, নিরপেক্ষ, নিষ্ঠাবান হয় সেদিকে দৃষ্টি দেবেন। পশ্চিমবঙ্গের কোনও জেলায় আইন-শৃঙ্খলা ভাল নয়, তারমধ্যে হুগলি জেলাও বাদ নেই। নির্বাচনের প্রাক্কালে হরিপালে, আমাদের দলের প্রধান নয়, গেজুড় গ্রাম-পঞ্চায়েতের সি.পি.এমের প্রধান সফিকুল ইসলামকে কারা খুন করেছেন? স্বরাষ্ট্রমন্ত্রী তার জবাব দেবেন।

এই প্রধান খুনের ব্যাপারে এখনও পর্যন্ত কেন কোনও আসামিকে গ্রেপ্তার করা হয়নি? হরিপাল পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ কাজি আবু বরকত খুন হয়েছেন। তিনি আমাদের দলের সমর্থক নন, নির্বাচনে সি.পি.এম.-এর হয়ে জয়ী হয়েছিলেন, পার্টির দায়িত্বপূর্ণ নেতা। সেই খুনের আসামিদের গ্রেফতার করা হয়নি তারা যে দলেরই হোক। এই ব্যাপারে প্রশাসনিক দৃঢ় পদক্ষেপ নেওয়ার জন্য এবং কমিউনিস্ট পার্টির এই যে সমস্ত নেতৃবৃন্দ খুন হচ্ছেন, তাদের আসামিদের গ্রেফতারের জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার চন্দননগর থেকে স্বাধীনতার পর থেকে কংগ্রেসের কেউ জেতেনি, এবারে সেখানকার কংগ্রেস বিধায়ক, আমার বন্ধু, তিনি আমার পাশে বসে আছেন। গত ২৭।২৮ তারিখে ভদ্রেশ্বর থানায় ডেপুটেশন দিতে গিয়ে তার নিরাপত্তা বিপন্ন হয়েছিল। পুলিশ লুঙ্গি পরে এবং মত্ত অবস্থায় অকথ্য গালিগালাজ করে। টাউন কংগ্রেস সভাপতি ভবানিকে পর্যন্ত প্রচন্ড মারধোর করে, সে এখন পা ভাঙা অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। আব্দুল মান্নানের নেতৃত্বে জেলার বিধায়করা জেলার ডি.এম. এবং এস.পি.-র কাছে গিয়েছিলেন, তারা সেখানে ছিলেন এবং আমাদের কথা দিয়েছিলেন, এই ব্যাপারে নিরপেক্ষ প্রশাসনিক তদন্ত হবে। কিন্তু এখনও পর্যন্ত নিরপেক্ষ প্রশাসনিক তদন্ত হয়নি। আমি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যের দৃষ্টি আকর্ষণ করে বলছি, যেখানে থানায় একটা বিধায়কের নিরাপত্তা নেই, সেখানে কি জনগণের নিরাপত্তা আছে? বীরেণ মৈত্র, সিনিয়ার মেম্বার এবং বর্তমানে মন্ত্রী, তিনি স্বীকার করেছেন মালদায় খুন হচ্ছে। কিন্তু যারা করছে, তারা যে দলেরই হোক না কেন, সেই আসামিরা কেন গ্রেফতার হচ্ছে না। এই ব্যাপারে কি ইনভেস্টিগেটিং অফিসারের কোনও দায়িত্ব নেই? এইরকম একটা ভয়াবহ পরিস্থিতি চলছে। তার উপর পুলিশের মধ্যেও সাম্প্রদায়িক মনোভাব তৈরি হয়েছে। গত ১৯ বছরে পুলিশ কনস্টেবল নিয়োগ থেকে আরম্ভ করে এস.আই. পর্যন্ত নিয়োগ-নীতির ক্ষেত্রে বৈষম্য করা হয়েছে, সেখানে মাইনরিটি কমিউনিটির লোক নিয়োগ করা হয়নি। ইকবাল পুরে এই যে ঘটনা ঘটল, সেখানে হিন্দু-মুসলমান সম্পর্ক নষ্ট হয়নি। পুলিশ ব্যারাক থেকে

কিছু পুলিশ সাম্প্রদায়িকতা সৃষ্টি করে। তারা বাইরে অন্তরে বি.জে.পি.-র সমর্থক, তারা পুলিশের মধ্যে বি.জে.পি. সংগঠন তৈরি করতে চাইছে, তারা ব্যারাক থেকে বেরিয়ে এসে হামলা চালাল, গুলি চালাল। কিন্তু বুদ্ধদেব বাবু এক পক্ষের লোককেই শুধু গ্রেফতার করছেন, অথচ পুলিশের উপর কোনও প্রশাসনিক ব্যবস্থা নিচ্ছেন না। হুগলি জেলাতে জানেন, প্রত্যেক বছর ২০০ করে কনস্টেবল নিয়োগ করা হয়। আজকে কি বুদ্ধদেব বাবু বলতে পারবেন, ১৯ বছরে এই যে ৩,৮০০ কনস্টেবল নিয়োগ করা হয়েছে, তারমধ্যে কতজন মাইনরিটি কমিউনিটির মানুষকে নিয়োগ করা হয়েছে? আমরা যখন সরকারে ছিলাম-৭২ থেকে ৭৭ সাল, আমরা পুলিশের নিয়োগের ক্ষেত্রে মাইনরিটিদের স্থান রেখেছিলাম। বিভিন্ন থানায় থানায় অন্তত একজন মাইনরিটি কমিউনিটির লোককে নিয়োগ করি, যাতে সেখানে সামাজিক নীতি, সামাজিক ভারসাম্য ঠিক থাকে তার চেষ্টা করি। কোনও সাম্প্রদায়িক উত্তেজনা, কোনও সাম্প্রদায়িক অশান্তি আমরা ৭২-৭৭ পর্যন্ত হতে দিইনি পশ্চিমবঙ্গে। আপনারা পুলিশ নিয়োগের ক্ষেত্রে বৈষম্য করছেন, ফলে সাম্প্রদায়িক উত্তেজনা বাড়ছে। তাই আমি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী, দক্ষ প্রশাসক হিসাবে যার নাম আছে, তাকে অনুরোধ করব, পুলিশ নিয়োগের ক্ষেত্রে মাইনরিটি কমিউনিটির লোকেদের স্থান যেন থাকে। এই অনুরোধ রেখে আজকে আমাদের এই প্রস্তাব যা আব্দুল মান্নান এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী প্রবোধ পুরোকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান পশ্চিমবাংলায় নির্বাচন পরবর্তীকালে আইন-শৃঙ্খলার বিষয়ে যে প্রস্তাব উত্থাপন করেছেন সে সম্পর্কে আমি কয়েকটা কথা বলব। আইন-শৃঙ্খলার প্রশ্নে আমাদের বহু অভিযোগ আছে। আমরা এটা প্রত্যাশা করেছিলাম, নতুন স্বরাষ্ট্রমন্ত্রীর দায়িত্ব নিয়ে মাননীয় বুদ্ধদেব বাবু পুলিশমন্ত্রী হিসাবে প্রতিটি ক্ষেত্রে পুলিশের যে নিরপেক্ষতা সেটা তিনি দেখবেন। আমরা আশা করেছিলাম, শাসক দল বা অন্য বিরোধী দল, যে কোনও ক্ষেত্রেই হোক প্রতিটি অভিযোগ নিরপেক্ষভাবে পুলিশ দেখবে এবং ব্যবস্থা গ্রহণ করবে। কিন্তু আমরা দেখছি দীর্ঘদিন ধরে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বিভিন্ন সদস্যের পুলিশের নিরপেক্ষতা সম্বন্ধে অভিযোগ এই হাউসে আসছে। মাননীয় বুদ্ধদেববাবু নতুন দায়িত্ব নিয়ে পুলিশকে পরিচালিত করতে পারছেন না। নির্বাচনের পরে এবং আগে দেখা গেছে যে, শাসক দলের কর্মিরা বহু জায়গায় এবং কোথাও কোথাও সমাজ বিরোধীদের সঙ্গে যুক্ত হয়ে অন্য দলের কর্মিদের আক্রমণ করে আসছেন। এই আক্রমণের ফলে আমরা দেখছি বহু জায়গার কর্মিরা ঘর-বাড়ি ছাড়া হচ্ছে, তাদের সম্পত্তি লুঠ করা হচ্ছে, আগুন দেওয়া হচ্ছে, হত্যা করা হচ্ছে, নারী ধর্ষণ করা হচ্ছে। এবিষয়ে আমরা বহুবার অভিযোগ করেছি কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা গ্রহণ করেনি। কারণ সেখানে শাসক দলের কর্মি এবং তাদের পৃষ্ঠপোষকরা এতে জড়িয়ে রয়েছে। স্যার, আমার নির্বাচনি কেন্দ্রর মৈপিঠ গ্রাম-পঞ্চায়েতে ১৬ হাজার ভোটার এবং ১৭টা বুথ। স্যার, নির্বাচনের আগে দীর্ঘদিন ধরে ঐ কুলতলি-বৈকুণ্ঠপুর এলাকায় আমরা যেতে পারিনি এবং কোনও রাজনৈতিক ক্রিয়াকলাপ করতে পারিনি। এসম্বন্ধে পুলিশ-প্রশাসনের উর্দ্ধতন কর্তৃপক্ষ-এর দৃষ্টি আকর্ষণ করেও কোনও ফল হয়নি। আবার স্যার, নির্বাচনের কিছুদিন আগে

সমাজবিরোধীদের ষড়যন্ত্র এবং সংগঠিত ভাবে ওখানে ভক্তি জানা এবং আরতি জানা খুন হয় এবং তাদের লাশ জ্বলিয়ে দেওয়া হয়। তারা স্বামী-স্ত্রী ছিল। উর্দ্ধতন কর্তৃপক্ষ অ্যাডিশনাল সি.আই.ডি.এস.পি. ক্রাইম প্রভৃতি পুলিশ অফিসারদের উপস্থিতিতে লাশ জ্বালিয়ে দেওয়া হল এবং আমাদের অভিযোগ গ্রহণ করা হলনা। উল্টে দেখা গেল ভক্তি-আরতি জানার ভাইকে গ্রেপ্তার করে পাঠিয়ে দেওয়া হল। এই হচ্ছে আজকে পুলিশের ভূমিকা। স্যার, আমার নির্বাচন কেন্দ্রের ঐ ১৭টা বুথকে "এ"-ক্যাটাগরি বলে চিহ্নিত করা হয়েছিল। ওখানে আমার পোলিং এজেন্টকে ঢুকতে পর্যন্ত দেওয়া হয়নি। ভোটার স্লিপ মানুষের মধ্যে বিলি করতে দেওয়া হয়নি। ওপেন ভোট করা হয়েছে। নির্বাচনের পরে আমাদের কর্মিদের উপরে অত্যাচার হচ্ছে, শতাধিক কর্মি আজকে গৃহছাড়া হয়েছে। তাহলে কি বলা হবে? আইন-শৃঙ্খলা আছে এখানে? আজকে জয়নগরের ঠাকুরচক গ্রামে সমাজবিরোধী আবুল হোসেন লস্কর ক্রিমিন্যাল একটিভিটিস চালিয়ে যাচ্ছে সেখানে নিম্নবর্গের মানুষের প্রতি, মেয়েদের প্রতি অত্যাচার করা হচ্ছে। লোক সেখান থেকে জমি-জমা বিক্রি করে চলে যেতে বাধ্য হচ্ছে। তারা অত্যাচারের জন্য জমি-জমা ছেড়ে, ঘর-বাড়ি বিক্রি করে অন্যত্র যেতে বাধ্য হয়েছে এবং সেখানে দেখা যাচ্ছে শাসক দলের মদতপুষ্ট হয়ে তারা ঠাকুরচক গ্রামে অত্যাচার চালিয়ে যাচ্ছে এবং সেখানে অসংখ্য লোক ঘর-বাড়ি ছেড়ে চলে যাচ্ছে। ছাগল, গরু, হাস, মুরগি নিয়ে অন্য গ্রামে যেতে বাধ্য হচ্ছে। পুলিশের কোনও সক্রিয় ভূমিকা নেই। আবু হোসেন নস্কর দীর্ঘদিন ধরে সমাজ বিরোধী কার্যকলাপের সঙ্গে যুক্ত। গত নির্বাচনে কংগ্রেসের টিকিট পাওয়ার জন্য চেষ্টা করেছিলেন, কংগ্রেস তাকে টিকিট দেয় নি। পরবর্তীকালে তিনি সি.পি.এমের মদতপুষ্ট হয়ে অত্যাচার চালাচ্ছেন। পুলিশ সমাজ বিরোধীদের ধরে, পরে পথে গিয়ে ছেড়ে দেয়। তাই আপনার মাধ্যমে বলতে চাই যে এই ঘটনা শুধু একটা এলাকাতেই নয় গোটা পশ্চিমবাংলায় প্রতিনিয়ত আমরা দেখতে পাচ্ছি সি.পি.এমের লোক খুন হচ্ছে, অন্য বিরোধী দলের লোক, এস.ইউ.সি.আই. দলের লোক খুন হচ্ছে, কংগ্রেস দলের লোক খুন হচ্ছে। খুন তা সে যে দলেরই হোক সে তো খুনই। লুঠতরাজ, অগ্নিসংযোগ ইত্যাদি ব্যাপারেও সরকারের যে দৃষ্টিভঙ্গি, তাদের পরিচালিত যে পুলিশ বাহিনি তাদেব যে সক্রিয় ভূমিকা গ্রহণ করা উচিত এই ক্রিমিনাল একটিভিটিজের বিরুদ্ধে, তারা তা করছে না। তাই আমি বলতে চাই, যে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব .....

(এই সময় মাইক অফ হয়ে যায়)

[1-40 — 1-50 P.M.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন আমরা বেশ কিছুদিন ধরে বলে আসছি যে আমাদের দেশে এক দলীয় শাসনের যুগ শেষ। অর্থাৎ আমরা যুক্তফ্রন্টের যুগে প্রবেশ করছি, আমরা যে শুধু এটা বলছি তাই নয়, এই নির্বাচনে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। বিরোধী পক্ষের বন্ধুরা এটা সহ্য করতে পারছেন না, তারা এই তত্ত্বেও বিশ্বাস করছেন না। তারা সরকারের নামে এক দলীয় শাসনের কথা ভাবেন বলেই আমাদের এখানে দীর্ঘদিন ধরে বামপন্থী অনেকগুলি দল মিলিত হওয়া সত্ত্বেও তারা এক দলীয় ছোঁয়াচ দেখতে পাচ্ছেন। কিন্তু তারাই গোপনে এ.ডি.এম.কে., ঝাড়খন্ড পার্টির সঙ্গে জোট করছেন। জি.এন.এল.এফ, জয়ললিতার সঙ্গে জোট করার চেষ্টা করছেন।

তারা ৪০ থেকে ৮২ হয়েছেন সংখ্যা তত্ত্বে আর তাতে তারা গরবে গরবিনী রাই হয়েছেন। আমি সবিনয়ে বলব আপনারা একটু বিয়োগ করতে শিখুন। এবারের নির্বাচনে বামফ্রন্টের ভোট বেড়েছে শতকরা দুভাগ। আমি সাংবাদিক বন্ধুদের বলব যে আপনারা যদি গ্রামে যান দেখবেন সেখানে করে-কমলে যোগ হয়েছে। বি.জে.পি. যে ভোট পায়, সেই ভোট কমে গিয়ে কংগ্রেসের সাথে যোগ হয়েছে। সুতরাং ওনাদের বলব আপনারা একটু বিয়োগ করে দেখলে দেখবেন যে আপনাদের সমর্থন বৃদ্ধি পায় নি। আমি আশাকরি তারা এই সহজ সত্যটা উপলব্ধি করার চেষ্টা করবেন এবং এটা যে অন্তসার শূন্য সেটা বোঝার চেষ্টা করবেন। আমি সবিনয়ে বলতে চাই নিরপেক্ষ মানে কি পুলিশ এর জোতদার, জমিদার পক্ষের হয়ে কাজ করা? জোতদারদের হয়ে ভাগচাষি, গরিব মানুষদের উপর অত্যাচার চালানো? আমাদের দেশের মালিক শ্রেণী শ্রমিকদের উপর অত্যাচার চালাবে আর পুলিশ হস্তক্ষেপ করলে ওনারা বলবেন পুলিশ নিরপেক্ষ থাকছে না। এই নিরপেক্ষতার অর্থ হল পশ্চিমবঙ্গে শ্মশানের শান্তি নেমে আসা। আমাদের আমলে এখন পুলিশের নিরপেক্ষতা মানে হচ্ছে পুলিশ দাঁড়াবে শরৎ বাবুর গফুর-আমিনার পক্ষে, তারা আর চক্রবর্তী মশাইয়ের ভট্টাচার্যি মশাইয়ের পক্ষে দাঁড়াবে না। আমরা রুনু গুহ নিয়োগিকে দেখেছি, ক্রিমিনালাইজেশন অফ পুলিশ দেখেছি, তাই আমি বলব তাদের নিরপেক্ষতার অর্থ সাধারণ মানুষেরা তাদের অধিকার পাবে, সাধারণ মানুষের পক্ষে দাঁড়াবে এ কথা আমরা আন্তরীকভাবে বিশ্বাস করি। আমি বলছি, মেদিনীপুর জেলার নন্দকুমারের বিরিঞ্চিপুর গ্রামে হোসেন আলি সে বাড়ি যাচ্ছিল, তার সামনে নারকেলের ছোট ফল পড়ল, কংগ্রেসের রহমান এবং হান্নান তাকে হত্যা করল কিন্তু পুলিশ কোনও অপরাধিকে গ্রেফতার করল না। তাকে হত্যা করা হল, থানায় ডায়রি করা হল; কিন্তু আজ পর্যন্ত পুলিশ কোনও অপরাধিকে গ্রেপ্তার করে নি। সুতরাং বিরোধী পক্ষ যে আইন-শৃঙ্খলার প্রশ্ন এখানে তুলছেন সে সম্বন্ধে আমাদের পক্ষের পূর্ববর্তী বক্তারা তাদের বক্তব্য রেখেছেন। সুতবাং আজকে আইন-শৃঙ্খলার প্রশ্নটি শুধু মাত্র পশ্চিমবাংলার দিকে তাকিয়ে করলেই চলবে না, সারা ভারতের পরিপ্রেক্ষিতের দিকে তাকিয়ে করতে হবে। আমরা জানি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে ক্ষমতা থেকে উৎখাত করার জন্য শুধু মাত্র আন্তর্জাতিক সাম্রাজ্যবাদি চক্রই এগিয়ে আসছে না, দেশি, বিদেশি পুঁজিপতি চক্র, চোরাচালানি চক্র, অপরাধি চক্রও সে চেষ্টা চালাচ্ছে। তারা সবাই আজকে জোট বেঁধে এলাকায় এলাকায় বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করছে। আমরা এখানে দেখছি আমাদের বিরোধী পক্ষের মাননীয় বিধায়কগণ সভার মধ্যে গণতান্ত্রিক সংসদীয় রীতি-নীতিকে লঙ্ঘন করে নক্কারজনক আচরণ করছেন। তাদের আচরণ যদি এই হয় তাহলে তাদের ক্যাডার বাহিনী গ্রাম-গঞ্জে কী আচরণ করছে তা আমাদের কারও পক্ষেই বুঝতে খুব একটা অসুবিধা হবার কথা নয়। স্বাভাবিকভাবেই পুলিশের নিরপেক্ষ ভূমিকা পালনের নামে তারা কি চাইছেন তা আমরা বুঝতে পারছি। আমি বিরোধী সদস্যদের বলব শান্তি যেমন আপনারা চান, তেমন আমরাও শান্তি চাই এবং সে শান্তির জন্য অবশ্যই আপনাদের সহষোগিতা প্রয়োজন। বামপন্থীরা, কমিউনিস্টরা চিরদিনই শান্তির পক্ষে শুধু আন্তর্জাতিক শান্তি নয়, জাতীয় শান্তিই নয়, আমরা চাই গ্রামে-গঞ্জে সমস্ত মানুষ শান্তিপূর্ণভাবে, শান্তিপূর্ণ পরিবেশে বাস করুন। সেজন্য আমরা চাই আপনাদের সহযোগিতা। বিধানসভার বাইরে এবং বিধানসভার ভেতরে আমরা আপনাদের সেই সহযোগিতা চাইছি। অযথা হৈ-হট্টগোল চিৎকার চেঁচামেচি, গোলমাল সৃষ্টি না করে পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে শান্তিপূর্ণ

পরিবেশ সৃষ্টির জন্য আপনারা সহযোগিতা করুন। এই আবেদন আমি বিরোধী সদস্যদের কাছে রেখে, মান্নান সাহেবের উত্থাপিত প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব, জিন্দাবাদ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে আমাদের দলের পক্ষ থেকে আব্দুল মান্নান যে প্রস্তাব এনেছেন তার সমর্থনে অল্প একটু বক্তব্য রাখছি। আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেববাবু নতুন পুলিশ দপ্তরের দায়িত্ব পেয়েছেন। আমি তার নাটক ''দুঃসময়'' আগেই দেখেছি। 'দুঃসময়' নাটকে একজন সরকারি অফিসার দাঙ্গার সময় কিভাবে অসহায় হয়ে পড়েন সেটাই তিনি দেখাবার চেষ্টা করেন। কিন্তু আমরা এখন দেখছি দুঃসময় সরকারি অফিসারদের নয়, দুঃসময় আসলে বুদ্ধদেববাবুর। একবালপুরে যেদিন মহরমের রাতে তাজিয়া নিয়ে গন্ডগোল হল সেদিন দেখলাম তিনি কত অসহায়। কিছু লোক সেদিন সারা রাত পুলিশের বারণ সত্ত্বেও একটা এলাকা দিয়ে তাজিয়া নিয়ে যাবার জন্য গন্ডগোল করল। সেদিন সারা রাত ধরে পুলিশ কোনও ব্যবস্থা নিলনা, মিলিটারি ডাকা হল না। ২৯ তারিখ রাত্রে ঘটনা শুরু হয়েছে, ৩০ তারিখ রাতে প্রথম মিলিটারি এল, পাঁচটা লোক গুলিতে প্রাণ হারাল। কারণ বুদ্ধদেববাবু সিদ্ধান্ত নিতে পারলেন না। পুলিশ দপ্তর সঠিক সময়ে সঠিক সিদ্ধান্ত নিতে পারল না। কারণ বুদ্ধদেববাবু পুলিশকে দুর্বল করে দিয়েছেন। একবালপুরের ঘটনা তার একটা উদাহরণ। এর চেয়েও ভয়াবহ ঘটনা তারপর একবালপুরে ঘটল। ওখানে জোর করে মানুষ যেমন মিছিল নিয়ে যেতে চেয়েছে, ওখানে যেমন পুলিশের গুলিতে মানুষ মারা গেছে, তেমনই আবার বডি-গার্ড লাইনে যারা থাকে কলকাতা আর্ম পুলিশ, যারা মূলত সিপিএম-এর সমর্থক কলকাতা আর্ম পুলিশ অ্যাসোসিয়েশনের নেতৃত্বাধীন, তারা একবালপুরের ঘটনার পরের দিন রাস্তায় নেমে নিরীহ পথচারিদের আক্রমণ করেছে, সংখ্যালঘুদের বাড়ি ঘর আক্রমণ করেছে। বডি-গার্ড লাইনের এরা কারা? প্রধানত তারা, যারা নির্বাচনের সময় সিপিএম-এর হয়ে ছাপ্পা ভোট দেয়। আমি গতকালই বলেছি, আমার কেন্দ্রের ভোটে আমি সব জায়গায় ২৩ হাজার ভোটে জিতেছি, শুধু বডি-গার্ড লাইনের পোস্টাল ব্যালটে আড়াই হাজার ভোটে হেরেছি। এটা কি করে হয়? এক তরফাভাবে পুলিশ অ্যাসোসিয়েশনের নেতা প্রদ্যোত মন্ডলের নেতৃত্বে ছাপ্পা ভোট হয়েছে। পুলিশের মধ্যে রাজনীতি ঢোকানো, পুলিশকে ভোটের কাজে ব্যবহার করার বিষয়ে ফল একবালপুরে সেদিন সাধারণ মানুষরা পেয়েছে। তাই তো আমি এই প্রস্তাবকে সমর্থন করে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলতে চাই—আপনাদের পুলিশের হাত শক্ত করে ধরতেই হবে—হ্যাঁ, এটা ঠিক, সিপিএম-এর পক্ষে নৈরাশ্যের কারণ আছে। গত নির্বাচনের ফলাফলে সি.পি.এম কিছু ধাক্কা খেয়েছে এবং ৮জন মন্ত্রী হেরে গেছেন। সি.পি.এমের ভোট ২ পারসেন্ট কমে গেছে এবং কংগ্রেস তাদের থেকে ১৩ লক্ষ ভোট বেশি পেয়েছে। আর এখানে বসে সবাই চিৎকার করছেন। এরমধ্যে আবার ঐখানে একজন বসে আছেন যিনি মার্ডার কেসের কনভিকটেড আসামি। তাকে নিয়েও সি.পি.এম চিৎকার করছেন। আমি আবার বলব, আজকে এক বড় দুঃসময় সি.পি.এমের এসেছে। মার্ডার কেসের কনভিকটেড আসামি সি.পি.এমে বসে আছেন। আমি যে কথা বলছিলাম, সি.পি.এমের নৈরাশ্যের কারণ আছে। এই নির্বাচনের পরে সি.পি.এম কী করছে? এলাকায় এলাকায় তারা যে এলাকায় কংগ্রেস জিতেছে সেখানে অত্যাচার শুরু করেছে। যেমন, মানিকতলায় শ্যামল চক্রবর্তী হেরে গেছেন। নির্বাচনে হার জিৎ

হতেই পারে। কিন্তু হেরে যাবার পর সি.পি.এমের লোকেরা প্রাক্তন মন্ত্রীর প্রত্যক্ষ প্রশ্রয়ে আই.ডি হাসপাতালের ক্লাশ-ফোর্থ স্টাফের বাড়িঘর লুঠ-পাট করেছে, মেয়েদের লাঞ্ছনা করেছে। কোল থেকে শিশুদের টেনে নিয়ে শুয়োরের খোঁয়াড়ে ছুঁড়ে ফেলে দিয়েছে। দোকান লুঠ-পাট করেছে। ইস্টার্ন বাই-পাসের ধারে একজন মহিলা যিনি কংগ্রেসিকে জল খেতে দিয়েছিলেন, তার বাড়ির সর্বস্ব লুঠ করে সেই মহিলাকে আধ ঘন্টা ধরে জলে চুবিয়েছে। বাগমারিতে "ভারত ক্লাব" ভাঙচুর করেছে। চন্দননগরে দীর্ঘকাল পরে কংগ্রেস সেখান থেকে জয়ী হয়েছে। সেইজন্য চন্দননগরের বাজারে কংগ্রেসিদের বাড়ি ভেঙে চুরমার করে দিয়েছে। অশোক পাত্র বলে একটি ছেলের গায়ে অ্যাসিড ঢেলে দেওয়া হয়েছে। এখন সে হাসপাতালে আছে। চন্দননগরের এম.এল.এ যখন এই ব্যাপারে থানায় অভিযোগ করতে গিয়েছিলেন তখন তার উপরও অত্যাচার করেছে। শুধু এখানেই নয়, বেহালা (পূর্ব) যেখান থেকে সি.পি.এম জিতেছে, সেখানেও সি.পি.এমের ভোট কেড়ে নেওয়া হয়েছে বলে আমি এই ব্যাপারে গতকাল বুদ্ধদেববাবুকে বলেছিলাম, বেহালা (পূর্ব)র লোকেরা এখানে অভিযোগ জানাতে এসেছিলেন। মাথায় এত বড় ব্যান্ডেজ। সি.পি.এমের কাউন্সিলার সেখানে আমাদের কর্মিদের উপর অত্যাচার করছে। কয়েকশো বাড়ি ভাঙচুর করেছে। আমাদের কাউন্সিলর, তারক সিংকে প্রাণের হুমকি দিচ্ছে। প্রতিদিন তাকে মেরে ফেলার হুমকি দিচ্ছে। শ্রীমতী মমতা ব্যানার্জি দক্ষিণ কলকাতা থেকে জিতেছে। সেইজন্য সোনারপুরের কাটিপোতা গ্রাম থেকে কয়েকশো মানুষকে বাড়ি থেকে বের করে দিয়েছে। "জয় করেও ভয় কেন তোর যায় না।" আপনারা তো জিতেছেন এবং আপনি মন্ত্রীও হয়েছেন, তবু এখনও ভয় কেন যাচ্ছে না, কেন অত্যাচার বন্ধ হচ্ছে না। দিনের পর দিন এই জিনিস চলতে পারে না। আমি আরও উদাহরণ দিতে পারি, বারাসাতে ঠিক এইভাবে আমাদের সহকর্মী ফকির আমেদকে ২২-৫ তারিখে মারা হয়েছিল। ৫-৬-৯৬ তারিখে সে মারা গেছে। গতকাল এখানে মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় একটি লিস্ট দিয়েছেন। সেই লিস্টে যে ২২ জন কংগ্রেস কর্মী মারা গেছেন নির্বাচনের পর থেকে তাদের নাম দেওয়া হয়েছে। এর পরেও বুদ্ধদেব বাবু এই অবস্থাকে নিয়ন্ত্রণ করবেন না? বিভিন্ন জেলার এস.পিরা এখন সি.পি.এমের কৃতদাসে পরিণত হয়েছে। মুর্শিদাবাদের এস.পি অপরাধীদের ধরছেন না। যারা মারছে আর যারা মার খাচ্ছে তাদের একসাথে কখনও কখনও ধরে বলছে, সবাই সমান। কিন্তু কোনও অপরাধী শাস্তি পাচ্ছে না। মালদার এস.পির বিরুদ্ধে ৮ জন বিধায়ক অভিযোগ করেছেন। আমাদের দলের একজন মহিলা সদস্যাকে তিনি গালাগালি দিয়েছেন। দিনের পর দিন একটি গ্রামকে (কুম্ভিরা গ্রাম) পুরো ঘেরাও করে পুলিশ অত্যাচার করছে। প্রতিবাদ করলে বাধা দিচ্ছে। দক্ষিণ ২৪-পরগনার এস.পি., সে খালি ছুটিতেই আছে। এই ঘটনা বেহালা (পূর্ব)তে হচ্ছে, সোনারপুরে হচ্ছে, বারুইপুরে হচ্ছে। বারুইপুরের হিঞ্চি গ্রামে আমাদের কর্মিদের উপর আক্রমণ হয়েছে, বাড়িঘরের উপর আক্রমণ করেছে। আমি বুদ্ধদেববাবুকে বলেছি, পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনকে ভালভাবে ঢেলে সাজান। যে এস.পিরা ভাবছেন আপনাদের দলের স্বার্থ রক্ষা করছে আপনাদের দলের স্বার্থ রক্ষিত হবে কিনা জানি না তবে প্রশাসন থাকবে না, ভেঙে পড়বে। কলকাতা পুলিশের একজন কমিশনার যিনি ৭ মাস ছুটিতে থাকেন। কখনও মস্কো চলে যান রাহুল সাংস্কৃত্যায়নের উপর আলোচনা করতে। এখন তার পার্থে যাবার কথা ছিল। এইভাবে প্রশাসন ভেঙে গেছে। সেইজন্য আজকে মেটিয়াবুরুজের ঘটনা ঘটছে। এই ব্যাপারে বুদ্ধদেববাবু মন্ত্রী হওয়ার ১৬ দিন পরে ২৩ তারিখে তিনি একটা

বিবৃতি দিলেন যে এটা বন্ধ করবেন। তার আগে সৌমেন মিত্রের সঙ্গে আলোচনা করেছেন। আলোচনা করার পরের দিনই গার্ডেনরীচ এবং চাকদায় ঘটনা ঘটল। তাই সর্বশেষে আমি এইকথা বলতে চাই, নিরপেক্ষভাবে পুলিশকে কাজ করতে বলুন, তা নাহলে বাংলায় আগুন জ্বলে যাবে। এই কথা বলে আমাদের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী আব্দুল মান্নান এবং আরও কয়েকজন সদস্যের আনা এই প্রস্তাবকে আমার বিরোধিতা করতেই হচ্ছে। কারণ এই প্রস্তাবের যে ভাষা যা মূল্যায়ন, যে তথ্য, তার কোনওটাই আমি গ্রহণ করতে পারছি না। প্রথমত এখানে এই প্রস্তাব আরম্ভ করা হয়েছে, এই বলে যে এখানে নাকি একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করার চেষ্টা হচ্ছে। আমাদের বামফ্রন্টের কর্মসূচি খুবই পরিষ্কার। আমরা বহুদলীয় গণতন্ত্রের বিশ্বাস করি এবং ভারতবর্ষের বেশির ভাগ রাজনৈতিক দলই মোটামুটি বহু দলীয় গণতন্ত্রে বিশ্বাস করে। আমাদের দেশের ৪৯ বছরের ইতিহাসে কেবল মাত্র একবারই দুর্ভাগ্য জনক অধ্যায় এসেছিল জরুরি অবস্থার সময়। তখন একদলীয় শাসন ব্যবস্থা কায়েম করার চেষ্টা করা হয়েছিল। যখন আমরা শুনেছিলাম ইন্দিরাই হচ্ছে ভারত, ভারতই হচ্ছে ইন্দিরা। এছাড়া কোনও রাজনৈতিক দলই কখনই বহু দলীয় গণতন্ত্রের বিরোধিতা করেনি। আমরা বহুদলীয় গণতন্ত্রের বিশ্বাস করি, সেইজন্যই আমরা এখানে বসে আছি। দ্বিতীয় লাইনে বলা হয়েছে যে এখানে শাসক দলের সংকীর্ণ রাজনৈতিক চিন্তা ধারার বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ রায় দিয়েছে। গতকাল এবং আজও সৌগতবাবু মানুষের রায় নিয়ে বলার চেষ্টা করেছেন। এই যে পরিবর্তন হয়েছে এই পরিবর্তনটা তিনি কি বলছেন, একটা বলছেন যে আটজন মন্ত্রী হেরে গেছেন। তারপর বলছেন কংগ্রেস ১৩ লক্ষের বেশি ভোট পেয়েছে সি.পি.এম. এর চেয়ে। এই সম্পর্কে বলি, আপনাকে একটু গভীরে যেতে হবে। কংগ্রেস ২৮৮টা আসনে প্রতিযোগিতা করে কংগ্রেস পেয়েছে ১ কোটি ৪৫ লক্ষ ২১ হাজার ৭৬০টি ভোট, আর আমরা ২০৮টি আসনে প্রতিযোগিতা করে ১ কোটি ৩৩ লক্ষ ৮৭ হাজার ৬৭৭টা ভোট পেয়েছি। তার মানে আপনাদের পারসেন্টেজ যেখানে ৪০.২১, সেখানে আমাদের পারসেন্টেজ হচ্ছে ৫০.৩৯। আর একদিক থেকে আসুন ২৮৮ জন প্রতিযোগিতা করে আপনারা পেয়েছেন ৮২টি আসন, এটা পারসেন্টেজের হিসাবে ২৮.৪৭, আর আমরা ২০৮টি প্রতিযোগিতা করে ১৫০টা সিট পেয়েছি এবং আমাদের পারসেন্টেজ হচ্ছে ৭২.১২। এই অঙ্কটা উনি বুঝতে পারছেন না। আপনি গতকাল থেকে একটা কথা শোনাচ্ছেন যে ১৩ লক্ষ ভোট আপনারা বেশি পেয়েছেন। আমরা মনে করি এটা পার্টির ব্যাপার নয়, আমরা বামফ্রন্ট একসঙ্গে আছি, আমরা বহু চোখের জল এবং রক্তের বিনিময়ে বামফ্রন্ট ভোট পেয়েছি ১ কোটি ৮১ লক্ষ ৪১ হাজার ৯৪, পারসেন্টেজ হচ্ছে ৪৯.৩২ আর আপনারা পেয়েছেন ৩৯.৪১। এই তথ্যটা আমি সৌগতবাবুকে ধরিয়ে দিলাম। আপনার অঙ্কের ভুলটা ধরিয়ে দিলাম। কিছু মিসটেক হতে পারে। পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতিতে আমরা চাইছি আপনারা একটু সংযত হোন। আমি আপনাদের অনুরোধ করছি, ভুল অঙ্কের হিসাব দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে ভুল বোঝাবেন না এবং নিজেদের মাথাটাও গরম করবেন না। আপনারা বুঝে নেবেন যে আপনাদের সাফল্যটা অতবড় নয়। আমরা আছি এবং আপনাদের থেকে অনেক বেশি শক্তি নিয়েই

আছি, এটা বুঝে নিয়ে এগোবার চেষ্টা করুন, মাথাটা গরম করবেন না। এবারে আমি অন্য প্রসঙ্গে যাচ্ছি। আমাদের রাজ্যে নির্বাচন হবার পরবর্তি সময় যে কয়েকটি ঘটনা ঘটেছে এ ব্যাপারে সোজাসুজি আমি কংগ্রেস দলের কাছে প্রস্তাব করি যে আপনারা আসুন, আলোচনা করি। কারণ এটা অবাঞ্ছিত ব্যাপার, কেউ-ই এটা চান না। আমি জানি এই সভারও কেউ এটা চান না যে এরকম ঘটনা ঘটুক। তা সত্ত্বেও কিন্তু ঘটনা ঘটেছে। মাননীয় সদস্য মান্নান সাহেব বললেন যে 'আপনি মিটিং করার পর ঘটনা বেড়ে গেছে।' আমার ধারণা আপনার বক্তব্যটা বোধহয় আপনাদের দলের সভাপতিও গ্রহণ করবেন না। কারণ তিনিও জানেন যে কমেছে। তবে অভিযোগের ব্যাপারে তথ্যের ক্ষেত্রে গোলমাল হচ্ছে। এখানে আপনারা প্রস্তাবে যে কথা বলেছেন তাতে প্রস্তাবের ভাষাটা আমি মনে করি আরও একটু উন্নত হওয়া উচিত ছিল—অন্তত এসব ক্ষেত্রে ভাষাটা উন্নত হওয়া উচিত। মান্নান সাহেব, মারা যাবার ক্ষেত্রে আপনারা বলছেন, 'মারা গেছেন প্রায় ৫০ জন।' এইরকম প্রায় বলে কোনও অ্যাডজেকটিভ হয়না। মৃত্যুর আগে এরকম' প্রায় ৫০ জন' হয়না। বলুন ৫০ জন, না হয় ৪৮ জন, না হয় ৫১ জন কিন্তু তা না বলে আপনারা বলেছেন, 'প্রায় ৫০ জন।'

(গোলমাল)

[2-00 — 2-10 P.M.]

তারপর প্রস্তাবে লিখলেন 'প্রায় ৫০ জন' আবার আপনারা বক্তৃতা করার সময় কেউ বললেন ২৫ জন, কেউ বললেন ৩৬ জন। কাজেই এখানে আরও বেশি পার্থক্য হয়ে গেল। আপনাদের মাননীয় সভাপতি আমার কাছে যে মেমোরান্ডাম নিয়ে গিয়েছিলেন এই সেই মেমোরান্ডাম, এর প্রতিটি ঘটনা সম্পর্কে আমাদের অফিসাররা সেই জায়গাতে গিয়ে তন্ন তন্ন করে দেখে তথ্য নিয়ে এসেছেন। তাতে দেখা যাচ্ছে যে সেখানে আমাদের সঙ্গে আপনাদের পার্থক্যটা বেশি হচ্ছে না। সমস্ত ঘটনা যা দেখছি, সেখানে ঘটনা আমাদের কাছে বেশি আর আপনাদের সভাপতি লিখেছেন ৮০টি। এখানে পার্থক্য হচ্ছে ১০-এর মতন। মৃত্যুর ক্ষেত্রে আপনাদের বক্তব্য হচ্ছে সব মিলিয়ে মারা গেছেন ২২ জন আর আমরা বলছি ১৭ জন। এর ব্রেক আপ আমার কাছে যেটা আছে সেটা হচ্ছে সি.পি.আই (এম)-৮, কংগ্রেস-৭, আর.এস.পি.-১, বি.জে.পি.-১। এগুলি হচ্ছে নির্দিষ্ট রাজনৈতিক খুন। এবারে ঘটনাগুলির কথা আমি বলছি। আমি অনেকগুলি কথা বলছি না। কেউ ইনজিওর্ড হয়েছেন, আহত হয়েছেন জি.এন.এল.এফ আছেন, জে.এম.এম আছেন ইত্যাদি। কিন্তু কথাটা হচ্ছে, তথ্য দিয়ে আমি একথাটা বলতে চাইছি না যে ঘটনা ঘটছে না। ঘটনা ঘটছে এবং চেষ্টা হচ্ছে বন্ধ করার। প্রকৃতপক্ষের সঙ্গে দুবার আমরা বসেছি এবং দরকার হলে আবার আমাদের বসতে হবে এবং দেখতে হবে নির্দিষ্টভাবে ঘটনাগুলি কেন ঘটছে, কাদের জন্য ঘটছে এবং কারা দায়ী। এটা নিরপেক্ষভাবে চিহ্নিত করার চেষ্টা হচ্ছে। যদি বলেন এখানে শুধুমাত্র আপনারই দায়িত্ব তাহলে বলব, এটা হতে পারে না। দায়িত্বটা আমাদের, দায়িত্বটা বামপন্থী দলগুলির এবং দায়িত্বটা কংগ্রেস দলেরও সমান। এখানে যে অভিযোগগুলি করলেন আপনারা জেলা ধরে, গ্রাম ধরে সেরকম আমরাও তো ৪০টা অভিযোগ করতে পারি কিন্তু তা আমাদের করা উচিত নয়। নৃশংসভাবে, অন্যায়ভাবে, অকারণে আপনাদের দলের পক্ষ থেকে আক্রমণ করা হয়েছে এটা কি অস্বীকার করতে পারেন? পারেন না, কারণ হয়েছে। যদি বলতেন যে ৮০টি

ঘটনাই আমরা করেছি, বামফ্রন্ট করেছে তাহলে একরকম হয় কিন্তু আমি দেখছি দু'পক্ষই দায়ী। দু'পক্ষই যখন দায়ী তখন শান্তি ফিরিয়ে আনার দায়িত্বটাও দু' পক্ষের। এই দায়িত্বটা পালন করার জন্য আমরা যে প্রচেষ্টা নিয়েছি তাতে আমাদের আন্তরিকতার কোনও অভাব নেই। যদি আপনারাও আন্তরিক হন তাহলে আমি বিশ্বাস করি অদূর ভবিষ্যতে আমরা এই সমস্যার সমাধান করতে পারব। একবালপুরের ঘটনা নিয়ে ২।৩টি কথা এখানে হয়েছে। সৌগতবাবু যা বলেছেন, আর একজন বিধায়ক যে কথা বলে গেছেন, আমি শুধু প্রথমে বলতে চাই যে, ২৯ তারিখ ৪।। টা থেকে সমস্যাটা শুরু হয়েছে। ৪।। টা থেকে কি সমস্যা ছিল সৌগতবাবুর জানা উচিত। আপনি সমালোচনা করেছেন কেন আমি জানি। একটা বিশেষ সংবাদপত্র তাদের পছন্দ হয়নি। আমি আবার বলছি, ৪।। থেকে ৫টার সময়ে সারা কলকাতা শহরে একটি জায়গা থেকে খবর আসে যে মহরমের যারা মিছিল করছেন, মিছিলকারিরা কিছুতেই পুলিশের কথা শুনছেনা এবং আইন ভেঙে যেখানে যাওয়া নিষেধ, পরিষ্কার করে বলা হয়েছে নিষেধ, সেটা তারা শুনতে চাইছে না। একটা ধর্মিয় অনুষ্ঠান। সেই অনুষ্ঠানের মধ্যে একাধিক ব্যক্তি রয়েছেন। সেখানে বৃদ্ধ রয়েছেন, নারীরা রয়েছেন, শিশুরা রয়েছে। আমি আবার বলছি যে এটা একটা ধর্মিয় অনুষ্ঠান এবং সংখ্যালঘুদের ধর্মিয় অনুষ্ঠান। ৪।। টা থেকে ৫টায় যখন শুরু হয় তখন প্রথমে আমাদের ও.সি তারপরে ডি.সি (পোর্ট) তারপরে জয়েন্ট সি.পি, আমরা সন্ধ্যা পর্যন্ত, রাত্রি পর্যন্ত আপনার বক্তব্য শুনে মনে হচ্ছে, আর একজন পরিষ্কার করে বলেছেন যে ২৪ ঘন্টা কেন দেরি হল? অর্থাৎ ২৯ তারিখ যখন শুনছেনা, প্রসেশন অন্য জায়গা দিয়ে নিয়ে যেতে চাইছেনা, তখনই আর্মি ডাকা উচিত ছিল। আমি এটা মনে করিনা এবং এখনও মনে করছিনা। তখন তাদের বোঝানো, পারস্যুয়েট করা, তাদের বুঝিয়ে-সুঝিয়ে নিয়ে যাওয়া এটাই ছিল আমাদের কাছে একমাত্র পথ এবং সেটাই ঠিক ছিল। গোটা সন্ধ্যেবেলা বুঝিয়েছি, রাত্রিবেলা আমাদের মাননীয় মন্ত্রী, আমার সহকর্মি তিনি গেছেন, আমিন সাহেব বুঝিয়েছেন। কেন এতক্ষণ বোঝানো হল, কেন সারারাত্রি বোঝানো হল, কি কারণে? কারণ এটা একটা ধর্মিয় মিছিল এবং যারা ছিলেন খলিফারা, যারা এগুলিকে সংগঠিত করেন তারা বৃদ্ধ লোক, তারা মূলত ধর্মিয় ব্যক্তিত্ব, তাদের সঙ্গে কথা না বলে আমি তখনই গোটা ব্যাপারটা মিলিটারির হাতে তুলে দেব, এটা আমি মনে করি যে ঠিক নয়। আমি ২৯ তারিখ সারাদিন, সারারাত যা করেছি সেটা ঠিকই করেছি। আমি এখনও সেই জায়গায় দাঁড়িয়ে আছি। পরের দিন দুপুর পর্যন্ত, যখন সকাল ৭টার সময়ে ঠিক হয়ে গেল যে তারা মেনে নেবেন, ৭টার পরে দেখা গেল যে গোটা মিছিলটার নেতৃত্ব করছেন কয়েকজন খারাপ লোক, পরিষ্কার করে বলছি যে ১৭ জন লোক, আমার কাছে নাম আছে। আমরা ১০।১১ জনকে অ্যারেস্ট করেছি, বাকি সবাইকেও করব। এরা গোটা ব্যাপারটাকে নিয়ন্ত্রণ করছে। তারা যখন জোর করে একবালপুরে আক্রমণ করল তখন আমার সামনে আর কোনও বিকল্প পথ ছিলনা, আমি ঝুঁকি নিইনি। একজন সদস্য বললেন যে সাম্প্রদায়িক ঘটনা। সাম্প্রদায়িক ঘটনা এটা নয়। দুই সম্প্রদায়ের মধ্যে সংঘর্ষ না হলে তাকে সাম্প্রদায়িক সংঘর্ষ বলেনা। এরা যখন একবালপুর থানা আক্রমণ করল এবং আক্রমণ করার সঙ্গে সঙ্গে যখন গোটা এলাকায় উত্তেজনা ছড়িয়ে গেল তখন দুপুর ২।। টা আমি ৪ টার মধ্যে ডিসিশন করেছি কারফিউয়ের এবং ৫।। টায় মিলিটারি নামিয়েছি। সৌগতবাবু, আমি মনে করি এছাড়া আমার সামনে আর কোনও বিকল্প পথ ছিলনা এবং আমি সঠিক করেছি বলে মনে করি।

সিদ্ধান্ত নিতে দেরি করা মানে কি? আমাকে মিলিটারি আনতে হবে এই সিদ্ধান্তে এসেছি ২।। টা থেকে ৩ টা এবং মিলিটারি নেমেছে ৫।। টায়। ২৯ তারিখ সারাদিন সারারাত মিলিটারি আনার কোনও চিন্তা আমি করিনি এবং না করাই ঠিক ছিল। ধর্মিয় সম্প্রদায়ের এই মিছিলকে আমি প্রথমে মিলিটারি দিয়ে কন্ট্রোল করব, এটা আমি করতে চাইনি। দ্বিতীয়ত একজন সদস্য বললেন সৌগতবাবু, আর একটা কথা বলে যাই, ব্যারাকে যা হয়েছে এটা খুবই নিন্দনীয় ঘটনা এবং ওটা অবিচ্ছিন্ন ঘটনা। ওরা যে বেরিয়ে কেন মারামারি করল, কেন দোকান ভাংলো, এই ব্যাপারে আমি আপনাকে আগেও বলেছি এবং আজও বলছি যে, তদন্ত হচ্ছে, আমরা দোষিদের খুঁজে বের করব এবং শাস্তি দেবই। পুলিশ যারা বেরিয়ে গিয়ে ঐ কাজ করল, তাদের শাস্তি আমরা দেব। একজন মাননীয় সদস্য, আমি শতর্ক করে দিই, তিনি বোধ হয় কংগ্রেস দলের রাজনীতিটাও জানেন না, পুলিশ ফোর্স সম্পর্কে এমন একটা বক্তব্য রাখলেন। আমরা সব সময়ে চাই, আমাদের দেশে সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব সব জায়গায় হওয়া উচিত। চাকরি-বাকরি, কল-কারখানায়, জমি-জমায় সবক্ষেত্রেই এটা হওয়া উচিত। কিন্তু এমন একটা ভাব দেখালেন যে পুলিশের মধ্যে হিন্দু মুসলমান সমান সমান না হলে বা মুসলমান একটু বেশি না হলে এসব বন্ধ হবে না। এইসব কথা পশ্চিমবাংলায় বলবেন না। আপনার ব্যাখ্যাটা কিরকম হল জানেন? ধর্মনিরপেক্ষতার মানে কি প্রধানমন্ত্রী মন্দিরে যাবেন, মসজিদে যাবেন, গির্জাতেও যাবেন এটা? এটা ধর্মনিরপেক্ষতা নয়। আর আমাদের রাজ্য এখনও গর্বিত যে, পুলিশের অনেক সমালোচনা সত্ত্বেও পুলিশ বাহিনী সাম্প্রদায়িকতা থেকে মুক্ত। এটা আমাদের গর্ব। কাজেই দায়িত্বহীন কথাবার্তা বলা ঠিক নয়। আজকের সীমিত যে আলোচনা তার মূল কথা হল, নির্বাচনোত্তর সংঘর্ষ বন্ধ করা। আমি সে সম্পর্কে আন্তরিক; এ সম্পর্কে বিরোধী দলের সঙ্গে আলোচনার পথ খোলা রয়েছে এবং যৌথ উদ্যোগের পথ খোলা থাকবে। পুলিশ সম্পর্কে আর যা কিছু অভিযোগ তার উত্তর আমি বাজেট আলোচনার সময় দেব। একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশ-মন্ত্রী যে বক্তব্য রাখলেন, আমি আশা করেছিলাম তিনি তার বক্তব্যের মধ্যে ঐ ঘটনাগুলি সম্পর্কে কোথায় কোথায় অ্যাকশন নিয়েছেন সেটা বলবেন। আমরা যে সংখ্যা দিয়েছি সেটা নাকি ৫০ নয়, ২২। আমি যদি ওর কথা মেনে নিই তাহলে নির্বাচন হয়েছে দু'মাস হয়নি, এরমধ্যে ২২ জন রাজনৈতিক কর্মি খুন হয়েছে বলে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় স্বীকার করছেন। ২২ জন কর্মি খুন হবার পর সে রাজ্যের পুলিশমন্ত্রী বলতে পারেন রাজ্যে আইন-শৃঙ্খলা রয়েছে? কোনও দলের কর্মি তারা সেটা বড় কথা নয়; সি.পি.এম. হোক বা কংগ্রেস হোক, তারা একটি রাজনৈতিক দলের কর্মি এবং সোশ্যাল ওয়ার্কার, তারা গুন্ডামি করতে গিয়ে খুন হননি, রাজনীতি করতে গিয়ে খুন হয়েছেন। পুলিশমন্ত্রী বলছিলেন যে, বামফ্রন্ট এক। এটা খুব ভাল কথা। কিন্তু বামফ্রন্টের শরিকদলের এক পুরানো বিধায়ক, মাঝে তিনি একবার আসতে পারেননি, জয়ন্তবাবু মুর্শিদাবাদ জেলার এস.পি সম্পর্কে যে কথা বলছিলেন তারপর কি করে আমরা পুলিশমন্ত্রীর প্রশংসা করে কথা বলব? আপনাদের সহকর্মী যে খুনের হিসেব দিলেন তাতে আইন-শৃঙ্খলার অবস্থাটা বোঝা গেছে। আজকে আপনাদের এক সহকর্মী, মন্ত্রী সভার সদস্য তিনি; তাকে ধরতে পুলিশ

ওয়ারেন্ট নিয়ে ঘুরছেন, কিন্তু পুলিশ তাকে অ্যারেস্ট করতে পারছেন না মন্ত্রী পদে রয়েছেন বলে, কারণ আইনে আটকাচ্ছে। একজন মন্ত্রীর বিরুদ্ধে ওয়ারেন্ট! এর থেকেই বোঝা যাচ্ছে, রাজ্যটা আজকে কোথায় গেছে। পুলিশমন্ত্রী সব জায়গায় নিরাপত্তা দেবেন এবং ডি.এম. ও এস.পিরা বসে থাকবেন সেটা আশা করি না, কিন্তু ১৯ বছরে আপনার রাজ্যে কি পরিবেশ সৃষ্টি করেছেন! আপনাদের এক বিধায়ককে মন্ত্রী করবেন বলে লিস্টে তার নাম রাজ্যপালের কাছে পাঠিয়েছিলেন, কিন্তু তিনি দোষী, অপরাধি। আপনাদের সহকর্মি এবং মন্ত্রী সভার সদস্য আজকে পুলিশের ভয়ে পালিয়ে বেড়াচ্ছেন। আপনাদের দলের পক্ষ থেকে এস.ডি.পি.ও., এস.ডি.ও.-কে আপনারা সম্বর্ধনা জানিয়েছেন তারা নিরপেক্ষভাবে নির্বাচন করিয়েছেন বলে। ভারতের ইতিহাসে এরকম নজির কোথাও রয়েছে দেখাতে পারবেন? ভারতবর্ষের বুকে আপনারা একাই সরকার চালাচ্ছেন তা নয়। আপনারা এই রাজ্যে ১৯ বছর ধরে সরকার চালাচ্ছেন, আমরাও বহু বছর সরকার চালিয়েছি। সারা পৃথিবীর ইতিহাসে এইরকম দেখা যায় না সরকারি আমলাদের জনপ্রতিনিধিরা সম্বর্ধনা দিয়েছে। কিরকম নিরপেক্ষ দেখুন। গত পৌরসভার নির্বাচনে আমাদের প্রার্থি নির্বাচনে আগে তার নাম উইথড্র করতে বাধ্য হল। এমন হয়েছে, আমি নিজে তখন এম.এল.এ, রাস্তায় যাবার সময় অবরোধকাবিরা বলল গণ আদালতে বিচার হবে, যেহেতু আপনি জ্যোতিবাবুর বিরুদ্ধে বলেছেন। আজকে সেখানে ফরোয়ার্ড ব্লকের প্রার্থি জয়ী হয়েছেন, তিনি সেখানে যেতে পারছেন না, তিনি বিজয় মিছিল করতে পারেন নি। এই তো অবস্থা সেখানে। উনি অনেক অঙ্কের হিসাব দিলেন, কিন্তু এই হাউসে আপনারা জনগণের ভরসায় আসেন নি। আজকে আপনাদের নির্বাচনে জয়ের হাতিয়ার হচ্ছে পুলিশ প্রশাসন। পুলিশের জোরে আপনারা ক্ষমতায় এসেছেন। পুলিশ আপনাদের নির্বাচনে জিতিয়েছে বলে আপনারা পুলিশের হয়ে সাফাই গাইছেন। যে দলের আপনি কেন্দ্রীয় কমিটির নেতা সেই দল হচ্ছে পুলিশের উপর নির্ভরশীল।

(গোলমাল)

একবালপুরে আজকে কি ঘটনা ঘটেছে? আপনার ভুল সিদ্ধান্তের ফলে কয়েকটি প্রাণ চলে গেল। আপনি এর কি জবাব দেবেন? সৌগতবাবু সঠিক কথা বলেছেন আপনার সিদ্ধান্ত নিতে দেরি হয়ে গেছে। যার ফলে দুর্ভাগ্যের বিষয় হল কয়েকটি তাজা প্রাণ চলে গেল। আপনি সেনাবাহিনী নামাতে দেরি করে ফেলেছেন। কি হত সেনাবাহিনী নামালে? বাবরি মসজিদ যখন ডিমোলিশন হল, সরকার তো তখন সেনাবাহিনী নামাতে দেরি করে নি। আপনি সিদ্ধান্ত নিতে দেরি করেছেন। আপনি যখন বলেছেন তখন অনেক ঘটনা ঘটে গিয়েছে। একটা সৌভাগ্যের বিষয় হল আমাদের পশ্চিমবাংলার মানুষ সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, তাই সেখানে বড় কিছু ঘটনা ঘটে যায় নি। আমাদের একজন সদস্য যে কথা বলতে চেয়েছেন তা হল সংখ্যা লঘু মানুষেরা যাতে নিরাপত্তা বোধ করতে পারে তারজন্য থানাগুলিতে তাদের প্রতিনিধি থাকলে ভাল হয়। আপনি অস্বীকার করতে পারেন যখন বাবরি মসজিদ ডিমোলিশন হল তখন ট্যাংরা থানায় কি হয়েছিল? প্রতিটি জায়গায় আমাদের ক্যাডাররা অভিযোগ করে কোনও বিষয়ে ব্যবস্থা নেওয়ার ক্ষমতা ও.সি-র নেই, এস.পি-র নেই। এস.পি-রা তো হয়ে গেছে ডিসট্রিক্ট কমিটির সেক্রেটারির তুল্য। আমরা যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাব মন্ত্রী মহাশয় হয়ত স্বীকার করবেন না। কিন্তু সরকার পক্ষের অনেকের বক্তব্যে আমাদের যে

বক্তব্য সেই বক্তব্যের সত্যতা অনেকটা প্রমাণিত হয়েছে। এটা একটা আনন্দের বিষয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

"যেহেতু গরিষ্ঠ শাসক দল পশ্চিমবঙ্গে একদলীয় শাসন ব্যবস্থা কায়েমের জন্য বদ্ধপরিকর

"যেহেতু দীর্ঘদিনের গরিষ্ঠ শাসক দলের সংকীর্ণ রাজনৈতিক চিন্তাধারার বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষ প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছেন ঃ

যেহেতু সাম্প্রতিক নির্বাচনে পশ্চিমবঙ্গের মানুষ গরিষ্ঠ শাসক দলের বিরুদ্ধে তাদের গণতান্ত্রিক মূল্যবোধ পুনরুদ্ধারের সংগ্রামকে অনেকখানি এগিয়ে নিয়ে যেতে সক্ষম হয়েছেন ঃ

যেহেতু বিগত নির্বাচনের আগে এবং পরে কলকাতা সহ রাজ্যের সর্বত্র গ্রামে-গঞ্জে গরিষ্ঠ শাসকদলের সমর্থক ও কর্মিরা কংগ্রেস কর্মী ও সাধারণ মানুষের উপর অকথ্য অত্যাচার চালাচ্ছে ঃ

যেহেতু গরিষ্ঠ শাসকদলের কর্মী ও সমর্থকদের অত্যাচারি কয়েক হাজার মানুষ ঘর ছাড়া ঃ

যেহেতু নির্বাচনের পরে শাসকদলের অত্যাচারে প্রায় ৫০ জন মানুষ খুন হয়েছেন ঃ এবং

যেহেতু কলকাতার একবালপুরের ঘটনা রাজ্যের আইন-শৃঙ্খলা অবনতির প্রকৃষ্ট উদাহরণ ঃ

"সেহেতু এই সভা দায়ী করছে যে, অবিলম্বে পুলিশকে নিরপেক্ষ ভূমিকা পালনের নির্দেশ দিয়ে রাজ্যে শান্তি ও শৃঙ্খলা ফিরিয়ে আনার ব্যবস্থা করা হোক।"

was then put and a division was taken with the following result—

**NOES**

Abu Ayes Mondal, Shri

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kriti

Bag, Shri Kartick Chandra

Bera, Shri Dipak

Bhaduri, Shri Timir Barman

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Binay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapash

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das Mahapatra, Shri Kamakhya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouri Pada

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Rabindra

Goala, Shri Rajdeo

Hembram, Shrimati Debalina

Hembaram, Shri Jadu

Hembaram, Shri Rabindranath

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kalimuddin Shams, Shri

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakhi Ram

Kujur, Shri Sushil

Kundu, Shri Ranjit

Mahata, Shri Kamala Kanta

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bandhu

Majhi, Shri Nanda Dulal

Mandal, Dr. Ramchandra

Md. Hannan Shri

Md. Yakub, Shri

Mehta, Shri Nishikanta

Minj, Shri Prakash

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukhopadhyay, Shri Chittaranjan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Ramesh

Roy Chowdhuri, Shri Nirode

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Sk. Khabiruddin Ahmed, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Soren, Shri Khara

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bandyopadhyay, Shri Tarak

Banjerjee, Shri Pankaj

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhar

Chakravarty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Dey, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Hansda, Shri Naren

Khanra, Shri Ajit

Mahbubul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Mandal, Shri Tushar Kanti

Md. Fzle Haque, Dr.

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Smt. Sabitri

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Ashok

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Samar

Roy, Shri Saugata

Sardar, Shri Sital Kumar

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

**Abstentions**

Guha, Shri Kamal Kanti

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh

Ayes being 40, and Noes 90, the motion is lost.

**Mr. Deputy Speaker** : Now recess. We will meet again at 3 p.m.

(At this stage the House was adjourned for recess till 3 p.m.)

[3-00 — 3-10 P.M.]

(After adjournment)\

## MOTION UNDER RULE 185

### Regarding Closed and Sick Industries in the State

**Shri Saugata Roy** : Sir, I beg to move the Motion under Rule 185 regarding Closed and Sick industries in the State.

Whereas large number of Industries in the Private Sector are sick or lying closed in the State of West Bengal;

Whereas over a lakh of workers are out of employment due to closure of factories;

Whereas most of the Central Public Sector Undertakings in the State are sick and have been referred to the BIFR; and

Whereas such sickness of Central Public Undertakings have created uncertainty about the future of the workers;

This House, therefore, urges upon the State Government (i) to tackle the problems of sickness and closure of industries on war footing, and (ii) to take up the issue of sickness of the Central Public Undertakings with the Central Government, so as to revive and rehabilitate them."

**Shri Pankaj Banerjee** : Hon'ble Deputy Speaker, Sir, the Motion

under Rule 185 brought by Shri Ambica Banerjee, Shri Abdul Mannan and Shri Saugata Roy in support of that I want to submit the following. Sir, as you know in the State of West Bengal the Government is claiming that they have brought a revolution in the field of industry but the fact is far behind. The fact remains that in the State of West Bengal a large industrial units are closed and which involve 1,27,696 employees who are either retrenched or laid off. Sir, in the last budget the Industry Minister, assured this House, I quote. "in moving the grant I would like to state that nursing of sick industrial units both in the public and private sector is the principal business of this Department. Sir, the Minister assured this House that the main business of his Government will be to protect the industries and industrial workmen. In fact, I have given only certain figures which absolutely prove that whatever the Minister assured is full of bluff. He misinformed the House, and he misled the House.

Sir, in the next para he assured that protection of employees and ensuring production are the main objectives of the Left Front Government. They assured that various measures have been taken by them to fulfil these objectives. Sir, what measures they have taken ? We find that the industrialists are being forced to pull down the shutters. Sir, this Government had come out with its industrial policy in the year 1994. It took 17 years to formulate its own industrial policy. Sir, in West Bengal no major industry has come in. No industrial development has taken place. In the state of Maharashtra, there was investment of more than 10 thousand crores of rupees during the year 1995-96. But what is the position of West Bengal ? How many crores of rupees were invested here ? The picture is absolutely full of despair. Not even a single big industry has come in. On the contrary some of the big industrial units are being closed down. One such industry is the Metal Box. This industry remained closed for more than 15 years. More than 13 hundred employees of this industry have committed suicide. Sir, the Government assured that they would protect the interest of the employees and ensure production. But what is the actual picture. During the regime of the Left Front Government more than 20 industries in South Calcutta have been forced to close down. Not only they were closed, their valuable lands were also being sold out. It is surprised to note that the valuable lands of those areas which were declared as the industrial plots were transferred as domestic lands as well as residential. In collaboration with the CPM leaders and some CPM Councillors of the Calcutta Corporation, some ill motivated industrialists have started selling out those valuable lands to the promoters. The workers are being thrown

out. The entire area is economically backward area, and the valuable lands of that area are given to the promoters for raising multi-storied buildings.

Sir, you will be surprised to note that the Hon'ble Minister in his last year's Budget Speech stated "Apart from that, the State Government provides support for purchase of assets of potentially viable closed and sick units under liquidation for effective utilisation of their plants and machineries for the purpose of production and also for the protection of employment of the persons employed in them." I can cite the example of Orient Fan. It is a closed industrial unit. Time without number we requested the Minister as well as the Government to intervene in it and to reopen it. But the Government did not come forward. What was happened there. All the machineries of the industry are either stolen or removed. It is nothing but a skeleton now. If anyone wants to reopen it—I am afraid he has to start it with scrap only.

I can also cite the case of Krishna Glass. This industrial unit was taken over by the Government. But this has become sick. Another industrial unit of South Calcutta is the Bengal Lamp. Bengal Lamp was closed down in the year 1982. 14 years have already lapsed. Time without number we met the then Industrial Minister, the Labour Minister, the Chief Minister. They assured us that they would look after the interest of the employees, the interest of the workers. But what we found actually. They are not at all interested to run this industrial unit satisfactorily. I do not know whether they are at all interested in it or not. They are not interested to redevelop or reopen the closed and sick industrial units.

[3-10 — 3-20 P.M.]

Sir, time without number the Minister misled the House. He also stated in his last year's Budget Speech, I quote, "An industrial Unit declared as "Relief Undertakings" under the Act cannot be taken to liquidation by creditor, so long it enjoys the said status." Sir, I am afraid because I can show you number of instances where the industrial units had become sick but the Government did not take any interest or intervene in the matter to reopen those industrial units. These industrial units are being sold to the private entrepreneurs. If a private entrepreneur would have started it with a fresh mind, we did not mind it. Hands may be changed, the employers may be changed, the names of the industrial units may be changed but not so many new entrepreneurs, new organisations have come in. There are so many instances where the so called new entrepreneurs have come in who do not

mobilise their funds to restart the units. What they did ? They sold all assets, plant and machineries and they have made black money out of it and made the units more sick that what it was before when it was given to them. Sir, regarding the jute industry I would like to say that it is a primary industry in West Bengal. What we find is that these units are running for centuries. In these units the employers did not try to invest any money for developing all these industries as a result of which, when the industrial world is progressing, when the entire nation is progressing, when science is progressing, new technology is progressing, then with the old machinery they cannot run these units smoothly, as a result of which, the employers are making substanial amount of loss and thus in every year the units are being closed down. Sir, I was working in a concern at Dum Dum as General Manager. That unit was a viable unit, the industrial environment was good there. The workers there were ready to come ahead with the production. But in collaboration with some politically motivated persons the employers were forced to close down the units and declared as sick. The workers used to attend the factory but the management did not give them their wages, their wages were held up. The workers were moving the issue to the Minister and they went to the Minister's Chamber and lastly they took up the issue with the Labour Secretary but they were not given any hearing but days in and days out the production went on. The employers used to earn profit out of the gains but the employees were at last debarred from their power and at last the company was declared to be lock out. On the next day all the assets were taken away. The employees tried to protest and they were lathi charged and even they were not pulled out. This is the atmosphere of industry and industrial workers in the State of West Bengal. This Government time without number promised that they would take the side of the employees, the side of the workers but they did not come forward to help the workers or the employees. On the other hand, they helped the employers, Maliks or Pujipatis I have seen at Dum Dum, Police force was called and immediately police came there. They lathi charged and opened tear gas shells and the workers were injured and they were arrested but no step was taken neither from the administration nor from the Government. Under the circumstances I support this motion and I most humbly appeal to the Hon'ble Minister to take care of the interest of the workers and the employees and also of the closing down. industries. As such, the Government should come forward to help the workers and employees of the industrial units. With these words, I support this motion.

[3-20 — 3-30 P.M.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দলের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে আন্ডার রুল ১৮৫, আমি মনে করি আজকের এই পরিস্থিতিতে এই প্রস্তাব এই হাউসের মধ্যে সকলেই সমর্থন করবেন। কারণ এই প্রস্তাবের মধ্যে কোথাও কোনও রাজনীতি নেই। কোথাও কোনও মানুষকে, কোনও দলকে ছোট বড় করার কথা নেই। স্যার, আমাদের রাজ্যের সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় আমাদের শিল্প। আমাদের রাজ্যের শিল্প বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্নশিল্প বন্ধ হয়ে যাচ্ছে। রুগ্ন হয়ে যাচ্ছে সে সম্পর্কে একটা ভাবনা চিন্তা করে, কি করে এই শিল্পগুলোকে খোলা যায়, কি করে শিল্পের পুনরুজ্জীবন করা যায় আমার মনে হয়, আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার ২০ বছর হয়ে গেল তাদের কোনও পরিকল্পনা নেই। হয়তো শিল্পায়ন নিয়ে অনেক কথা বলা হয়। কিন্তু আমি মনেকরি আমাদের রাজ্যের ট্রাডিশনাল যে শিল্পগুলো আছে যেমন চা, পাট, ইঞ্জিনিয়ারিং এবং তাঁত শিল্প, এই শিল্পগুলো যে ধরনের সমস্যা ভোগ করে তাকে মোকাবিলা করার, সেই সমস্ত সংস্থাগুলোকে পুনরুজ্জীবিত করার কোনও চেষ্টাই বামফ্রন্ট সরকার এই ১৯ বছরে করেনি। এই ব্যাপার হচ্ছে। নেগোশিয়েশন হচ্ছে, লেবার কমিশনের কাছে যাওয়া হচ্ছে। মিনিস্টারের ঘরে যাওয়া হচ্ছে। কতগুলো খোলা হচ্ছে, কতগুলো বন্ধ হয়ে যাচ্ছে। কিন্তু অসংখ্য কারখানা বন্ধ হয়ে আছে। এই প্রসঙ্গে কোনও নীতি এই সরকারের আছে বলে আমি মনে করছিনা বা কোনও প্রমাণ পাচ্ছি না। তাই আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্টের সদস্যারা হয়তো এ কথার বিরোধিতা করতে পারেন কিন্তু বাইরে বেরিয়ে আপনাকে এই প্রশ্নের সম্মুখীন হতে হবে আপনাকে চাকরিটা দেবেন তো? কবে দেবেন? কিভাবে দেবেন? এইসব প্রশ্নের আপনাকে ফেস করতে হবে। এটাই রিয়ালিটি অব লাইফ, রিয়ালিটি অব পলিটিক্স এবং রিয়ালিটি অব সোশ্যাল অ্যাটমসফিয়র। প্রত্যেকটি মুহূর্তে আমাদের ফেস করতে হচ্ছে। আমাদের রাজ্যে ৯৩ সালে কতগুলো কারখানা বন্ধ হয়ে আছে। ২১২টা। বড় এবং মাঝারি শিল্প। ৯৪ সালে বন্ধ হয়েছে ১২২টা কারখানা। এতগুলো কারখানা বন্ধ হয়ে আছে। এর ফলে প্রায় কয়েক লক্ষ শ্রমিক কর্মচ্যুত হয়েছেন। এরমধ্যে ১২২ হাজার মানুষ কাজ ফিরে পেয়েছেন লেবার কমিশন নেগোশিয়েশনের মাধ্যমে। কিন্তু অনেক কারখানা এখনও খোলে নি। যুগান্তর একটি পত্রিকা। আজকে ৬ মাস ধরে বন্ধ হয়ে আছে। এই পত্রিকার খোলার ব্যাপারে সরকার কোনওরকম উদ্যোগ নেয় নি। আমি বার বার মন্ত্রীর কাছে গেছি। বুদ্ধদেববাবুর কাছে গেছি। তিনি অত্যন্ত খারাপ ব্যবহার করে আমাকে সরিয়ে দিয়েছেন। আমি শ্রমমন্ত্রীর কাছে গেছি, তিনি অবশ্য খারাপ ব্যবহার করেন নি। তিনি বলেছেন আমি উদ্যোগ নিচ্ছি। পশ্চিমবঙ্গে একশো আট বছরের পুরনো এই পত্রিকা আজকে ৬ মাস ধরে বন্ধ হয়ে আছে। সরকার পক্ষ থেকে কোনও উদ্যোগ নেওয়া হয়নি এই পত্রিকাকে খোলার। এর থেকে বড় উদাহরণ আর কি থাকতে পারে? ১৬৭টা বি.আর.এফ. আর এ গেছে। বাকি কারখানাগুলো ওয়াইন্ড আপ করবার জন্য নেগোশিয়েশন চলছে আর নতুনগুলো টোটালি রিজেক্টেড হয়ে গেছে। মাত্র ৩৩টি কারখানা পুনরুজ্জীবনের সহায়তা দেবার কথা বলা হয়েছে। আর এতগুলো যে কারখানা সে সম্পর্কে সরকারের কোনও চিন্তা ভাবনা, কোনও পরিকল্পনা নেই। শিল্পের কথা বলতে গিয়ে বলা হচ্ছে আমাদের এখনও শিল্প আছে, শিল্প হবে। কিন্তু তারমধ্যে ট্রাডিশন্যাল শিল্প সম্বন্ধে সরকার কি ভাবনা

চিন্তা করছেন সে কথা বলা হচ্ছে না। কোথায় শিল্প? বলা হচ্ছে ইলেকট্রনিক্স কারখানা হবে। বিদেশি কোম্পানি গ্রামোফোন কারখানা করবে। তাতে কতগুলো এমপ্লয়মেন্ট জেনারেশন হবে। গত ১৯।২০ বছরে কত নিউ এমপ্লয়মেন্ট জেনারেট করেছেন? স্ট্যাটিসটিক্স বলছে মাত্র ১২ হাজার নিউ এমপ্লয়মেন্ট জেনারেট করেছে অর্গানাইজড সেক্টরে। আজকে পশ্চিমবঙ্গে ৫২ লক্ষ বেকার। সারা ভারতবর্ষে আট ভাগের এক ভাগ বেকার হচ্ছে পশ্চিমবাংলায়। এই ভয়ঙ্কর মুহূর্তে যে রাজ্যের, সেই রাজ্যের কি সম্ভাবনা থাকে? নতুন কোনও পরিকল্পনা নেই। পাট শিল্পের আধুনিকীকরণের জন্য ২০০ কোটি টাকা দেওয়া হল, কিন্তু পাট শিল্পের কোনও আধুনিকীকরণ হল না। এটা একটা প্রাইম শিল্প। পাট থেকে নতুন নতুন জিনিস তৈরি করা যায়। আমি নিজে জে.এন.টি.সি.র সঙ্গে যুক্ত। কিন্তু কোনও কাজ তারা করতে পারছে না। পশ্চিমবঙ্গের পাট শিল্প দিয়ে সারা আন্তর্জাতিক দুনিয়ার বাজার দখল করা যায়। কিন্তু এব্যাপারে রাজ্য সরকারের কোনও উদ্যোগ নেই। এই একটা শিল্পকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গে শিল্পের বন্যা বইয়ে দেওয়া যেত। স্টেবিলিটি অফ ইকোনমি আসতে পারে। এর মান উন্নয়ন করা যায়। কিন্তু তার কোনও চেষ্টা হচ্ছে না। অন্ধ্রপ্রদেশ, দিল্লি পাট শিল্প থেকে নানারকম জিনিস তৈরি করে বাইরে পাঠাচ্ছেন। কিন্তু আমাদের রাজ্যের কোনও উদ্যোগ নেই। এখানে ডি.এমকে পাট শিল্পের এক্সপোর্টের দায়িত্ব দেওয়া হয়েছিল। তিনি কি করে শিল্প দেখবেন? তিনি প্রশাসন দেখবেন, না শিল্প দেখবেন তার পক্ষে সম্ভব নয়। তাঁত শিল্প সম্পর্কে ওদের যিনি মন্ত্রী ছিলেন আমি তারসঙ্গে দেখা করেছিলাম তিনি বলেছেন এই শিল্পে অসাধুতা দুর্নীতি চলছে, চুরি হচ্ছে। তাঁত শিল্পকে কেন্দ্র করে সংবাদপত্রে তিনি বিবৃতি দিয়েছিলেন। কোনও পরিকল্পনা সরকারের নেই। আমি আমাদের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রুল ১৮৫ অনুযায়ী মাননীয় সদস্য শ্রী অম্বিকা ব্যানার্জি, শ্রী আব্দুল মান্নান এবং শ্রী সৌগত রায় সিক ইন্ডাস্ট্রি সম্পর্কে যে মোশন এনেছেন সে সম্পর্কে বলতে গিয়ে আমি প্রথমে বলতে চাই আমাদের কংগ্রেস বন্ধুদের বোধোদয় হয়েছে। এটা ভাল কথা এবং যেটা আমি বলতে চাই যে, এই কথাগুলো আগে বললে, এই দাবিগুলো আগে করলে, অর্থাৎ দিল্লিতে যখন কংগ্রেস সরকার ছিলেন, যখন তারা একটার পর একটা ব্যবস্থা নিয়ে সরকারি, বেসরকারি ক্ষেত্রে সমস্ত শিল্প দেশীয় শিল্পকে ধ্বংস করার পাকাপাকি ব্যবস্থা করেছিলেন, তখন যদি এই কথাগুলো দিল্লির সরকারকে বলতেন, তাহলে তারা ব্যবস্থা নিতে পারতেন, তাহলে গোটা দেশের মানুষ উপকৃত হতেন। ওরা বললেন পশ্চিমবঙ্গে সরকারি, বেসরকারি, রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে শিল্প রুগ্ন আছে। এটা শুধু পশ্চিমবঙ্গের ব্যাপার নয়, গোটা ভারতবর্ষেই রুগ্ন শিল্প আছে। গোটা ভারতবর্ষে বর্তমানে প্রায় ৪ লক্ষ কলকারখানা হয় রুগ্ন অথবা বন্ধ হয়ে আছে। এই তালিকায় পশ্চিমবঙ্গের স্থান শীর্ষে নয়। এই তালিকায় পশ্চিমবঙ্গের স্থান তৃতীয়। রুগ্ন শিল্পে মহারাষ্ট্র, গুজরাটের পর পশ্চিমবঙ্গের স্থান। তথাপি আমাদের রাজ্য সরকার এব্যাপারে যথেষ্ট উদ্যোগি, সচেতন এবং চেষ্টা করছেন। প্রশ্ন হচ্ছে, চট শিল্প নিয়ে মাননীয় শোভনদেব বাবু বললেন এর সম্ভাবনা আছে, ট্র্যাডিশন আছে। আমরা জানি এই বিধানসভায় সর্বদলীয় প্রস্তাব নেওয়া হয়েছিল যে, চটশিল্প জাতিয়করণ

করা হোক। যে মালিকরা এই শিল্পটাকে শুধু তাদের মুনাফা রোজগারের কাজে লাগাচ্ছে, তাদের কাছ থেকে শিল্পটাকে নিয়ে এসে, আধুনিকিকরণ করে দুনিয়ার সামনে দাঁড় করানো হোক। এই প্রস্তাব নিয়ে রাজ্য সরকার বারে বারে ডেপুটেশন নিয়ে ইন্দিরা গান্ধীর সময় থেকে যতদিন পর্যন্ত কংগ্রেস গদিতে ছিল ততদিন গেছে, কিন্তু তারা কান দেন নি। তা সত্ত্বেও চটশিল্পকে যাতে বাঁচানো যায় তার চেষ্টা রাজ্য সরকার করেছেন। পাশাপাশি এন.জে.এম.সি. রাষ্ট্রায়ত্ত সংস্থা, সেখানেও দেখুন কেন্দ্রীয় সরকার বরাদ্দ টাকা দিচ্ছেন না। জে.সি.আই.কে পাট কিনতে দিচ্ছে না। এন.জে.এম.সি.-র ৬টা মিল, আমাদের রাজ্যে ৫টা মিল, সমস্তই ধ্বংসের দিকে নিয়ে গেছে। রাজ্য সরকার এবং আমাদের মুখ্যমন্ত্রী বারেবারে তাদের কাছে আবেদন নিবেদন করেও কিছু করতে পারেন নি। মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে, চা, পাট, তামাক জাতীয় গুরুত্বপূর্ণ শিল্প। যেহেতু কেন্দ্রীয় সরকার এর থেকে বৈদেশিক মুদ্রা অর্জন করে, সেইজন্য এই শিল্পগুলোকে বাঁচাবার ক্ষেত্রে তাদেরও দায়িত্ব আছে, কিন্তু সেখানে তারা চরম উদাসীনতার পরিচয় দিয়েছেন। শোভনদেব বাবু বোধ হয় বজবজ-এর নিউ সেন্ট্রাল জুট মিলের সঙ্গে যুক্ত আছেন। সেখানকার শ্রমিক-কর্মচারিদের বাঁচাবার ঐকান্তিক চেষ্টা আছে রাজ্য সরকারের। সেখানে কো-অপারেটিভ করা হয়েছে। রাজ্য সরকার টাকা বরাদ্দ করেছে। আজকে আবার সেখানে জটিলতা দেখা দিয়েছে। এইভাবে প্রতিটি ক্ষেত্রে ধরে ধরে রাজ্য সরকার চেষ্টা করছেন। সিক ইউনিটগুলো কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বরাদ্দ নিচ্ছে, কিন্তু আনস্ক্রুপলাস ভাবে এই সমস্ত মালিকরা সেই টাকা অন্য রাজ্যে পাচার করেছে, এই রাজ্যের কিছু করে নি, এই রাজ্যে কোনও নবায়ন করেনি। আপনারা বলছেন রাজ্য সরকার বক্তৃতা করেছে, কিছু করেনি। বলুন তো টিটাগড় পেপার মিলের কী হল? ৬ কোটি টাকা রাজ্য সরকার বরাদ্দ করল বি.আই.এফ.আর. অনুযায়ী এবং সেন্ট্রাল গভর্নমেন্টের আই.ডি.বি.আই.-তাদের সেখানে টাকা দেওয়ার কথা ছিল, দু'বছর বাদে তারা বলল টাকা দেব না। তারপর একটা বেসরকারি মালিককে ধরে নিয়ে সেটা খোলার চেষ্টা করা হয়েছে। তখন তো কিছু বলেন নি? এখন বললে তো হবে না। আমি যেটা বলতে চাই, মোদ্দা কথা, এটা কেউ অস্বীকার করবে না, সিক ইউনিটকে ভালো করতে হবে। কি করে ভালো করতে হবে? রোগটা কী জানতে হবে, তার চিকিৎসা জানতে হবে। ঐ মাসুল সমীকরণ নীতির ফলে আমরা ভুগছি। লাইসেন্স থাকলেও ব্যাঙ্কগুলো দিত না সেই পরিমাণ বরাদ্দ টাকা, আমানতের তুলনায় বরাদ্দ কম ছিল। এইভাবে বৈষম্যের মধ্যে দিয়ে নবায়ন হয়নি, কারখানাগুলোকে আধুনিক করা হয়নি, পুরনো হয়ে গেছে। শিল্প সঙ্কটের মূল কারণ বাজার নেই। এখনও চটশিল্পের ভবিষ্যৎ আছে। যেভাবে বলা হচ্ছে রাষ্ট্রায়াত্ত করার কথা, তো কখনও কংগ্রেসের পক্ষ থেকে বলা হয়নি। কোম্পানি আইন যেভাবে আছে, তাতে এই সমস্ত মালিকদের ধরা যাচ্ছে না। রাজ্য সরকার চেষ্টা করছেন, কিন্তু তারা ফাঁকি দিয়ে চলে যাচ্ছে। রাতারাতি কোম্পানির নাম পরিবর্তন হয়ে যাচ্ছে, বোর্ড অফ ডিরেক্টরস পরিবর্তন হয়ে যাচ্ছে, মূল মালিককে খুঁজে পাওয়া যাচ্ছে না। এই যে সমস্ত ব্যবস্থা আছে কোম্পানি আইনে, তার বিরুদ্ধে তো একটা কথাও বলেন নি? শুধু সুস্থ কর, সুস্থ কর বলে শুভেচ্ছা জানালেই তো হবে না, তারজন্য ব্যবস্থা নিতে হবে। রাষ্ট্রায়াত্ত ক্ষেত্রে আজকে এই টি.সি.আই., বি.আই.এফ.আর.-এ পাঠিয়ে দিলেন। ওরা বি.আই.এফ.আর থেকে টাকা বরাদ্দ করল, কিন্তু ব্যাঙ্কগুলোকে বলা হল পুরো টাকা দেবেন না, অর্দ্ধেক টাকা দিয়ে দেবেন। তা দিয়ে কিছু মেশিনপত্র এল, কিন্তু

ওয়ার্কিং ক্যাপিটালের অভাব থাকল। ইনচেক-এর টায়ার কোম্পানি, যাদের বাজার রয়েছে, সেখানে ওয়ার্কিং ক্যাপিটালের জন্য কেন্দ্রের আর্থিক সংস্থাগুলো প্রতিশ্রুতি বদ্ধ থাকলেও টাকা দিচ্ছে না। আজকে শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে। এর বিরুদ্ধে তো আপনারা কিছু বলছেন না। কিন্তু তা সত্ত্বেও আমাদের রাজ্য সরকার এর উন্নতির জন্য প্রচেষ্টা করছেন। আমরা চাই, আপনারাও আজকে সেই প্রচেষ্টায় সামিল হোন। আপনারা দেখেছেন, ইস্কো নিয়ে রাজ্য সরকার কত চেষ্টা করলেন। কিন্তু সেটা মিত্তালদের কাছে বিক্রি করে দিলেন। আবার বাইলোডিলার ব্যাপারে কি হয়েছে সেটা সকলে জানেন। আজকে এইভাবে কারখানাগুলো রুগ্ন হচ্ছে। কেন্দ্রীয় সরকার একটা নীতি ঠিক করলেন কাস্টমস ডিউটি কমিয়ে তারা উৎপাদন শুল্ক বাড়িয়ে দিলেন। অর্থাৎ দেশীয় শিল্প যাতে মার খায় তার ব্যবস্থা করলেন। অর্থাৎ স্যার, আমি বলতে চাচ্ছি, রাজ্য সরকার চেষ্টা করে যাচ্ছে এবং এই প্রচেষ্টা চলবে। তাই স্যার আমি এই মোশন-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, মাননীয় অম্বীকাবাবু, মান্নান সাহেব সহ আমাদের দলের থেকে যে মোশন আনা হয়েছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। আশা করি সরকার পক্ষের মাননীয় সদস্যরাও সেটা স্বীকার করে নেবেন। স্যার, আজকে আপনারা সকলে দেখেছেন দেশের শ্রমিকদের কী গতি হয়েছে। স্যার, ফার্স্ট ন্যাশনাল ফ্রন্ট অ্যান্ড লেফট তারা only Government of India, they must have tried to earn profit others lossing companies. Now they are having intention to close down those industry. আমি জানি না ওরা কি বলতে চাইছেন, কি করবেন। এই গ্রোয়িং সিকনেস আমাদের সিক ইন্ডাস্ট্রিতেও আছে। আপনি জানেন, হান্ড্রেস, ক্রোড়স্ক অফ রুপিস গভর্নমেন্ট অফ ইন্ডিয়া জুটকে দিয়েছেন মর্ডানাইজেশনের জন্য। কিন্তু এই স্টেটে বিশেষ করে লেফট রিজনে ওরা কোনও শিল্পকে মর্ডানাইজ করতে দেয়নি। এরমধ্যে জুট সবচেয়ে বেশি সাফার করেছে। সেখানে ট্রেড-ইউনিয়ন রয়েছে। এই জুটকে আজকে রাষ্ট্রীয়করণ করা দরকার। They have ample opportunity now. Because the National Front and Left Front are in Government. So, we promise from this House take unanimous proposal for the jute industry that the jute industry should be nationalised. স্যার, আজকে এটা ওদের দেখতে হবে, কারণ ওরা বহুদিন ধরে চিৎকার করেছেন। এন.টি.সি.জে.এন.সি. ডেফিনিটলি কেন্দ্রীয় সরকারের উদ্যোগ। আপনি জানেন, পাবলিক সেক্টরে শত শত কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। আমরা সবাই ট্রেড-ইউনিয়ন করি। We don't say only trade union INTUC along with all central trade union. স্যার, এব্যাপারে সিকনেস নিয়ে একটা প্যাকেজ তৈরি করা হয় যাতে কোম্পানিগুলোকে বরাবরের জন্য বাঁচানো যায়। কিন্তু হোয়াট অ্যাবাউট দি স্টেট পাবলিক সেক্টর? এখানে কল্যাণীর বলা হয়েছে। আমি ময়ুরাক্ষীর কথা বলছি, সেখানে মিনিমাম ওয়েজ দেওয়া হচ্ছে না। সেখানে আজকে কী ব্যবস্থা করেছেন। আজকে স্যাকসবি ফারমারের মতো স্টেবল কোম্পানি গড়ার জন্য কী ব্যবস্থা করেছেন? বেলুড়ের ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল-এর সুস্বাস্থ্যের জন্য স্টেট গভর্নমেন্ট কী ব্যবস্থা করেছেন? ওয়েস্ট দিনাজপুরের মিলের ব্যাপারে কী ব্যবস্থা নিয়েছেন? আজকে দায়িত্ব-জ্ঞানহীন ট্রেড-ইউনিয়নগুলো এখানে শিল্প শেষ করে দিচ্ছে। তাদের ক্ষেত্রে আজকে অনেক কথাই শুনতে পাওয়া যাচ্ছে। তাই আজকে

আপনাকে বলব, এবিষয়ে রাজ্য সরকারের এগিয়ে আসা দরকার, ওপেন মাইন্ড নিয়ে। আজকে সারা ভারতবর্ষে ছোট-বড়-মাঝারি কুটির-শিল্প মিলিয়ে মোর অর লেস ৩ লক্ষ কারখানা আয়দার সিক অর ক্লোজ। আর আমাদের পশ্চিমবঙ্গে ৩০ হাজার কল-কারখানা তারমধ্যে বন্ধ। আমাদের একজন বন্ধু বলেছেন যে, মহারাষ্ট্র নাকি সংখ্যা তত্ত্বের দিক থেকে বেশি। কিন্তু পারসেন্টেজটা যদি দেখেন তাহলে কী দেখবেন?

শিল্প কোথাও যদি উঠে গিয়ে থাকে তা হাওড়াতে উঠেছে। হাওড়াতে আপনারা গত ২০ বছর ধরে তুলে দিয়েছেন। সারা বিশ্বের মানুষ হাওড়াকে শিল্প নগরি বলে জানত, তার রুগ্নতা বন্ধ করতে পারলেন না, সেই রুগ্ন কারখানাগুলি খোলাতে পারলেন না সরকারের নীতিহীনতার জন্যই। সেই জমিগুলি প্রোমোটারদের হাতে তুলে দিয়ে কে কী ইনকাম করেছেন তা বলে এই সভাকে ভারাক্রান্ত করতে চাই না। ১৯৯৪ সালে এসে ঘোষণা করলেন নতুন শিল্পনীতি এবং তার সাথে শ্রমনীতি। যদিও পশ্চিমবাংলায় কোনও শ্রমনীতি আছে কিনা আমরা যারা অ্যাবাউট ৩০ ইয়ার্স ইউনিয়ন করছি আমাদের জানা নেই। থাকলে নিশ্চয়ই ওনারা বলবেন ওনারা যে নতুন শিল্পনীতির কথা বলছেন। যে যে কারখানাগুলি বন্ধ আছে মেটাল বক্স ১৫ বছর আপনাদের জন্য বন্ধ আছে। শ্রমমন্ত্রীর কনস্টিটিউয়েন্সী কামারহাটি, সেখানে জুট মিল বন্ধ হয়ে আছে। Why ? What is the reason behind it ? Why employment is closed in this company ? Can you find out the reason ? Why Prabartak is closed ? Show me one jute industry where there has been no retrenchment. There is none. During this left-front regime - you are proud of your regime, during this nineteen years of your regime one lakh twenty five thousand workers have been retrenched, they have become unemployed. You are proud of that! Without bringing on proposals how you can go, how we can make this industry viable ? How we can go for modernisation, how we can bring modern technology to compete in the international market ? That you don't say, that you don't discuss. Congress is not in the centre, Congress is not in the State Government. Now it is your responsibility, you think of how to bring the health of these industries, because lakhs of workers are in distress, are in disaster. The Government of West Bengal has not come forward with a single proposal. Not a single proposal they have come out with for renovation or revival of industry. Say about Dunbar Cotton Mill-what has happened ? How many meetings have taken place before the industry minister ? Our minister lives nearby the Dunbar Mill. Take the case of Basanti Cotton Mill. How many meetings he has convened ? Now it is out in BIFR. Is it not the responsibility of the State Government to convene a meeting ? To bring the employer here ? It is a misery with us. You see this Gurla and Bombay unit of Swan Mill both the units are running at Bombay but here in West Bengal we are unfortunate. One unit of the Swan Mill the Basanti Cotton Mill is closed. Sir, We are proud of our Chief Minister. Really we are proud of our Chief Minister because he is a seasoned politician and trade

unionist also. How far he did to reopen Basanti Cotton Mill ? During his tenure of nineteen years has he ever been before the Central Government ? Before the BIFR ? Before other agencies to reopen these companies. Sir, now the time has come. I appeal before you. The time has come. Let the left-front government come out with a concrete proposal. They should come out with a consolidated proposal as to how we can reopen these closed mills. Lakhs of people are suffering. It is not that the Congress workers are dying, it is not that CPI(M) workers are dying. Dying are the countrymen, working class is dying here without food, without cloth, without shelter. So, time has come Sir, you please ask your Government to come out on an urgent basis to redress the sickness of the closed industries, to reopen closed industries, to take remedial measures to arrest this sickness of the industries either in the public sector, or in the private sector or in the central private sector. Sir, with these words, I hope, my opposition members this government will accept our motion.

[3-40 — 3-50 P.M.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের মূল সুরকে অস্বীকার করার কোনও উপায় নেই। মূল সুরটাকে আমরা সবাই সমর্থন করি এবং আমরা সবাই বিশ্বাস করি যে, এরমধ্যে কোনও রাজনীতি নাই। শোভনদেব-বাবুও এটাই বলেছেন। এই প্রস্তাবের মূল সুরটাকে সত্যিই আমরা সবাই সমর্থন করি। কিন্তু কেন এই সীকনেস? কেন এগুলো সীক হল? কেন এই দুরবস্থা? যদি সৌগত-বাবুরা এই প্রস্তাবের মধ্যে কারণগুলো উল্লেখ করতেন তাহলে ভাল হত। তাহলে হয়ত কিছু বলারও থাকত না, কারণগুলো উল্লেখ করলেই আলোচনা শেষ করা যেত। যেহেতু ওরা কারণগুলো উল্লেখ করেন নি সেহেতু আমি কয়েকটা কথা বলব এবং আমার মনে হয় এবিষয়ে বিতর্কের কিছু নেই; কারণ ওরা ভালকরেই মন থেকে জানেন অবস্থাটা কি। স্বাধীনতার পর আমাদের দেশে যে নীতিগুলো গৃহীত হয় সেগুলো নিয়ে ইতিপূর্বে এখানে অনেক আলোচনা হয়েছে। ফ্রেট ইকুয়ালাইজেশন সম্পর্কে আগেই আলোচনা হয়েছে। স্বাধীনতার পর ভারতীয় পুঁজিপতিরা ভারতবর্ষের পশ্চিম অংশকে বেছে নিয়েছিলেন এবং সেখানেই তারা ইন্ডাস্ট্রিস গড়েছেন। সেখানে তাদের পক্ষে নতুন গৃহীত নীতির ফলে কয়লা, লোহা, ইস্পাত পাওয়া সহজ হয়েছে, একই দামে তারা তা পেয়েছেন। দুর্গাপুরে ইস্পাত তৈরি হয়, কিন্তু দুর্গাপুরের পাশের গ্রামে বা দুর্গাপুর শিল্প-নগরির ভেতরে ঠেলায় করে সেই ইস্পাত দু'বছর আগে পর্যন্ত নিয়ে যেতে হলে টন প্রতি ৮৫০ টাকা করে রেল ভাড়া দিতে হত। যদিও তা রেলে করে নিয়ে যাওয়া হত না, তবুও রেল ভাড়া দিতে হত। সেই একই ইস্পাত ৮৫০ টাকা রেল ভাড়ার মাধ্যমে মহারাষ্ট্রকেও দেওয়া হত। স্বাভাবিক কারণে, এই সুবিধা থাকার জন্য ভারতবর্ষের পুঁজিপতিরা দেশের ওয়েস্টার্ন সাইডে আধুনিক প্রযুক্তির সাহায্যে শিল্প, কল-কারখানা গড়ে তোলে। এর পেছনে কি রাজনৈতিক কারণ ছিল, কি অন্যান্য কারণ ছিল তা আপনারা ভাল করেই জানেন। আর আমাদের পূর্বাঞ্চলের শিল্প-গুলোর, কারখানাগুলোর নামগুলো বলে দিচ্ছে এগুলো কত বছর

আগেকার। 'জেসপ' সাহেবদের আমলের কারখানা; "ব্রেথওয়েট", সাহেবদের আমলের কারখানা; 'পিলকিংটন' সাহেবদের আমলের কারখানা। এগুলো সব আজ থেকে ৫০/৬০/৭০/৮০ বছর আগেকার কারখানা। ৫০/৬০ বছর বা শতাব্দীর আগের প্রযুক্তি নিয়ে পূর্বাঞ্চলের এই কারখানাগুলো পশ্চিম ভারতের আধুনিক শিল্প, কারখানাগুলোর সঙ্গে ফ্রেট ইকুয়ালাইজেশনের সুযোগ থাকার ফলে কোনও ভাবেই প্রতিযোগিতায় দাঁড়িয়ে থাকতে পারে না। স্যার, আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, এবিষয়ে কোনও বিতর্ক নেই। এটাও আপনি নিশ্চয়ই জানেন যে, অন্যান্য কি কি কারণে শুধু পশ্চিমবাংলারই নয়, অন্যান্য রাজ্যের কারখানাগুলো রুগ্ন হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কোন কোন রাজ্যের কারখানা রুগ্ন হচ্ছে?

[3-50 — 4-00 P.M.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মহারাষ্ট্রের কারখানা রুগ্ন হচ্ছে, গুজরাটে হয়েছে, কর্ণাটকে হয়েছে, অন্ধ্রে হয়েছে, গোয়ায় হয়েছে, আসামে হয়েছে, বিহারে শিল্প রুগ্ন হয়েছে। আপনারা নিশ্চয়ই এটা জানেন এবং যদি না জানেন তাহলে ভাল করে জেনে নেবেন। আমি কিছুটা সাহায্য করলাম, বাকিটা কিছু কষ্ট করে জেনে নেবেন। ঐ মহারাষ্ট্র থেকে আজকে পশ্চিমবাংলার চেয়েও বেশি বি.আই.এফ.আরে রেফার্ড হয়েছে। আজকে এই মুহূর্তে পশ্চিমবাংলার যে কলকারখানাগুলি রেফার্ড হয়েছে বি.আই.এফ.আরে সেটা হচ্ছে, প্রাইভেট সেক্টারে ১৫৭টি আর সেন্ট্রাল পাবলিক সেক্টারে হচ্ছে ২১টি। অর্থাৎ মোট ১৭৮টি কারখানা। এই ১৭৮টি কারখানা বি.আই.এফ.আরে রেফার্ড হয়েছে। এরমধ্যে ৩৪টি প্রাইভেট আর ৯টি সেন্ট্রাল পাবলিক সেক্টারে অর্থাৎ ৪৩টির প্যাকেজ অ্যাপ্রুভড হয়েছে আর বাকি যেগুলি সেগুলি হচ্ছে ৪৪টি ফাইনাল অর্ডার পাস হয়েছে বা স্টে হয়েছে বা বি.আই.এফ.আরে আছে। টোটাল ৯১টি কারখানার এখনও সিদ্ধান্ত গৃহীত হয়নি। এগুলি পেনডিং রয়েছে। এই হচ্ছে অবস্থা। এখন মিডিয়াম এবং বিগ কারখানাগুলি যেগুলি বি.আই.এফ.আরে রেফার্ড আছে সেখানে একটা প্রশ্ন রাখা হয়েছে লক্ষাধিক শ্রমিক নাকি কর্মচ্যুত হয়েছে। আমি মাননীয় বিধায়কদের জ্ঞাতার্থে বলছি, না, এটা ঘটনা নয়। বি.আই.এফ.আরে রেফার্ড যে কারখানাগুলি আছে তাতে লক্ষাধিক কর্মির কর্মচ্যুতি হয়েছে সেটা কিন্তু ঘটনা নয়। কারণ যেগুলির প্যাকেজ হয়ে গেছে বা পেনডিং রয়েছে বা ফাইনাল অর্ডার হয়েছে তার বেশ কিছু স্টে অর্ডার হওয়ার ফলে টোটাল শ্রমিক ছাঁটাই হয়নি। কিন্তু কিছু কিছু প্রাইভেট কারখানার যেগুলি হয়েছে সেই শ্রমিকের একটা অংশ একজাক্টলি সংখ্যাটা কত তা আমার কাছে ফিগার নেই। কারণ স্টে পেলেও, কতগুলি পায়নি এই নিয়ে হিসাব নিকাশের ডেলি পরিবর্তন ঘটছে। কিন্তু লক্ষাধিক ছাঁটাই হয়েছে, কর্মচ্যুতি হয়েছে এটা ঘটনা নয়। আমি প্রথমেই বলেছি, যে ২১টি সেন্ট্রাল পাবলিক সেক্টার যেটা রেফার্ড হয়েছে বি.আই.এফ.আরে, তারমধ্যে ৯টি প্যাকেজ হয়েছে, ১টি ফাইনাল ওয়াইনডিং-আপের অর্ডার হয়েছে যদিও সেটার আবার স্টে-অর্ডার পাওয়া গেছে আর ৭টি যেটা এখনও পেনডিং রয়েছে। এখন স্বাভাবিক কারণেই যেগুলি পেনডিং রয়েছে, বি.আই.এফ.আরে রয়েছে, যেগুলি ফাইনাল ওয়াইনডিং-আপের অর্ডার হয়েছে সেগুলির ক্ষেত্রে শ্রমিক-কর্মচারিদের রুজি-রোজগার নিয়ে একটা অনিশ্চয়তা রয়েছে যেটা আপনাদের মোশনের মধ্যে রেখেছেন। কিন্তু আমার যেটা বলার আছে সেটা হল, একটা রাজ্য সরকারের বিশেষ

করে পশ্চিমবাংলার মতো সমস্যা জর্জরিত একটা রাজ্যের পক্ষে এই সিকনেস কি কাটিয়ে দেওয়া সম্ভব? আমার বিশ্বাস, আপনারা প্রত্যেকেই জানেন যে, এটা সম্ভব নয়। কিন্তু এই সীমিত ক্ষমতা নিয়েও এই পশ্চিমবঙ্গ সরকার রিলিফ এবং কনসেশন প্যাকেজ তৈরি করেছেন। (গন্ডগোল)। আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব, আপনারা এটা জানেন না, জেনে নিন। যদি জানা না থাকে জেনে নিন। নানারকম সমস্যা থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার নানারকম রিলিফ এবং কনসেশনের স্কীম যা নিয়েছে, তারফলে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোর তুলনায় অনেকটা ভাল আছে।

(গোলমাল)

এই খবর যদি না জানেন তাহলে গন্ডগোল না করে চুপচাপ শুনুন। আমি সমস্ত বিষয় জানাচ্ছি, গোলমাল করলে বলতে পারব না। অন্যান্য রাজ্যে যে সব রিলিফ প্যাকেজ নেই, পশ্চিমবঙ্গ সরকার তার থেকে অনেক ভাল রিলিফের ব্যবস্থা করেছে।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি এর আগেও বলেছি, গভর্নমেন্ট চিফ হুইপ এবং পার্লামেন্টারি মিনিস্টারকে হাউসের মর্যাদা রক্ষা করতে এবং শালিনতা বজায় রেখে তারা কাজ করবেন। আপনারাও দেখেছেন আমরা চেষ্টা করছি। কিন্তু সহনশীলতার একটা মাত্রা আছে। গোলমালের সময় সরকার পক্ষের জনৈক সদস্য যা উক্তি করেছেন, যে শব্দ ব্যবহার করেছেন, আমি যদি সেটা আপনার সামনে উচ্চারণ করি, তাহলে হাউস উত্তেজিত হয়ে পড়বে, হাউসটাকে আমি উত্তেজিত করতে চাই না। তবে এইরকম ভাবে যদি কনটিনিউ করে তাহলে হাউসকে ডিসটার্ব করার যতরকম প্রসিডিয়োর আছে, সেইগুলো আমরা ব্যবহার করতে বাধ্য হব।

(গোলমাল)

(বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা ওয়েলে নেমে এসে একসঙ্গে কিছু বলতে থাকেন।)

(গোলমাল)

(এই সময় সরকার পক্ষের কিছু সদস্যও ওয়েলে নেমে এসে প্রতিবাদ করতে থাকেন।)

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা সকলে বসুন। মান্নান সাহেব, আপনার বক্তব্য আমি শুনেছি। মাননীয় স্পিকার মহাশয়, তিনি এ সম্পর্কে বহুবার বলেছেন, আমিও বলেছি যে উভয় দলের সদস্যদের শোভনীয় আচরণ করা উচিত। এই হাউসে আমরা যারা নির্বাচিত হয়ে এসেছি, আমাদের দায়িত্ব হচ্ছে এই হাউসের মর্যাদা রক্ষা করা। আমি আশা করব, উভয় পক্ষের মাননীয় সদস্যরা এ সম্পর্কে যত্নবান হবেন। তারা সংযমী আচরণ করবেন যাতে হাউসের মর্যাদা রক্ষিত হয়। আমি আশা করব যে তারা পরস্পর পরস্পরের সঙ্গে সৌহার্দপূর্ণ ব্যবহার করবেন, কোনও অসভ্য আচরণ করবেন না, অসংসদিয় বাক্য প্রয়োগ করবেন না। এই হাউসের মর্যাদা যাতে রক্ষিত হয় আশাকরি সকলেই সেটা দেখবেন। এবারে মৃণালবাবু

বলুন।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি যে কথা বলছিলাম সেটা হচ্ছে এই যে, সি.পি.এস.ইউ. তাদের পুনর্বাসনের জন্য শুধুমাত্র এই সরকারকেই নয় মাননীয় মুখ্যমন্ত্রীও একের পর এক চিঠি প্রাক্তন প্রধানমন্ত্রীদের দিয়েছেন, বিভাগীয় মন্ত্রীদের চিঠি দিয়েছেন, বার বার ছুটে গিয়েছেন, দেখা করেছেন কিন্তু কিছুই হয়নি। শুধু তাই নয়, সম্মিলিতভাবে আপনারা এখানে থেকেও প্রতিনিধিদল নিয়ে গিয়ে দরবার করেছেন যাতে কেন্দ্রীয় সংস্থাগুলির পুনর্বাসন করা যায় কিন্তু আপনারাও কিছুই করতে পারেন নি। সেখানে পূর্বতন কেন্দ্রীয় সরকারের নীতির পরিবর্তন ঘটে নি। যেখানে মাত্র ১৮/২০ কোটি টাকা খরচ করলেই বি.ও.জি.এল. কারখানাটি সর্বাধুনিক করা যেত সেটাও করা হয়নি। এই তো ৪ বছর আগে কাস্টম ডিউটি ছিল ১০৫ পারসেন্ট, সেটাকে গত বছর করা হল ৫০ পারসেন্ট যাতে বিদেশি মালে দেশ ভরে যায়। একটা অসম প্রতিযোগিতার মধ্যে বি.ও.জি.এল.কে ঠেলে দেওয়া হল। বি.ও.জি.এল. মারা গেল। কাজেই কিভাবে সিক ইনডাস্ট্রি খোলা হবে সে ব্যাপারে যদি সত্যিই আপনাদের আগ্রহ থাকে তাহলে আসুন সম্মিলিতভাবে প্রচেষ্টা করা যাক। আপনাদের মূল সুরকে সমর্থন করছি। এ বিষয়ে যদি আপনারা অগ্রনি ভূমিকা নেন তাহলে আপনাদের আমরা সহযোগিতা করব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই প্রস্তাবের উপর আলোচনা ৪টার সময় শেষ হওয়ার কথা। আরও কিছু সময়ের প্রয়োজন থাকায় আপনাদের অনুমতি নিয়ে আমি সময় আরও ১৫ মিনিট বাড়াচ্ছি।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেন।)

সময় আরও ১৫ মিনিট বাড়ল।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবাংলার বন্ধ এবং রুগ্ন শিল্প সম্পর্কে যে প্রস্তাব পেশ করেছিলাম এই সভায়, সেই প্রস্তাবের মূল সুরকে গ্রহণ করেছেন বলে আমি নুতন মন্ত্রীকে প্রথমে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশাকরি যে এই প্রস্তাব সর্বদলীয় প্রস্তাব হিসেবে হাউসে গ্রহণ করা হবে। তার কারণ রুগ্ন এবং বন্ধ শিল্প সমস্যা শুধু কোনও দলের সমস্যা নয়, সামগ্রিকভাবে এটা রাজ্যের সমস্যা। এই রাজ্যে আমাদের যে শিল্প আছে সেগুলি ট্রাডিশনাল শিল্প মাত্র। আমাদের ভারি ইঞ্জিনিয়ারিং শিল্প, চট শিল্প, সুতাকল সবই অনেক পুরানো শিল্প এবং এই শিল্পগুলি স্বাভাবিক ভাবে আজকে আধুনিক জগতে বাঁচার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। ৬০ দশকের শেষে এবং ৭০ দশকের প্রথমে যখন এই শিল্পগুলি রুগ্ন এবং বন্ধ হয়েছিল তখন ইন্দিরা গান্ধীর চেষ্টায় এগুলি রাষ্ট্রীয়করণের কর্মসূচি নেওয়া হয়েছিল এবং তারফলে পশ্চিমবঙ্গে এই শিল্পগুলি বেঁচেছে। আপনারা জানেন যে ব্রেথওয়েট, জেসপ থেকে শুরু করে ইসকো ইত্যাদি যে সব বড় বড় শিল্প পশ্চিমবঙ্গে আছে সেগুলির অধিকাংশ কেন্দ্রীয় সরকারের অধীনে চলে। তার পাশাপাশি কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে ৬টি চটকল এন.জি.এন.সি'র মাধ্যমে চালান, ২০টি সুতাকল এন.টি.সি'র মাধ্যমে চালান। তাছাড়া কেন্দ্রীয় সরকার নুতন করে যেগুলি প্রতিষ্ঠা করেছিলেন—দুর্গাপুর স্টীল, এম.এ.এম.সি থেকে শুরু

করে অ্যালায়েড স্টীল ইত্যাদি অসংখ্য কোম্পানি আছে। গত কয়েক বছর ধরে বামপন্থীরা একটা প্রচার করেছিলেন যখন মনমোহন সিং নুতন অর্থনীতি রেখেছিলেন যে, কেন্দ্রীয় সরকারের শিল্পগুলি বন্ধ হয়ে যাবে। কিন্তু একটা শিল্পেও মনমোহন সিংয়ের নুতন শিল্প নীতির জন্য বন্ধ হয়নি। বি.আই.এফ-আর-এতে ওয়াইন্ড-আপের জন্য গেছে তবুও বন্ধ হয়নি। ন্যাশন্যাল ইনসট্রুমেন্ট, ভারত অপথালমিক গ্লাস কোনওটাই বন্ধ হয়নি, সবই চলছে। সুতরাং কেন্দ্রীয় সরকার শিল্প বন্ধ করে দেবে বলে তখন বামপন্থীর যে প্রচার, আওয়াজ তুলেছিলেন সেটা সত্য নয়, এটা প্রমাণিত হয়েছে। কিন্তু আজকের দিনে যেটা দরকার সেটা হচ্ছে এই শিল্পগুলির একটা পার্মানেন্ট রিহ্যাবিলিটেশন দরকার, শেষ পর্যন্ত কি হবে সেটা নির্দ্ধারণ করা দরকার। এখন যে শিল্পগুলি বি.আই.এফ.আরে ওয়াইন্ড-আপের জন্য গিয়েছিল যেমন সাইকেল কর্পোরেশন, ভারত অপথালমিক, ন্যাশনাল ইনসট্রুমেন্ট ইত্যাদি, এগুলিকে কি করে চালু করা যাবে সেই সম্পর্কে কথা বলার জন্য একটা সর্বদলীয় কমিটি আমাদের এই হাউস থেকে পাঠানো হোক। যে শিল্পগুলি চলছে, যেগুলি প্যাকেজ পেয়েছে, যেমন বেঙ্গল কেমিক্যাল, সেগুলির কাজকর্ম মনিটারিং করার জন্য রাজ্য সরকার একটা সেল তৈরি করবে। তারফলে আমরা যেটা চাই, কেন্দ্রে নুতন সরকার হয়েছে, এই সময়ে পশ্চিমবঙ্গে যে রুগ্ন শিল্পগুলি আছে সেগুলি যাতে ঠিক ভাবে চলে তারজন্য তারা কি ব্যবস্থা নিচ্ছেন, এইসব ব্যাপারে তাঁদের সঙ্গে কথা বলা হোক। এম.জি.এম.সি'র চটকলগুলি বর্তমানে একটা সঙ্কটের মধ্যে আছে। ৬টি চটকল বি.আই.এফ-আরে রয়েছে। চটকলগুলিকে বাঁচাবার জন্য, রিহ্যাবিলিটেশনের জন্য প্যাকেজ চাওয়া হয়েছে ১৮২ কোটি টাকার। কিন্তু সেটা এখনও অ্যাপ্রুভ হয়নি। আমরা চাই এই ব্যাপারে রাজ্য সরকার উদ্যোগ নিন। এন.টি.সির যে মিলগুলি সম্পর্কে এখনও পর্যন্ত চুড়ান্ত সিদ্ধান্ত হয়নি, সেই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে টেক আপ করুন, এটাও আমরা চাই। এটা বলার সঙ্গে সঙ্গে একথা স্মরণ করিয়ে দিতে চাই যে, আজকে জুট কর্পোরেশন চলছে, কেন্দ্রীয় সংস্থা। এই জুট কর্পোরেশনের পাট কেনার সঙ্গে চটকলগুলি জড়িত আছে। জুট কর্পোরেশনের কর্মিরা আমাদের কাছে এসেছিল। তারা দুই মাস ধরে মাইনা পাচ্ছে না। এই ব্যাপারে হাউস থেকে একটা সর্বদলীয় প্রস্তাব নেওয়া হোক যাতে এদের বাঁচানো যায়। আমাদের জুট কর্পোরেশন যাতে পাট কেনে এবারে, যাতে তারা বাজারে নামে তারজন্য দাবি জানানো হোক। কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবিটা আমরা করতে চাই। এটা বলবার পর বিস্তারিত আলোচনা করতে গিয়ে বলতে চাই যে, কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলি নিয়ে এসব কথা বলতে রাজি আছি, কিন্তু রাজ্যে প্রাইভেট সেক্টর শিল্পগুলি খোলবার ব্যাপারে রাজ্য সরকার অস্বাভাবিক ব্যর্থতা দেখিয়েছেন। নানারকম কথা বলা সত্ত্বেও দীর্ঘদিন ধরে আপনারা প্রাইভেট সেক্টর কোম্পানিগুলি সম্পর্কে কোনও উদ্যোগ নিতে পারেননি। তারই একটা উদাহরণ হচ্ছে মেটাল বক্স। দীর্ঘ আট বছর বন্ধ রয়েছে সেটা। কেসটা বি.আই.এফ.আরে রয়েছে। ইতিমধ্যে সেখানে ৪০ জন কর্মি মারা গেছেন। এ-ব্যাপারে রাজ্য সরকার উল্লেখযোগ্য ব্যবস্থা নেননি। আমরা বাটা কোম্পানির সঙ্গে একটা এগ্রিমেন্ট করলাম, কিন্তু তাতে সি.আই.টি.ইউ. বাধা দিল, যারজন্য প্রয়াসটা সফল হয়নি। হিন্দুস্তান পিলকিংটন, দূর্গাপুর, ১৩ বছর বন্ধ। ওতে ২,০০০ শ্রমিক ছিলেন যাদের মধ্যে ৩৫ জন মারা গেছেন। মন্ত্রী এন্টারপ্রেনিওর ডেকে এনেছিলেন, কিন্তু সেটা খোলাতে পারেননি। যাদবপুরের বেঙ্গল ল্যাম্প তিন-চার বছর ধরে বন্ধ রয়েছে। সেটা খোলার ব্যাপারে

রাজ্য সরকারের উদ্যোগ নেওয়া উচিত ছিল, কিন্তু সেটাও খোলাতে পারেননি। উদাহরণ স্বরূপ সুলেখা কোম্পানির কথা বলছি, সেখানে বিরাট সংখ্যক লোক কাজ করতেন। সেটাও বন্ধ রয়েছে দীর্ঘদিন ধরে। সেটাও খোলাবার ব্যবস্থা আপনারা গ্রহণ করতে পারেননি। এই রাজ্যে প্রতি বছর নতুন নতুন কোম্পানি বন্ধ হয়ে যাচ্ছে। ১৯৮৮ থেকে ১৯৯৫ এই সময়ের মধ্যে প্রতি বছর অন্তুতপক্ষে ২০ থেকে ২৫টি কোম্পানি বন্ধ হয়ে গেছে। কোম্পানি বন্ধ হয়েছে ১৯৯২ সালে ১২টি, ১৯৯৩ সালে ১৯টি, ১৯৯৪ সালে ১৪টি। কোম্পানিগুলি ক্লোজারে চলে গেছে। সিক প্রাইভেট সেক্টরের ব্যাপারে কি উদ্যোগ নেবেন এটা রাজ্য সরকারের ঠিক করা দরকার। আমার মন্ত্রী মহাশয়ের কাছে নির্দিষ্ট প্রস্তাব অবশ্য এটা আমার নিজের যুক্তি অ্যামেন্ডমেন্ট হিসাবে দিতে চাই যে, বর্তমানে বন্ধ কারখানার শ্রমিকদের সরকার পক্ষ থেকে ন্যূনতম ভাতা দিতে হবে। এটা তামিলনাড়ু সরকার চালু করেছিলেন। যে কারখানাগুলি লক-আউট হয়ে যাবে তার শ্রমিকদের একটা ফিক্সড ভাতা দেওয়া হত সেখানে। বর্তমানে পশ্চিমবঙ্গে অনেক কারখানা বন্ধ হয়ে রয়েছে। এই মুহূর্তে ১০টি চটকল বন্ধ হয়ে রয়েছে, ফোর্থ গ্লস্টার বন্ধ হয়ে রয়েছে। আজকে রাজ্যে লক-আউটের ফলে ২ লক্ষ শ্রমিক অ্যাফেক্টেড। এদের ন্যূনতম ভাতা না দিলে চলবে না। এখন কেন্দ্রে নতুন সরকার এসেছে, কাজেই প্রপাগান্ডার অ্যাডভানটেজ নেবার দরকার নেই, ডঃ মনমোহন সিংকে কিছু বলবার আর উপায় নেই। এখন পশ্চিমবঙ্গে রুগ্ন এবং বন্ধ শিল্প সম্পর্কে উদ্যোগ গ্রহণ করুন। আমার নিজের ধারণা, রাজ্যে ১৩টি সিক ইন্ডাস্ট্রি নিলেও সেক্ষেত্রে এদের উদ্যোগ তেমন একটা ছিল না। এক্ষেত্রে যে প্যাকেজ নেবার কথা ছিল সেটা আপনারা নেননি। এক্ষেত্রে সেলস ট্যাক্স কনসেশন কত দিয়েছেন? এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা ছিল, রাজ্য সরকারের ভূমিকা তার কাছাকাছি ছিল না। এ-ব্যাপারে রাজ্য সরকার সেভাবে এগিয়ে আসেননি, হয়তো অর্থের অভাব ছিল। তবে রুগ্ন শিল্প খুলবার ব্যাপারে আপনারা স্লোগান যত দিয়েছেন, উদ্যোগ ততটা গ্রহণ করেননি। এখানে আমার প্রস্তাব গ্রহণ করবার জন্য মন্ত্রী মহাশয়কে আবার আমি ধন্যবাদ জানাচ্ছি এবং সিক ইন্ডাস্ট্রিগুলি খুলবার ব্যাপারে যুদ্ধকালিন ব্যবস্থা নেবার জন্য আবেদন জানাচ্ছি। আমি আশা করি আমার প্রস্তাব সর্বসম্মতক্রমে গৃহীত হবে।

**Mr. Speaker :** There are amendment to the motion. The amendments are in order. Now, I request Shri Rabindranath Mandal to move his amendment.

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move the following amendment :

''After paragraph 4, the following paragraph should be added—'And whereas it is incumbent that the above Central and State Public Sector Undertakings be provided necessary funds so as to make them viable and open as early as possible.' At the end after sub-paragraph 2, the following should be added—'to urge the Central Government to provide necessary finance for such purposes'.

**Shri Saugata Roy :** Sir, I accept the amendment.

The amendment of Shri Rabindra Nath Mandal was then put and

agreed to.

The motion of Shri Saugata Roy that—

"Whereas large number of Industries in the Private Sector are sick or lying closed in the State of West Bengal;

Whereas over a lakh of workers are out of employment due to closure of factories;

Whereas most of the Central Public Sector Undertakings in the State are sicks and have been referred to the BIFR; and

Whereas such sickness of Central Public Undertakings have created uncertainty about the future of the workers;

And whereas it is incumbent that the above Central and State Public Sector Undertakings be provided necessary fund so as to make them viable and open as early as possible.

The House, therefore, urges upon the State Government—

(i) to tackle the problems of sickness and closure of industries on war footing; and

(ii) to take up the issue of sickness of the Central Public Undertakings with the Central Government, so as to revive and rehabilitate them.

(iii) to urge the Central Government to provide finance for such purposes;

as amended, was then put and agreed to.

**Mr. Speaker :** Now discussion on the Motion under Rule 185. Dr. Gouri Pada Dutta may please move the Motion.

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আমার মোশন মুভ করছি। "যেহেতু বিগত একাদশ লোকসভা নির্বাচনের মধ্যে দিয়ে কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়ে অর্থনৈতিক ক্ষেত্রে বিনম্র কর্মসূচি ঘোষণা করেছে, এবং তা দেশের সাধারণ মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখে করা হয়েছে ঃ

যেহেতু এই যুক্তফ্রন্ট সরকার কৃষ্টি এবং গ্রাম উন্নয়ন, সামাজিক ন্যায় প্রতিষ্ঠা, শিল্পায়নে স্বনির্ভরতা, দেশের গরিব ও পিছিয়ে পড়া অংশের জনগণের জন্য গণবন্টন ব্যবস্থা সহ্ বিশেষ কর্মসূচি ঘোষণা করেছে ঃ

যেহেতু এই সরকার সারা দেশে জাতীয় ঐক্য এবং সংহতিকে বিনষ্ট করতে যে সাম্প্রদায়িক ও ধর্মীয় মৌলবাদি শক্তি এক ভয়ঙ্কর অনৈক্যের বাতাবরণ সৃষ্টি করেছে তার বিরুদ্ধে দৃঢ়ভাবে দাঁড়াবার অঙ্গিকার গ্রহণ করেছে ঃ এবং

যেহেতু এই যুক্তফ্রন্ট সরকার কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের জন্য নূতন নীতি ঘোষণা করেছে ঃ

সেহেতু এই সভা কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাচ্ছে।"

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য গৌরীপদ দত্ত মহাশয় যে ১৮৫-এ মোশন এনেছেন সেই মোশনের উপর মাননীয় সদস্য আব্দুল মান্নান মহাশয় যে সংশোধনি প্রস্তাব এনেছেন সেই সংশোধনি প্রস্তাব সহ যদি এই প্রস্তাবকে গ্রহণ করা হয় তাহলে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। সংশোধনিগুলি আমি বলছি। প্রথম হচ্ছে ইন প্যারা ওয়ান, লাইন টু, আফটার দি ওয়ার্ড 'ক্ষেত্রে' দি ওয়ার্ডস ভারতীয় জাতীয় কংগ্রেস পরিচালিত কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতির সঙ্গে সামঞ্জস্য বজায় রেখে একটি বি ইনসার্টেড। দ্বিতীয় হচ্ছে, ইন প্যারা টু লাইন ওয়ান, আফটার দি ওয়ার্ড' 'যেহেতু' দি ওয়ার্ডস 'অষ্টম যোজনায় ঘোষিত নীতি কার্যকর করার উদ্দেশ্য' বি ইনসার্টেড। তৃতীয় হচ্ছে, এই প্যারা থ্রি, লাইন ওয়ান, আফটার দি ওয়ার্ডস যেহেতু এই সরকার 'দি ওয়ার্ডস' ভারতীয় জাতীয় কংগ্রেস এবং অন্যান্য গণতান্ত্রিক ও ধর্মনিরপেক্ষ দলগুলির দীর্ঘদিনের ঐতিহ্যবাহি কর্মসূচীর সঙ্গে সামঞ্জস্যপূর্ণ' বি ইনসার্টেড। চতুর্থ হচ্ছে, ইন প্যারা ফোর লাইন ওয়ান, দি ওয়ার্ডস 'নূতন নীতি' বি সাবসটিটিউটেড বাই দি ওয়ার্ডস' ভারতের সংবিধানের যুক্তরাষ্ট্রীয় কাঠামোর চরিত্র রক্ষার নীতি'। এই সংশোধনি সহ আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

[4-20 — 4-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের জাতীয় রাজনীতির পরিবর্তিত পরিস্থিতিতে দেশ একটা অত্যন্ত সঙ্কটময় অবস্থায় একটা সঙ্কট জনক অবস্থায় দাঁড়িয়ে আছে। আজকে যে মোশন আনা হয়েছে সেই ব্যাপারে আমাকে বলতে হয় আজকে কেন্দ্রে একটা জগাখিচুড়ি সরকার তৈরি হয়েছে। এই সরকারের রীতিনীতি বিভিন্ন দলের বিভিন্নরকম। তারসঙ্গে সি.পি.এম পূর্ণ সমর্থন করেছে, সি.পি.আই মন্ত্রী হওয়ার জন্য সরাসরি যোগ দিয়েছে। সেখানে জ্যোতিবাবু গিয়েছিলেন প্রধানমন্ত্রী হতে। হতে পারেন নি। আমরা সরাসরি ভাবে আপনাদের সরকারকে সমর্থন করেছি। আমরা যেহেতু জাতীয় দল, সারা ভারতবর্ষের জাতীয় দল হিসাবে আমাদের একটা নৈতিক দায়িত্ব থেকে যায়। সবে নির্বাচন হয়েছে, কয়েক শো কোটি টাকা খরচ করে, আবার যদি নির্বাচন হয় তাহলে দেশ অসুবিধায় পড়বে। বি.জে.পি.-র পর আমরা হচ্ছি দ্বিতীয় বৃহত্তর দল, আমরা সরকার করতে যাইনি। আপনাদের আমরা সমর্থন করেছি। আপনারা কতকগুলি দল মিলে একটা জগাখিচুড়ি সরকার তৈরি করেছেন। আমাদের যেহেতু নীতি বোধ আছে, ভারতবর্ষের মানুষের উপর আমাদের একটা কর্তব্য আছে, বাধ্য হয়ে এই সরকারকে অনিচ্ছাকৃতভাবে সমর্থন করতে হচ্ছে। আজকে ভারতীয় রাজনীতিতে এবং ভারতীয় অর্থনীতিতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী মনমোহন সিংহের উদার অর্থনীতির ফলে আমরা বিদেশি পুঁজি বিনিয়োগের ক্ষেত্রে এবং বিদেশি মানুষকে, বিদেশি ব্যবসায়িকে আমরা আকৃষ্ট করতে পেরেছিলাম, সেই নীতি বর্তমান সরকার সমর্থন করছে। আমরা এটা বলতে পারি যে, ভারতবর্ষে একটা স্থায়ী এবং স্থিতিশীল সরকার হিসাবে একমাত্র কংগ্রেস দলই পেরেছে অত্যন্ত সদর্থক অর্থনৈতিক জায়গায় দাঁড় করাতে। মোরারজি দেশাই থেকে আরম্ভ করে যতগুলো ছোট ছোট স্বল্পমেয়াদি

সরকার ভারতবর্ষে দেখা গেছে, সেইসব সরকার দেশের উন্নতি করতে পারেনি, অর্থনীতির উন্নতি করতে পারেনি। সব জায়গাতেই দেখা গেছে ক্ষতি হয়েছে। ১৩ দিনের যে বিজেপি সরকার গঠিত হয়েছিল, অটল বিহারি বাজপেয়ি দেখলাম বক্তৃতা দিয়ে চলে গেলেন। আজকে ১৮৫ মোশন আনতে হয়েছে দেখছি। খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, এই বিজেপিকে যদি কেউ এনে থাকে তা হল, এই পশ্চিমবঙ্গের জ্যোতিবাবু ওদিকে বসে আছেন, তাকে একটু স্মরণ করতে বলি, উনি আর বিজেপি'র অটল বিহারি বাজপেয়ি হাতে হাত মিলিয়ে দাঁড়িয়েছিলেন মনুমেন্টের তলায় কিসের জন্য,—এই সিপিএম। সারা ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তির এইভাবে প্রকাশ ঘটাবার জন্য যে পেরেক সেদিন আপনারা পুঁতেছিলেন, সেইদিনই সর্বনাশ হয়েছিল। তারফলে আজকে এই অবস্থা সৃষ্টি হয়েছে। এই বামফ্রন্ট সরকার সেদিন কার স্বার্থে বিজেপি'র সাথে হাত মিলিয়েছিলেন, না দিল্লিতে কংগ্রেস সরকার আছে, তাকে হঠাতে হবে। দিল্লিতে রাজীব গান্ধীকে হঠাতে হবে। সেইদিন বিজেপি'র সঙ্গে হাত মিলিয়ে যে সর্বনাশ করেছিলেন, যে বিষগাছ সেদিন পুঁতেছিলেন সেই বিষগাছ আজকে বেড়ে উঠেছে। আজকে বিজেপি ভূত বড় হয়ে উঠেছে। বিজেপি আজকে দৈত্যের মতো আপনাদের তাড়া করছে। এখানে দেখছেন যে বিজেপি এলে সর্বনাশ হবে। সেজন্য বিজেপি দু'জন থেকে ৮১তে পরিণত হয়েছিল। আপনারা মনেপ্রাণে জানেন যে, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়লে, সংখ্যালঘুরা আপনাদের বিরুদ্ধে চলে যাবে বলে, মুখে বলতে হয় বলে বলছেন। তাই আজকে আপনাদের এই দুরবস্থা দাঁড়িয়েছে। আপনারা রাজনীতির ক্ষেত্রে যেহেতু একটি রিজিওন্যাল পার্টি, পশ্চিমবাংলা, কেরালা এবং ত্রিপুরাতেই কেবল আছেন, সারা ভারতবর্ষে নেই। জাতীয় রাজনীতিতে আপনাদের কোনও অবদান নেই, সেখানে আপনারা কিছু করতে পারেন নি। পশ্চিমবাংলার বৃদ্ধ মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন। তিনি বলছেন, 'আমরা পাঁচবার এখানে আছি।' হ্যাঁ, আমরাও জানি কি করে আছেন। কিন্তু আর্থিক কী উন্নতি করলেন? এখানে অর্থমন্ত্রী নেই। তিনি বলেছিলেন, 'আমরা বিকল্প অর্থনীতি দিতে চাই।' দিলেন না কেন? দিল্লিতে গিয়ে দিলেন না কেন? এখানে, পশ্চিমবাংলায় কেন বসে আছেন? আজকে পশ্চিমবাংলার অর্থনীতি ভারসাম্যহীন হয়ে পড়েছে। এখানে একটু আগে সৌগত রায় মহাশয় বক্তৃতা দিতে গিয়ে বলছিলেন পশ্চিমবাংলায় এই সরকার ইন্ডাস্ট্রিগুলোকে কোন জায়গায় নিয়ে গেছেন। আমরা দেখেছি, ভারতবর্ষে যখনই ছোট ছোট সরকার এসেছে, তখনই ভারতবর্ষের অর্থনীতি শেষ হয়ে গেছে। তাই আজকে আমাদের বলতে হবে, কেন্দ্রে যদি এই বামফ্রন্ট বা সিপিএমের কথামতো চলছে দেখি, তাহলে আমরা এখানে যে ৮২ জন সদস্য আছি, আমরা নিশ্চয়ই সহ্য করব না। কারণ আমরা ২০ বছর ধরে এখানে মার খাচ্ছি। এটা আপনারা মনে করবেন না যে, আমরা ওখানে আছি বলে এখানে আপনারা যা বলবেন তাই হবে, এটা আমরা সহ্য করব না। দুঃখের সঙ্গে বলছি, গৌরিপদবাবু এই যে রেজোলিউশনটা আনলেন, এটা কি মন থেকে এনেছেন, না কি আনতে হয়েছে? আসলে কেন্দ্রে যদি দুর্বল সরকার হয় এবং তাদের কাছ থেকে যদি কিছু আনা যায়, তাদের কাছ থেকে কি করে সুযোগ সুবিধা পাওয়া যায়, তারজন্যই এই রেজোলিউশন এখানে এনেছেন। কিন্তু আপনাদের মতো আমরা সেইভাবে ভাবিনা। আমরা ভাবি ভারতবর্ষের উন্নতির কথা, আমরা ভাবি ভারতবর্ষের অর্থনীতির কথা। তারজন্য আমরা ১৪০ জন হওয়া সত্ত্বেও প্রধানমন্ত্রী হবার বাসনা ছিল না। আর আপনারা ৪০ জন নিয়ে প্রধানমন্ত্রী হতে চেয়েছিলেন। কিন্তু তা সফল হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই রেজোলিউশনটার

ছত্রগুলো পড়ছিলাম। এই যে রেজোলিউশন পড়ে এই কথা বলতে হবে যে, জাতীয় চরিত্রে যদি একটা জায়গা থাকে, তাহলে দ্ব্যর্থহীন ভাষায় বলতে হবে, বিজেপি আপনাদের শত্রু নয়। বিজেপি কংগ্রেসের শত্রু। বিজেপি জাতীয় শত্রু। বি জে পি আজকে সি পি এমের বন্ধু এবং সেই বন্ধুর বিরুদ্ধে আমরা বলতে বাধ্য হচ্ছি যে এই বি জে পি আজকে দেশের চরমতম শত্রু। তাই আজকে মনের দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, যেহেতু মাননীয় বিধায়ক ডাঃ গৌরীপদ দত্ত এই মোশন এনেছেন এবং সেই মোশনের উপরে আমাদের আনীত সংশোধনী প্রস্তাব, যদি গ্রহণ করেন তবেই কেন্দ্রে যে জগা খিচুড়ি সরকার ছাগল, ভেড়া, গরু এবং ছারপোকাদের নিয়ে চলছে তাকে মেনে নেব। এবং তারাও যদি উদার মনোভাব নিয়ে কংগ্রেসের রীতিনীতি মেনে চলতে পারে তবেই আমরা ওই সরকারকে মেনে নিতে পারি। এইকথা বলে এই রেজলিউশনের অ্যামেন্ডমেন্টের সাথে মোশনটিকে সমর্থন করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে প্রস্তাব আলোচনার জন্য আনা হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করছি। এইবার লোকসভার নির্বাচনে ভারতবর্ষের মানুষ চেয়েছিল ভারতবর্ষে একটি গণতান্ত্রিক এবং ধর্ম নিরপেক্ষ শক্তি প্রতিষ্ঠিত হোক। আমরা নির্বাচনে বামফ্রন্টের পক্ষ থেকে তৃতীয় শক্তির কথা বলেছিলাম। কংগ্রেসের নেতৃত্বে ভারতবর্ষ যেভাবে এগোচ্ছিল তাতে দেশকে রক্ষা করতে হলে না কংগ্রেস, না বি জে পি, তৃতীয় শক্তির ক্ষমতায় আসা অত্যন্ত জরুরি হয়ে পড়েছিল। আমরা সমস্ত শক্তিগুলোকে একত্রিত করে নির্বাচনের আগে যদি আরও সাফল্য অর্জন করতে পারতাম তাহলে ভারতবর্ষের এই রাজনৈতিক মানচিত্র আরেকটু অন্যরকমের হত। যাইহোক পিপলস ম্যানডেট মেনে নিয়ে ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার প্রতিষ্ঠার ক্ষেত্রে বামপন্থী দলগুলো তাদের কর্তব্য রূপায়ণের ক্ষেত্রে যে দায়িত্ব সেই দায়িত্ব পালন করতে সমর্থ হয়েছেন সেখানে বি জে পিকে বাদ দিয়ে, কংগ্রেসকে বাদ দিয়ে একটি সরকার প্রতিষ্ঠা করতে সমর্থ হয়েছেন। তাই আমরা লক্ষ করেছি যে, এই সরকারের পক্ষ থেকে যে ন্যূনতম কর্মসূচি গ্রহণ করা হয়েছে, সেই কর্মসূচির মধ্যে আমরা বিশেষ কিছু কর্মসূচি যেমন ভারতবর্ষের দারিদ্র সীমার নিচের মানুষ যারা রয়েছেন তারজন্য ভাবনা চিন্তা করা হয়েছে। ভারতবর্ষের সামনে যে বিপদ, সাম্প্রদায়িকতার যে বিপদ, সেই বিপদের হাত থেকে ভারতবর্ষ যাতে রক্ষা পেতে পারে তারজন্য ব্যবস্থা গ্রহণ করার অঙ্গীকার করা হয়েছে। তারপরে ভারতবর্ষের সামনে যে বিচ্ছিন্নতাবাদের বিপদ, সেই বিচ্ছিন্নতাবাদের হাত থেকে যাতে ভারতবর্ষকে রক্ষা করা যায় তারজন্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে। আমরা লক্ষ করেছি বিভিন্ন সময়ে বিভিন্ন রাজনৈতিক দল মাঠে ময়দানে বক্তৃতার সময়ে তফসিলি জাতি এবং উপজাতির উন্নয়নের কথা বলেন। কিন্তু আমরা শুধু বক্তৃতা করেই ছেড়ে দিই নি, আমরা সেগুলোকে কার্যে রূপায়িত করতে সক্ষম হয়েছি। তারপরে মহিলাদের উন্নয়নের কথা অনেকে বলেন কিন্তু কার্যক্ষেত্রে কংগ্রেসের পক্ষ থেকে কেন্দ্রে জাতীয় স্তরে ওই মহিলাদের জন্য কোনও পজিটিভ স্টেপ নেওয়া হয়নি। সেখানে এই নবগঠিত কেন্দ্রে যুক্তরাষ্ট্রীয় সরকার কতগুলো কর্মসূচির দায়িত্ব রক্ষা করতে চলেছে, তারমধ্যে তফসিলি জাতি এবং উপজাতির উন্নয়ন, মহিলাদের অধিকার প্রতিষ্ঠার ক্ষেত্রে, মানবাধিকার প্রতিষ্ঠার ক্ষেত্রে বিশেষ বিশেষ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। আমরা দেখেছি যে এই হাউসে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে একটা আলোচনা হয়েছে, প্রস্তাব নেওয়া হয়েছে। আমরা জানি যে

সমস্ত বিচ্ছিন্নতাবাদি শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে বিভিন্ন জায়গায় কংগ্রেসের পক্ষ থেকে এই কথা বলা হয়েছে এই বিচ্ছিন্নতাবাদি শক্তিকে রুখতে গেলে কেন্দ্রের হাতে আরও বেশি করে ক্ষমতা দেওয়া দরকার। ফেডারেল নয়, ইউনিটারি গভর্নমেন্ট এর উপর জোর দেওয়া উচিত। কিন্তু এটা হচ্ছে গোড়া কেটে আগায় জল ঢালার মতো অবস্থা। এই বিচ্ছিন্নতাবাদি গভিরে যদি যাওয়া যায় তাহলে দেখা যাবে তাদের অধিকার প্রতিষ্ঠার ক্ষেত্রে, তাদের সংস্কৃতি, তাদের শিক্ষা, তাদের শিল্প বিকাশের ক্ষেত্রে যে অধিকার, সেই অধিকার রক্ষার ক্ষেত্রে কেন্দ্র ব্যর্থ হয়েছে। আমাদের সংবিধান যেভাবে রচিত হয়েছে, আজকে কেন্দ্র রাজ্য সম্পর্কে নূতনভাবে বর্তমান পরিস্থিতিতে উপযুক্ত করে, বর্তমান ভারতবর্ষে যে রাজনৈতিক পট পরিবর্তন হয়েছে, সেই অনুযায়ী কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস অত্যন্ত জরুরি। আজকে বিচ্ছিন্নতাবাদিকে যদি সমূল উৎঘাটন করতে হয় তাহলে এটা ভাবনার বিষয় মিলিটারি নামিয়ে বিচ্ছিন্নতাবাদিকে আঘাত করা যাবে না। তাদের উচ্ছেদ করতে গেলে তাদের মূল যে সমস্যা শিক্ষা, সংস্কৃতি বিকাশের ক্ষেত্রে অধিকার দিতে হবে। শিল্প বিকাশের ক্ষেত্রে যে বিষয়গুলি সেইগুলি চেতনা নিয়ে দেখতে হবে। এই কাজগুলি যদি সুষ্ঠভাবে করা যায় তাহলে আমাদের দেশে এবং বিদেশে যে সমস্ত শক্তি বিচ্ছিন্নতাবাদিদের উস্কানি দিচ্ছে তাদেরকে, তাদের হাত থেকে বিচ্ছিন্নতাবাদিদের মুক্ত করা সম্ভব হবে। আমরা বারবার বলেছি, বামফ্রন্টের পক্ষ থেকে বলেছি, দারিদ্র সীমারেখার নিচের মানুষের যে দুঃখ দুর্দশা, জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে, এর মূল কারণ হচ্ছে নয়া আর্থিক নীতি। নয়া আর্থিক নীতি নিয়ে কংগ্রেসের পক্ষ থেকে বারবার বলেছে, প্রণব মুখার্জি বলেছে, মনমোহন সিং বলেছেন, নরসিমা রাও বলেছেন, দেশে-বিদেশে এবং বিভিন্ন পত্র-পত্রিকায়, এমন একটা ভাব তারা দেখিয়েছেন যেন দেশ গড়গড়িয়ে এগিয়ে যাবে এই নয়া আর্থিক নীতির ফলে। কিন্তু প্ল্যানিং কমিশনের রিপোর্টে কি বলছে, আমাদের দেশে গত ৪ বছরে দারিদ্র সীমার নিচে যত পারসেনটেজ লোক ছিল ৪ বছর পরে সেটা বেড়ে যাচ্ছে। এই সংবাদটা দিল্লির কাগজে বেরিয়েছে। এই হচ্ছে অবস্থা। আমাদের এই যুক্তফ্রন্ট সরকার এই অর্থনীতিকে সম্পূর্ণরূপে মেনে নেয়নি। এই অবস্থায় যেখানে ভারতীয় শিল্প তার চাহিদা মেটাতে পারে, সেখানে বহুজাতিক সংস্থার অনুপ্রবেশে বাধা দেওয়া হয়েছে। আমরা জানি ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে উন্নতি বিশেষ দরকার। এখানে এমপ্লয়মেন্ট জেনারেশনের সুযোগ আছে, সেইজন্য ক্ষুদ্র ও কুটির শিল্পের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। আমরা যদি গণ বন্টন ব্যবস্থাকে জোরদার করতে পারি, আমরা যদি কম দামে নূন্যতম চাহিদা অনুযায়ী চাল, গম ইত্যাদি রেশন দামে গরিব মানুষকে দিতে পারি তাহলে ভারতবর্ষ নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কম থাকবে আর উর্দ্ধগতি রদ করা যাবে। এই কথা বারবার বলা সত্ত্বেও ভারত সরকার মানেননি। একবার তারা কমিটি গঠন করেছিলেন, বলেছিলেন নূতন খাদ্যনীতি হবে, সেই কমিটির আমি সদস্য ছিলাম। '৯৩ সালের মাঝামাঝি সেই কমিটি' রিপোর্ট আমরা পেশ করেছিলাম। তার পরে সেটা ডিপ ফ্রিজে ঢুকে গেল। কেন্দ্রীয় সরকার সেই ব্যাপারে কোনও কথা বলেননি। নূন্যতম কর্মসূচিও ঘোষণা করার সময় এই যুক্তফ্রন্ট সরকার এই গণ বন্টন ব্যবস্থাকে জোরদার করার জন্য সমস্তরকম ব্যবস্থা গ্রহণ করবেন। সেইজন্য আজকে এই সরকারকে, যে সরকার দিল্লিতে প্রতিষ্ঠিত হয়েছে সেই সরকার ভারতবর্ষের গরিব মানুষের মনের কথা বলেছে। এই সরকার ভারতবর্ষের বিচ্ছিন্নদাবাদিকে রদ করবার জন্য পজিটিভ ব্যবস্থা নিচ্ছে। ভারতবর্ষের সাম্প্রদায়িক শক্তিকে রদ করার জন্য যে ভূমিকা

নিচ্ছে তারজন্য এই হাউস থেকে সর্বাত্মক ধন্যবাদ জানানো দরকার। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

[4-30 — 4-40 P.M.]

**ডাঃ হৈমী বসু ঃ** মিঃ স্পিকার স্যার, আমি এতক্ষণ মনোযোগ দিয়ে এই আলোচনা শুনছিলাম। এটা বলার প্রয়োজন আছে বলে আমি মনে করিনা যে আজকে আমরা খুব গুরুত্বপূর্ণ অবস্থায় অবস্থান করছি। আজকে প্রশ্নটা এই কোন দল কতটা খারাপ কাজ করছে, কোন দল কতটা সাম্প্রদায়িকতা উস্কেছে, সেই পোস্ট মর্টেমের প্রয়োজন আছে। বর্তমান পরিস্থিতিতে ভারতবর্ষের প্রশ্ন হচ্ছে, এই সুন্দর পৃথিবীতে আমাদের প্রিয় মাতৃভূমি ভারতবর্ষ থাকবে, কি থাকবে না। প্রশ্ন হচ্ছে, পৃথিবীর মানচিত্র থেকে ভারতবর্ষ মুছে যাবে কিনা। শুধুমাত্র সাম্প্রদায়িক শক্তি নয়, আমরা দীর্ঘকাল ধরে লক্ষ করছি ভারতবর্ষ স্বাধীনতার পর থেকে নিও-ইমপেরিয়ালিজম বিভিন্ন কায়দাতে ভারতবর্ষকে আক্রমণ করেছে। আজকে নিও-ক্যাসিজিম ভারতবর্ষের উপর শুধু থাবা গেড়েই বসেনি আক্রমণ করেছে, আজকে আমরা তাই এই হাউসে আলোচনা করছি। মিঃ স্পিকার স্যার, আমার মনে পড়ে কিছুদিন আগে এইরকম একটা কথা আমি এখানে বলেছিলাম এবং সেদিন বোধ হয় এই জিনিসটাকে আমি অন্যভাবে নিয়ে যাবার চেষ্টা করেছিলাম, আমি আজকে আবার সেই কথার পুনরাবৃত্তি করছি। ব্যক্তিতর থেকে দল বড় নিশ্চয়, কিন্তু দলের বড় জিনিস হচ্ছে দেশ। দেশটা যদি না থাকে তাহলে রাজনীতিটা করবেন কাকে নিয়ে। পৃথিবীর ইতিহাস থেকে এই শিক্ষাই আমরা নিয়েছি। বৃহত্তর স্বার্থের জন্য কিছু কিছু এডজাস্টমেন্ট অনেক সময় করতে হয়, ইন্টারেস্ট অফ দি পিপল এবং নিশ্চয় ইট, কাঠ, পাহাড়, নদী নিয়ে নয়, দেশ হচ্ছে মূলত দেশের মানুষকে নিয়ে। আজকে এই সভাতে এই রেজিলিউশন আসার পর আমরা নানানরকম মন্তব্য শুনছি, কিছু অপ্রাসঙ্গিক কথাও শুনছি। মাননীয় মন্ত্রী মহাশয় বলে গেলেন কোনটা কতটা ভালো, কতটা খারাপ সেই বিচারের জন্য বহু সময় আছে, বহুদিন আছে এই হাউসের বাইরে। কিন্তু আজকে যে প্রস্তাব নিয়ে আমরা আলোচনা করছি তার গুরুত্বটা বুঝতে হবে। শুধু এখানে মৌখিক আলোচনা করলাম, তারপর কিছুই হলনা। এখানে আমি বিশেষ করে চিনের ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। যখন ফ্যাসিবাদ মানচুরিয়ার গ্রামের পর গ্রাম ধ্বংস করে চলেছে, তখন মাও জে দঙ তার এইটথ রুট আমি চিয়াং কাইশেক যারসঙ্গে সাপে নেউলে সম্পর্ক ছিল, তারা দেশকে রক্ষা করার জন্য, ফ্যাসিবাদকে রক্ষা করার জন্য কি ডিক্রেয়ারেশন দিয়েছেন জানেন।

চিয়াং-কাই শেককে এই পদবি কে দিয়েছিল জানেন? নো বডি এলস দ্যান মাও সে-তুং। তিনি তাকে বলেছিলেন জেনারেল সিমো অর্থাৎ জেনারেল অব দি জেনারেলস। তাকে এইটথ রুট আর্মির দায়িত্ব নিতে বলা হয়েছিল। তিনি বলেছিলেন, ইউ বি দ্য জেনারেল। সবাই মিলে এগিয়ে এস। ঐক্যবদ্ধভাবে ফ্যাসিস্ট জাপানকে রুখে দাঁড়াও। খুব সঠিকভাবে সেদিন আমাদের দেশের কবি রবীন্দ্রনাথ তার নিজের কণ্ঠকে তাদের সঙ্গে মিলিয়ে দিয়েছিলেন। জাপানি রাজ কবি নগুচিকে তিনি যে প্রতিবাদ পত্র লিখেছিলেন সে কথা নিশ্চয়ই আপনাদের অজানা নয়। এটা ঠিক আমি ধর্মকে খারাপ বলি না কিন্তু ধর্মান্ধতা মারাত্মক। কিন্তু আমি মনেকরি ধর্মান্ধতার থেকেও বড় আমাদের দেশ। দৃষ্টিভঙ্গির তফাৎ হয়তো থাকবে কিন্তু যে

কথা দিয়ে আমি শুরু করেছিলাম যে দেশকে আগে বাঁচাতে হবে। এই আমার বক্তব্য একটু আগে মাননীয় মন্ত্রী বলেছিলেন এই অর্থনীতি, ওই অর্থনীতির তফাৎ আছে। আমার মস্তিষ্কে এটা ঢুকল না। কোথায় ফারাক মূল জিনিস তো একই আছে। আমার মনে হয় কথার মারপ্যাঁচে নানারকম সাম্প্রদায়িক বিশৃঙ্খলা সৃষ্টি হয়। সবাই মিলে যদি আমরা একটু প্র্যাকটিকাল হই, নিজেদের ইগো ভুলে গিয়ে যদি একটু চেষ্টা করি তাহলে আমার মনে হয় দেশকে বাঁচানো সম্ভব।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই সম্পর্কে সংক্ষেপে কয়েকটি কথা উত্থাপন করতে চাই। প্রথমত এবারের একাদশ লোকসভা নির্বাচন। এটা আগের চেয়ে বৈশিষ্টে ভরা। আমরা খুব সঙ্গত একটা বিষয় জানি যে সাধারণত যে শাসকদল দীর্ঘদিন ক্ষমতায় থাকেন, জনগণের রায় তাদের বিপক্ষে যায়। একটা কথা আমরা নির্বাচনের পর বলেছিলাম সাধারণ মানুষের কাছে যে একাদশ লোকসভা নির্বাচনে আমাদের আওয়াজ হচ্ছে যে আমাদের দুটো শক্তিকে প্রতিহত করতে হবে। প্রথম শক্তি হচ্ছে বিজেপি, যারা ধর্মের ভিত্তিতে দেশকে ভাগ করতে চাইছেন। যারা আমাদের দেশের অতীত ঐতিহ্যকে সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন। যারা আমাদের দেশে একটা ধর্মিয় উম্মাদনা সৃষ্টি করতে চাইছেন, তাকে আমাদের প্রতিহত করতে হবে।

দ্বিতীয় কথা আমরা বলছিলাম, সম্পূর্ণ দুর্নীতিতে ভরা আকণ্ঠ নিমজ্জিত ভ্রষ্টাচারের হাতে সারা দেশকে বিদেশের কাছে যারা বিকিয়ে দেবার ষড়যন্ত্রে লিপ্ত তাদেরকে জনগণ থেকে বিতাড়িত করতে হবে। এই দুটো মূল আওয়াজ আমরা নির্বাচনের পূর্বে দিয়েছিলাম। একধারে ভারতীয় জনতা পার্টি, অন্যধারে কংগ্রেস এই দুটো-ই আমাদের দৃষ্টিতে সমান শত্রু। সুতরাং এদের কে বর্জন করার আহ্বান আমরা দিয়েছিলাম। আমরা চেয়েছিলাম তৃতীয় শক্তি আরও বেশি শক্তি নিয়ে, তৃতীয় ফ্রন্ট আরও বেশি শক্তি নিয়ে ভারতবর্ষের সরকারে আসবে। কিন্তু সেটা হয়নি। জনগণের রায় আমাদের মেনে নিতে হবে। জনগণের রায় উপেক্ষা করার নয়! তৃতীয় শক্তি নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা পেলে আমরা খুশি হতাম। আমরা খুশি হতাম যদি সাম্প্রদায়িক শক্তি বি.জে.পি.কে আরও বেশি করে পরাজিত করা যেত। আজকে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন বি.জে.পি.র দরজা নাকি আমরা খুলে দিয়েছি। সারা ভারতের চেহারাটা মিলিয়ে দেখুন, ভোট বক্সের রেজাল্টটা মিলিয়ে দেখুন যে পরিমাণ ভোটের অঙ্কের হিসাব আপনাদের ছিল সেটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে! আজকে ৯০ কোটি মানুষের দেশ ভারতবর্ষকে বিশ্বাসঘাতকতার প্রশ্নে, জাতীয় পার্টির আপনাদের মানুষ বর্জন করল। এর কৈফিয়ত আপনাদের দেওয়া উচিত। আজকে এই কারণে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে তৃতীয় শক্তি, তৃতীয় ফ্রন্ট যুক্তফ্রন্টের যে সরকার এখন গঠিত হয়েছে আমরা তাকে সমর্থন করছি। এটা জানি যে কংগ্রেস এর পিছনে সমর্থন করছে। এরজন্য সরকার কিছুটা দুর্বল। আমরা জানি যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে এরা পিছন দিয়ে সমর্থন করে উপরের গদিটায় বসার জন্য সরাসরি চেষ্টা করছেন। এরকম একটা পরিবেশ, পরিস্থিতি তারা তৈরি করছেন। এরকম একটা সময় হয়ত আসবে যখন তারা এই চেয়ার দখল করার চেষ্টা করবে, ভারতবর্ষের গদিতে আবার নগ্নভাবে ফিরে যেতে চাইবে। সেই সময় আমরা তাদের

চেষ্টা করব কিনা সেটা ভেবে দেখতে হবে। আমরা জানি এর পিছনে কংগ্রেসের কিছুটা সমর্থন থাকলেও, কর্মসূচির ভিত্তিতে আমরা এই সরকারকে সমর্থন করছি। সাধারণ মানুষের স্বার্থে তৃতীয় ফ্রন্টের যে জনহিতকর ও গঠনমূলক কর্মসূচি রয়েছে তাকে আমরা সমর্থন করছি। কিন্তু যদি কোনও নেতিবাচক কর্মসূচি আমাদের দল, বিপ্লবি সমাজতন্ত্রের দল, গঠন করেন তাহলে সেটা আমরা সমর্থন করব না।

সংখ্যার তত্ত্বের বিচার বড় কথা নয়, যে পরিস্থিতির উদ্ভব হয়েছে আমরা আগেই জানিয়ে দিয়েছি, এই পরিস্থিতির মধ্যে, এই পরিবেশের মধ্যে কোনও বামশক্তির নেতৃত্বে এখানকার সরকার যদি গঠিত হত, তাহলেও দলগতভাবে আমাদের দল সেই জায়গায় সরকারে যেত না। অন্যভাবে বলা যেতে পারে, যারা সাম্প্রদায়িকতা, ধর্মের জিগির তুলে দেশটাকে ভাগ করতে চাইছে, এবং যারা দেশের অর্থনীতিকে বিকিয়ে দিতে চাইছে তাদের বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য, দেশের অখন্ড ভূমিটা যাতে অখন্ডই থাকে সেই কারণে আমরা এই সরকারকে সমর্থন করছি। আমাদের বন্ধু যারা আছেন, এই পরিস্থিতিতে তারাও সমর্থন করেছেন। দেশের সার্বভৌমত্ব যাতে বিকিয়ে না যায়, এটাই আমাদের আশা। আমরা তাই আশা করব, এই সরকার পাঁচটি বছর ধরে আমাদের দেশকে নিয়ন্ত্রিত রাখবেন, কলঙ্কমুক্ত রাখবেন, সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করবেন এবং আমাদের ডানদিকে যারা আছেন, তাদেরও অনুরোধ, কোনওরকম সুড়সুড়ি দিয়ে দেশের ঐক্যটাকে, সার্বভৌমত্বটাকে বিনষ্ট করবেন না। এই কথা জানিয়ে, মাননীয় সদস্যের এই প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, রুল ১৮৫তে এখানে ডাঃ গৌরী পদ দত্ত এবং অন্যান্যরা যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই সম্পর্কে আমাদের মতামত ব্যক্ত করছি। আমাদের কাছে খুব স্পষ্ট নয় যে, কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকারের অস্তিত্ব রক্ষা করানোর দায়িত্ব জাতীয় কংগ্রেসের উপর ন্যস্ত কিনা। ভারতবর্ষে এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে, সাম্প্রদায়িক শক্তির হাত থেকে দেশকে রক্ষা করার একটা দায়িত্ব কংগ্রেস দলকে গ্রহণ করতে হয়েছে। তার পরিপ্রেক্ষিতে যুক্তফ্রন্ট সরকার যে অভিন্ন, অন্যতম কর্মসূচি ঘোষণা করেছেন তাকে কংগ্রেস দল বাইরে থেকে সমর্থন জানানোর জন্য ওয়ার্কিং কমিটি সিদ্ধান্ত গ্রহণ করেছে। আমরা আমাদের নীতি এবং আদর্শের ক্ষেত্রে বরাবরই এক জায়গায় দাঁড়িয়ে আছি। কংগ্রেস অতীতে কোনওদিন বি.জে.পি.-র সঙ্গে সহাবস্থানে যায় নি, বর্তমানে যাচ্ছে না, ভবিষ্যতেও যাবে না। আজকে এখানে আলোচনার সময় উঠেছে, ১৯৮৮ সালের ২রা জুলাই শহিদ মিনার ময়দানে জ্যোতিবাবুর সঙ্গে অটল বিহারি বাজপেয়ির সভা অনুষ্ঠিত হয়েছিল। আজকে যে কথা বললাম, আগেও এই অভিযোগ করেছি। নতুন যে সদস্যরা এসেছেন সেই পোস্টারটা তাদের দেখাই।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় একটা পোস্টার প্রদর্শন করান)।

দেখুন অটল বিহারি বাজপেয়ি ও জ্যোতিবাবুর যুগলবন্দি। এই যে এক কোনে বসে শহিদ মিনার ময়দানে যুগলবন্দি চলছে, তার ফলেই ভারতবর্ষের এই বিপদ। এই দিনেই শুরু হয়েছিল সেই সর্বনাশ। এটা ছিল বিগিনিং অফ দি এন্ড। এই একটা ছবি কমিউনিস্টদের

কাছে চিরকালের মতো কলঙ্কিত হয়ে থাকবে। তাই বি.জে.পি. সম্পর্কে আমাদের মনোভাব জানানোর দরকার নেই। সমস্ত ভারতবর্ষে সি.পি.এম. অতীতে বি.জে.পি.র সঙ্গে গেছে। ভবিষ্যতে আর কখনও যাবে না, দেশের মানুষ সি.পি.এম. দলের নেতা জ্যোতিবাবুর কাছ থেকে, তার দলের কাছ থেকে এই গ্যারান্টি চায়। আমরা উদ্বিগ্ন যে, এই কয়েকদিন আগেও অটল বিহারি বাজপেয়ি কলকাতায় এসেছিল এবং তার সভায় কিছু মানুষও হয়েছিল।

আমরা উদ্বিগ্ন এই কারণে যে সাম্প্রদায়িক শক্তির উদ্ভাবন সম্পর্কে আমাদের সচেতন থাকতে হয়। কারণ ভারতবর্ষে কংগ্রেস যত দূর্বল হবে ততই সাম্প্রদায়িক শক্তির উত্থান হবে, এটা একে অপরের পরিপূরক। কংগ্রেসের আসন সংখ্যা যত কমবে সেই শূন্য আসন পূরণ করতে ভারতবর্ষে ভারতীয় জনতা পার্টি এগিয়ে আসবে। আজকে এই বিপদ সম্পর্কে আমরা প্রতিনিয়ত সজাগ। তাই আজকে কেন্দ্র যুক্তফ্রন্ট সরকারের মধ্যে ৪০ জন এম.পি. নিয়ে জনতা পার্টির নেতা হিসাবে মাননীয় দেবগৌড়াজি ভারতবর্ষের প্রধানমন্ত্রীর আসন অলঙ্কৃত করছেন। যদিও তাদের নিজের দলের মধ্যে ভাঙন শুরু হয়েছে। দেবগৌড়াজির সঙ্গে হেগড়ে সাহেবের বনিবনা হচ্ছে না এটা আমরা দেখছি। কিন্তু এটা তাদের নিজের দলের ব্যাপার আমাদের দেখার ব্যাপার নয়। আমরা আজকে একটা অভিন্ন নুন্যতম কর্মসূচির ভিত্তিতে চলার চেষ্টা করছি। তাই আজকে আমরা দেখছি, বর্তমান কেন্দ্রীয় সরকার তার আগের সরকারের যে উদার অর্থনীতি লিবারেলাইজ ইকোনমি, লিবারেলাইজ ইন্ডাস্ট্রিয়াল পলিসি তার ডিটটো ব্যবস্থা নেওয়া হয়েছে এই যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচিতে। ভারতবর্ষের বিগত সরকারের উদার অর্থনীতি এবং উদার শিল্পনীতির মূল দুজন হোতা ছিলেন। একজন ক্যাবিনেট মন্ত্রী ডঃ মনমোহন সিং এবং অপর জন ছিলেন পি.চিদাম্বরম। আজকে সেই পি.চিদাম্বরম বর্তমান সরকারের অর্থ মন্ত্রকের দায়িত্ব পেয়েছেন এবং তা পেয়ে কংগ্রেসের উদার অর্থনীতি, উদার শিল্পনীতিকে ডিটটো আজকে মেনে নিতে হয়েছে। বর্তমান যুক্তফ্রন্টকে সেই কারণে আজকে প্রস্তাবের মধ্যে জাগলারি অফ ওয়ার্ডস করে লাভ নেই। মানুষকে অনেকরকম ভাবে বিভ্রান্ত করা যায়। আজকে আমরা দেখি প্রধানমন্ত্রী হতে জ্যোতিবাবু দিল্লি ছোটেন। তিনি হলে দেশের মানুষ বুঝতে পারত যে কাকে তারা প্রধানমন্ত্রী হিসাবে পেয়েছেন। তাহলে হয়তো এটাও দেখতাম যে, অল্পকালিন কিছু ব্যক্তি প্রধানমন্ত্রী হচ্ছেন। তাই কংগ্রেসকে, কংগ্রেসের নেতৃত্বকে, মেনে নেওয়া খুবই দরকার। কংগ্রেসই একমাত্র পারে ভারতবর্ষে স্টেবল গভর্নমেন্ট দিতে। এবং আজকে কংগ্রেসের কোনও বিকল্প নেই। আমরা ১৪১ জন আছি তার থেকে আবার ২৮২ হবার চেষ্টা করব। যারা আমাদের দল ছেড়ে চলে গেছেন আমরা আজকে তাদের আহ্বান জানাচ্ছি। আজকে দেশের যে অবস্থা তাতে আগামি অল্প দিনের মধ্যে হয়তো নির্বাচন হবে, হলে আমরা তার মোকাবিলা করব। কিন্তু যুক্তফ্রন্ট সরকারের কাছে আমাদের কথাই থাকবে। সি.পি.এম. যদি সরকারের পেছনে খবরদারি করে, নীতি নির্দ্ধারণের চেষ্টা করে তাহলে আমরা, পশ্চিমবাংলার কংগ্রেস দলের পক্ষ থেকে সেই সরকারের প্রতি সমর্থন তুলে নিতে দিল্লিকে বলব শুধু নয় বাধ্য করব। এখানকার এই সরকারের বিরোধিতা করে আমরা এই মাটিতে দাঁড়িয়ে থাকতে চাই।

(এই সময় বক্তার মাইক বন্ধ হয়ে যায়।)

[5-00 — 5-10 P.M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ গৌরীপদ দত্ত যে মোশন এনেছেন আমি তার বিরোধিতা করছি। আমি যুক্তফ্রন্টকে স্বাগত জানাতে পারছি না। এই মোশনের মূল কথা হচ্ছে সাম্প্রদায়িকতা এবং ধর্মীয় মৌলবাদি শক্তিগুলোকে প্রতিরোধ করবার জন্য যুক্তফ্রন্ট সরকারের প্রয়োজন আছে এবং তাকে আমরা স্বাগত জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাম্প্রদায়িকতা আজকে কিন্তু মন্দির বা মসজিদে নেই। আমাদের দেশে বি.জে.পি. অত্যন্ত সুকৌশলে আমাদের সবার চোখে ধুলো দিয়ে ধর্মের একটা জিগির তুলে সাম্প্রদায়িকতার নামে একটা মতবাদ তারা কোটি কোটি মানুষের মধ্যে ছড়িয়ে দেবার চেষ্টা করছেন। সাম্প্রদায়িকতা আজকে শুধু মন্দির আর মসজিদ নয় এটা একটা রাজনৈতিক মতবাদে রূপায়িত হয়েছে, পরিণত হয়েছে। একে ঠেকাতে হলে রাজনৈতিক দলগুলিকে ঠেকাতে হবে, তাদের আদর্শ দিয়ে ঠেকাতে হবে। কোনও আদর্শ আজকে এই মতবাদকে ঠেকাতে পারে, সেটা হচ্ছে বামপন্থী আদর্শ। আজকে যুক্তফ্রন্ট সরকারে যারা এসেছেন, বামপন্থী দলগুলি বাদ দিয়ে আর যারা আছেন, তারা অল্পবিস্তর জাত-পাতের রাজনীতির মধ্যে আবদ্ধ হয়েছেন শুধু গদিতে বসবার জন্য। সুতরাং কয়েকজন মিলে এই কান্ডটা করেছেন। একটা সরকার কোনও মতবাদকে ঠেকাতে পারে না। রাজনৈতিক দলগুলি, তাদের আদর্শ আরেকটা খারাপ মতবাদকে মানুষের কাছ থেকে উৎখাত করে দিতে পারে। সেখানে আমার বক্তব্য হচ্ছে, দেশের লোককে বোঝানো হচ্ছে বি.জে.পি.র এই সাম্প্রদায়িক মতবাদ এই সরকার ঠেকাবেন। দেশের লোককে আরেকটু বামফ্রন্টের মধ্যে মোহগ্রস্থ করে বিপথে চালিত করবার চেষ্টা করা হচ্ছে। বামপন্থী দলগুলি তাদের নিজেদের বৈজ্ঞানিক সমাজবাদের আদর্শ নিয়ে দেশের লোকের কাছে যদি দাঁড়াতে পারে, তাহলে ভবিষ্যত উজ্জ্বল বলে মনে করছি। এর কোনও শর্টকাট নেই। বি.জে.পি. আজকে শুরু করে নি, বি.জে.পি. বহু দিন ধরে তারা সাম্প্রদায়িকতাকে রাজনীতিতে পরিণত করবার জন্য একটা দীর্ঘস্থায়ী পরিকল্পনা নিয়ে এগিয়েছে। বি.জে.পির এই পরিকল্পনাকে ঠেকাতে হলে আমাদের ধৈর্য ধরে রাজনৈতিক যে মতবাদ আছে তা নিয়ে লড়াই করতে হবে। কতগুলি সুবিধাবাদি লোক নিয়ে এসে বলা হল ৯০ কোটি মানুষের ভবিষ্যত এরা ঠিক করবে, এটা একটা বিভ্রান্তিমূলক কথা ছাড়া আর কিছুই নয়। নির্বাচনের আগে যে হাওয়ালা, গাওলা নিয়ে যারা মাঠে-ময়দানে বলছিলেন, সেই হাওয়ালার লোকগুলি এতে আছে। কাজেই দুর্নীতি এই সরকার দূর করবে না, তাই আমি এই যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাতে পারছি না। সাম্প্রদায়িকতা শুধু দেশের বিপদ নয় প্রাদেশিকতাও দেশের বিপদ। সে সম্বন্ধে কিছুই বলা হয়নি। আসামে অ.গ.প. প্রাদেশিকতা দোষে দুষ্ট। এই সরকার আগে যখন ছিল তখন সেখানে বাঙালি হিন্দু-মুসলমান হাজার হাজার খুন করা হয়েছে, তাদের সম্পত্তি নষ্ট করা হয়েছে, তাদের নাগরিক অধিকার কেড়ে নেওয়া হয়েছে। এখন আসামে যে বাঙালি হিন্দু-মুসলমান আছেন যারা ইংরেজ আমল থেকে, স্বাধীনতার আগে থেকে আছেন, যারা আসামে জঙ্গল কেটে, বাঘ, ভাল্লুক, সাপের সাথে লড়াই করে বসতি করেছেন, তাদের এই অ.গ.প. সরকার আজকে অনুপ্রবেশকারি হয়ে গেছে বলে ভোটার লিস্ট থেকে তাদের নাম বাদ দিচ্ছে। তাদের জীবনে শান্তি কেড়ে নিয়েছে। সেখানে সন্ত্রাস সৃষ্টি করছে এই অ.গ.প. সরকার। এই অ.গ.প. দলকে নিয়ে এই সরকার হয়েছে বিশেষ করে আসামের সেই উত্তাপ, মানুষের সেই কান্না প্রতি মুহূর্তেই আমার কাছে পৌছায়। কাজেই আমি যে সরকার অ.গ.প.

দলের সাথে যুক্ত তাকে সমর্থন করতে পারি না। আর একটা কথা আমি বলতে চাই। বলা হচ্ছে যে, সিপিএম, বামফ্রন্ট বা বামফ্রন্টের দলগুলো নিয়ামক শক্তি। কিন্তু এটা আদৌ নয়। তা যদি হত তাহলে কেন্দ্রীয় অর্থমন্ত্রী গতকাল যে কথা ঘোষণা করেছেন তা তিনি করতে পারতেন না। তিনি ঘোষণা করেছেন — রুগ্ন শিল্প, দুর্বল শিল্প বা যে শিল্পগুলো বন্ধ হয়ে আছে সেগুলো আর খোলার ব্যবস্থা হবে না। সাথে সাথে তিনি আর একটা মারাত্মক কথা ঘোষণা করেছেন, সেটা হল এই যে, সরকারি অফিসে কর্মচারির সংখ্যা কমিয়ে দেওয়া হবে। বেকার সমস্যা আমাদের দেশের একটা জ্বলন্ত সমস্যা। এই অবস্থায় তিনি যে নীতি গ্রহণ করতে চলেছেন তাতে আমি আশা করেছিলাম এখানে যারা বামপন্থীরা আছেন তারা ঐ ঘোষিত নীতির বিরুদ্ধে একটু বলবেন। কেন তারা কোনও কথা বলতে পারছেন না, আমি তা বুঝতে পারছি না! তারা যদি মনে করেন যুক্ত ফ্রন্টের পেছনে থেকে ভারতবর্ষে নিজেদের প্রভাব বিস্তার করবেন, তাহলে অত্যন্ত ভুল করবেন। বামপন্থা এবং তার কৃষি নীতি, শ্রম নীতি, শ্রমিক নীতি নিয়ে, তার অর্থনৈতিক নীতি নিয়ে তারা যদি এগুতে পারেন তাহলেই তারা তাদের প্রভাব বিস্তার করতে পারবেন। লালু প্রসাদ যাদব, বোম্মাই, বিজু পট্টনায়কের মতো কতগুলো ব্যক্তি, যাদের মানুষ পরিত্যাগ করেছে, জনমানসে যাদের আজ আর কোনও ভাবমূর্তি নেই, যারা শুধু মাত্র জোড়াতালি দিয়ে ক্ষমতায় এসেছেন, তাদের সাথে থেকে যা আশা করছেন তা দূরাশা ছাড়া আর কিছু নয়। সুতরাং আমি মনেকরি এই অবস্থায় যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাবার কোনও দরকার নেই। আজকে এ কথা রেকর্ডে থাকুক এক বছর পরে, আগামি ১৮ই জুন ১৯৯৭ সালে এই সিপিএম-কে বলতে হবে, আমরা ভুল করেছিলাম স্বাগত জানিয়ে। অবশ্য ওদের এ অভ্যাস আছে, ভুল স্বীকার করবার সৎ সাহস'ও আছে। এত তাড়াতাড়ি এখানে সরকার পক্ষ কেন যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাতে উঠেপড়ে লাগলেন তা আমি বুঝতে পারছি না! অপেক্ষা করুন, দেখুন, তাদের পদক্ষেপ দেখুন, তারা কিভাবে চলে দেখুন। ইতিমধ্যেই তো তাদের নিজেদের মধ্যে ঝগড়া লেগে গেছে!' বিজেপি-কে ঠেকাবার দিকে, সাম্প্রদায়িকতাকে ঠেকাবার দিকে, প্রাদেশিকতাকে ঠেকাবার দিকে লক্ষ নেই, নিজেদের মধ্যেই ঝগড়া শুরু হয়ে গেছে। দুর্নীতির সঙ্গে আপোষ করছে। যে বামফ্রন্ট হাওলার বিরুদ্ধে অত কথা বলেছিল, নরসিমা রাও-এর বিরুদ্ধে অত কথা বলেছিল সেই বামফ্রন্টের মুখ্যমন্ত্রী বোম্মাই যখন মন্ত্রী হলেন তখন বললেন, তার বিরুদ্ধে চার্জশিট হয়নি।' নরসিমারাও-এর বিরুদ্ধেও তো চার্জশিট হয়নি, তাহলে তো একই অবস্থা দাঁড়াচ্ছে! সেই লোকগুলোই ওখানে মিলে মিশে একাকার হয়ে আছে। সেজন্য স্যার, আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, আজকে এখানে কংগ্রেসিরা বললেন যে, অটল বিহারি বাজপেয়ির সভায় সিপিএম সমস্ত লোক ঢুকিয়ে দিয়েছে। আবার সিপিএম বলছে, 'কিছু লোক অটল বিহারি বাজপেয়িকে দেখতে এসেছিল।' এটা দেখার ব্যাপার নয়। আমি মফস্বলের লোক, কলকাতায় আমাকে বেশি লোক চেনে না—আমি রাস্তাঘাটে, দোকানে, বাজারে, বিভিন্ন জায়গায় মানুষের কথা মন দিয়ে শুনেছি, যে লোকগুলো হিন্দু মুসলমানের বিভেদ চায় না, ধর্মের কচকচানিতে যেতে চায় না সে লোকগুলোও যেন একটা মন্ত্র মুগ্ধ হয়ে গেছে। এটাকে সহজভাবে নেবেন না। এখন বিজেপি আর শুধু ধর্মের কথা বলছে না, রামমন্দির বাবরি মসজিদের কথাও বলছে না। বিজেপি আজকে অর্থনীতির কথা বলছে, সমাজনীতির কথা বলছে, সংস্কৃতির কথা বলছে। তারা এখন বিভিন্ন প্রকার রাজনৈতিক বক্তব্য রাখছে, ফলে

বেশ কিছু লোক আকৃষ্ট হচ্ছে, তারা মানুষকে আকর্ষণ করছে। এর কারণ আমাদের আর কোনও বড় রাজনৈতিক দল এই মুহূর্তে ঐসব কথা বলতে পারছে না। এই মুহূর্তে আমাদের নিজেদের কোনও অর্থনীতি নেই, নিজেদের কোনও সংস্কৃতি নেই, আমরা একটা গড্ডালিকা প্রবাহে ভেসে চলেছি। বিজেপিকে ঠেকাতে যখন যে হাওয়া আসছে সেই হাওয়ায় ভেসে যাচ্ছি। সেখানে বি.জে.পি. সুনির্দিষ্টভাবে তাদের যে অর্থনীতি, তাদের যে সাংস্কৃতিক দৃষ্টিভঙ্গি সেটা লোকের কাছে রাখছে এবং লোকে পরিষ্কার ছবি পাচ্ছে। অবশ্য তাদের আমি ভাল বলছি না। কিন্তু লোকে পরিষ্কার জানছেন। এদিকে জ্যোতিবাবু আজকে এক কথা বলছেন, কালকে সুরজিৎ সিং, নাম্বুদ্রিপাদ আর এক কথা বলছেন। এইভাবে মানুষকে ৭ জনে সাত কথা বলছেন। লোক বুঝে পাচ্ছে না যে কি ব্যাপার। সেখানে দেখছি বি.জে.পি.র পরিষ্কার মত সাধারণ মানুষের কাছে। আজকে মানুষ নৈরাশ্যে ডুবে গেছে, দারিদ্রসীমার নিচে নেমে গেছে, মানুষ জীবন যন্ত্রণায় অস্থির হয়ে গেছে। বি.জে.পি. যেটুকু দিচ্ছে মানুষ সেটাকে বুভুক্ষু মানুষের মতো গিলে নিচ্ছে। সুতরাং এক বিপদ আসন্ন। রাজনৈতিক মতবাদ দিয়েই বি.জে.পিকে ঠেকানো যাবে। সরকার দিয়ে নয়, লাঠি দিয়ে নয়, পুলিশ দিয়ে নয়। এই বক্তব্য রেখে এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** টাইম অ্যালোটেড ছিল ৫-১০ মিনিট পর্যন্ত। কিন্তু দেখছি, এই সময়ের মধ্যে শেষ হবে না। সেইজন্য সভার অনুমতি নিয়ে আরও ১ ঘন্টা সময় বাড়িয়ে দিলাম।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার স্যার, ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে মোশন এনেছেন সেই সম্বন্ধে আমি দু-একটি কথা এখানে রাখব। এখানে বলা হয়েছে যে, বিগত লোকসভার নির্বাচনের পর কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়ে অর্থনৈতিক ক্ষেত্রে বিনম্র কর্মসূচী ঘোষণা করেছে। প্রশ্ন হল, যুক্তফ্রন্ট সরকারের সৃষ্টিটা কেমন? নির্বাচন হয়ে গেল বিভিন্ন রিজিওনাল পার্টি যারা বিভিন্ন রিজিওনাল ইস্যু নিয়ে কথাবার্তা বলেছিলেন। হঠাৎ মার্কসবাদি কমিউনিস্ট পার্টি দেখল, আমরা তো পরিচালন ব্যবস্থায় আসতে পারব না, যদি না আমরা সরকারে ঢুকি। এখন সরকারে যদি না ঢুকি তাহলে কিভাবে সরকারকে পিছনদিক থেকে পরিচালিত করা যায় তাই উদ্ভব হল পশ্চিমবঙ্গের মতো লেফটফ্রন্ট গভর্নমেন্ট হবে, যে এক্সপেরিমেন্ট অজয় মুখার্জির আমলে হয়েছিল, সেই লেফটফ্রন্ট গভর্নমেন্ট আমলের মতন রেপলিকা তৈরি হল দিল্লিতে। মনে রাখবেন, সেই লেফটফ্রন্ট গভর্নমেন্ট, অজয় মুখার্জির সেই সরকার পশ্চিমবঙ্গে টেকেনি। তারপরেও আপনারা সেই লেফটফ্রন্ট করেছেন। মনে রাখবেন, ইউনাইটেড ফ্রন্টের যারা কনস্টিটুয়েন্টস আছে, যাদের দিয়ে ভাবছেন, অনেক কিছু করাবার চিন্তা করছেন, বেসিক্যালি দে আর কংগ্রেস মেন। বেসিক্যালি বি.জে.পির সঙ্গে হাত মিলিয়েছিলেন এইরকম অনেক লোকও আছে। এইসব লোকেদের দিয়ে একটা দেশের সরকার চলবে আর সেই সরকার ভারতবর্ষ শাসন করবে? কতটা কি করবে আমি জানি না। কি দেখলাম স্ট্র্যান্ডেড লিডারকে প্রিন্সিপ্যাল পার্টির ওয়ার্কিং প্রেসিডেন্ট করে তাকে এনে টেলিভিশনের ক্যামেরার সামনে বসিয়ে দিলেন, কি সুন্দর কোনও প্রতিবাদ পাচ্ছি না। এরপরে তো মুখ্যমন্ত্রী জ্যোতি বসু সপ্তাহে তিনদিন করে দিল্লি যাচ্ছেন, তিনি ঠিক করে দেবেন কে অ্যামব্যাসাডার হবেন, কোন রাজ্যের কে গভর্নর হবেন। তারপর যখন কলকাতায় নামছেন, তখন সাংবাদিকরা

যখন জিজ্ঞাসা করছে, ফুলন দেবি কি মন্ত্রী হবে? তার উত্তর তিনি বলছে ফুলন দেবি মন্ত্রী হতেও পারেন। কমরেড জ্যোতি বসু, বিপ্লবি মুখ্যমন্ত্রী, মহান কমিউনিস্ট নেতা, তার কাছে ফুলন দেবি ভারতবর্ষের মন্ত্রী হলে কোনও আপত্তি নেই। খালি এখানে কংগ্রেসের বিধায়করা সমাজ বিরোধী। এখানকার জনসাধারণকে বলছেন, ওদের ভোট দিও না। ওদের একটা কথা বলি, ওদের ইকনমিক পলিসি নিয়ে খুব বড়াই করা হয়েছে। কমল বাবু ঠিকই বলেছেন। মনে রাখবেন ওরা বলে দিয়েছে পাবলিক সেক্টারে শেয়ার বিক্রি হবে। সেদিন ক্লারিফিকেশন দিয়েছে যে এল.আই.সি. এবং জি.আই.সি. কে স্ট্রেনদেন করবে। কিন্তু এই কথা বলেন নি যে প্রাইভেট সেক্টারে ইনস্যুরেন্স ঢুকতে দেব না। আজকে ডিকটেট করবেন উনি কেন্দ্রীয় সরকারকে, ইনসিয়োরেন্স সেক্টার প্রাইভেট সেক্টারে আসবে। ফরেন ডিরেক্ট ইনভেস্টমেন্ট যেগুলো আসবে, উনি জানেন, বলতে গেলে সেইগুলো কোলান্স করে যাবে। ওনার অনেক কথা দেবগৌড়া শুনবেন না। এই ইকনমিক পলিসির দ্বারা এই সরকার কতটা কি দিতে পারবে আমি জানি না। সেইজন্য এই সরকারকে আমরা এখন অরেঞ্জ লাইট দিয়েছি। গ্রীন দিচ্ছি না, অ্যামবার লাইট দিচ্ছি না। আমরা দেখতে চাই, এই সরকার মানুষের উপকার কতটা করতে পারে। উপকার কতটা গরিব এর কাজে লাগে। বর্তমানে এই সরকার সম্বন্ধে খারাপ কিছু বলব না। আমরা সেইজন্য অ্যামবার লাইট দিচ্ছি না। এই সরকার সম্পর্কে পরে আমরা জাজমেন্ট দেব। ওখানে যাইহোক আমাদের বিরোধিতা সি.পি.এম. এর বিরুদ্ধে পশ্চিমবঙ্গে থাকবে। এখানে যেমন চলছে তেমনি চলবে। এখানে কোনও সহযোগিতা করব না। কারণ ১৯ বছর ধরে পশ্চিমবাংলাকে ওরা দেউলিয়া করে দিয়েছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানিয়ে যে প্রস্তাব ডাঃ গৌরীপদ দত্ত উপস্থিত করেছেন, তাকে আমি সমর্থন জানাই। সেইসঙ্গে কংগ্রেসের পক্ষ থেকে যে সংশোধনী উত্থাপন করা হয়েছে তার আমি বিরোধিতা করছি। আমরা একাদশ লোকসভা নির্বাচনে বামপন্থী দল এবং আমার পার্টি, আমরা কেন্দ্রে জনস্বার্থ বিরোধী কংগ্রেসকে এবং মৌলবাদি শক্তি বি.জে.পি.কে পরাস্ত করতে আহ্বান জানিয়েছি। এই কথা ঠিক যে ভারতবর্ষে সাধারণ ভোটাররা কোনও একটা দলকে নিরঙ্কুশ গরিষ্ঠতা দেয়নি। ভারতবর্ষের মানুষ এমন একটা সরকার চেয়েছে, যে সরকার খোলামেলা আলোচনার ভিত্তিতে এবং দায়বদ্ধতা নিয়ে, নৈতিকতা নিয়ে এমন কতকগুলো কর্মসূচি গ্রহণ করে জনসাধারণের কাছে উপস্থিত করবে এবং তাদের কাছে জবাবদিহি করবে। সুতরাং ভোটের পর একদলীয় শাসন ব্যবস্থা যা আমরা দেখতে অভ্যস্ত ছিলাম সেই শাসন ব্যবস্থার পরিবর্তে একটা কোয়ালিশন সরকারকে আমরা দেখলাম। একথা ঠিক যে কেন্দ্রে ৫০ বছরের মধ্যে ৪৫ বছর একদলীয় শাসনব্যবস্থা কায়েম হয়েছিল। আমাদের দেশে বি.জে.পি.'র উত্থান নিয়ে ওরা দাবি করছেন যে আমরাই নাকি তাদের বাড়বার সুযোগ করে দিয়েছি, সাহায্য করেছি। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি তাদের কয়েকটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। একথা ভুললে চলবে না যে এবারের লোকসভায় কে স্পিকার হবেন তা নিয়ে অনেকগুলি নাম উঠেছিল। আমরা সেখানে আলাপ আলোচনার মাধ্যমে সহমত হয়ে বর্তমান

স্পিকার মহাশয়কে নির্বাচিত করলাম। কিন্তু এর আগেরবার আপনারা কী করেছিলেন? আগেরবার আপনারা সংখ্যালঘিষ্ঠ সরকার ছিলেন কিন্তু তা সত্ত্বেও কারুর সঙ্গে আলাপ আলোচনা না করেই সেখানে আপনারা বি.জে.পি'র সঙ্গে গোপনে আলাপ আলোচনা করে তাদের আপনারা উপাধ্যক্ষের পদটি দিয়ে দিলেন। তারপর আর একটা কথা বলি। ভি.পি.সিং-এর প্রধানমন্ত্রিত্বকালে অযোধ্যায় করসেবার নাম করে লালকৃষ্ণ আদবানি যখন তার রামরথের যাত্রা শুরু করলেন তখন এই জনতা দলই বিহারে তাদের আটকে দিয়েছিলেন। আর আপনাদের প্রধানমন্ত্রী নরসিমা রাও মহাশয়ের আমলে ৯২ সালের ৬ই ডিসেম্বর অযোধ্যায় যে ঘটনা ঘটল তা সকলেই জানেন। তখন বামপন্থী দলগুলির পক্ষ থেকে আমরা প্রধানমন্ত্রীকে বলেছিলাম যে আপনি অযোধ্যায় করসেবার নাম করে, ভজন-কীর্তনের নাম করে সরযু নদীর তীরে জল, বালি নিয়ে ওরা যে ধর্মাচারণ করতে চাইছে তা আটকান। আমাদের মুখ্যমন্ত্রী ৫ই ডিসেম্বর, ৬ ডিসেম্বর বার বার প্রধানমন্ত্রীকে ফোন করেছেন কিন্তু তা সত্ত্বেও সেখানে আপনারা কিছুই করেন নি। সেদিন যে কলঙ্ক আপনারা নিজেদের গায়ে মেখেছেন তা কোনওদিনই আপনারা মুছতে পারবেন না। সেদিন আপনাদের আমরা বলেছিলাম, আপনারা সংখ্যালঘিষ্ঠ সরকার হলেও আপনাদের আমরা এ ব্যাপারে সমর্থন করব যদি আপনারা কার্যকর ব্যবস্থা করেন কিন্তু কিছুই আপনারা করেন নি। সেই সময় উনি কি বললেন? উনি বললেন, 'আমাকে অটল বিহারি বাজপেয়ি, লালকৃষ্ণ আদবানি এবং কল্যাণ সিং কথা দিয়েছেন যে বাবরি মসজিদের গায়ে আঁচড় পড়বে না। সেদিন নরসিমা রাও নীরব থাকলেন আর ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষতার প্রতীক বাবরি মসজিদ ধ্বংস হয়ে গেল। তার হাতে র‍্যাফ, সি.আর.পি. মিলিটারি থাকা সত্ত্বেও ৪ ঘন্টার মধ্যে প্রাচীন সেই সৌধ ধ্বংস হয়ে গেল। আজকে আপনারা তারজন্য কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন। আমরা জানি, চোরের মায়ের বড় গলা হয়। আমরা এও জানি যে এক কান কাটা গ্রামের পাশ দিয়ে যায় আর দু'কান কাটা গ্রামের মাঝখানে দিয়ে যায়। কাজেই আজকে আপনারা অনেক কথাই বলবেন সেটা আমরা জানি। কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকার তার কর্মসূচি ঘোষণা করেছেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি কংগ্রেস দলকে বলতে চাই যে তাদের জবাব দিতে হবে যে কেন স্বাধীনতার ৫০ বছর পরও দেশের বয়স্ক মানুষরা নিরক্ষর থাকেন? কেন তারা দেশের লক্ষ লক্ষ নিরক্ষর মানুষের জন্য সাক্ষরতার কর্মসূচি এতদিন গ্রহণ করেন নি। আজকে কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারের যত দুর্বলতাই থাকুক সেই দুর্বলতার মধ্যেও তারা কিন্তু ঘোষণা করেছেন যে আগামি ২০০৫ সালের মধ্যে তারা সব বয়স্কদের সাক্ষর করবেন, প্রাথমিক শিক্ষাকে ভারতবর্ষের সর্বত্র ছড়িয়ে দেবেন। তারপর বৃটিশ আমল থেকে আমাদের দেশের যে সমস্ত শিল্পি এবং কারিগর ছিলেন, যারা আমাদের দেশের সম্পদ, আমরা দেখেছি ৫০ বছর ধরে কংগ্রেসের বন্ধুরা তাদের জন্য কোনও কর্মসূচি ঘোষণা করেন নি। আপনারা ভেবে দেখবেন এই জিনিসগুলি। বামফ্রন্ট সরকারের কর্মসূচির মধ্যে আমাদের দেশীয় যে সমস্ত শিল্প, কারিগরি তার দক্ষতা বৃদ্ধির জন্য অনেক কর্মসূচি নেওয়া হয়েছে। আপনারা ৫০ বছর ধরে গ্রামাঞ্চলের সাধারণ মানুষের কাছে সামান্য পানীয় জলটুকু তুলে দিতে পারেন নি। গ্রামের মানুষকে অনেক দূরের থেকে জল মাথায় করে আনতে হয়েছে। আপনারা তফসিলি জাতি, তফসিল উপজাতি যাদের জন্য মায়াকান্না কাঁদেন, সেই সমস্ত মানুষ যেখানে থাকেন, সেই প্রত্যন্ত গ্রামাঞ্চলে আপনারা গেছেন কিনা আমি জানিনা, সেই সমস্ত আর্বান এলাকা ঘুরে দেখছেন কিনা আমি জানিনা। আজকে

সেখানকার মানুষের কল্যাণের জন্য যে কাজ সেগুলি এই কর্মসূচির মধ্যে রয়েছে। আর একটা কথা হচ্ছে, কেন্দ্রের এই সরকারকে সমর্থন করা ছাড়া আপনাদের আর কোনও পথ ছিলনা। আপনারা কেন্দ্রে ১৪০টি আসন পেয়েছেন, কাজেই আপনাদের এ ছাড়া আর কোনও পথ ছিলনা। আমরা দায়িত্ববোধ সম্পন্ন পার্টি, আমরা এই সরকারকে সমর্থন করি। এই কথা বলে এই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাব মাননীয় সদস্য গৌরি দত্ত এবং অন্যান্য সদস্যরা এনেছেন, কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকার এবং তাদের কর্মসূচিকে স্বাগত জানিয়ে, সেই প্রস্তাবকে আমি প্রথমে বিরোধিতা করছি, স্বাগত জানাতে পারছিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ১৩ পার্টির যুক্তফ্রন্ট সরকার এবং তাদের এই যে জোট, নির্বাচনের আগে কিন্তু এই জোট ছিলনা। নির্বাচনের আগে এরা কোনও অভিন্ন কর্মসূচি নিয়ে নির্বাচনে অংশ গ্রহণ করেন নি। মূলত একদলীয় স্বার্থে, ক্ষমতার স্বার্থে নির্বাচনের পরে এরা একজোট হয়েছেন। এটা হচ্ছে আমার প্রথম বক্তব্য। দ্বিতীয় বক্তব্য হচ্ছে, যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচিকে সমর্থন করার কথা এরা বলেছেন। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে, সরকার বসার পরে এদের কর্মসূচি তৈরি করেছে এবং আরও যেটা উল্লেখযোগ্য সেটা হচ্ছে, এই কর্মসূচি গঠিত হবার আগে প্রধানমন্ত্রী দেব গৌড়ার সরকার আর্থিক ক্ষেত্রে কংগ্রেস সরকারের যে অর্থ নীতি, তাদের যে নয়া শিল্প নীতি, উদার বাজার নীতি, বেসরকারি করনের নীতি, সেগুলি তারা অনুসরণ করে চলবেন, একথা এই কর্মসূচি ঘোষিত হবার আগে তিনি প্রতিশ্রুতি দিয়েছেন। স্বভাবতই প্রধানমন্ত্রী ঘোষিত হবার পরে এই কর্মসূচি মামুলি হয়ে গেছে, সাধারণ মানুষের এই কর্মসূচি সম্পর্কে আর কোনও আগ্রহ নেই। এই কর্মসূচি আসলে ওল্ড ওয়াইন ইন দি নিউবটল। এছাড়া আর কিছু নয়। জনসাধারণের এই কর্মসূচির প্রতি কোনও আগ্রহ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার সহ, সি.পি.এম সহ, তাদের একমাত্র ইস্যু ছিল হাওয়ালা কেলেঙ্কারি এবং দুর্নীতির বিরুদ্ধে লড়াই। অথচ এই কর্মসূচিতে হাওয়ালা, দুর্নীতির বিরুদ্ধে কোনও উল্লেখ নেই। ৪ নম্বর হচ্ছে, যুক্তফ্রন্টের এই যে ১৩ দলের জোট এবং তারসঙ্গে কংগ্রেসের সমর্থন এই যে সমঝোতা, আমি বলব উভয় পক্ষ থেকে একটা চরম সুবিধাবাদি নীতি এরমধ্যে দিয়ে পরিষ্কার ভাবে বেরিয়ে এসেছে। প্রথমত কংগ্রেস যে বাইরে থেকে সমর্থন জানাতে চেয়েছে, এটা কোনও নীতিগত কারণে নয়, কংগ্রেস তাদের দলের স্বার্থেই সেটা করেছে, কারণ আগামি দিনে আবার তারা ক্ষমতায় ফিরে আসতে চান। আর ১৩ পার্টির যুক্তফ্রন্ট, ওরা ক্ষমতায় বসবার জন্য কংগ্রেসের সমর্থন চেয়েছে। অর্থাৎ উভয়ের মধ্যে সমঝোতা, সেটা কোনও নীতিগত বা আদর্শগত নয়, সেটা চরম সুবিধাবাদি সমঝোতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের ঐ ১৩ পার্টির জোট, সেখানে শুধু সি.পি.এম. বা জনতা পার্টি নয়, ডি.এম.কে., অসম গণপরিষদ সবাই নির্বাচনে কংগ্রেস বিরোধী অবস্থানে থেকে লড়েছেন, কিন্তু অদ্ভুত ব্যাপার, নির্বাচনের পর সরকারি ক্ষমতা করায়ত্ব করবার জন্য সেই কংগ্রেসের সমর্থন পাবার জন্য তাদের কাছে ভিক্ষাপ্রার্থি, অনুগ্রহপ্রার্থি হয়েছেন এবং তারজন্য তাদের কোনও নীতিতে বাধেনি। এই প্রসঙ্গে বলে রাখি, ন্যাশনাল ফ্রন্ট এবং লেফট ফ্রন্ট সম্বন্ধে নির্বাচনের আগে কংগ্রেস নেতারা বলেছিলেন ওরা সুবিধাবাদি মোর্চা এবং ওরা

ক্ষমতায় এলে দেশের সর্বনাশ হবে। আবার ভোটের পর সেই যুক্তফ্রন্টকে তারা সমর্থন জানাল। এই যে সুবিধাবাদি বোঝাপড়া, এটা রাজনৈতিক সুবিধাবাদ। এটাকে গ্রহণযোগ্য করবার জন্য বিশেষ করে সি.পি.এম. দায়িত্ব নিয়েছে। কিন্তু সেই সমঝোতা সম্পর্কে তাদের নিজেদের ক্যাডার সমর্থকদের বোঝাতে হবে, যুক্তিগ্রাহ্য ব্যাখ্যা দিতে হবে। তারই জন্য সাম্প্রদায়িকতার প্রশ্ন তুলে বি.জে.পি. যে সাম্প্রদায়িক শক্তি এবং তাকে ঠেকাতেই কংগ্রেসের সঙ্গে সমঝোতা করতে হয়েছে এটা বোঝাতে চাইছেন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, নির্বাচনের আগে এই সি.পি.এম. কী বলেছিলেন পিপলস ডেমোক্রাসিতে? ৩১শে মার্চ পিপল ডেমোক্রাসিতে শ্রী হরকিষণ সিং সুরজিৎ বলেছেন "Congress is identified with price rise, unemployment, institutionalised corruption and criminalisation not to speak of cultivation of the communal situation and a threat to national unity and integrity." অর্থাৎ কংগ্রেসকে আনার অর্থ সাম্প্রদায়িক পরিস্থিতি গুরুতর হওয়া এবং জাতীয় ঐক্য বিপন্ন হওয়া এবং তারসঙ্গে দ্রব্যমূল্য বৃদ্ধি, বেকারত্ব, দুর্নীতি পরায়ণতা ইত্যাদি। শ্রী হরকিষণ সিং সুরজিৎ আরও কি বলেছেন পিপল ডেমোক্রাসিতে? তিনি বলেছেন The congress which claims to be a secular party is compromising with the communal Hindutwa policy of the BJP. কংগ্রেস(আই), যারা নিজেদের ধর্মনিরপেক্ষ বলে দাবি করেন তারা বি.জে.পি.র হিন্দুত্ববাদের সঙ্গে সমঝোতা করছেন। ভোটের আগে বলা হল এসব কথা। আর ভোটের পর বলছেন কংগ্রেস আর বি.জে.পির মধ্যে তফাৎ আছে; কংগ্রেস হচ্ছে ধর্মনিরপেক্ষ শক্তি এবং বি.জে.পি. সাম্প্রদায়িক শক্তি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সি.পি.এম. ভি.পি.সিং-এর সরকারকে সমর্থন করতে গিয়ে বি.জে.পির সঙ্গে হাত মিলিয়েছিলেন। এই কথা উল্লিখিত হয়েছে। আপনারা জানেন পুরুলিয়ায় আদবানির রথ অবাধে চলে গেল, আপনারা তাকে সমর্থন করলেন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী সৌগত রায় ঃ** গৌরীপদ দত্ত আনীত প্রস্তাবের ব্যাপারে আমাদের দলের পক্ষ থেকে আব্দুল মান্নান যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন তারসঙ্গে আরও দুটি অ্যামেন্ডমেন্ট আমি যোগ করছি। আফটার দি প্যারা ফোর, 'যেহেতু এই সময় দেশের মানুষ ও কোনও রাজনৈতিক দলই নির্বাচন চায় না, যেহেতু সাম্প্রদায়িক শক্তি দেশের কেন্দ্রীয় সরকারে অধিষ্ঠিত হয়ে দেশের ঐক্য এবং সংহতির ক্ষেত্রে বিপদ জনক হয় 'এটা যোগ করছি। আমি এই দুটি অ্যামেন্ডমেন্ট যোগ করছি এটা বোঝাবার জন্য যে আজকে যে সরকার তৈরি হয়েছে সেই সরকার সম্পর্কে কেন আমরা উৎসাহিত বোধ করতে পারছি না, কেন আমরা মনে করছি এই সরকার এটা নেসেসারি ইভিল। তার মানে এটা প্রয়োজনীয় খারাপ কেন সেটা আমি ব্যাখ্যা করার চেষ্টা করছি। পাশাপাশি আমি এটা বোঝাবার চেষ্টা করছি কেন সি.পি.এম-এর লোকেরা এই সরকার সম্পর্কে উৎসাহ বোধ করছে। একটা ইতিহাস আছে ইউনাইটেড ফ্রন্টের। স্যার, আপনি জানেন দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পর ইউরোপের অনেক দেশে কমিউনিস্ট দল ইউনাইটেড ফ্রন্ট তৈরি করেছিল। অন্যান্য গণতান্ত্রিক দলগুলিকে সঙ্গে নিয়ে একটা ইউনাইটেড ফ্রন্ট তৈরি করেছিল। স্যার, আপনি জানেন ডিমিট্রিপ থিওরি, ওই কমিউনিস্ট দল আস্তে আস্তে কিভাবে গণতান্ত্রিক দলগুলিকে গিলে ফেলেছিল। আজকে সি.পি.এম ভাবছে

তারা সর্বত্র একই অবস্থা করবে। আজকে সি.পি.এম. নেসেসারি ইভিলের ভূমিকা নিয়ে স্বপ্ন দেখছে ইউরোপের মতো অন্য দূর্বল গণতান্ত্রিক দলগুলোকে গিলে ফেলবে। আমি মনেকরি ভারতবর্ষের যা পরিস্থিতি তাতে যতই উৎসাহ বোধ করুন না কেন, সি.পি.এম-এর পক্ষে সেটা সম্ভব নয়। আজকে নেসেসারি ইভিল ইউনাইটেড ফ্রন্ট সরকারকে কেন সমর্থন করেছিলাম সেটার উদ্দেশ্য স্পষ্ট করে বুঝতে হবে। আপনারা জানেন এবারের সাধারণ নির্বাচনে ভারতবর্ষের জাতীয় কংগ্রেস ২৮ শতাংশ ভোট পেয়েছে। জাতীয় কংগ্রেস সবচেয়ে বেশি ভোট পেয়েছে। বি.জে.পি-র পারসেনটেজ অনেক কম, ২০ শতাংশ। এটা অত্যন্ত স্পষ্ট যে ভারতবর্ষের মানুষ কিন্তু এক দলীয় কোনও ম্যানডেট দেয় নি। কিন্তু আপনাদের প্রস্তাবের মধ্যে প্রচ্ছন্নভাবে বলার চেষ্টা করা হয়েছে যে এই যুক্তফ্রন্ট সরকারকেই ভারতবর্ষের মানুষ ম্যানডেট দিয়েছে। এটা ঠিক নয়। আপনারা হিসাব করে দেখুন আজকে ন্যাশনাল ফ্রন্ট কোন জায়গায় আছে আর কংগ্রেস কোন জায়গায় আছে। বি.জে.পি. ব্যাপারে দেখুন, বি.জে.পি. ১৬০টি সিট, শিবসেনা ১৭ এবং আকালি দল ৮, মোট ১৮৫ এবং তারসঙ্গে কিছু কিছু নিয়ে মোট ১৯০কি ১৯১ হবে। অন্যদিকে থার্ড ফ্রন্ট কিভাবে তৈরি হয়েছে? একটা হচ্ছে লেফট ফ্রন্ট, সি.পি.এম, সি.পি.আই, আর.এস.পি এবং ফরোয়ার্ড ব্লক, এইসব মিলে ৫০টির কাছাকাছি আসন পেয়েছে। আর একটা হচ্ছে ন্যাশনাল ফ্রন্ট, যেখানে জনতা দল আছে, তেলেগু দেশম, এবং এ.জি.পি.। আর হচ্ছে ফেডারেল ফ্রন্ট, তেলেগু দেশম চন্দ্রবাবু নাইডু গোষ্ঠী, মানিলা কংগ্রেস ইত্যাদি সব আছে। এই তিনটি ফ্রন্টের সংমিশ্রনে যে ন্যাশনাল ফ্রন্ট তৈরি হয়েছে তাকে লেফট ফ্রন্ট বাইরে থেকে সমর্থন করছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের বিভিন্ন ফ্রন্টের সংমিশ্রনে একটা কেন্দ্রীয় সরকার তৈরি হয়েছে। আমাদের মতে দিস ক্যান নট বি এ স্টেবল কনফিগারেশন। এটা ঠিক যে ইউরোপ'এর অন্যান্য দেশের মতো ভারতবর্ষ কোয়ালিশনের জায়গা কখনও প্রত্যক্ষ করেনি। আমাদের কোনও অভিজ্ঞতা নেই। ইতালি, জাপান, ফ্রান্স এবং অস্ট্রিয়াতে সরকার পরিবর্তন হয় প্রায়ই। নানারকম কোয়ালিশনে তারা সরকার চালায়। যেহেতু তাদের অর্থনীতির কাঠামোটা পুঁজিবাদি অর্থনৈতিক একটা স্থায়িত্ব পেয়েছে, তাদের ক্ষেত্রে সরকার এরফলে অ্যাফেক্ট করে না। কিন্তু আমাদের দেশে কেন্দ্রীয় সরকারের উপরে দেশের ঐক্য, দেশের উন্নয়ন অনেকাংশে নির্ভরশীল। সেখানে আমরা কংগ্রেসিরা নিশ্চিত নই যে এই সরকারের দ্বারা ভারতবর্ষ সমৃদ্ধ হবে কিনা। কিন্তু আমরা তাও এই সরকারকে সমর্থন করছি এবং করবও। আমরা ততক্ষণ সমর্থন করব যতক্ষণ পর্যন্ত না ওরা নিজে থেকে পড়ে যাচ্ছে। আমরা প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে বিজেপি'র সরকারে আসাকে সমর্থন করতে পারব না। বিজেপি পড়েছে সেটা আমাদের বিরোধিতার জন্য। বিজেপি সরকারে আসতে পারছে না সেটাও আমাদের বিরোধিতার জন্য। আমাদের বর্তমান সরকারের কাছে প্রত্যাশা নেই, আশাও কিছু নেই। ওদের কাছে আমাদের কোনও উচ্চাশাও নেই। যে উচ্চাশার কথা এই প্রস্তাবের মধ্যে আমরা দেখতে পাচ্ছি তা আমাদের নেই। ভারতবর্ষের মতো দেশে কোয়ালিশন এরা'র মত আমাদের রাজনৈতিক কাঠামো ম্যাচিওর্ড হয়নি। আমরা মনেকরি যে, কংগ্রেস অনেকদিন দেশ শাসন করেছে, যখন তারা শাসন করেছে তখনই দেশকে তারা স্থায়ী সরকার দিতে পেরেছে। কংগ্রেস দল থেকে এখন আমরা দেশ চালাতে যারা কংগ্রেস থেকে চলে গেছে, তাদের মধ্যে নানা দল আছে, যেমন, তামিল ম্যানিলা কংগ্রেস, মধ্যপ্রদেশ বিকাশ কংগ্রেস, ন্যাশনাল কংগ্রেস (তিওয়ারি) আছে, এদের সঙ্গে আমাদের মৌলিক ফারাক খুব

নেই, এদের কংগ্রেসে ফিরে আসার জন্য আমরা আহ্বান জানিয়েছি। এদের আমরা এক জায়গায় আনার জন্য চেষ্টা করব যাতে জাতীয় দল হিসাবে কংগ্রেস আবার শাসন ক্ষমতায় আসতে পারে। কারণ কেন্দ্রে কখনই ভ্যাকুয়াম থাকতে পারে না। কেন্দ্রে আবার রাষ্ট্রপতি শাসনের সুযোগও নেই। আমাদের মতো গরিব দেশে বছর বছর পার্লামেন্টারি ইলেকশন হোক, এটা আমরা কেউই চাই না। সেজন্য আমরা দেবেগৌড়া সরকারকে সমর্থন করছি। আপনাদের এটা মনে রাখতে হবে যে, দেবেগৌড়া এদের প্রথম চয়েস ছিল না। প্রথম চয়েস ছিল ভি.পি. সিং। দ্বিতীয় চয়েস ছিল মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তাকে পার্টির সেন্ট্রাল কমিটি জোর করে ভোটাভুটি করে প্রধানমন্ত্রী হতে দিলেন না। দেবেগৌড়া ছিলেন এদের ৩য় চয়েস। এখানে কিন্তু এদের কেন্দ্রে সরকার চালাবার জন্য অনেক সেন্ট্রিফিউগ্যাল পুল রয়েছে। দেবেগৌড়া আগে ছিলেন কর্ণাটকের মুখ্যমন্ত্রী তখন কর্ণাটকের সাথে তামিলনাড়ুর জল নিয়ে একটা ডিসপিউট ছিল। আবার পাঞ্জাবের সঙ্গে হরিয়ানার জল নিয়ে একটা ডিসপিউট রয়েছে। একটা সরকার এতগুলো ফেডারেল ফোন্ডের সাহায্য পাচ্ছে। তাই তারা সরকার চালাতে পারবেন কিনা জানি না। তবে এই সরকারের ইকনোমিক পলিসিতে উৎসাহিত হয়ে আমি ইকনোমিক পলিসিটা এনে পুঙ্খানুপুঙ্খভাবে পড়ছিলাম। তাতে দেখলাম যে এরা একটা কমিটি তৈরি করেছেন, যারমধ্যে সুরজিৎ সিং বারনালা আছেন, চন্দ্রবাবু নাইডু আছেন, আর চিদাম্বরম আছেন। এটা একটা ইনসেপিড ডকুমেন্ট। কংগ্রেসের নির্বাচনি ইস্তাহারে এর চাইতে অনেক ভাল কথা আছে। যারা সেটা পড়েন নি তারা একটু পড়ে দেখুন। কংগ্রেসের নির্বাচনি ইস্তাহার অনেক বেশি প্রো-পিপল। সেটি পড়লে আপনারা উৎসাহিত হবেন এবং কংগ্রেসের নির্বাচনি ইস্তাহার সমর্থন করবেন। তাই বলছি যে, বর্তমান কেন্দ্রীয় সরকারের দ্বারা আমরা উৎসাহিত হতে পারছি না। আমরা এদের তাড়াতাড়ি পড়ে যেতে দেব না। এদের স্থায়িত্ব যেহেতু কংগ্রেসের হাতে, সেইহেতু আপনারা দীর্ঘদিন ধরে কংগ্রেসের বিরুদ্ধে যেসব কথা বলেছেন সেই অভ্যাসটা আপনাদের ত্যাগ করতে হবে। আমরা বিজেপি'র বিরুদ্ধে লড়াই করে যাব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় এবং অন্যান্যরা যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই প্রস্তাবের মূল লক্ষ হচ্ছে কেন্দ্রে যে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে তাকে স্বাগত জানান। এখানে যেসব কারণ দেওয়া হয়েছে সংক্ষেপে সেগুলো সব সমর্থন করছি, তবে খালি মনে করিয়ে দিচ্ছি যে, যুক্তফ্রন্ট সরকার হবার আগে তার যে কর্মসূচি তৈরি হয়েছিল সেটা ১৩টা দল মিলে তাদের প্রতিনিধিরা বসে একসঙ্গে সেই কর্মসূচি তৈরি করেছিলাম। সেখানে নির্বাচনের সময় বা নির্বাচনের আগে আমাদের একটা কর্মসূচি ছিল তাতে জনতা দল, তারপরে সমাজবাদি পার্টি এবং বামপন্থী এবং আরও অন্যান্য দল মিলে এই কর্মসূচি নেওয়া হয়েছিল। কিন্তু এখানে যে ১৩টি পার্টি আমাদের, তাদের কিন্তু প্রত্যেকের আলাদা আলাদা কর্মসূচি, কিন্তু তবুও আমরা সবাই মিলে কর্মসূচি তৈরি করেছিলাম। আগের সরকার যে অসুবিধার সৃষ্টি করেছিলেন এবং নতুন যে কর্মসূচি অর্থনৈতিক ক্ষেত্রে নিয়েছিলেন তারফলে মুষ্টিমেয় মানুষ উপকৃত হত, বেশিরভাগ মানুষ এরদ্বারা উপকৃত হত

না। সেই কারণেই এই কর্মসূচি করা হল যাতে করে দেশের বেশিরভাগ মানুষ এরদ্বারা উপকার পেতে পারে। আগের অর্থনৈতিক নীতির ফলে আমাদের এখানেও কতগুলো কারখানা কি প্রাইভেট সেক্টর কি রাষ্ট্রায়ত্ত সেক্টরে দুর্বল করা হয়েছিল, সেই কারণে আমরা আরেকটা প্রস্তাব আমরা সবাই মিলে গ্রহণ করেছিলাম যাতে করে সেগুলো আর দুর্বল না হয়। ভারতবর্ষের অর্থনীতিতে যে একটা অসুবিধার সৃষ্টি হয়েছিল যারফলে ঋণ যাদের কাছ থেকে নেওয়া হয়েছিল তারা ডিকটেটর হিসাবে দেশটাকে চালাতে চাইছিল। এখন আমাদের দেখতে হবে তাদের ওই ডিকটেশন আমরা কতটা মেনে চলব, এটা আমাদের দেখতে হবে। সেখানে কর্মসূচি সবটাই আমি বলছি না, তবে বিশেষ করে জোর দেওয়া হয়েছে গরিব মানুষের ক্ষেত্রে, সেখানে কিছু করতে পারি কিনা দেখতে হবে। তারপরে বেকারত্ব একটা ভয়ঙ্কর বিস্ফোরণ অবস্থায় রয়েছে ভারতবর্ষে, তার সম্বন্ধে কিছু করতে পারি কিনা দেখতে হবে। কাজেই যে কর্মসূচি আমরা ৪টি দলে মিলে করেছিলাম অর্থাৎ বামপন্থী এবং দুটি অন্য দল মিলে করেছিলাম, এটা তার কর্মসূচি নয়, এটা আমরা সবাই মিলে আরেকটা কর্মসূচি নিয়েছি এবং সেটা গ্রহণও করেছি। কর্মসূচি তো করা যায় কিন্তু সেটা কার্যকরি হবে কিনা সেটা আমাদের দেখতে হবে। এটা আমাদের নিশ্চয় দেখতে হবে। সুতরাং আমাদের সব দিকটা দেখে কাজ করতে হবে। সেইজন্য এই প্রস্তাব সমর্থনের জন্য গৌরী দত্ত যে মোশন এনেছেন এবং সেই মোশনের উপরে যে দু'ই একটি সংশোধনী দেখালাম, সেই সংশোধনীর কোনও প্রয়োজন নেই কেননা একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে এই সরকার করতে হল। ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রে এমন একটা অবস্থা এই ৪৮ বছর দেশ স্বাধীন হবার পরে আমরা দেখলাম যে এক দলীয় সরকার আর চলে না। রাজ্যের অনেক জায়গায় যেমন ৩টি জায়গাতেই যুক্তফ্রন্ট সরকার হয়েছে, তাতে বামপন্থীরাও আছেন। আগেও এইরকম দু'একটা জায়গায় ওইরকম হয়েছিল। অতীতেও ন্যাশনাল ফ্রন্ট হয়েছিল। কিন্তু এবার যে অবস্থা তাতে দেখা গেল যে কোয়ালিশন সরকারই আমাদের করতে হল। এমন একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে এবং মানুষ এমনভাবে ভোট দিয়েছে এবং যা বিচার তারা করেছে তাতে কোনও একটি দলের পক্ষে সরকার তৈরি করা সম্ভব নয়। সংখ্যাগরিষ্ঠতা কারুরই নেই। কিন্তু সংখ্যা যা দেখলাম তাতে খুব বিস্মিত হতে হয় যে বি জে পির সংখ্যা আগের থেকে অনেক বেড়েছে।

[5-50 — 6-00 P.M.]

সেইজন্য আরও আমাদেরকে এটা দেখতে হল। এখন আমরা যেটা নির্বাচনের আগে বলেছিলাম কংগ্রেসের বিরুদ্ধে, বি.জে.পি.র বিরুদ্ধে; এটা শুধু বিরোধিতা করলে তো হবেনা, একটা তৃতীয় বিকল্প শক্তি তৈরি করতে হবে। আমরা যেটা ভেবেছিলাম, যেভাবে হবে, ঠিক সেইভাবে হয়নি। কিন্তু তৃতীয় বিকল্প সেটা দুর্বল হলেও সেই তৃতীয় বিকল্প গড়বার দিকে আমরা নজর দিয়েছিলাম, ইলেকশনের সমস্ত হিসাব দেখে। ভোট কিভাবে হয়েছে না হয়েছে তার বিশ্লেষণের মধ্যে আমি যাচ্ছি না। এখন কি হল, বি.জে.পি. তারা ১৯৫টি নাম দিয়েছিলেন, তাদের সঙ্গে যারা আছে তাদের নিয়ে, বি.জে.পি. তারা সেই নামগুলি রাষ্ট্রপতির কাছে দাখিল করেছিলেন। তখন আমরা বসে ঠিক করলাম দেবগৌড়াকে আমরা সমর্থন করব, তাকে আমরা বললাম আপনি প্রধানমন্ত্রী হন, এটা সবাই মেনে নিলেন। কারণ আমাদের পার্টির কথা হয়েছিল, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির কথা, সেখানে আমরা বলেছিলাম, আমরা আগেও

যা বলেছি, এখনও তাই বলছি, সরকারে আমরা যোগ দিচ্ছি না। কিন্তু সর্বতোভাবে আমরা-সরকারের পাশে থাকবো, সরকারকে সাহায্য করব কারণ, আমাদের কর্মসূচি যখন একই হয়েছে। আমরা বললাম, যুক্তফ্রন্টের কর্মসূচি যা আপনারা করেছেন তা আমরা সমর্থন করব। তখনই আমরা রাষ্ট্রপতির কাছে সব্যই গেলাম। রাষ্ট্রপতিকে আমরা বললাম। কংগ্রেস গেলেও তার আগে আমরা যাবার আগে একটা ছোট্ট ৪ লাইনের প্রস্তাব নিয়েছিল ওখানে লোকসভায় তারা বি.জে.পি.কে কখনই সমর্থন করবে না। এই বলে তারা ৪ লাইনের প্রস্তাবটি রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিয়েছিল। আমরা যেতে, যখন দেবগৌড়াকে নিয়ে গেলাম, তখন রাষ্ট্রপতি বললেন, ঐ ৪ লাইনের প্রস্তাবে হবে না। এটা নেগেটিভ, নেতিবাচক। কংগ্রেস যদি বি.জে.পি.কে সমর্থন না করে তাহলে আপনারা যে ১৭৫টি নাম দিয়েছেন, তাতে কি করে হবে, এটা হবে না। কংগ্রেস আপনাদেরকে সমর্থন করবে কিনা, বি.জে.পি.কে সমর্থন করবে না, সেই খবর আমার কাছে রয়েছে, কিন্তু কংগ্রেস আপনাদের ঐ ফর্মেশনকে সমর্থন করবে কিনা, যুক্তফ্রন্ট যেটা আপনারা বলছেন, সেটা আমাকে জানতে হবে। প্রথম হচ্ছে, যে দল বেশি তাদের ডাকতে হয়, সংখ্যাগরিষ্ঠতার চেয়ে কম হলেও তাদেরকে ডাকতে হয়। আমরা তখন বললাম, আমরা জানি কংগ্রেস দল মিটিং করছে,—ওয়ার্কিং কমিটির মিটিং হচ্ছে আমরা যা খবর পেয়েছি আপনি ঐ চিঠি পেয়ে যাবেন পজেটিভ। তখন উনি দেবগৌড়াকে বললেন, দেরি করে কি লাভ আছে, আপনি যাননা, আপনার যখন নেতৃত্বে হচ্ছে, সব দল মিলে আপনি যান, কংগ্রেসের সঙ্গে কথা বলুন। নরসিমার সঙ্গে কথা বলুন। উনি গিয়েছিলেন, উনি পরে কথা বলেছিলেন, নরসিমা বলেছিলেন আমরা মিটিং-এ বসেছি, পজিটিভটা আমরা পরে বলব। আমি সংক্ষেপে বলছি, একটা রহস্য থেকে গেল, এটা বুঝলামনা কি হল। দেড়টার সময় একটা প্রস্তাব নেওয়া হল, ওরা যদি সরকার তৈরি করে যুক্তফ্রন্টকে আমরা সমর্থন করব। এই বলে প্রস্তাব এল, এর থেকে পজিটিভ আর কি আছে! কিন্তু সেটা পৌঁছাতে পৌঁছাতে রাষ্ট্রপতির কাছে তিনটে সাড়ে তিনটে বেজে গেল দেড়টার সময় যে প্রস্তাব নেওয়া হল। ইতিমধ্যে আমার মনে হয় এটা ঠিক হয়নি। রাষ্ট্রপতি নিজে তো তার সেক্রেটারিকে দিয়ে খবর নিলে পারতেন কি হচ্ছে। কংগ্রেস তখন প্রস্তাব নিয়ে নিয়েছে, সেখানে উনি অপেক্ষা না করে বি.জে.পি.কে ডাকলেন। আপনারা সরকার গঠন করুন। আমরা বললাম এটা ঠিক হয়নি। উনি বললেন, লিগ্যাল ওপিনিয়ন নিয়েছি, ফার্স্ট পার্টিকে ডাকতে হবে। ইউ আর ফর্টিফাইভ বাই টু রেজলিউশন অফ দি কংগ্রেস পার্টি। একটাতে বলছেন বি.জে.পি.কে সমর্থন করবেনা, পরেরটাতে বলছেন, ওরা করলে, ইউনাইটেড ফ্রন্ট করলে, যুক্তফ্রন্ট করলে আমরা সমর্থন করব। ফলে পরিস্থিতিটা পাল্টে গেল। আমরা বললাম, আপনি ১০ দিন সময় দিলেন কেন যাইহোক, আমাদের দেশে জনপ্রতিনিধি কেনাবেচা হয়তো এর আগে কংগ্রেসের সংখ্যাগরিষ্ঠতা ছিলনা, কংগ্রেস ৮ জন লোকসভার সদস্য কিনে নিয়েছিল, ফলে তারা সংখ্যাগরিষ্ঠ হয়েছিল।

[6-00 — 6-10 P.M.]

কাজেই আমাদের একটা ভয় ছিল। কিন্তু রাষ্ট্রপতি ওদের দশদিন সময় দিলেন কেন বুঝতে পারলাম না, তিন, চারদিন সময় দিতে পারতেন। যাইহোক উনি ওদের বললেন, ওরা সরকার করলেন, কিছুই হল না। কংগ্রেস তাদের কথা রেখেছে, একটাও বেশি ভোট তারা

[18th June, 1996]

পেলেন না। তারপর কথা হল, কংগ্রেস সমর্থন করবে, তারজন্য কি কোনও শর্ত আছে, কোনও কন্ডিশন আছে। ওরা বললেন, আমরা আন-কন্ডিশন সাপোর্ট দিচ্ছি। এখন আমরা যে পরিস্থিতিটা বুঝছি, সরকারটা তৈরি হল, তবে এখনও সম্পূর্ণ হয়নি, আমাদের বামপন্থীদের মধ্যে পার্থক্য ছিল, বামপন্থীদের কেউ কেউ বলল সরকারে যোগ দেব না, আবার সি.পি.আই বলল সরকারে সে যোগ দেবে। তবে আমরা বলেছি মতপার্থক্য যাই থাকুক না কেন এই সরকার যাতে চলে সেইজন্য আমরা সম্পূর্ণভাবে সমর্থন করব। আমাদের যদি কিছু সমালোচনার থাকে তাহলে আমরা সেটা বন্ধুত্বপুর্ণভাবে আলোচনা করব। কংগ্রেসিরাও বলেছেন আমাদের কোনও শর্ত নেই, আমরা ওদের সমর্থন করব। তার মানে এই নয়, কংগ্রেস কিছু বলতে পারবেনা, কোনও সমালোচনা করতে পারবে না। যে কর্মসূচি আমরা রেখেছি সেই কর্মসূচি রূপায়িত হবে, তার ভালো-মন্দ তারা বলবে। পার্লামেন্টে কংগ্রেস একটা বড় দল আছে তাদের কিছুই বলার থাকবে না, এটা হয়না। তা নাহলে এই সরকার চলতে পারেনা। এখন হচ্ছে কি, আমরা সবাই মিলে বাধ্য হচ্ছি, কারণ এই মুহূর্তে তো নির্বাচন করা যায়না। আবার নির্বাচক মন্ডলির কাছে যাওয়া, আবার নির্বাচনের হাওয়া তোলা, এই ব্যাপারে কেউ প্রস্তুত নয়। তবে আমরা তো আর কেউ জ্যোতিষ নয়, এই সরকার কতদিন চলবে এটা আমরা কেউ বলতে পারব না। তবে এই সরকার চলুক শেষ অবধি, পাঁচ বছর চলুক এটাই আমরা বলছি। সরকার চালাতে গিয়ে যারা আমরা সরকারে যোগ দিইনি, এই তেরোটি দলের যারা প্রতিনিধি আছে তাদের নিয়ে একটা স্টিয়ারিং কমিটি করা হয়েছে। তারা ভেতরটা এবং বাইরেটা দেখবে। তাছাড়া প্রধানমন্ত্রী অধিকার দেওয়া হয়েছে, যখন প্রয়োজন মনে করবেন যে কোনও মুখ্যমন্ত্রীর সঙ্গে উনি কথা বলতে চান, সেই মুখ্যমন্ত্রীকে উনি ডাকবেন। আমাদের একটা মিটিং হয়েছিল এবং আমি সেখানে গিয়েছিলাম। এইরকম দুটো কমিটি হয়েছে, আবার আমাদের একটা কার্যকরি মিটিং করতে হবে। এইভাবে যাতে আমাদের সরকার পরিচালনা হয় সেদিকে আমাদের নজর রাখতে হবে। যাতে করে এই সরকারটা ভালো করে চলে। আমি বেশি কথা বলছি না, কংগ্রেসের পক্ষ থেকে এখানে যে কথাগুলো বলা হল, নিশ্চয় তারা তাদের নেতৃত্বের সঙ্গে আলোচনা করেই বলেছেন। তবে তারা তাদের এই সংশোধনী দিতে বলেছেন কিনা আমরা জানিনা। এই সংশোধনীগুলি আমি দেখেছি, এটা অর্থহীন। ওদের কেন্দ্রীয় নেতৃত্ব বলছে দেবগৌড়া সরকারকে নিঃশর্ত সমর্থন করছে, আর ওরা এখানে এই অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। এই সংশোধনী অর্থহীন, এটা এখানে আসেনা। সেইজন্য বলছি, আমাদের যে মহাবিপদ, এটা আমরা সবাই বুঝতে পারছি। ধর্মনিরপেক্ষ দল কংগ্রেস সম্পর্কে আমাদের অনেক সমালোচনা আছে, তাদের বিরুদ্ধে আমরা লড়াই করছি, এটা আপনারা জানেন। কিন্তু এটা তো ঠিক কংগ্রেস ধর্মনিরপেক্ষ পার্টি, তারা ঘোষণা করেন, ধর্মনিরপেক্ষ পার্টি সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের অভিযোগটা কি? আমাদের অভিযোগ হচ্ছে কিন্তু সেইটা প্রস্তাবে আছে, এটা ঠিক কথা। এটা একেবারে বিজেপি'র সঙ্গে পার্থক্য। কারণ ওরা নিজেরাই বলেন ওরা কমিউনাল পার্টি, সাম্প্রদায়িক দল। কার্যকর ক্ষেত্রে আমরা দেখি কংগ্রেস ওদের কাছে আত্মসমর্পণ করে। বরাবর বিজেপি'র কাছে আত্মসমর্পণ করে। এই যে মসজিদটা ভেঙে দিল করসেবকরা, এটা কি নরসীমা বন্ধ করতে পারতেন না? নিশ্চয়ই পারতেন। যে কমিটি উনি করেছিলেন, আমরা সবাই গিয়েছিলাম ভারতবর্ষ থেকে। তারমধ্যে রাজনৈতিক দলের বন্ধুরা ছিলেন, অন্যরাও ছিলেন। আমরা ওকে সমস্ত ক্ষমতা দিয়েছিলাম। এমন কি বলেছিলাম

আমরা ৩৫৬-এর বিরুদ্ধে কিন্তু প্রয়োজন হলে আপনি ব্যবহার করবেন। যদিও আপনারা ৯০ বার এইসব করেছেন ভারতবর্ষে। আমরা এর বিরোধিতা করেছি কিন্তু এই বিপদের মুখে ওরা যা করতে যাচ্ছেন, আমাদের কাছে খবর আসছে, ওরা যা করতে যাচ্ছেন ভয়ঙ্কর কাজ করতে যাচ্ছেন এবং ঠিক তাই করলেন। কয়েক ঘন্টার মধ্যে মসজিদটাকে ভেঙে দিলেন। এটাকে উনি রুখতে পারতেন। করলেন না। পরে যখন কল্যাণ সিং মুখ্যমন্ত্রী ছিলেন ঐ উত্তরপ্রদেশে তার নেতৃত্বে এটা হল। তিনি সুপ্রিম কোর্টে গিয়ে বলেছিলেন। আমার করসেবকরা যাচ্ছেন গানবাজনা করতে, পূজো করতে। আমরা ওখানে অন্য কোনও কারণে যাচ্ছি না। মসজিদটা তো ভেঙে দিলেন, কথা রাখলেন না। তারপর কলকাতায় এসে উনি মিটিং করলেন এবং মিটিং-এ কি বললেন? আমি ক্যাসেটে ধরে রেখেছি। নরসিমা যখন প্রধানমন্ত্রী ছিলেন ওকেও দিয়ে এসেছি সেই ক্যাসেট। কল্যাণ সিং বলছেন সেখানে আগর কন্ট্রাকটরকো দিয়া যাতা, ইয়ে কাম তোড়নে কে লিয়ে দেড় মাহিনা টাইম লাগতা আভি পাঁচ ঘন্টা কা আন্দর মে বিলকুল তোড় দিয়া। এই কথা বক্তৃতায় বলছেন। আমি বললাম এই লোককে আপনি বিশ্বাস করলেন? ওর বক্তৃতা তো ন্যাশনাল কাউন্সিল অব ডেভেলপমেন্টে আপনারা শুনেছেন। কিন্তু মারাত্মক হচ্ছে উত্তরপ্রদেশের মতো জায়গায় ক্ষমতা দখল করে নিয়েছে। যাই হোক উনি বললেন একজন মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন। কাজেই আমি বিশ্বাস করেছিলাম। তারপর ভুল তো যা শোধরাবার শুধরে নিয়েছিলেন। সরকারকে যেতে হয়েছিল। তাই আমি এখন বলছি বিপদটার কথা। আমরা যদি না মনে রাখি তাহলে আমরা ভয়ঙ্কর বিপদে পড়ব। আমরা পৃথিবীর ইতিহাসে দেখেছি এমন এমন ঘটনা হয়। যখন আমাদের সেই বিপদটাকে প্রধান বিপদ হিসাবে দেখতে হয়। তারপর সেই বিপদে কি করণীয় সেটা পরের কথা। কিন্তু আমরা যদি এই বিপদটাকে না মানি তাহলে ভয়ঙ্কর বিপদ। ৯১ সালে বিজেপি শতকরা ১১ ভাগ ভোট পেয়েছে। কি আরেকটু হয়তো বেশি পেয়েছে। সেটা এবার নেমে এসেছে ৬ ভাগ। হয়তো তার বেশির ভাগ কংগ্রেস পেয়েছে। তা পাক। কিন্তু আমি বলছি এই কথাটা। শুধু পশ্চিমবঙ্গই যা একটু মানসম্মান রেখেছে। কারণ অন্য অনেক জায়গাতে তো এই মসজিদ ভাঙবার পরও বিজেপি এগিয়েছে। বিজেপি ভোট পেয়েছে। যদিও ওরা অপারচুনিস্ট দল। তারা মহারাষ্ট্রে কংগ্রেসের থেকে কম ভোট পেয়েছে। যতদূর হিসাব আমি দেখেছি কংগ্রেস বোধহয় ৩৩ ভাগ ভোট পেয়েছে আর শিবসেনা, বিজেপি মিলে ২৮ ভাগ ভোট পেয়ে যুক্তভাবে সরকার করে নিলেন। সবচেয়ে যেটা অগ্রসর রাজ্য বিশেষ করে শিল্পের দিক থেকে সেটা দখল করে নিলেন। এই জিনিস হয়েছে। আমি কেন বিজেপিকে সুবিধাবাদি বলছি কারণ ওরা বলেন আমরা সর্বভারতীয়।

ঐ দলটা কি? মহারাষ্ট্রের শিবসেনা। তারা বলে মহারাষ্ট্র ফর মহারাষ্ট্রিয়ান। যখন ওরা মসজিদ গুড়িয়ে দিল তখন খোলাখুলি ওদের নেতারা বলেছিলেন, কাগজে লিখেছিলেন যে এটা সঠিক কাজ হয়েছে। এই জিনিসটা হয়েছিল। আর বি.জে.পি.র মধ্যে ২-১ জন একটু দুঃখ প্রকাশ করেছিলেন, আবার ২-১ জন বলেছিলেন যে খুব ভাল কাজ হয়েছে। কাজেই এগুলো আমাদের দেখতে হবে। যেজন্য একবার আমার মনে আছে, এইখানে পশ্চিমবঙ্গে, একবার বলেছিলাম যে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে—আমাদের রাজনৈতিক পার্থক্য আছে, অর্থনীতির ব্যাপারে পার্থক্য আছে, সমাজনীতির ব্যাপারে পার্থক্য আছে কিন্তু সাম্প্রদায়িকতার বিরুদ্ধে

আমরা কেন একসঙ্গে কাজ করতে পারব না? এর কেন মোকাবিলা করতে পারব না? তা নাহলে আমাদের প্রজন্মের ছেলে-মেয়েদের এরা কি শেখাবে, এবং বি.জে.পি. এদের কোন পথে নিয়ে যাবে? ধর্মের নামে এখনও মানুষকে টানা যায়, এত আমরা দেখেছি। কি ধর্ম জানি না। যে ধর্মে মসজিদ ভাঙা যায়, যে ধর্মের নামে রায়ট করা যায়, হাজার হাজার মানুষ খুন করা যায়, সেই দলকে আমরা যদি একেবারে আলাদা, কোণঠাসা না করতে পারি তাহলে ভারতবর্ষের বাঁচবার কোনও পথ নেই। ভারতবর্ষ টুকরো হয়ে যাবে। সেজন্য আমি বলছি এগুলো নিয়ে আমাদের খুব চিন্তা করতে হবে। শুধু নিজের নিজের স্বার্থ, নিজের পার্টির স্বার্থ কোনও স্বার্থ কিছু থাকবে না। যদি এরকম একটা ঘটনা হয়। আমাদের বয়স হয়েছে, আমরা দেখেছি, জার্মানিতে কি হয়েছিল, ইটালিতে কি হয়েছিল তা আমরা দেখেছি। সেখানে সোশ্যাল ডেমোক্র্যাটস এবং কমিউনিস্টদের মধ্যে ঝগড়া ঝাটি, বিবাদে এসব আমরা দেখেছি। চায়নায় কি হয়েছে, আমরা দেখেছি। সে নানারকম ইতিহাস আছে। আমাদের এটা আলাদা ব্যাপার। তাদের সঙ্গে তুলনা করছি না। কিন্তু এই বিপদগুলোর জন্য প্রতিদিনই আমাদের খুবই সজাগ থাকতে হবে। তা নাহলে আপনারা দেখেছেন সংবাদপত্র ওদের পাবলিসিটি দেয়। একেবারে আগের সরকারের সময় টি.ভি. ইত্যাদি ব্রডকাস্টিং-এর যিনি মন্ত্রী ছিলেন, সেই আডবানির লোকেরা এখনও আছে। তারা যে পাবলিসিটি পায়, আমার মনে হয়, কংগ্রেস সেই পাবলিসিটি পায় না। বড় বড় শিল্পপতিদের মধ্যে অনেকেই আছেন — আমি কারও নাম করতে চাই না, যারা বি.জে.পি.র পক্ষে। এই বিপদ ভারতবর্ষে ঘনিয়ে এসেছে। ৪৮ বছর স্বাধীনতার পর এখনও শিল্পপতিরা বলেন আমরা কোনও রাজনীতির মধ্যে নেই, যে কেউ সরকারে থাকুক, আমরা তারসঙ্গে কাজ করব। কিন্তু ঘটনা একটু অন্যরকম আছে। যেজন্য এই বিপদের কথা বার বার বলছি। কংগ্রেসকে শক্তিশালি করা আমার কাজ নয়। কিন্তু কংগ্রেস নিজেরা বুঝতে পেরেছেন যে, যদি মধ্যপ্রদেশে এখন নির্বাচন হয়—সেখানে তো জনতা দল, বামপন্থী বিশেষ নেই। কিন্তু সেখানে কি কংগ্রেস জিততে পারবে? অসম্ভব কথা। এই অবস্থায় তারা নিজেদের এনেছেন। এটা আমার বক্তব্যের কোনও কথা নয়। কারণ এটা কংগ্রেসের নিজেদের দলের কথা, পার্টির কথা—তারা নিজেরা সেটা বুঝবেন। অন্য অনেক ব্যাপারে আমাদের পার্থক্য আছে। কিন্তু যেগুলো আমাদের প্রতিফলিত হচ্ছে—যুক্তফ্রন্ট সরকারের যে কর্মসূচি, তাতে এখন আমাদের দেখতে হবে যাতে সেগুলো সুপরিকল্পিতভাবে আমরা কার্যকর করতে পারি, রূপায়ণ করতে পারি সেদিকে আমাদের নজর দিতে হবে। সেই হিসাবে ওরা কাজ আরম্ভ করেছেন, কিন্তু মন্ত্রী সভা গঠন করা এখনও সম্পূর্ণ হয়নি। আমরা ওদের স্বাগত জানাচ্ছি। এই হচ্ছে প্রস্তাবের অর্থ। এখন আমরা যদি সকলে এব্যাপারে একমত না হই বা এর যদি সংশোধন করি তা হলে তাতে আপনারা কেউ নিউট্রাল থাকবেন, বা কেউ এর বিরোধিতা করবেন তাহলে আমার মনে হয়, তারা ভারতবর্ষের ক্ষতি করবেন, তারা পশ্চিমবঙ্গের ক্ষতি করবেন। এই বলে আরেকবার এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই রুলস বুকে ৩২৮, পয়েন্ট-৬, A member while speaking shall not use the President's or the Governor's name for the purpose of influencing the debate. স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যখন বলেছিলেন, তখন উনি নিশ্চয় বলতে পারতেন প্রেসিডেন্টের কথা।

কিন্তু প্রেসিডেন্টের কথা বলার সঙ্গে সঙ্গে তিনি বললেন এসব অ্যাকশন আমাদের প্রেসিডেন্ট সমর্থন করেন না, বা উনি এসব করেছেন বা এইসব করা উচিত নয়। এটা আমার মনে হয়, স্যার, প্রেসিডেন্টের বক্তব্যের মাধ্যমে ইনফ্লুয়েন্স করা হচ্ছে ডিবেটে প্রেসিডেন্টের নাম নিয়ে আসার জন্য। স্যার, আমি আপনার ডিরেকশন আশা করছি।

**মিঃ স্পিকার ঃ** ৬টা দশে শেষ হওয়ার কথা। কিন্তু ৬টা দশে শেষ হবে না। এ ব্যাপারে আমি আরও ১০ মিনিট বাড়িয়ে দিচ্ছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি এবং আমার দু-একজন সতীর্থ মিলে যখন এই প্রস্তাব আনি, তখন আমাদের ধারণা ছিল যে, মাননীয় কংগ্রেসি বিধায়ক যারা আছেন, তারা এটাকে সমর্থন করবেন। কারণ আমার বিশ্বাস যে, কংগ্রেস একটা দল। আমরা মনেকরি কেন্দ্র এবং যে রাজ্যে তারা আছেন, সেখানে মতৈক্য থাকাটা বাঞ্ছনীয়। আমরা সবাই জানি এবং এখানে মাননীয় মুখ্যমন্ত্রী বললেন বিস্তৃতভাবে যে, কংগ্রেস কেন্দ্রে এই যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন জানিয়েছে কোনও শর্ত ছাড়াই। আর, এখানে আমাদের যে কংগ্রেসি বন্ধুরা আছেন, তারা একের পর এক কয়েকটা সংশোধনি দিয়ে গিয়েছেন। সৌগতবাবুও দিয়ে গেলেন। (**ভয়েসঃ শ্রী সৌগত রায় ঃ— আপনি গ্রহণ করেছেন?**) না, গ্রহণ করি নি। একজন সদস্য এই একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন অষ্টম যোজনার ঘোষিত নীতি কার্যকর করার উদ্দেশ্য নিয়ে। মাননীয় সদস্য হয়ত জানেন না, অষ্টম যোজনা কবে শেষ হয়ে গেছে, এখন নবম পরিকল্পনা চলছে। কোনও খবরই ঠিকমতো রাখেন না, লিখে দিচ্ছেন। (গোলমাল)। আজকে সারা ভারতবর্ষে কংগ্রেস দল হিসাবে পরিত্যক্ত হয়ে গেছে এবং এইজন্য মাত্র ১৩৬ জন সাংসদ নিয়ে আপনারা খোয়াব দেখছেন, যে সমস্ত লোক কংগ্রেস ছেড়ে চলে গেছে, তারা ফিরে আসবে। কিন্তু আজ পর্যন্ত কংগ্রেসের ইতিহাসে নেই, যারা কংগ্রেস ছেড়ে চলে গেছে তারা আবার ফিরে এসেছে। 'ভিন্নতা যা প্রীতি সা স্নেহেন বর্ধতে।' (গোলমাল) চেঁচাবেন না, এটা তো বিতর্ক সভা আপনারা যখন বলছিলেন, আমি প্রস্তাবক হিসাবে আপনাদের একটা কথারও প্রতিবাদ করিনি। একটা ছবি এখানে দেখালেন, ঐ ছবিটা দুশো বার দেখানো হয়ে গেছে। রামায়ণ পড়েছেন? অঙ্গদ যখন গিয়ে বলল, চিনতে পারছ কিনা? বালি বলল, না, পারছে না। তখন অঙ্গদ বলল, 'পড়ে কিনা পড়ে মনে হল অনেক দিন। হাত বুলিয়ে দেখ গলে আছে ল্যাজের চিন।।' খোঁজ করে দেখবেন, জওহরলাল নেহেরুর সঙ্গে শ্যামাপ্রসাদ মুখার্জির ছবি আছে। বি.জে.পি.-র মূল শক্তি কোথায় খুঁজে দেখবেন। দেখবেন ঐ বালির ল্যাজের চিহ্ন আপনাদের সকলেরই গলায় আছে। জওহরলাল নেহেরুর সঙ্গে শ্যামাপ্রসাদের ছবি আছে, যেটা বললাম, তাতে করে এটা বলা যায় না জওহরলাল নেহেরু জনসঙ্ঘের প্রতিষ্ঠাতা। (গোলমাল)। যে যেমন খায়, তেমনই ঢেকুর তোলে। আপনাদের সেই ঢেকুর বার হচ্ছে। দেখবেন ছবি আছে এই কালে, সেই কালে নয়।

.(noise and interruptions)..

..(Several Cong (I) Hon'ble Members rose to speak)..

**Mr. Speaker :** Hon'ble Members, please take your seats. He is replying. He has the right to reply. He has not disturbed anyone of you.. Why you are disturbing him? Don't do it. Please don't disturb

him. Now please take your seats. Mr. Dutta, please continue.

[6-10 — 6-20 P.M.]

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** স্যার, আমরা যে প্রস্তাব এখানে এনেছি তার ভিত্তিতে তিনটে কথা আমরা বলেছি। একটা কোনও বৈপ্লবিক কর্মসূচি আমরা দিয়েছি তা কখনও বলিনি। অর্থনৈতিক উন্নয়ন সম্পর্কে আমাদের বামপন্থীদের যে বক্তব্য যুক্তফ্রন্ট সরকার তা মেনে নিয়েছেন। আমরা যেটা বলতে চাচ্ছি, একটা কর্মসূচি এসেছে এবং তারমধ্যে কতগুলো ভালো দিক আছে।

(গোলমাল)

আমাকে বলতে দিন। দেখবেন, মাছি যেমন উড়ে ঘা-তে বসে, মধুকর তেমনি ফুলে বসে। আপনারা তেমনি শুধু খারাপ দিকটা নিয়ে এখানে চিৎকার-চেঁচামেচি করছেন, ভালো দিকটা একটু শুনবার চেষ্টা করুন।

(গোলমাল)

যেমন, বেকারদের জন্য চাকরির ব্যবস্থা। বন্টন ব্যবস্থা ঠিক করার জন্য, দরিদ্র মানুষের রেশনের ব্যবস্থা করা আবার ধনিদের জন্য রেশন বন্ধ করা। প্রত্যেক লোক যাতে আবাসন পায় তার ব্যবস্থা করা। এইরকম বিভিন্ন কর্মসূচি তারা পেশ করেছেন। আমাদের চেষ্টা হচ্ছে, এইসব কর্মসূচি যাতে রূপায়িত হয় তারজন্য মানুষকে সজাগ করা, সচেতন করা, তাদের জন্য আন্দোলন করা। অনেকে বলছেন, যে কর্মসূচিগুলো নেওয়া হয়েছে সেগুলো শুধু কথার কথা। হতে পারে কে বলে দেবে? আমরা যখন কোনও কর্মসূচি দিই তখন সেই কর্মসূচি যাতে রূপায়িত হয় সেজন্য যারা প্রস্তাবনা এনেছেন তাদের বাধ্য করি। স্বাধীনতা আন্দোলনের কথায় কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথা ছিল। আমরা জানি, রাজ্য যদি শক্তিশালি না হয় তাহলে কেন্দ্র শক্তিশালি হতে পারেনা। one can only be international if he is strongly national. রাজ্যকে বাদ দিয়ে আপনারা দীর্ঘদিন ধরে কেন্দ্রের কথা বলেছেন। আপনারা বলতে চাইছেন, কোনও বঞ্চনা নেই। এইসব বলে চিৎকার করছেন, হাসাহাসি করছেন। জানেন তো বোকারা তিনবার চিৎকার করে। এটা করবেন না, বসুন। আপনারা যে সংশোধনি প্রস্তাব দিয়েছেন আমরা সেটা অগ্রাহ্য করছি এবং আমি যে প্রস্তাব দিয়েছি তা সবাইকে গ্রহণ করার আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আজকে বর্তমান পরিস্থিতিতে যুক্তফ্রন্ট সরকারকে কংগ্রেস সমর্থন করেছেন এবং কংগ্রেস ঘোষিত অর্থনৈতিক অবস্থাকে যুক্তফ্রন্ট সরকার একটা ২৫ পাতার প্যাকেজ ডিল বিলি করেছেন এবং আমরা দেখছি ৩৫৩ এবং ১৩৮।২ ধারা বাদে বাকি কর্মসূচি মোটামুটি অবলম্বন করার প্রতিশ্রুতি তারা দিয়েছেন। সেই জন্য আমরা বলেছিলাম, আজকে যে প্রস্তাব এখানে এসেছে তা আমরা সমর্থন করব। কিন্তু আজকে সম্পূর্ণ উদ্দেশ্য প্রণোদিত হয়ে ওরা যে প্রস্তাব নিয়ে এসেছেন তারজন্য এবং আমাদের একটা সংশোধনীও গ্রহণ করতে না চাওয়ার জন্য আমরা ওয়াক-আউট করতে বাধ্য হচ্ছি।

[At this stage the Congress(I) Hon'ble members walked out of the

House]

The amendment of Shri Abdul Mannan, Shri Satya Ranjan Bapuli and Shri Saugata Roy was then put and lost.

The motion of Dr. Gouri Pada Dutta that.

"যেহেতু বিগত একাদশ লোকসভা নির্বাচনের মধ্য দিয়ে কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়ে অর্থনৈতিক ক্ষেত্রে বিনম্র কর্মসূচি ঘোষণা করেছে এবং তা দেশের সাধারণ মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখে করা হয়েছে,

যেহেতু এই যুক্তফ্রন্ট সরকার কৃষি ও গ্রাম উন্নয়ন, সামাজিক ন্যায় প্রতিষ্ঠা, শিল্পায়নে স্বনির্ভরতা, দেশের গরিব ও পিছিয়ে পড়া অংশের জনগণের জন্য গণবন্টন ব্যবস্থাসহ বিশেষ কর্মসূচি ঘোষণা করেছে,

যেহেতু এই সরকার সারা দেশে জাতীয় ঐক্য ও সংহতিকে বিনষ্ট করতে যে সাম্প্রদায়িক ও ধর্মীয় মৌলবাদি শক্তি এক ভয়ঙ্কর অনৈক্যের বাতাবরণ সৃষ্টি করেছে তার বিরুদ্ধে দৃঢ়ভাবে দাঁড়াবার অঙ্গিকার গ্রহণ করেছে এবং

যেহেতু এই যুক্তফ্রন্ট সরকার কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের জন্য নূতন নীতি ঘোষণা করেছে,

সেহেতু এই সভা কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারকে স্বাগত জানাচ্ছে।"

was then put to vote and a division was taken with the following result.

**AYES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kriti

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartick Chandra

Banerjee, Shri Debabrata

Basu, Shri Jyoti

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Binay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan
Chakrabarty, Shrimati Kumkum
Chatterjee, Shri Pratim
Chattopadhyay, Shri Jyoti Krishna
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Das Mahapatra, Shri Kamakhya Nandan
Das Thakur, Shri Chittaranjan
Deb, Shri Goutam
Deb, Shri Rabin
Duley, Shri Krishna Prasad
Dutta, Dr. Gouri Pada
Ghosh, Shri Susanta
Hazra, Shri Samar
Hembram, Shrimati Debalina
Hembaram, Shri Jadu
Hembaram, Shri Rabindranath
Hore, Shri Tapan
Kisku, Shri Lakhi Ram
Kisku, Shri Upen
Let. Shri Dhiren
Mahata, Shri Satya Ranjan
Majhi, Shri Nanda Dulal
Mandal, Dr. Ramchandra
Md. Amin, Shri
Mehta, Shri Nishikanta
Minj, Shri Prakash
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Rabindranath

Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Narayan
Mukhopadhyay, Shri Chittaranjan
Murmu, Shri Maheswar
Naskar, Shri Subhas
Pakhira, Shri Ratan Chandra
Pal, Shri Shyama Prosad
Patra, Shri Manoranjan
Rana, Shrimati Sakti
Ray, Shri Dwijendra Nath
Routh, Shri Dibakanta
Roy, Shri Manmatha
Roy Chowdhuri, Shri Nirode
Sahis, Shrimati Bilasibala
Sanyal, Shri Kamalendu
Saren, Shri Subhas Chandra
Sengupta, Shri Purnendu
Sk. Khabiruddin Ahmed, Shri
Sinha, Shri Prabodh Chandra
Sk. Majed Ali, Shri
Soren, Shri Khara
Zamadar, Shri Badal

**NOES**

Guha, Shri Kamal Kanti
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad

The Ayes being 65 and the Noes 3, the motion was carried.

**Adjournment**

The House was then adjourned at 6.19 p.m. till 11 a.m. on Wednesday, the 19th June, 1996 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th June, 1996 at 11.00 A.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 12 Ministers, 9 Ministers of State and 158 Members.

[11-00—11-10 A.M.]

## Starred Questions
## (to which oral answers were given)

### নতুন মাদ্রাসার অনুমোদন

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯।) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৯১ থেকে ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত কতগুলি নতুন মাদ্রাসার অনুমোদন দেওয়া হয়েছে;

(খ) ঐ সময়ে কতগুলি জুনিয়র মাদ্রাসাকে হাই মাদ্রাসায় রূপান্তর করা হয়েছে; এবং

(গ) আলিম/ফাজিল পাশ করা ছাত্রদের চাকুরির ক্ষেত্রে ঐ ডিগ্রিকে অন্য কোনও ডিগ্রির সাথে সমতুল্য হিসেবে ধরা হয় কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) ৫৩টি।

(খ) ৩৬টি

(গ) ১৯৯৪ সন থেকে চাকুরির ক্ষেত্রে আলিম পরীক্ষাকে মাধ্যমিক পরীক্ষার সমতুল্য বলে ঘোষণা করা হয়েছে। ফাজিল পরীক্ষাকে অন্য কোনও পরীক্ষার সমতুল্য হিসাবে গন্য করা হয় না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে বললেন, বিগত পাঁচ বছরে ৫৩ টি মাদ্রাসাকে অনুমোদন দেওয়া হয়েছে। আমি আপনার কাছ থেকে এটার একটা ক্লারিফিকেশন চাইছি—আপনারা যে ৫৩টি নতুন মাদ্রাসার অনুমোদন দিয়েছেন তার মধ্যে কতগুলি জুনিয়র মাদ্রাসা এবং কতগুলি সিনিয়র মাদ্রাসা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সব-গুলিই জুনিয়র মাদ্রাসা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এম.এম. পাশ যারা করেন তাদের কোন পর্যায়ে ধরেন বা তাদের স্কেল কি দেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি জানেন, এম.এম.এফ-এ কিছু সাবজেক্ট আছে কমন, আর কতকগুলি সাবজেক্ট আলাদা আছে। মমতাজুল মোহাসুদ্দিন এবং মমতাজুল ফোকাহ্ এই দুটো ডিগ্রিকে এখনও বিশ্ববিদ্যালয়ে এম.এ ডিগ্রির সমতুল হিসাবে ধরা হয়নি। একমাত্র এম.এম কে আলিগড় বিশবিদ্যালয়ে এম.এ ডিগ্রির সমতুল হিসাবে ঘোষণা করা হয়েছে। মাদ্রাসা এডুকেশন নিয়ে আমরা একটা কমিটি গঠন করেছিলাম। সেই কমিটিও সুস্পষ্ট মতামত দেননি। সমতুল ডিগ্রি হিসাবে এম.এম বা এম.এফকে ঘোষণা করা হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** হাই মাদ্রাসা কিম্বা জুনিয়র মাদ্রাসায় আরবি শিক্ষা কি বাধ্যতামূলক আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** জুনিয়র এবং হাই মাদ্রাসায় আরবি ২০০ উপর নম্বর আছে। ১০০ নম্বর আরবি আর ১০০ নম্বর অ্যাডভান্স আরবি। এই ২০০ নম্বর বাধ্যতামূলক। মাধ্যমিক পরীক্ষায় যেমন ইংরাজি কম্পালসারি আর মাতৃভাষা কম্পালসারি, তেমনি মাদ্রাসায় ইংরাজি ও মাতৃভাষা কম্পালসারি আর আরবি ২০০ নম্বর কম্পালসারি। এইটুকু পার্থক্য আছে।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, হাই মাদ্রাসায় গত ১৯ বছরে পরীক্ষার্থীর সংখ্যা কত বেড়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হাই মাদ্রাসায় পরীক্ষার্থী ১৯৭৭ সালে ছিল ৩ হাজার ৪৩৩ জন আর ১৯৯৫ সালে সেটা বেড়ে হয়েছে ৮ হাজার ৬৮৫ জন অর্থাৎ সাড়ে তিন গুণ বৃদ্ধি পেয়েছে যেটা ভারতবর্ষের মধ্যে রেকর্ড।

**শ্রী মহঃ সোহরাব ঃ** আলিম এবং ফাজিল পাশ করা ছাত্র কি জুনিয়র কিম্বা হাই মাদ্রাসায় টিচার হিসাবে এলিজেবল?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আলিম পাশ করাকে মাধ্যমিকের সমতুল হিসাবে বিবেচনা করা হয়। তবে আমাদের পশ্চিমবাংলায় কোনও স্কুলে মাধ্যমিক পাশ করা বা তার সমতুল পাশ করা কাউকে নিয়োগ করা যায় না শিক্ষক হিসাবে। এটা আপনি অবশ্যই জানেন। ফাজিল হচ্ছে ২ বছরের কোর্স, ডিগ্রির সমতুল্য। কিন্তু ডিগ্রির সমতুল্য হওয়া সত্ত্বেও বিশ্ববিদ্যালয় একে স্বীকৃতি দেয়নি। বিশ্ববিদ্যালয় স্নাতক হিসাবে যদি স্বীকৃতি না দেয় তবে আমাদের যে রুলস আছে সেই রুলস অনুযায়ী মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক হিসাবে নিযুক্ত করা যায় না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** অভিযোগ শোনা যায়, বামফ্রন্টের শাসনকালে মাদ্রাসা শিক্ষা সংকুচিত হচ্ছে। সেই পরিপ্রেক্ষিতে জানতে চাইছি, ১৯৭৭ সালে এই রাজ্যে মাদ্রাসার সংখ্যা কত ছিল আর এখন কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৭৭ সালে হাই মাদ্রাসার সংখ্যা ছিল ৯২টি আর বর্তমানে ২১১টি। এই সময়ের মধ্যে ৯২টির সাথে ১১৯ টি যুক্ত হয়েছে এই বামফ্রন্ট সরকারের আমলে। এর সাথে জুনিয়র মাদ্রাসা এবং সিনিয়র মাদ্রাসার সংখ্যাও বৃদ্ধি পেয়েছে। জুনিয়র মাদ্রাসা ৭১টি ছিল, তার সাথে যুক্ত হয়েছে ৮২টি অর্থাৎ বর্তমানে আছে ১৫৩ টি। সব মাদ্রাসাই এই সময়ের মধ্যে এই পরিমানে বৃদ্ধি পেয়েছে।

[11-10—11-20 A.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৯১ থেকে ১৯৯৫ সালের মধ্যে কতগুলি নতুন মাদ্রাসাকে বীরভূমজেলাতে অনুমোদন দেওয়া হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কোনও নির্দিষ্ট জেলার কথা বলতে পারব না। নোটিশ দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এরজন্য তো কোনও নোটিশ লাগে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি এটা পরে সংগ্রহ করে ওঁকে দিয়ে দেবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্যার, আমার বিবেচনায় এটা রেলেভেন্ট নয়। কিন্তু স্যার, আপনি যদি অনুমতি দেন তাহলে আমার ফাইলে লেখা আছে, মাননীয় সদস্য এসে দেখে যেতে পারেন। যেহেতু রেলেভেন্ট নয়, আমি উত্তর দিচ্ছি না।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, ছেড়ে দিন, পরে দিয়ে দেবেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৫৩টি মাদ্রাসাকে উন্নীত করা হয়েছে জুনিয়র থেকে হাই-তে। এরমধ্যে হাওড়াজেলাতে ক'টা আছে জানাবেন কি?

(নো রিপ্লাই)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ক্যালকাটা মাদ্রাসার কথা জানেন। ওয়েস্ট বেঙ্গল মাদ্রাসা বোর্ড যখন তৈরি হয় তখন এই বিধানসভাতেই জনপ্রতিনিধি হিসাবে একজনকে সেই কমিটিতে রাখার প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমরা বলেছিলাম যে দুজনকে রাখুন। সেই দুজন বিধায়ক প্রতিনিধির মধ্যে একজনকে বিরোধীপক্ষ থেকে নিয়ে মাদ্রাসা বোর্ড পরিচালনার কোনও চিন্তা ভাবনা রাজ্য সরকার করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন যে ক্যালকাটা মাদ্রাসা একটি ঐতিহ্যবাহী প্রতিষ্ঠান। কিন্তু তার সামগ্রিক চেহারা যেটা সেটা আপনাদেরও যেমন আমাদেরও তেমনি

দুঃখের বিষয়। সামগ্রিকভাবে বলতে পারেন পশ্চিমবঙ্গেরই দুঃখের বিষয়। আমরা চাইছি, এই ঐতিহ্যবাহী প্রতিষ্ঠান ক্যালকাটা মাদ্রাসার বিশেষ করে আরবিক ডিপার্টমেন্ট আরও উন্নত হোক। সেইজন্য আপনি যে প্রস্তাব দিয়েছেন সেটা বিচার বিবেচনা করে দেখব। যদি এটা ক্যালকাটা মাদ্রাসাকে উন্নত করার ক্ষেত্রে সহায়ক ভূমিকা পালন করতে পারে তাহলে আপনার প্রস্তাব নিশ্চয় বিবেচনা করে দেখব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ক্যালকাটা মাদ্রাসা দুশো বছরের পুরানো ঐতিহ্যবাহী প্রতিষ্ঠান এবং এটি আমার বিধানসভা কেন্দ্রের মধ্যেই অবস্থিত। এর একটা আরবিক এবং ফারসি ডিপার্টমেন্ট আছে—ক্যালকাটা মাদ্রাসা এ.পি.। আমি তার পরিচালনা কর্তৃপক্ষের একজন সদস্য। আমার প্রশ্ন এই এ.পি. পার্টে নতুন হেড মাস্টার বা প্রধান শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আরবি এবং ফারসি জানাটা ক্যান্ডিডেটের ক্ষেত্রে বাধ্যতামূলক কিনা? কিছুদিন আগে একজন সেখানে প্রধান শিক্ষক হয়েছিলেন তার পদবী হচ্ছে ঘোষ। আগে অ্যাসিসটেন্ট হেড মাস্টার ছিলেন, পরে হেড মাস্টার হন। আমার প্রশ্ন, আরবি এবং ফারসি জানাটা এ.পি ডিপার্টমেন্টের পক্ষে বাধ্যতা মূলক কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন যে আমরা এর আগে সেখানে তৈমুর রহমান সাহেবকে হুগলি থেকে এনে হেড মাস্টার করেছিলাম। তার এইসব ভাষা সম্পর্কে দখল ছিল। পরবর্তী সময়ে মিঃ ঘোষকে এখানে নিয়োগ করা হয় অচিন্ত্যবাবু যখন মন্ত্রী ছিলেন। পরে আমরা বুঝলাম যে বাধ্যতামূলক না হলেও এখানের জন্য এই দুটি ভাষাতে তার জ্ঞান থাকা দরকার যদি ক্যালকাটা মাদ্রাসার পঠন-পাঠন সুষ্ঠুভাবে পরিচালনা করতে হয়। এটা বোঝার পর মিঃ ঘোষকে আমরা সেখান থেকে সরিয়ে নিয়েছি। যদিও এই দুটি ভাষা সম্বন্ধে জ্ঞান থাকা বাধ্যতামূলক নয় তবুও সেখানে পঠন-পাঠনের স্বার্থে এটা দরকার বলে মনে করায় উপযুক্ত ব্যক্তিকে সেখানে প্রধান শিক্ষক হিসাবে নিয়োগ করার জন্য আদেশ দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৯৪ সাল থেকে আলিম পরীক্ষাকে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের পরীক্ষার সমতুল্য হিসাবে ঘোষণা করেছেন। আমার জিজ্ঞাস্য, এরজন্য আলিম পরীক্ষার পাঠ্যক্রমে কোনও উল্লেখযোগ্য পরিবর্তন আনতে হয়েছে কিনা, হলে সেটা কি কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আগে আলিম মাদ্রাসায় দেওয়া হত। আগে থিয়োলোজিক্যাল এডুকেশনের উপর গুরুত্ব বেশি ছিল। তারপরে আমরা মাদ্রাসার পাঠ্যসূচি পরিবর্তন করে অংক, বিজ্ঞান, ইতিহাস, ভূগোল সবই এনেছি। কাজেই মাধ্যমিকের পঠন-পাঠনের সব কিছু পাচ্ছে। আরবিতে ১০০ নম্বর ছিল এবং অ্যাডভান্স আরবিতেও ১০০ নম্বর ছিল। এবং আলিমেও সেটা আছে। ওখানে দুটি পড়ানো হয়, আর এখানে তিনটি ভাষা পড়ানো হয়। মাধ্যমিকে ১০০ নম্বর, আর আলিমে ভূগোলে ৫০ নম্বর আছে। এগুলি যাতে পুরোপুরি

বিজ্ঞান ভিত্তিতে করা যায়, আলিমে যারা পাশ করবে তারা যাতে জীবনে প্রতিষ্ঠা করতে পারে সেজন্য আমাদের মাদ্রাসা বোর্ড চিন্তা-ভাবনা করছে।

**ডিগ্রি কলেজগুলিতে উচ্চমাধ্যমিক শিক্ষাক্রম চালু**

***১০।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক্রমবর্ধমান ছাত্র-ভর্তি সমস্যার পরিপ্রেক্ষিতে রাজ্যে নতুন ডিগ্রি কলেজগুলিতে উচ্চমাধ্যমিক স্তরে শিক্ষাব্যবস্থা চালু করার বিষয়টি সম্পর্কে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হায়ার সেকেন্ডারি কাউন্সিল থেকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় খোলার ব্যাপারে যে ঘোষণা করা হয়েছে, আমি মনে করি যে বিধানসভা যখন চলছে তখন এই ঘোষণা আগে বিধানসভায় হওয়া উচিত ছিল। যাইহোক আমার প্রশ্ন হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় মেনশনের উত্তরে বলেছেন যে এ বছর নতুন উচ্চমাধ্যমিক বিদ্যালয় অনেকগুলি খোলা হবে। এই খোলার ক্ষেত্রে প্রয়োজনের ভিত্তিতে অগ্রাধিকার দেওয়া হবে কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন সেটা হল উচ্চমাধ্যমিক স্তরে নতুন কলেজগুলিতে পড়াবার ব্যবস্থা করা হবে কি না? আমি বলেছি যে, না। নতুন যে কলেজগুলি হবে সেখানে নতুন করে উচ্চ মাধ্যমিক স্তরে পড়াবার ব্যবস্থা করা হবে না। বিদ্যালয় কিভাবে হবে সেটা বিদ্যালয় মন্ত্রী উপস্থিত আছেন, তিনি বলতে পারবেন, সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ১৯৮৬ সালে যে সমস্ত কলেজে উচ্চমাধ্যমিক চালু করা হয়েছিল তাৎক্ষণিক প্রয়োজনে সেখানে অনেক জায়গায় শিক্ষার ঘাটতি আছে। যেহেতু ঘাটতি আছে সে জন্য পঠন-পাঠন ঠিকমতো হচ্ছে না। কাজেই এই বিষয়ে কি আপনি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানেন যে, কলেজগুলিতে উচ্চমাধ্যমিকের জন্য অধ্যাপক নিয়োগ করা হয় না। কলেজগুলিতে যারা পড়ান তারা সেই কলেজে অনার্স কোর্স থেকে শুরু করে উচ্চমাধ্যমিক পর্যন্ত পড়ান। সুতরাং সেখানে শিক্ষক নেই, কলেজ সার্ভিস কমিশন তারা নতুন করে প্যানেল করছেন। এই কাজ প্রায় শেষ হয়ে গেছে। কলেজগুলিতে প্রয়োজনীয় শিক্ষক পাঠানোর কাজ অবিলম্বে শুরু হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ছাত্র ভর্তির সমস্যা, উচ্চমাধ্যমিকের স্কুলে ছাত্র ভর্তির সমস্যা আছে। উচ্চমাধ্যমিকে শিক্ষার জন্য বাড়তি স্কুল খোলা দরকার। স্কুল এবং ডিগ্রি কলেজ এটা কোনও কম্পার্টমেন্টালাইজ ডিপার্টমেন্ট নয় বলে আমি মনে করি। একই সরকার যখন তখন এটা দেখা উচিত।

[11-20—11-30 A.M.]

ফলে উচ্চমাধ্যমিক স্তরে ভর্তির ব্যাপারে যে সমস্যা দেখা দিয়েছে সেই সমস্যা নিরসনের জন্য আপনি যা বলছেন যে, উচ্চমাধ্যমিক বিদ্যালয় খোলা হবে তাতে সমস্যাটা কি দূর হবে, নাকি ডিগ্রি কলেজ খোলার প্রয়োজন হবে? এ-সম্পর্কে আপনারা সমীক্ষা করে দেখেছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানেন যে, বর্তমানে ২৬৬টি কলেজ উচ্চমাধ্যমিক পড়াবার বন্দোবস্ত রয়েছে। ১৯৭৭ সাল থেকে নতুন করে যে কলেজগুলো স্থাপিত হয়েছে তাতে উচ্চমাধ্যমিক পড়াবার বন্দোবস্ত নেই। অর্থাৎ ৩৭৫ টি কলেজের মধ্যে ২৬৬ টি কলেজে এখন উচ্চমাধ্যমিক পড়ানো হয়। কিন্তু নতুন কোনও কলেজকে উচ্চমাধ্যমিক পড়াবার মঞ্জুরি দেওয়া হয়নি। রাজ্যে ১৪৮৫টি স্কুল রয়েছে যেখানে উচ্চমাধ্যমিক পড়ান হয়। এছাড়া ১৭টি রয়েছে টু-ক্লাস স্কুল যেখানে উচ্চমাধ্যমিক পড়ানো হয়। ধীরে ধীরে অনেকগুলো মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হচ্ছে। প্রতি বছর ক্রমে ক্রমে মাধ্যমিক স্কুলগুলিকে উচ্চমাধ্যমিক স্কুলে রূপান্তরিত করছি। ছাত্রভর্তির সমস্যা দূর করবার জন্য, কারণ প্রতি বছর উচ্চমাধ্যমিক ভর্তির সংখ্যাটা বাড়ছে। গত বছর যেখানে মাধ্যমিকে পরীক্ষার্থীর সংখ্যা ছিল ৩.১২ লক্ষ, সেখানে এবারে ৩.৩৩ লক্ষ ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষা দিয়েছে। এই ক্রমবর্ধমান ছাত্রদের ভর্তির সমস্যা মেটাতে মাধ্যমিক স্কুলগুলিকে ধীরে ধীরে উচ্চমাধ্যমিক স্কুলে পরিণত করছি।

**শ্রী মোস্তাফা বিনকাশেম ঃ** গত কয়েক বছর ধরে আমাদের রাজ্যে প্রতিটি স্তরে ছাত্র-সংখ্যা বাড়ছে, উচ্চমাধ্যমিক স্তরেও সেটা বাড়ছে। এই উচ্চমাধ্যমিক স্তরে ছাত্র ভর্তির সমস্যা মোকাবিলা করবার জন্য গত বছর শিক্ষা দপ্তর কিছু নতুন উচ্চমাধ্যমিক স্কুলের অনুমোদন দিয়েছেন, সম্প্রতিও কিছু অনুমোদন দিয়েছেন। কিন্তু ডঃ অশোক মিত্রের নেতৃত্বে যে শিক্ষা কমিশন রাজ্য সরকার নিয়োগ করেছিলেন সেই কমিশনের নির্দিষ্টভাবে সুপারিশ হল, ডিগ্রি কলেজগুলিতে যাতে পঠন-পাঠন ঠিক ঠিক হয় তারজন্য একসঙ্গে সম্ভব না হলে ধাপে ধাপে যে সমস্ত ডিগ্রি কলেজে উচ্চমাধ্যমিক পড়ানো হয় সেখান থেকে উচ্চমাধ্যমিক উঠিয়ে আনা। আমার জানবার বিষয়, এ-ব্যাপারে সরকার কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, তিনি সঠিকভাবেই বলেছেন এবং জানতে চেয়েছেন এক্ষেত্রে ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশ সম্পর্কে আমাদের চিন্তা-ভাবনার কথা। উচ্চমাধ্যমিক পড়াশুনার ব্যাপারটা স্কুলের অন্তর্ভুক্ত হলেও আমাদের

পশ্চিমবঙ্গে ২৬৬টি কলেজে এখনও সেটা পড়ানো হয়। কিন্তু আমরা এটা সিদ্ধান্ত নিয়েছি, ধীরে ধীরে উচ্চমাধ্যমিক পড়ানোটা কলেজ থেকে স্কুলে নিয়ে যাব। কিন্তু সেটা রাতারাতি করা যাবে না, কারণ রাতারাতি এতগুলো মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিক স্কুলে পরিণত করা যাবে না। বর্তমানে উচ্চমাধ্যমিকে ভর্তি হতে আসা ছাত্রছাত্রীর মধ্যে শতকরা ৫০ ভাগের সামান্য বেশি এখনও কলেজে ভর্তি হয়। কিন্তু আমরা ঐ কমিশনের সুপারিশ মেনে নীতিগতভাবে ঠিক করেছি, ঐ বিপুল সংখ্যক ছাত্র-ছাত্রীকে ধীরে ধীরে স্কুলের আওতায় নিয়ে আসব।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলিকাতা শহরে সংখ্যালঘু লোকেরা নিজেদের মেয়েদের কলেজে পড়ানোর জন্য একটা গার্লস কলেজ করেছে এবং সেই কলেজটির নাম দিয়েছে মিলি গার্লস কলেজ। এই কলেজের অনুমোদন পাওয়ার জন্য তারা মন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাৎ করেছে। এই কলেজটি ৪৪, বেনিয়াপুকুর রোডে অবস্থিত। আপনার সঙ্গে যোগাযোগ করাতে আপনি কতকগুলি কন্ডিশন দিয়েছেন রেকগনিশন পাওয়ার ব্যাপারে। ৪ বছর আগে তারা অ্যাপ্লিকেশন দিয়েছে, এখনও পর্যন্ত কিছু হয় নি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেই ব্যাপারে বলি, কয়েক মাস আগে ওই কলেজের সঙ্গে যারা যুক্ত তারা আমার সঙ্গে দেখা করেছিলেন। তাদের সঙ্গে আমার দীর্ঘক্ষণ আলোচনা হয়। আলোচনার পর তাদের আমি বলি কি ভাবে কি করলে কলেজটা করার দিকে এগোবে। এই কথা তাদের সঙ্গে হয়েছিল, তারপর আর তারা যোগাযোগ করেননি।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী জানাবেন কি, যে সমস্ত কলেজ গুলিতে প্রিন্সিপ্যাল নেই সেই সমস্ত কলেজগুলিতে তাড়াতাড়ি প্রিন্সিপ্যাল দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাতে চাই কলেজ গুলিতে যখন প্রিন্সিপ্যাল দেওয়ার ব্যাপার থাকে তখন কিভাবে দেওয়া হয়। যখন কলেজগুলিতে প্রিন্সিপ্যালের পদ শূন্য হয় তখন কলেজগুলি কলেজ সার্ভিস কমিশনকে জানায়। এইভাবে কতকগুলি কলেজ হলে দরখাস্ত চাওয়া হয়, ইন্টারভিউ নেওয়া হয়, প্যানেল তৈরি হয় এবং তার থেকে কলেজগুলিতে প্রিন্সিপ্যাল পাঠানো হয়। এই কাজ অবিরত চলতে থাকে। যে সব কলেজে প্রিন্সিপ্যাল নেই সেই সব কলেজের জন্য বিজ্ঞপ্তি দেওয়া হয়, কাগজে বিজ্ঞপ্তি দেওয়ার পর ওইভাবে সমস্ত কিছু করে প্রিন্সিপ্যাল পাঠানো হয়। প্রিন্সিপ্যাল নিয়োগের ক্ষেত্রে এই যে সময়ের ব্যবধান এতে অসুবিধা হয় ঠিকই, প্যানেল তৈরি করে পাঠাতে দেরি হয় এবং তাতে অসুবিধা হয়। যতক্ষণ না প্রিন্সিপ্যাল নিয়োগ হচ্ছে ততক্ষণ টিচার ইন চার্জ সেই ক্লাস চালান। সেইজন্য আমরা ইতিমধ্যে টিচার ইনচার্জদের সাম্মানিক ভাতা বাড়িয়েছি।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা ঃ** যে সমস্ত বিদ্যালয় গুলি ১০ ক্লাস পর্যন্ত আছে, ১২ ক্লাস হয় নি তারা দরখাস্ত করেছে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত হওয়ার জন্য। এই উন্নীত হওয়ার পর

অনেক অসুবিধা ফেস করতে হয়। উপযুক্ত শিক্ষকের অভাব থাকে বলে। এই অসুবিধা ততক্ষণ থাকে যতক্ষণ না নতুন করে শিক্ষক অনুমোদন দিচ্ছে। অতিরিক্ত দুটি ক্লাসের জন্য। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই হায়ার সেকেন্ডারি স্টেজে উন্নীত করার পর যে এক্সট্রা টিচার লাগবে সেটা কত দিনের মধ্যে স্যাংশন হওয়ার সম্ভবনা থাকবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য যে প্রশ্নটি করলেন সেটা উচ্চশিক্ষা বিভাগের অন্তর্ভুক্ত নয়। মাননীয় কান্তিবাবু এখানে আছেন, এই বিষয়ে একটি প্রশ্ন আছে, সেই প্রশ্নের আলোচনার সময় আপনি যদি এই প্রশ্নটি করেন তাহলে ভাল হয়।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন উচ্চমাধ্যমিক স্তরে শিক্ষার ব্যবস্থা কলেজগুলিতে আছে। সেইগুলি ছাড়া আর নতুন করে অনুমোদন দেওয়া হচ্ছে না। এখানে সমস্যা হচ্ছে যে সমস্ত কলেজগুলিতে বিভিন্ন বিষয়ে অনার্স আছে, মাস্টাররা অনেক কলেজে রিটেয়ার করেছেন, আলিপুরদুয়ার কলেজের কথা আমি জানি, কারণ সেই কলেজের গভর্নিং বডিতে আমি আছি, সেখানে ১২ জন মাস্টার অবসর নিয়েছেন, সেখানে বাকি শিক্ষকরা অনার্স পড়াবে না ১২ ক্লাস পড়াবে? এই সমস্ত কলেজে শিক্ষক নিয়োগ তরান্বিত করার জন্য ডিপার্টমেন্ট কি কি ব্যবস্থা নিয়েছে? অবিলম্বে যদি নিয়োগ করা না যায় পার্ট টাইম শিক্ষক যাতে নিয়োগ করা যায় সেই চিন্তা করবেন কিনা। আপনি পার্ট টাইম শিক্ষক নিয়োগ করতে চান না। কিন্তু এই মুহূর্তে পার্ট টাইম শিক্ষক নিয়োগ করে শিক্ষার পরিবেশ ধরে রাখার গ্যারান্টি দেওয়ার কথা চিন্তা করছেন কি?

[11-30—11-40 A.M.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, এটা ঠিক কলেজে আমাদের অধ্যাপকদের পাঠাতে বিলম্ব হচ্ছে। তার কারণ আমি এই হাউসে বলেছি যে আমরা ইউ.জি.সি.র সুপারিশক্রমে এলিজিবিলিটি টেস্ট চালু করেছি। আজকে আনন্দের সঙ্গে জানাই, সেই পরীক্ষা হয়ে গেছে। তার ভিত্তিতে এখন কলেজ সার্ভিস কমিশন এর প্যানেল করার কাজ প্রায় শেষ হয়ে গেছে। আমাদের নতুন শিক্ষাবর্ষ যখন শুরু হবে তখন কলেজ সার্ভিস কমিশন অধ্যাপকদের বিভিন্ন কলেজে পাঠাবে। এই সময়ের মধ্যে যাতে পড়াশুনা ব্যাহত না হয়, সেজন্য আমরা কলেজগুলিকে বলেছি, তাঁরা আংশিক সময়ের জন্য শিক্ষক নিয়োগ করতে পারেন। এটার জন্য তাঁরা ছাত্রছাত্রীদের কাছ থেকে যে বেতন আদায় করতেন তার ৫০ ভাগ যা আগে সরকারকে দিতে হোত, সেই বেতন তাঁরা যদি আদায় করেন তাহলে এখন তা আর সরকারকে দিতে হবে না। এটা আমরা ছাড় দিয়েছি। কলেজের পার্ট টাইম টিচারদের জন্য এবং অন্যান্য ব্যয় তাঁরা ঐ অর্থ দিয়ে করতে পারবেন। আমরা পার্ট টাইম টিচারদের জন্য বেতন নির্দিষ্ট করেছি মাসিক ৪০০ টাকা। আগে এটা অনেক কম ছিল। পার্ট টাইম টিচাররা সপ্তাহে ৬টির বেশি ক্লাস নিতে পারেন না ইউ জি সির নিয়ম অনযায়ী। আপনার সঙ্গে আমরাও একমত যে এই ৪০০ টাকা যেটা আমরা করেছি তা খুব

কম। এটা নিয়ে আমরা আগামীদিনে নিশ্চয়ই চিন্তাভাবনা করব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সুস্পষ্ট ভাবে বলে দিয়েছেন যে নতুন কোন কলেজে আর উচ্চমাধ্যমিক পড়ার ব্যবস্থা করবেন না। কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে, প্রতি বছর মাধ্যমিক পাশ করা বহু ছাত্রছাত্রী ভর্তির সুযোগের অভাবে পড়াশুনা করতে পারছে না। আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাস্য, কলেজ এবং বিদ্যালয়গুলিতে দ্বাদশ শ্রেণীতে কত সংখ্যক সিট এই রাজ্যে আছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানেন যে, পরীক্ষার ফল বের হবার পর কাগজে বেরোয় যে ছাত্রছাত্রীরা ভর্তি হতে পারছে না। আমরা সমস্ত জায়গায় খবর নিয়ে বলেছি যে ভর্তি হতে পারছে না—এই রকম কোনও ব্যাপার নেই। তারা যদি বিশেষ কোনও কলেজ বা স্কুলে ভর্তি হতে চায়, সেখানে ভর্তি হতে পারছে না। কিন্তু অন্য জায়গায় পড়াশুনার সুযোগ আছে। যেমন, ৯৫ সালে ৩ লক্ষ ১২ হাজার ছাত্রছাত্রী পরীক্ষা দিয়েছিল, তারমধ্যে ১ লক্ষ ৪৬ হাজার পাশ করেছিল। এদের মধ্যে যারা যারা ভর্তি হতে চেয়েছে তারা ভর্তি হতে পেরেছে। যদি দেখা যায় যে কোনও কলেজে ভর্তির জন্য চাপ বেশি, সেই কলেজ উচ্চশিক্ষা কাউন্সিলের কাছে আবেদন করলে এবং আমাদের বললে আমরা সেই বছরের জন্য বেশি ছাত্রকে ভর্তি করানোর জন্য অনুমতি দিই। এইভাবে আমরা ভর্তির সমস্যা সামলাবার চেষ্টা করছি। কিন্তু আমি একমত, এখানে বিদ্যালয় শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় আছেন, তিনিও বলবেন, এই বছরে ২২টি এবং গত বছরে আরও বেশি হয়েছে, যেমন যেমন প্রয়োজন আছে, সেইমতো কলেজে আসন বাড়াবার ব্যবস্থা করবেন। যে অঞ্চলে মাধ্যমিককে উচ্চমাধ্যমিক করা প্রয়োজন, সেখানে আমরা দুই মন্ত্রী আলোচনা করে ব্যবস্থা করি। গত বছরে করেছি এবং এই বছরেও করব যাতে ছাত্রছাত্রীদের ভর্তির জন্য কোনও অসুবিধা না হয়।

### সরস্বতী নদী সংস্কার

***১১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫।) **শ্রী কমল মুখার্জি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চন্ডীতলায় সরস্বতী নদীটি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) ১। থাকলে ঐ কাজের জন্য মোট কত টাকা ব্যয় হবে;

২। কবে নাগাদ ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) সংস্কারের ফলে কত পরিমাণ জমি কৃষির ক্ষেত্রে সুবিধা পাবে?

১১। **শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** (ক) হ্যাঁ, আছে।

(খ) (১) ১৯৮২ সালের হিসাব অনুযায়ী ঐ কাজের আনুমানিক ব্যয় ১৯৭.৪৫ লক্ষ টাকা।

(২) প্রকল্পটি এখন মঞ্জুরির অপেক্ষায় আছে।

(গ) প্রকল্পটি রূপায়িত হলে ৩৮.৪০ বর্গ কিলোমিটার (১৫ বর্গমাইল) জমি কৃষির ক্ষেত্রে সুবিধা পাবে। এই উপকৃত জমির ২৫.৬০ বর্গ কিলোমিটার (১০ বর্গমাইল) জমি হুগলি জেলার এবং বাকি ১২.৮০ বর্গ কিলোমিটার (৫ বর্গমাইল) জমি হাওড়া জেলার।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করতে চাই যে, ১৯৮২ সালের হিসাব অনুযায়ী একটা কাজের আনুমানিক ব্যয়ের কথা আপনি বললেন, কিন্তু ১৪ বছর হয়ে গেছে এখনও কেন প্রকল্পটি মঞ্জুর হতে দেরি হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মঞ্জুরি দেওয়ার ক্ষেত্রে বিলম্ব হওয়ার কারণ অনেকগুলো। প্রথমত প্রকল্পটি বেশ জটিল পরিকল্পনা। নিম্ন সরস্বতী যে নদীটি সংস্কারের কথা বলা হয়েছে সেটা চন্ডীতলা অঞ্চলের মূল নিষ্কাশিত জল নিষ্কাশনের ৩টি খাল এবং নদীর দ্বারা হয়। মেটিয়া খাল, সারা মেটিয়া খাল এবং কালা নদী এই ৩টি নদীর জল নিষ্কাশিত হওয়া জল রাজাপুর স্লুইজ হুগলিতে আসছে। এবং এর একটা ব্যাপক রূপান্তর করা হয়েছে এবং সেই রূপান্তরিতের মধ্যে ৭৯৭ কিউসেক অর্থাৎ প্রায় ৮০০ কিউসেক জল আসবে। সেই জলটা এসে এখন আর রাজাপুরে না গিয়ে আর ঠিক সরস্বতী নদীর থেকে বিরাট পরিবর্তন যেটা একটা কঠিন কাজ, নদীর খাদটাকে রিভার চ্যানেলটার গতি বদলে দিয়ে বড়জোলা খাল দিয়ে ফেলা হবে। এটা করতে গেলে বড়জোলা খালের ব্যাপক সংস্কার দরকার যেটা হচ্ছে ১ কি.মি. দৈর্ঘ্য, জমিতে যে খাদটা চলবে জমি অধিগ্রহণ করা হবে এবং এরপরেও যে বিরাট সমস্যা রয়েছে সেটা হচ্ছে আর্থিক সমস্যা। কিন্তু তা সত্ত্বেও নিম্ন সরস্বতী এলাকা সংস্কারের প্রশ্নটি খুব জটিল বলে মনে হয়েছে এবং ওই চন্ডীতলা অঞ্চলের জল নিষ্কাশনের ব্যবস্থাটাকে মনে রেখেই ওই সময়ে ওই এলাকা আমার দেখার সুযোগ হয়েছিল। এবং এইবার একটু আর্থিক সংস্থান করার পরেই পরিকল্পনাটি গ্রহণ করেছি।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন যে, এই প্রস্তাবটি রূপায়ণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্য চাওয়া হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কেন্দ্রীয় সরকারের কাছে যেগুলো চাওয়া হয়েছিল সেগুলোই পাওয়া যায় নি, কাজেই এটা আমরা নিজেদের তহবিল থেকে করবার চেষ্টা করব।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জেলা পরিষদ বা আপনার

দপ্তর থেকে সরাসরি করবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা সেচ দপ্তর সরাসরিভাবে করবে।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৯৬ সালে হবে বলেছেন এতে হাওড়ার কত জমি উপকৃত হবে এবং হুগলির কত জমি উপকৃত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি আগে বলে দিয়েছি তাও আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, হুগলি জেলার ১০ বর্গমাইল এবং হাওড়া জেলার ৫ বর্গমাইল সুবিধা পাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে উত্তর দিলেন তাতে দেখলাম যে ১৯৮২ সাল থেকে ১৯৯৬ সাল এখনও মঞ্জুর করা যায় নি। আপনি নিজেও স্বীকার করেছেন যে এটা রূপায়িত হলে ১৫ বর্গমাইল এলাকা জল সেচের আওতায় আসতে পারত যদি কাজটা হয়ে যেত তাহলে এখন যে প্রকল্পটি নেওয়া হয়েছে সেটা সরস্বতী নদীর কোন জায়গার থেকে ঘিয়াকুন্তীর সঙ্গে জড়িত, কোন জায়গার থেকে কোন জায়গা পর্যন্ত জানাবেন কি?

[11-40—11-50 A.M.]

আমি স্পেসিফিক জানতে চাইছি, এইটা ঘিয়াকুন্তির সঙ্গে জড়িত আছে। ঘিয়াকুন্তি সরস্বতী এটা হুগলি জেলাকে এমনভাবে ঘিরে রেখেছে, অনেকটা জায়গা নিয়ে, ১০ হাজার বর্গমাইল বলেছেন হুগলি জেলায়, হুগলি জেলার কোন কোন পোরশন থেকে শুরু করেছেন ডানকুনি ক্যানেল এর সঙ্গে কি যোগাযোগ থাকবে, বৈদ্যবাটি ক্যানেল এর সঙ্গে যোগাযোগ থাকবে, কোন জায়গা থেকে এটা নিচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা এই মুহূর্তে বলা সম্ভব হচ্ছে না।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আমি আগের সেশনেও বলেছি, সরস্বতী নদীর কথা আমি বারবার বলেছি, এটা মুক্ত বেণী হুগলির কুন্তিঘাট থেকে শুরু করে যেটা কিছুটা আপনি বোধহয় কেটেছিলেন, তারপরে চন্ডীতলা, ডোমজুড় হয়ে সাঁকরাইলের মধ্যে দিয়ে এটা হুগলি নদীতে পড়েছে। ওখানে জমিগুলি সব দখল হয়ে যাচ্ছে, নতুন নতুন বাড়ি তৈরি হচ্ছে, গত নির্বাচনের সময় তাদেরকে আমি বলেছিলাম—একটা জায়গায় গিয়েছিলাম—ইরিগেশন এর জমি আপনারা দখল করছেন? হুগলিতে ১০ বর্গ মাইল করবেন বলেছেন, ৫ বর্গমাইল করবেন ডোমজুড়ে, তাহলে হাওড়ার যত জমি আছে তা বর্গমাইল হিসাবে ধরলে ১০০ বর্গ মাইল হবে। ডোমজুড় থেকে শুরু করে নাজিমগঞ্জ পর্যন্ত, যেখানে গিয়ে সরস্বতী নদী পড়েছে, সেই সমস্ত জায়গাটা যদি বর্গমাইল ধরি, সেখানকার মানুষ উপকৃত হতে চায়, তাহলে তো আপনাকে আরও পরিকল্পনা গ্রহণ করতে হবে। আপনি বলেছিলেন এই হাউসে স্টেটমেন্ট দেবেন। আমার মনে হয় এই সামান্য পয়সাটা খরচ করাটাই ব্যর্থ হবে, যদি টোটাল

পরিকল্পনাটাই না হয়।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** না ব্যর্থ হবে না। প্রথম পর্যায়ে যা রেখেছি, দ্বিতীয় পর্যায়ে ১০০ বর্গ মাইল না হলেও হাওড়া জেলায় আরও খানিকটা বিস্তৃত করার এবং প্রসারিত করার পরিকল্পনা আমাদের দপ্তরের রয়েছে।

### শিক্ষক নিয়োগে স্কুল সার্ভিস কমিশন গঠন

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬।) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** শিক্ষা (স্কুল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক-শিক্ষিকা নিয়োগ সংক্রান্ত বিষয়ে স্কুল সার্ভিস কমিশন গঠনের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষা যেহেতু সংবিধানের যুগ্ম তালিকাভুক্ত বিষয়—সেজন্য স্কুল সার্ভিস কমিশন গঠন করার সিদ্ধান্ত মন্ত্রী সভা গ্রহণ করার পর রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরণ করা হয়েছে। উক্ত সম্মতি পাওয়ার পর বিধিবদ্ধ আইন প্রণয়ন করে স্কুল সার্ভিস কমিশন প্রতিষ্ঠা করা হবে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রশ্নের উত্তরে বললেন, শিক্ষা যুগ্ম তালিকাভুক্ত মন্ত্রিসভার সিদ্ধান্ত করে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। আমি জানতে চাইছি, রাষ্ট্রপতির অনুমোদনের জন্য কখন পাঠিয়েছেন, এই তারিখটা যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা রাষ্ট্রপতির সম্মতির জন্য রাজ্যপালের মাধ্যমে জানুয়ারি মাসের ৫ তারিখে এটা দিল্লিতে পাঠিয়েছি।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** শিক্ষক-শিক্ষিকা নিয়োগের জন্য কলেজ সার্ভিস কমিশনের মত স্লেট পরীক্ষা যেমন অনুষ্ঠিত হয়, তেমনি অনুমোদন পেয়ে গেলেও ঐ ধরণের মান নির্দ্ধারণের পরীক্ষায় লিখিত পরীক্ষা নেওয়া হবে কিনা, যদি হয় তাহলে গাইড লাইন কিছু থাকলে যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা স্কুল সার্ভিস কমিশন সম্বন্ধে যে খসড়াটা তৈরি করেছি তাতে আমরা কোনও লিখিত পরীক্ষার কথা বলিনি। বিভিন্ন বিশ্ববিদ্যালয় থেকে তারা যে প্রাপ্ত নম্বরের ভিত্তিতে উত্তীর্ণ হয়েছে, সেটাই বিবেচিত হবে বলে খসড়ায় বলা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন জানুয়ারি মাসে স্কুল সার্ভিস কমিশনের প্রস্তাবটা রাষ্ট্রপতির কাছে পাঠানো হয়েছে এবং রাষ্ট্রপতি অনুমোদন দিলে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু যা দেখা যাচ্ছে, রাষ্ট্রপতির সম্মতি আসতে এবং

নোটিফিকেশন করতে এবং স্কুল সার্ভিস কমিশন তৈরি হতে আরও এক বছর সময় লেগে যাবে। আমরা জানি বিভিন্ন স্কুল শিক্ষক নিয়োগ হচ্ছে এবং বর্তমানে যে পদ্ধতিতে নিয়োগ করা হচ্ছে তাতে স্কুলের ম্যানেজিং কমিটি এক লক্ষ টাকা পর্যন্ত প্রার্থীর কাছ থেকে নিচ্ছে। বিভিন্ন জায়গা থেকে লোক এসে আমাদের কাছে অভিযোগ করছেন। যতক্ষণ না স্কুল সার্ভিস কমিশন তৈরি হচ্ছে, ততদিন এই দুর্নীতি এবং এই অব্যবস্থা দূর করার জন্য কি ব্যবস্থা আপনি গ্রহণ করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বেসরকারি মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যে পদ্ধতি এখন চালু আছে তাতে প্রত্যেকটি শূণ্য পদের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রের কাছে নাম চাইতে হবে। তাদের নাম আসার পরে বিশ্ববিদ্যালয়ের প্রাপ্ত নম্বরের উপর ভিত্তি করে তালিকা তৈরি করা হবে। ম্যানেজিং কমিটির হাতে পাঁচ নম্বর থাকে ইন্টারভিউয়ের জন্য। তারপর একটা তালিকা তৈরি হয়। সেই তালিকা জেলা বিদ্যালয় পরিদর্শকের কাছে পাঠানো হয়। জেলা বিদ্যালয় পরিদর্শক সমস্ত রেকর্ডপত্র খতিয়ে দেখে যে বিশ্ববিদ্যালয়ের প্রাপ্ত নম্বরের ভিত্তিতে তালিকা তৈরি হয়েছে কিনা। যদি তালিকা ঠিকভাবে তৈরি হয়ে থাকে তারপর সেই প্যানেল অনুমোদন হয়। কিন্তু হাজার হাজার বিদ্যালয়ে বহু পদ খালি আছে এবং জেলা বিদ্যালয় পরিদর্শকের পক্ষ থেকে সব নজরদারি সম্ভব হয় না, তবে আমরা চেষ্টা করছি। কিন্তু আমার মনে হয় বিদ্যালয় সার্ভিস কমিশন যতদিন না তৈরি করতে পারছি সম্পূর্ণভাবে এই ত্রুটি দূর করা যাবে না। এই ব্যাপারে আপনি যে উদ্বেগ প্রকাশ করেছেন, আপনার সঙ্গে আমিও খুব উদ্বিগ্ন।

**শ্রী মোস্তাফা বিন কাশেম ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, রাষ্ট্রপতির সম্মতি পাবার পর স্কুল সার্ভিস কমিশন প্রতিষ্ঠা হল আমাদের রাজ্যে যে সমস্ত অনুমোদিত হাই-মাদ্রাসা, আলিম মাদ্রাসা আছে, সেখানে শিক্ষক নিয়োগের প্রস্তাব কি স্কুলসার্ভিস কমিশনের মধ্যে আসবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হাই-মাদ্রাসা, জুনিয়র মাদ্রাসাগুলো সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় ১৯৭৭ সালের আগে এই মাদ্রাসাগুলো সরকারের কাছ থেকে কোনও রকম সাহায্য পেত না। সরকারি সাহায্য প্রাপ্ত মাদ্রাসাগুলিতে স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে শিক্ষক নিয়োগ করা হবে। আমরা যে খসড়া প্রস্তাব পাঠিয়েছি সেখানে এই কথাই বলা আছে।

[11-50—12-00 A.M.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি যেটা জানতে চাই সেটা মাননীয় সত্যসাধন চক্রবর্তীর কাছে প্রশ্ন করেছিলাম, সেটাই আরেকবার রিপিট করছি। প্রয়োজনীয় সংখ্যক শিক্ষকের অভাবের জন্য অনেক বিদ্যালয় উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত হয়নি। আবার শুনেছি অনেক বিদ্যালয় উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত হলেও প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক পেতে

অন্তত ৩ বছর সময় লেগে যায়। মাধ্যমিক স্তরের স্কুলগুলিতেও অনেক জায়গায় শিক্ষক নেই। এই অবস্থার সমাধানের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কি চিন্তা করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার মনে হয় অনুমোদিত প্রশ্ন—১,৪,৭ এর মাননীয় শোভনদেব চট্টোপাধ্যায় এই জাতীয় প্রশ্ন করেছেন। তার মধ্যেই এই প্রশ্নটা আসতে পারত। যেহেতু বিরোধী দলের নেতা প্রশ্ন করেছেন সেজন্য আমি বলছি। আমরা ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ সালের মধ্যে ১০১ টা মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করেছি। সারা ভারতবর্ষের মধ্যে এটা একটা রেকর্ড। এই মাধ্যমিক বিদ্যালয়গুলোকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করায় ওই একই আদেশনামার মধ্যে প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক পেতে পারবেন। ওই ১০১ টা উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের ক্ষেত্রে এই ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, শিক্ষক নিয়োগের ব্যাপারে পরিচালক সমিতির দুর্নীতির বিষয় আপনি উল্লেখ করলেন, আমরাও জানি। এই প্রসঙ্গে বলি—স্কুল কর্তৃপক্ষ, পরিচালক সমিতি, নিয়োগ সংক্রান্ত সমস্ত কাগজপত্র তৈরি করে জেলার বিদ্যালয় পরিদর্শকের অফিসে পাঠান। বিদ্যালয় পরিদর্শকের অফিসে অনির্দিষ্টকাল এই কাগজপত্র ফেলে রাখা হয়। এই ধরণের অভিযোগ আমাদের কাছে আসছে। পরিচালক সমিতি নিয়োগপত্র তৈরি করে জেলার বিদ্যালয় পরিদর্শকের অফিসে পাঠানোর পর সেগুলো সেখানে দীর্ঘদিন ফেলে রাখার ফলে শিক্ষক নিয়োগের ব্যাপারে আরও দেরি হয়ে যাচ্ছে। এই ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই অভিযোগ যে নেই তা নয়। এটাও আমরা শুনেছি। গত ১৯ বছর ধরে বিদ্যালয়ের শিক্ষকের সংখ্যা যে পরিমাণ বেড়েছে সেই পরিমাণে জেলার বিদ্যালয় পরিদর্শকের অফিসে প্রয়োজনীয় চাপ সামলানোর মতো পরিকাঠামো নেই। সে ক্ষেত্রে বিলম্ব হতে পারে। এরজন্য বিলম্ব হলে স্বাভাবিকভাবে সেখানে দুর্নীতি হতে পারে। আমরা চেষ্টা করছি নিয়োগপত্র সংক্রান্ত কাগজপত্র যে তারিখে জেলার বিদ্যালয় পরিদর্শকের অফিসে জমা দেওয়া হচ্ছে যেন সেই তারিখ অনুযায়ী সেগুলোকে লিপিবদ্ধ করা হয়। এব্যাপারে নজরদারি ব্যবস্থা থাকছে। সব কিছু যাতে তাড়াতাড়ি হয় তার জন্য প্রয়োজনীয় সরকারি ব্যবস্থা নেওয়ার ব্যাপারে আমরা সচেষ্ট আছি।

**Shri Nar Bahadur Chhetri :** Sir, I just want to know through you as to what would be the jurisdiction of the proposed School Service Commission and if there is a provision for a separate arrangement under this School Service Commission for the DGHC, and if not, is it not as encroachment of the rights already given to the DGHC?

**Shri Kanti Biswas :** I am aware of the fact that this House passed an Enactment under the name and style of DGHC and under

that Act some power has been bestowed upon the authority of the DGHC. When we prepared the draft for the Enactment of the School Service Commission, the draft was in our mind. That is why and area under the jurisdiction of the DGHC has been excluded from the area of operation of the school service commission.

### তালতলা স্লুইজ গেট সংস্কার

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫।) **শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর থানার দামোদর নদের বাঁধে তালতলা স্লুইজ গেটটি সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে তা কত দিনের মধ্যে আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ (ক) হ্যাঁ, আছে।

(খ) বর্ষার পরে তালতলা স্লুইসটি সংস্কারের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

**শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ এই স্লুইজটি ১৯৭২ সালে নির্মাণ হয়েছিল এর থেকে প্রায় আড়াই হাজার বিঘা জমি চাষ হয়। এই স্লুইসটি কত দিনের মধ্যে হবে, এই রেইনি সিজনের মধ্যে না পরে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ এই বর্ষার পরে শুরু হবে। ১৯৯৭ সালের মার্চ মাসের মধ্যেই কাজটা শেষ হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ এই স্লুইসটির জন্য কত টাকা মঞ্জুর হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ ১০ লক্ষ টাকা।

### দিল্লি স্কুল বোর্ডের অধীন শিক্ষা-প্রতিষ্ঠান

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান** ঃ শিক্ষা (স্কুল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিল্লি স্কুল বোর্ডের অধীন এ-রাজ্যে কতগুলি অনুমোদিত মাধ্যমিক/উচ্চমাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠান চালু আছে; এবং

(খ) ঐ শিক্ষা-প্রতিষ্ঠানগুলির উপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই প্রশ্নটা করার ক্ষেত্রে কিছু অসুবিধা আছে, যেভাবে প্রশ্নটি এসেছে, সেইভাবে উত্তর দিচ্ছি। দিল্লি স্কুল বোর্ড নামে কোনও সংস্থার অস্তিত্ব আমাদের জানা নেই।

প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** উত্তরটা ঠিকই দিয়েছেন। আমি আপনাকে ডিফার করছি না। আমার প্রশ্নটা হয়ত ভুল হয়েছে, এডিটে কি হয়েছে জানি না।

এ আই.সি.এস.সি. স্কুলগুলো ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে এবং এখানে যারা শিক্ষকতা করেন, তাদের ঠিকমতো মাইনে দেওয়া হয় না, ছাত্র-ছাত্রীদের কাছ থেকে অঢেল টাকা নেওয়া হয়। এইসব স্কুলে ভর্তি করার ক্ষেত্রে গার্ডিয়ানদেরও একটা মোহ থাকে—নাম্বার বেশি দেওয়া হয়, এখানে পড়লে অল ইন্ডিয়া কম্পিটিশনে যেতে পারে। এখানে শিক্ষক নিয়োগের ব্যাপারে যে অনিয়ম সেই ব্যাপারে কিছু ব্যবস্থা নেওয়া হচ্ছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের রাজ্যে আই.সি.এস.সি. এবং সি.বি.এস.সি. দু রকম স্কুল আছে। আই.সি.এস.সি. স্কুলগুলো কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করে, আর সি.বি.এস.সি. স্কুলগুলো অ্যাংলো ইন্ডিয়ান বোর্ড দিল্লিতে আছে, তারা নিয়ন্ত্রণ করে। আমাদের রাজ্যে ১৬৭টি আই.সি.এস.সি. স্কুল এবং ২৪টি সি.বি.এস.সি. স্কুল আছে। সি.বি.এস.সি. স্কুলগুলো আমাদের কোনও অনুমোদন চায় না, যেখানে প্রয়োজন মনে করবে সেখানেই স্কুল করতে পারে। আই.সি.এস.সি. স্কুলগুলো মাধ্যমিকের ক্ষেত্রে এবং আই.এস.সি. উচ্চমাধ্যমিকের ক্ষেত্রে। এই স্কুলগুলো যখন অনুমোদন চায়, তখন আমাদের কাছ থেকে একটা নো অবজেকশন সার্টিফিকেট দেওয়া হয়। এই সার্টিফিকেটের উপর ভিত্তি করেই আই.সি.এস.সি বোর্ড অনুমোদন দেবে। তারপর সেই স্কুলগুলোর আভ্যন্তরীন ব্যাপারে হস্তক্ষেপ করার কোনও অধিকার আমাদের নেই। সেখানে মারাত্মক অভিযোগ ওঠে—শিক্ষক, কর্মচারিদের উপর অত্যাচার হয়, পঠন-পাঠন ঠিকমতো হয় না, পরিচালনার ক্ষেত্রেও অসুবিধা হয়। সেখানে আমরা অসুবিধার মধ্যে পড়ছি। আমরা চিন্তা করছি কিভাবে এইগুলো নিয়ন্ত্রণ করা যায়। একটা পথ আছে—নো অবজেকশন সার্টিফিকেট কেড়ে নিতে পারি। সেক্ষেত্রে স্কুলগুলো ডিসপ্রুভড হয়ে যাবে এবং এর ফলে সেখানে যেসব ছেলে-মেয়েরা পড়ে তাদের ভবিষ্যৎ অন্ধকারাচ্ছন্ন হয়ে যাবে। সেটা করতে পারি না। আপনারা জানেন, ফ্রাংক অ্যান্টনি কেস, সুপ্রিম কোর্টে থাকার ফলে এই ব্যাপারে আমরা হস্তক্ষেপ করতে পারি না। সেইজন্য আমরা অন্য রাজ্যের সঙ্গে যোগাযোগ করছি আমাদের সরকার পক্ষ থেকে, যাতে এইসমস্ত বিদ্যালয়ে সুষ্ঠুভাবে পঠন-পাঠন চলে, ব্যবসায়ী ভিত্তিতে না হয়, তার চেষ্টা করছি। আশা করি কিছু দিনের মধ্যেই সমস্যার সমাধান করতে পারব।

[12-00—12-10 P.M.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ, তিনি সমস্যাটা উপলব্ধি করতে পেরেছেন। স্যার, এই সব স্কুলগুলো যেখানে সেখানে ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে। দেখা যাচ্ছে, ৫ হাজার স্টুডেন্টস নিয়ে কোনও স্কুল চলছে অথচ সেই স্কুলের প্রিন্সিপ্যালের কোনও যোগ্যতাই নেই। অথচ যোগ্য লোকেরা আজকে কাজ পাচ্ছে না। আমি যেটা বলতে চাই—এক্ষেত্রে নো অবজেকশন সার্টিফিকেট ইস্যু করার ব্যাপারে কোনও কড়াকড়ি করা যায় কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** নো অবজেকশন দেবার ক্ষেত্রে আমরা কতগুলো নির্দিষ্ট পদ্ধতি ঠিক করেছি। যেমন, বিদ্যালয়ের শিক্ষকদের ন্যূনতম যোগ্যতা কি হবে এ আমাদের নির্দেশিকায় বলা আছে। বিদ্যালয়ের প্রধান শিক্ষকের যোগ্যতা হবে, বিশ্ব বিদ্যালয়ের উচ্চতম ডিগ্রি বা এম.ডি. এবং তাঁদের শিক্ষণ প্রাপ্ত হতে হবে—এটা বলা হয়েছে। শিক্ষকদের বেতনের হার রাজ্যসরকারের অনুমোদিত বিদ্যালয়ের শিক্ষকদের বেতনের হারের সমান হবে। ছাত্রদের কাছ থেকে বেশি টাকা আদায় করা যাবে না—এই রকম কিছু নির্দেশ দেওয়া আছে। এই জন্য কতগুলো আইন আমরা করেছি। কিন্তু সেই আইন ভঙ্গ করলে আইন ভঙ্গকারীদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার ক্ষমতা আমাদের সীমিত। সেই জন্য ঐ ধরণের বিদ্যালয়ের অনুমোদন দেওয়ার আগে আমরা তাদের কাছ থেকে লিখিত প্রতিশ্রুতি নিয়ে তারপর নো অবজেকশন সার্টিফিকেট দিয়ে থাকি।

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### প্রধানমন্ত্রীর রোজগার যোজনা প্রকল্পে ঋণের আবেদন

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮।) **শ্রী সুকুমার দাশ :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৫-৯৬ আর্থিক বছরে প্রধানমন্ত্রীর রোজগার যোজনা প্রকল্পে ঋণের আবেদনপত্রের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে কতগুলি আবেদন ব্যাঙ্ক কর্তৃক অনুমোদিত হয়েছে; এবং

(গ) ঋণ বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩০,৫৪৭ টি

(খ) ১০,৪৯৩ টি

(গ) ৬৪,২৩,০০,০০০ টাকা (চৌষট্টি কোটি তেইশ লক্ষ টাকা)

**ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ**

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (স্কুল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্য যে, প্রাথমিক স্তরে বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণের ব্যবস্থা থাকা সত্ত্বেও শিক্ষাবর্ষের শুরুতে বিদ্যালয়গুলিতে তা যথাযথভাবে বন্টন করতে দেরি হচ্ছে;

(খ) সত্যি হলে, তার কারণ কি; এবং

(গ) উক্ত সমস্যা প্রতিবিধানের জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিচ্ছেন/নিয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সাধারণভাবে ইহা সত্য নয়, যদিও বর্তমান শিক্ষাবর্ষের (১৯৯৬-৯৭) শুরুতে বিদ্যালয়গুলিতে কোনও কোনও পাঠ্যপুস্তক বিতরণ করতে দেরি হয়েছে।

পশ্চিমবঙ্গ শিক্ষা অধিকারের প্রাথমিক শাখার বেশিরভাগ পাঠ্যপুস্তক সরকারি ছাপাখানায় ছাপা হয়। এবছর লোক সভা ও বিধান সভার নির্বাচনের পরিপ্রেক্ষিত সরকারি প্রেসগুলি ভোটপত্র ও সংশ্লিষ্ট অন্যান্য ছাপার কাজে নিয়োজিত থাকায় সময়মতো সমস্ত সরকারি পাঠ্যপুস্তক ছাপাতে সক্ষম হয়নি।

উক্ত ছাপাখানাগুলিতে বই তৈরির কাজ যাতে দ্রুত সম্পন্ন হয় তার জন্য যাবতীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**রাজ্যে ও.বি.সি. তালিকাভুক্ত**

***১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রী সৌগত রায় ঃ** তফসিলি জাতি ও আদিবাসী ও অন্যান্য অনুন্নত সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে মার্চ, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে ক'টি জাতিকে ও.বি.সি. তালিকায় অন্তর্ভুক্ত করা হয়েছে; এবং

(খ) উক্ত তালিকা প্রকাশে দেরি হওয়ার কারণ কি?

**তফসিলি জাতি ও আদিবাসী ও অন্যান্য অনুন্নত সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৪৪টি,

(খ) অনগ্রসর জাতি কমিশনের সুপারিশ পাওয়ার পরপরই তালিকা প্রকাশ করা হইয়াছে।

## Opening of Higher Secondary School at Baruipur

***18.** (Admitted Question No. *147.) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Education (School) Department be pleased to state—

(a) is there any plan to open any Higher Secondary School at Baruipur under 24 Parganas; and

(b) if so, when it will be materialised?

**Minister-in-charge of the Education (School) Department :** (a) No particular area in the state has yet been selected for establishment of any Higher Secondary School.

(b) Does not arise.

## বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী সেচপ্রকল্প

***১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১০।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বীরভূম জেলার সিদ্ধেশ্বরী সেচ প্রকল্পের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বীরভূম জেলার সিদ্ধেশ্বরী নুনবিল জলাধার প্রকল্পটি বর্তমানে পরিকল্পনা রচনার স্তরে আছে। ১৯৯৬ সালের জানুয়ারি মাসে প্রকল্পের জলের সম্ভাব্য যোগান এবং তার ব্যবহার সম্বলিত হাইড্রোলজি সংক্রান্ত একটি প্রাথমিক প্রকল্পের খসড়া ভারত সরকারের কারিগরি ছাড়পত্র পাওয়ার জন্য ঐ সরকারের অধীনস্থ সেন্ট্রাল ওয়াটার কমিশন এর নিকট পাঠানো হয়েছে। এখনও ঐ ছাড়পত্র পাওয়া যায়নি। হাইড্রোলজি সংক্রান্ত ছাড়পত্র পাওয়া গেলে বিযদ প্রকল্প রচনার কাজ হাতে নেওয়া হবে। এই বিষদ প্রকল্পটির সামগ্রিকভাবে ভারত সরকারের কারিগরি ছাড়পত্রের প্রয়োজন হবে। এর পরে পরিবেশ সংক্রান্ত ছাড়পত্রের প্রয়োজন। তার পরে যোজনা পর্ষদের অনুমোদন প্রয়োজন হবে প্রকল্পটিকে বিভাগীয় বার্ষিক যোজনায় অন্তর্ভুক্ত করার জন্য।

**তন্তুবায় সমিতির বিরুদ্ধে টাকা তছরুপের অভিযোগ**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৯।) **শ্রী অজিত খাঁড়া ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভগবানপুর ১নং ব্লকে তন্তুবায় সমিতিগুলি কো-অপারেটিভ সমিতি করে ওয়ার্কশপ গঠনের নামে সরকারের লক্ষ লক্ষ টাকা তছরুপ করেছে; এবং

(খ) সত্যি হলে, অপরাধীদের কোন শাস্তি হয়েছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না

(খ) প্রশ্নই ওঠে না।

**ঘিয়া, কুন্তী ও সরস্বতী নদীর বেসিন প্রকল্প সংস্কার**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রী কমল মুখার্জি, শ্রী রবীন মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ঘিয়া-কুন্তী-সরস্বতী নদীগুলির বেসিন প্রকল্প সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে ঐ প্রকল্পের কত টাকা ব্যয় হবে;

(গ) কবে নাগাদ ঐ প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) উক্ত প্রকল্পটি রূপায়িত হলে কত একর জমি সেচসেবিত হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) ১৯৯০ সালে তৈরি হিসাব অনুযায়ী আনুমানিক ব্যয় ধরা ছিল ৩৮৭৩ লক্ষ টাকা।

(গ) প্রকল্পের কাজ আগামী ইংরাজি ২০০০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(ঘ) এই প্রকল্পটি আদৌ কোনও সেচপ্রকল্প নয়। এটি মূলত একটি বর্ষাকালীন জল নিকাশি প্রকল্প।

**বিদ্যালয়-গৃহ সংস্কার/নির্মাণে অর্থ বরাদ্দ**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০।) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** শিক্ষা (স্কুল) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এ-রাজ্যের মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়-গৃহ সংস্কার ও নির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দ করা হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত কাজে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শিক্ষা (স্কুল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ক) হ্যাঁ।

(খ) মোট ৩ কোটি ৫২ লক্ষ টাকা।

(গ) ব্যয়িত অর্থের পরিমাণ এখনই বলা সম্ভব নয়।

### বীরভূমে সেচপ্রকল্প রূপায়ণ

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪১১।) **শ্রীসুনীতি চট্টরাজ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় কোনও নতুন বড় সেচপ্রকল্প রূপায়িত হয়েছে কি না; এবং

(খ) হিংলো সেচপ্রকল্পটি ঠিকমতো রক্ষণাবেক্ষণ হচ্ছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ময়ূরাক্ষী সেচপ্রকল্প এবং হিংলো সেচপ্রকল্প ছাড়া বীরভূম জেলায় আর কোনও বড় সেচপ্রকল্প সেচ ও জলপথ বিভাগ দ্বারা রূপায়িত হয়নি।

(খ) হিংলো সেচপ্রকল্পটি বর্তমানে নির্মীয়মান অবস্থায় রয়েছে এবং বিভাগীয় আর্থিক বরাদ্দের সীমাবদ্ধতার মধ্যে এই প্রকল্পের রক্ষণাবেক্ষণ করা হচ্ছে। তবে একথা স্বীকার্য যে আরও ভাল রক্ষণাবেক্ষণ এর প্রয়োজন অনুভূত হচ্ছে।

### ধোপাখালি স্লুইজ সংস্কার

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষকদের স্বার্থে শ্যামপুর থানার অন্তর্গত দামোদর নদের বাঁধে ধোপাখালি স্লুইজটি সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি না, এবং

(খ) থাকলে উক্ত কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:** (ক) হ্যাঁ, আছে।

(খ) বর্ষার পরে ধোপাখালি স্লুইজটি সংস্কারের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received six notices of Adjournment Motion. The first one is from Shri Ajoy Dey on the subject of delay in issuance of O.B.C. Certificates in the State. The second one is from Shri Sudip Bandyopadhyay on the subject of reported decision of Central Government for laying off employees in the Government Undertakings. The third one is from Shri Samar Mukherjee on the subject of reported murder of one Dilnur Begum at Shonomari Village in Malda district on 11.6.1996. The fourth one is from Shri Saugata Roy on the subject of financial crisis in Jute Corporation of India. The fifth one is from Shri Suniti Chattaraj on the subject of Probability of Closure of Ahmedpur Sugar Mill. The sixth one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of role of opposition party in Assembly.

The subject matters of the Motions are not such which call for adjournment of the business of the House. The Members may ventilate their grievences in the matters through calling attention, Mention, Questions etc.

I, therefore, withhold my consent to all the motions. One Member may however read out the text of his motion as ammended.

**শ্রী অজয় দে :** জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবি রাখছেন। বিষয়িটি হল—

সারা রাজ্যে ও.বি.সি. সার্টিফিকেট-এর জন্য বি.ডি.ও. ও এস.ডি.ও. অফিসে হাজার হাজার আবেদনপত্র জমা পড়ে রয়েছে। প্রায় এক বছরেরও বেশি সময় ধরে আবেদনকারিদের ঘুরতে হচ্ছে এই সার্টিফিকেটের জন্য অথচ সরকারি নির্দেশ অনুযায়ী আবেদনের ৪২ দিনের মধ্যেই এই সার্টিফিকেট দেওয়ার কথা। এর ফলে চাকুরি ও উচ্চশিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে যুবক-যুবতীরা। জরুরি ভিত্তিতে এই সার্টিফিকেট প্রদান করার জন্য অবিলম্বে সমস্ত মহাকুমা শাসকদের নির্দেশ দেওয়া হোক।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received seventeen notices of Calling Attention on the following subjects, namely :-

| | |
|---|---|
| 1. Alleged assault of one Sankar Som professor of Santipur College in train compartment on 14.6.96 | : Shri Prabhanjan Mandal<br>Shri Ashok Giri |
| 2. Alleged murder of one Musarali Mollah at Hogla village under Joy-nagar P.S. on 12.5.96 | : Shri Sobhandeb Chattopadhyay |
| 3. Alleged gangrap of one widow at Sabang in Midnapore district on. 16.6.96 | : Shri Sudip Bandyopadhyay<br>Shri Sanjib Kr. Das and<br>Shri Sailaja Kr. Das |
| 4. Arrear dues of D.A. payable to teachers and State Government employees. | : Shri Joyanta Kr. Biswas |
| 5. Reported dacoity at Bidhan park, Baranagar, on 17.6.96 | : Shri Nirmal Das |
| 6. Reported death of one Bhutani prisoner in Berhampur Central Jail | : Shri Tapan Hore |
| 7. Celebration of Golden Jublee year of Independence. | : Shri Robin Mukherjee |
| 8. Reported incident of Molestation of a woman and spurt in anti-social activities in and around the premises of Indian Museum | : Shri Saugata Roy<br>Shri Ajoy De |
| 9. Deplorable condition of Serampore Walsh Hospital. | : Shri Abdul Mannan |
| 10.Non-availability of A.R.V. in Asansol sub-divisional Hospital. | : Shri Tapas Banerjee |
| 11.Distress of workers consequent upon closure of Panchra Cotton Mill in Birbhum district. | : Shri Suniti Chattaraj |

| | |
|---|---|
| 12. Missing of one Prasanjit Khanra from Jadavpur University Hospital since 14.6.96. | : Shri Ajit Khanra |
| 13. Erosion of the Ganga in Bhutni Diyara under Manikchak Assembly Constituency. | : Shri Ram Prabesh Mondal |
| 14. Alleged murder of one Dilnur Begum at Shonomari Village in Malda district on 11.6.96. | : Shri Samar Mukherjee |
| 15. Medicine Scandle in Midnapore Sadar Hospital. | : Shri Ajit Khanra |
| 16. Non-availability of Medicine in Malda District Sadar Hospital. | : Shri Goutam Chakravartty |
| 17. Road accidents for Divider in B.T. Road | : Shri Nirmal Ghosh |

I have selected the notice of Shri Suniti Chattaraj on the subject of distress of workers consequent upon closure of Panchra Cotton Mill in Birbhum district.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th June, 1996.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of subsidence of Mahanandatala Health Centre due to erosion of the river Fulhar and erosion of the river Ganga in Manikchak Bhutni area of Maldah district.

(Attention called by Shri Samar Mukherjee and Shrimati Sabitri Mitra on the 13th June, 1996)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Debabrata Bandyopadhyaya :** Mr Speaker Sir, since com-

missioning of the Barrage, severe erosion is taking place in the district of Malda on the left bank of river Ganga, upstream of the Barrage. This erosion initially started at Simultala just upstream of Farakka Barrage but had gradually extended towards the upstream to Tofi, Aswintala and Manikchak. For last few years, active erosion is taking place in a stretch of about 25 KM .from Laskaritola to Manikchak. More than 3000 hectares of land has been engulfed by the river.

To check this erosion 25 nos, of spurs were constructed along the river bank, in phases. But these spurs could not hold the entire bankline and in the reach from Tofi to Manikchak, these were either severely damaged or completely washed out. During the working season of 1994-95, 4 nos. of spurs were restored. These spurs have been holding the bank line from laskaritola to Goloktola for a length about 10 KM. But active erosion is still continuing on the upstream of Goloktola a length of about 5 KM. of the bank line has eroded upto a maximum width of 150 M during last year only.

Taking up of effective anti-erosion works in this streatch will cost more than Rs.70.00 crores, as estimated now. Spending of such a huge amount is beyond the sole means of the State Government.

The State Govt. is very much concerned about the problem and I am sure the entire House share the concern. An all party Delegation of this Assembly had submitted a memorandum to the Govt. of India in February, 95 for Additional Central Assistance, beyond the State plan Assistance for anti-erosion works on river Ganga/Padma. But, as yet no positive response has been received from the Govt. of India. In the circumstances the State Govt. is taking up works only in a limited way, even beyond its means. A sum of about Rs.15 crores has been spent on the river training and bank protection works on the left bank of river Ganga in the district of Malda during the last three years The Farakka Barrage project Authorities have a programme of construction of two spurs one at the 28th KM and the other at the 29th KM upstream of the Barrage. Presently they have taken necessary preparation to construct the one at 29th KM upstream of the Barrage. If works on construction of the proposed spur progresses as per schedules the problem of erosions is expected to be mitigated considerably in this reach.

The Bhutni Diara is a riverine sand island, which is protected by a circuit embankment constructed by the State Irrigation Deptt. such islands are prone to shifts by nature. At present erosion on this island is taking place at Nanditola. During the 1995 monsoon some length of the embankment had also been eroded. There is a proposal for construction of a retired embankment at Nanditola subject to availability of land. Preliminarise for construction of this retired embankment have already been completed.

The Mahanandatola area within the Pilaimari Gram Panchayat is situated on the right bank of river Mahananda (Fulahar Branch). There is an I & W.D. Flood Embankment on the left bank of river Mahananda and on the right bank there is on flood embankment erected by the state government of Bihar. Mahanandatola and Pilaimari Anchals lie between these two embankments and the entire area falls within the unprotected zone. Here erosion is taking place for the last 6/7 years. During the monsoon of 1995, a stretch of about 400 M was eroded to an extent of 40 M at Mahanandatola. At Pilaimari about 1 KM length of river bank is under erosion though the istansity is comparatively less. about 10 M width of land has been eroded there in 1995 monsoon. The I & W. Department is aware of the situation and has kept the same under close observation.

[12-10—12-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, শ্রীমতী সাবিত্রী মিত্রের কলিং অ্যাটেনশনের উত্তর আমি দিলাম। এবারে আমি শ্রী সমর মুখার্জির কলিং অ্যাটেনশনের জবাব দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদা জেলার রতুয়া বিধানসভা কেন্দ্রের পিলাইমারি গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত মহানন্দতলা এলাকাটি মহানন্দা নদীর (ফুলাহার শাখার) ডান পাড়ে অবস্থিত। ঐ এলাকায় মহানন্দা নদীর বাম পাড়ে রাজ্য সেচ দপ্তরের বন্যা প্রতিরোধক বাঁধ আছে এবং ডান পাড়ে অনুরূপ বাঁধ বিহার সরকার কর্তৃক নির্মিত। ডান পাড়ের বাঁধটি বিহারের এলাকার মধ্যে। মহানন্দতলা এবং পিলাইমারি অঞ্চলগুলির অবস্থিতি মহানন্দা নদীর দুই পাড়ের বাঁধের মধ্যবর্তী অসংরক্ষিত এলাকায়। বিগত ৬/৭ বছর ধরে মহানন্দা নদীর দুটি জায়গায়—মহানন্দতলায় এবং পিলাইমারিতে অল্প অল্প ভাঙ্গন হচ্ছে। গত বর্ষায় (অর্থাৎ ১৯৯৫ সালে) মহানন্দতলায় প্রায় ৪০০ মিটার জায়গা জুড়ে সর্ব্বাধিক ৪০ মিটার প্রস্থে ভাঙ্গন হয়েছে। পিলাইমারিতে ভাঙ্গন হচ্ছে প্রায় ১ কিলোমিটার জায়গা নিয়ে কিন্তু ভাঙ্গনের

তীব্রতা অপেক্ষাকৃতভাবে কম। গত বছরে এখানে প্রায় ১০ মিটার মতো জায়গা ভেঙ্গেছে। মহানন্দতলা স্বাস্থ্য কেন্দ্রটি থেকে নদী এখনও প্রায় ৩০০ মিটার দূরে রয়েছে। সেচ দপ্তর পরিস্থিতি সম্পর্কে ওয়াকিবহাল এবং অবস্থা নজরে রেখেছে।

স্যার, এ প্রসঙ্গে আমি এখানে একটা কথা উল্লেখ করতে চাই, মালদা জেলার যেসমস্ত এলাকায় ভাঙ্গন চলছে—ফরাক্কা ব্যারেজের আপস্ট্রিমে শিমূলতলা থেকে মানিকচক পর্যন্ত সে সম্বন্ধে আগামী সপ্তাহে আমি সমস্ত বিধায়কদের (এম.এল.এ) সঙ্গে আলোচনা করব।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমাদের কণ্ঠ রোধ করার চেষ্টা করা হচ্ছে।

**Mr. Speaker :** There is one notice of privilege by Shri Saugata Roy. I will take up the matter to-morrow.

## MENTION CASES

**শ্রী নির্মল দাস :** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহোদয়ের এবং অর্থমন্ত্রী মহোদয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমাদের রাজ্যের কয়েক লক্ষ শিক্ষিত এবং শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত কর্মক্ষম বেকার যুবক যুবতী স্বনিযুক্ত প্রকল্পের নানা-রকম সুপারিশ এবং অনুমোদন পেয়ে ব্যাঙ্কের দ্বারস্থ হয়ে হয়রানি হচ্ছে। জওহর রোজগার যোজনা অনুযায়ী ব্যাঙ্কগুলোর তাদের যে অর্থ সাহায্য করার কথা তা তারা করছে না। অনেক ক্ষেত্রে যে টাকা দেওয়ার কথা তার অর্ধেক দেওয়া হচ্ছে। আবার কোনও কোনও ব্যাঙ্ক তাদের দেয় টাকা থেকে একটা পারসেন্টেজ কেটে নিচ্ছে এবং তাদের বাধ্য করছে সেখানে আমানত খুলে টাকা জমা রাখতে। আমি মাননীয় অর্থমন্ত্রী এবং কুটির শিল্প মন্ত্রীকে অনুরোধ করছি, তাঁরা বিষয়টা একটু দেখুন এবং দিল্লির নতুন অর্থমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে স্বনিযুক্ত প্রকল্পের অনুমোদন প্রাপ্ত বেকার যুবক যুবতীদের ব্যাঙ্ক ঋণের বিষয়টা গ্রান্টেড করার ব্যবস্থা করুন। মাননীয় ক্ষুদ্র কুটির শিল্প মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি এবিষয়ে যদি কিছু বলেন তাহলে আমরা বাধিত হব।

**শ্রী প্রলয় তালুকদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নির্মল দাস মহাশয় এইমাত্র যে মেনশনটা করলেন সেই সম্বন্ধে বলছি। জওহর রোজগার যোজনায় আমরা গত বছর অর্থাৎ চলতি আর্থিক বছরে ৩০ হাজারের মতোন প্রোপোজাল পাঠিয়েছি ব্যাঙ্কের কাছে। তার মধ্যে ১০ হাজার প্রকল্প ব্যাঙ্ক সাংশন দিয়েছে। মানে ওয়ান থার্ড ব্যাঙ্ক সাংশন দিয়েছে। এই ১০ হাজার প্রকল্পের মধ্যে অ্যাকচুয়াল ৩ হাজারের সামান্য কিছু বেশি ব্যাঙ্কের কাছ থেকে টাকা পেয়েছে। যে ১০ হাজার ব্যাঙ্ক সাংশন দিয়েছে তার মধ্যে প্রায় ৭ হাজার প্রকল্পে ব্যাঙ্ক সাংশনের টাকা দেননি। এইসব নিয়ে ব্যাঙ্কের সঙ্গে কথাবার্তা বলছি। সকলের অবগতির জন্য বলছি, পশ্চিমবাংলার ক্ষেত্রে ব্যাঙ্ক একটা বৈষম্যমূলক আচরণ করছে বহু বছর ধরে।

এই ব্যাপারে আমরা বারবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি যদিও সুফল পাইনি। আমরা এইসব নিয়ে ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে যখন কেন্দ্রের যুক্তফ্রন্টসরকারের তথাকথিত জনমুখী অর্থনৈতিক কর্মসূচিকে সমর্থন এবং স্বাগত জানিয়ে গতকাল প্রস্তাব গ্রহণ করা হল, ইতিহাসের এমন নির্মম পরিহাস যে, সেই মুহূর্তে কেন্দ্রীয় সরকার তার যে আর্থিক নির্দেশিকা ঘোষণা করেছেন তার দ্বারা পশ্চিমবাংলা সহ ভারতবর্ষের খেটে-খাওয়া মানুষের বিরুদ্ধে কার্যত সরকার যুদ্ধ ঘোষণা করেছেন। শ্রমিক কর্মচারিদের রুজি রোজগারের উপর চরম আঘাত নেমে এসেছে। তারা নির্দেশিকায় এই ঘোষণা করেছেন সমস্ত প্রশাসনিক মূল্য বাড়িয়ে দেবেন। জল, বিদ্যুৎ, পরিবহন, ডাক ও তার সমস্ত ক্ষেত্র প্রশাসনিক মূল্য বাড়িয়ে দেবার নির্দেশ সেই নির্দেশিকায় আছে। বেতন বৃদ্ধি ফ্রিজ, ১৯৯৭-৯৮ সাল থেকে রাষ্ট্রায়ত্ব শিল্পে ব্যয়-সংকোচ করা হবে। এই সর্বনাশা নীতির ফলে পশ্চিমবাংলা সহ গোটা দেশের উপর আবার আঘাত নেমে আসছে। আমার জিজ্ঞাস্য এই ব্যাপারে রাজ্যসরকারের সুস্পষ্ট বক্তব্য কি? আমরা দেখতে পাচ্ছি, সিটু এবং অন্যান্য ট্রেড-ইউনিয়নগুলি এর বিরোধিতা করছে। আমরা দেখছি, কার্যত এই নির্দেশিকাতে অনেকেই সহমত পোষণ করছেন। এব্যাপারে জনগন আজ বিভ্রান্ত। কেন্দ্রীয় সরকারের এই আর্থিক নির্দেশিকা সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের সুস্পষ্ট বক্তব্য কি? মাননীয় মুখ্যমন্ত্রী বা অর্থমন্ত্রী বা সংশ্লিষ্ট কোনও মন্ত্রী এই বিষয়ে বক্তব্য রেখে হাউসকে অবহিত করুন। কারণ মানুষ আজকে বিভ্রান্ত। রাজ্য সরকার এই নীতিকে সমর্থন করছে, না বিরোধিতা করছে।

**শ্রী এম আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় পুলিশ মন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সবাই জানি, গত ১৬ই জুন বাউড়িয়া এবং বজবজের মধ্যে গৌরাঙ্গ মহাপ্রভু নামে যে ট্রলারটি ডুবে গিয়েছিল তাতে এখনও পর্যন্ত ৮ জনের মৃতদেহ পাওয়া গেছে। বেসরকারি হিসাবে কেউ বলছেন ৪০ জনকে পাওয়া যাচ্ছে না ইত্যাদি। তারা মারা গেছেন কিনা জানি না, তবে ১৭ জন নিখোঁজের সংবাদ সরকারিভাবে বলা হয়েছে। আমরা এইটুকু জেনেছি মৃত দেহ দাহ করার জন্য ইতিমধ্যে মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয় ১০ হাজার টাকা অনুদান দিয়েছেন। আমি সেইজন্য আমাদের পক্ষ থেকে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

[12-20—12-30 P.M.]

সঙ্গে সঙ্গে আমি দাবি করছি, ৮ জন মানুষ মারা গিয়েছেন তাদের পরিবারকে সাহায্য দিতে হবে, সরকারি সাহায্য দিতে হবে। আর ১৭ জন মানুষ যারা নিখোঁজ রয়েছেন তাদের পরিবারকেও সাময়িকভাবে সাহায্য দান করতে হবে কারণ তাদের পরিবারবর্গ অভুক্ত রয়েছেন। এই সঙ্গে সঙ্গে মাননীয় পরিবহন মন্ত্রী এবং পুলিশমন্ত্রীর কাছে দাবি করছি ঐ যে ট্রলারটি

ঐ ট্রলারটি বেআইনি লাইসেন্সবিহীন তার তদন্ত করা হোক।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর বছর দেড়েকের মাথায় পশ্চিমবঙ্গে আবার পঞ্চায়েত নির্বাচন হতে যাচ্ছে। পঞ্চায়েত আজ গ্রামজীবনে এক গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হয়ে দাঁড়িয়েছে। কিন্তু এর নির্বাচনে যে দুর্নীতি রয়েছে সেই দুর্নীতি দূর করতে না পারলে পঞ্চায়েত তার ভাবমূর্তি গড়ে তুলতে পারবে না। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর কাছে আবেদন করব, পঞ্চায়েত নির্বাচনে যে আইন আছে যে সেই রাত্রে সেখানেই ভোট গণনা করতে হবে, তার পরিবর্তন করা হোক। তার কারণ এর ফলে সমাজবিরোধীরা সেখানে অস্ত্রশস্ত্র নিয়ে এসে প্রিসাইডিং অফিসারকে বাধ্য করে তাদের মনোমতো প্রার্থীকে জয়যুক্ত করাতে। আমার দাবি, ব্যালট বক্সগুলি পুলিশ প্রহরায় বি.ডি.ও অফিসে এনে পরের দিন যাতে গণনা করা হয় তারজন্য আইন করা হোক।

**শ্রী নীরদ রায়চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাবড়া থানায় ২০ লক্ষ লোকের বাস এবং সেখানে থানা মাত্র একটি। ফলে একটি মাত্র থানা সেখানকার ভার বহন করতে পারছে না। আমরা অনেকবার বলেছি যে অশোকনগরে আলাদা একটি থানা করা হোক। এই মর্মে একটি সুপারিশও এসেছে। সেই সুপারিশ যাতে কার্যকর হয় তারজন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে নির্বাচনের পরে কংগ্রেস হেরে গিয়ে হাবড়া এবং অশোকনগর এলাকায় গন্ডগোল শুরু করেছে এবং তারা মার-দাঙ্গা আরম্ভ করেছে, খুন করছে, রাহাজানি করছে। তাদের ঠেকানো যাচ্ছে না। সেখানে আলাদা একটি থানা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ডল কমিশনের রিপোর্ট ইতিমধ্যেই সব রাজ্যে গৃহীত হয়েছে এবং কার্যকর হচ্ছে। কিন্তু এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ল্যাগিং বিহাইন্ড। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি জানেন যে ১৭৭ টি জাতিকে মন্ডল কমিশন তাদের সুপারিশে অনগ্রসর বলে চিহ্নিত করলেও পশ্চিমবঙ্গ সরকার এখনও পর্যন্ত মাত্র ৪৭টি জাতিকে ও.বি.সি. স্বীকৃতি দিয়েছে। এ ক্ষেত্রে সার্টিফিকেট পেতে সেই সমস্ত মানুষদের অনেক হয়রানির মধ্যে পড়তে হচ্ছে ফলে বেকাররা চাকরি থেকে বঞ্চিত হচ্ছেন। তাছাড়া এই কমিশনের কাজ সম্পর্কে অনেক অভিযোগও আসছে। যেমন দার্জিলিং জেলা থেকে অভিযোগ আসছে যে দার্জিলিং জেলার গোটা গোর্খা কমিউনিটি তাদের ও.বি.সি. বলে ঘোষণা করার দাবি করা সত্ত্বেও কমিশন সামগ্রিকভাবে তা করতে চাইছেন না। সার্টিফিকেট পেতে এই যে বিলম্ব হচ্ছে এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি বলবেন। তা ছাড়া মাত্র ৪৭ টি জাতিকে ও.বি.সি.র তালিকাভুক্ত করার পর বাদ বাকিদের কবে তালিকাভুক্ত করা হবে সে সম্পর্কে মন্ত্রী মহাশয় সুস্পষ্টভাবে হাউসকে জানান—এই দাবি আমি রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ডল কমিশনের বই-তে ১৭৭ টি কমিউনিটির নাম আছে। মন্ডল কমিশনের ঐ রিপোর্ট আমরা গ্রহণ করিনি। ভারতবর্ষের সুপ্রিম কোর্টও যে নির্দেশ দিয়েছেন সেই নির্দেশ

অনুযায়ী একটা কমিশন তৈরি করার কথা বলা হয়েছে রাজ্যে রাজ্যে। আপনারা জানেন যে এই ধরনের ব্যাক ওয়ার্ড ক্লাস সম্পর্কে ভারতবর্ষের বেশিরভাগ রাজ্যে আগে থেকে তালিকা ছিল। সেটা কেউ ৬০ দশকে, কেউ ৭০ দশকে তৈরি করেছে। পশ্চিমবঙ্গসহ ৮ টি রাজ্য এই রকম কোনও তালিকা করেনি। যাদের তালিকা নেই এই রকম রাজ্যগুলি সুপ্রিম কোর্টের যে সিদ্ধান্ত সেই অনুযায়ী তালিকা করার জন্য কমিশন নিযুক্ত করেছে। এই কমিশন একটা ইন্ডিপেন্ডেন্ট কমিশন। এই কমিশন অন্য কমিশনের রিপোর্ট দেখতে পারেন, কিন্তু সেই রিপোর্ট অনুযায়ী কাজ করতে বাধ্য নন। সুতরাং ১৭৭ কমিউনিটি যা লেখা আছে এরা এই কমিশনের কাছে দরখাস্ত করতে পারে সেই অধিকার আছে এবং কেউ কেউ করেছে। সেই দরখাস্তের পরিপ্রেক্ষিতে আমাদের কমিশন ৪৪ টি কমিউনিটির একটা লিস্ট প্রকাশ করেছেন। এই কমিশন একটা সম্পূর্ণ বডি। এই কমিশনের কাছে আরও নাম আসছে। কিন্তু সবচেয়ে অসুবিধা হচ্ছে, ১৯৫১ সালের পরে আর কোনও নাম নিয়ে সেনসন হয় নি। তার ফলে কোন কমিউনিটি কোথায় আছে এটা বের করা অসুবিধা হচ্ছে। আমরা ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউশন এবং অন্যান্য কিছু কিছু সংস্থাকে কাজে লাগাতে বলেছি। তারজন্য খরচ-পত্র যা লাগে পশ্চিমবঙ্গ সরকার সেই সম্পর্কে কমিশনকে অধিকার দিয়েছে। তারা কিছু সময় নিয়েছে। আমাদের দিক থেকে কমিশনকে এই তালিকা করুন, বা ঐ তালিকা করুন, এইসব বলা সঠিক হবে না। ৪৪ টি করা হয়েছে, মনে হচ্ছে আরও কিছু হবে। কিন্তু ঐ ১৭৭ টি কমিউনিটি খুঁজে পাওয়া যাচ্ছে না পশ্চিমবঙ্গে। এখনও যে সব দরখাস্ত পড়ছে তাতেও নেই। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে সার্টিফিকেট সম্পর্কে। এটাও আমি পরিস্কার ভাবে বলতে চাই যে ও.বি.সি.র যে জাতিগুলি আছে সেগুলি নতুন করে ঘোষণা করা হয়েছে। এখনও বহু জায়গায় একই টাইটেলের বহু জাতি আছে। এখন এস.সি. এবং এস.টি.দের সার্টিফিকেট দেবার ক্ষেত্রে যে মেশিনারি আছে, যে ব্যবস্থা আছে, যে নিয়ম কানুন আছে, সেই একই নিয়ম কানুনের মাধ্যমে তাদেরও সার্টিফিকেট দিতে হবে এই কথা বলা হয়েছে। শুধু ইকনমিক ক্রাইটোরিয়ার ক্ষেত্রে আলাদা ফর্ম আছে। বাকি পোরশন ওদেরই মতো হবে। এই রকম পরিস্কার একটা গাইড লাইন দেওয়া হয়েছে। মাননীয় সদস্যদের সঙ্গে আমি সহমত পোষণ করছি যে সেই রকমভাবে আমরা করে উঠতে পারিনি। সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস, ব্যাকওয়ার্ড ক্লাস, এটা ১৯৫০ সাল থেকে শুরু হয়েছে এবং এখনও পর্যন্ত চলছে। অনেক সময়ে ব্লাড রিলেশন সার্টিফিকেট পেলেও তার থেকে আমরা দিতে পারি। এই যে ৪৪ টি কমিউনিটির লিস্ট ঘোষিত হয়েছে, এরা কোন কমিউনিটি থেকে কে এসেছে সেগুলি বাছাই করা খুবই অসুবিধা হচ্ছে। আমাদের অফিসারদের নির্দেশ দেওয়া হয়েছে, কিন্তু কর্পোরেশনের কাউন্সিলর বা গ্রামাঞ্চলের সভাপতি, এই ধরনের লোকেরা তাদের আন-কোয়ালিফায়েড সার্টিফিকেট দেয়।

[12-30—12-40 P.M.]

অনেক সময় দেখেছি অনেক লেখেন—টু দি বেস্ট অফ মাই নলেজ অ্যান্ড বিলিফ।

এর উপর তো আমরা কোনও রেসপনসিবিলিটি নিতে পারি না। এটা আমি তাদের বলেও দিয়েছি। আর এম.এল.এ. যাঁরা তাঁরাও অনেক সময় লিখে দেন—আই ডু হিয়ার বাই সার্টিফাই। কিন্তু তাদের কাস্ট সম্পর্কে কাগজ না থাকায় তন্য তন্য করে আমাদের খুঁজতে হয় সেটা। সেজন্য বলছি, আপনারা সবাই এ-ব্যাপারে আমাদের সঙ্গে সহযোগিতা করুন অন্ততপক্ষে কোয়ালিফাইড সার্টিফিকেট দিয়ে। তা না হলে এক্ষেত্রে আমাদের অফিসারদের পুলিশি তদন্তের মতো দীর্ঘ সময় লাগবে। কোথায়ও কিছু লেখা নেই। অন্যান্য রাজ্যে কিন্তু রেশন কার্ডে বা জমির দলিলপত্রে লেখা থাকে।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দেগঙ্গা এবং হাবড়ার অন্তর্গত বিদ্যাধরী নদীর সংস্কার বিশেষভাবে প্রয়োজন। দীর্ঘদিন ধরে সেখানকার চাষীদের দাবি এটা। ঐ নদী সংস্কার না হবার ফলে প্রচুর জমির ধান এবং ফসল সেখানে নষ্ট হচ্ছে। স্বাভাবিকভাবে এ-ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেচমন্ত্রী সভায় উপস্থিতও রয়েছেন। এ-ব্যাপারে তিনি যদি কিছু বলেন আনন্দ পাব।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ-বিষয় নিয়ে আগামী ২৫ তারিখে আমার চেম্বারে আপনাদের সঙ্গে একটা মিটিং করব এবং সেখানে বিস্তারিত বলব এ-সম্পর্কে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে বলেছিলেন যে, এই সরকার পশ্চিমবঙ্গের মানুষের মানবাধিকার রক্ষায় নাকি কৃতসংকল্প এবং তারজন্য সমস্ত রকম ব্যবস্থা নেবেন। কিন্তু আপনি জানেন, ন্যাশনাল হিউম্যান কাউন্সিল এই পশ্চিমবঙ্গে একজন কর্মরত ডি.আই.জি, একজন অ্যাডিশন্যাল এস.পি. এবং একজন ও.সি.র বিরুদ্ধে মানবাধিকার লঙ্ঘনের অভিযোগ করেছেন এবং কমিশনের চেয়ারম্যান রাজ্য সরকারের কাছে অনুরোধ করে পাঠিয়েছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে, কিন্তু ঐ ডি.আই.জি. অ্যাডিশন্যাল এস.পি. এবং ও.সির বিরুদ্ধে ব্যবস্থা তো নেনই নি, বরং মানবাধিকার লঙ্ঘনকারিদের মানুষের উপর লেলিয়ে দিয়েছেন তাদের মানবাধিকার কেড়ে নেবার জন্য। মানবাধিকার কমিশন তাদের বিরুদ্ধে স্ট্রিকচার দিয়েছেন, ব্যবস্থা নেবার নির্দেশ দিয়েছেন, কিন্তু রাজ্য সরকার কোনও প্রকার ব্যবস্থা নেননি। এটা কিন্তু ইন্ডাইরেক্টলি ফ্যাসিজম নিয়ে আসার এবং উৎসাহ দেবার একটা প্রকৃয়া বলে আমি মনে করি। বিষয়টার প্রতি আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সমাজ-কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভাকেন্দ্র পুরুলিয়ায় যে ব্লকগুলি রয়েছে সেখানে শতকরা ৫০ তফসিলি জাতীয় মানুষ বাস করেন। সেখানকার মানবাজার, বান্দোয়ান এবং পুরুলিয়া ২নং ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্প চালু হয়েছে, কিন্তু অন্য ব্লকগুলিতে সেটা হয়নি। এ-ব্যাপারে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রীমতী মায়ারানি পাল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে কালীতলাদিয়ার গ্রামে একটি স্বাস্থ্যকেন্দ্র আছে। রাজা জীবেন্দ্রকিশোর আচার্যচৌধুরি এই স্বাস্থ্যকেন্দ্রটি তৈরি করার জন্য ৬ কাঠা জমি সরকারকে দান করেছিলেন। এই জমিতে স্বাস্থ্য কেন্দ্রের নিজস্ব পাকা বাড়ি আছে। যে জিনিস গোটা পশ্চিমবঙ্গে নেই বল্লেই চলে। কিন্তু এহেন স্বাস্থ্য কেন্দ্রে আজ ৬-৭ বছর ধরে ডাক্তার নেই, ঔষধ-পত্রও নেই। মুমূর্ষ রোগীরা প্রয়োজনের সময় প্রাথমিক চিকিৎসারও সুযোগ পায় না। সপ্তাহে মাত্র একদিন স্থানীয় স্বাস্থ্য দপ্তরের একজন সেবিকা এই কেন্দ্রে আসেন শিশুদের পোলিও খাওয়াতে। এই তো অবস্থা। এই স্বাস্থ্য কেন্দ্র যাতে ঠিকমতো ঔষধপত্র পাওয়া যায় এবং স্থায়ীভাবে একজন ডাক্তার নিয়োগ করা হয় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড়** : স্যার, আমি আপনার মাধ্যমে একটা ভয়ানক লজ্জা এবং ক্ষোভের কথা এই সভাতে জানাচ্ছি। আমি সরাসরি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং হস্তক্ষেপ দাবি করছি। এখানে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী উপস্থিত আছেন। ক্ষোভের কথা হচ্ছে স্যার, আপনারা জানেন যে বিশ্বভারতী কবি রবীন্দ্রনাথের জায়গা এবং সেই জায়গায়—আমার কাছে স্যার, ঘন ঘন ফোন আসছে এবং আলোচনা হয়েছে যে এই শিক্ষা প্রতিষ্ঠানে যেটা গোটা আন্তর্জাতিক ক্ষেত্রে একটা অত্যন্ত সুনামের সঙ্গে চলে এবং যার একটা ঐতিহ্য আছে, সেখানে আচার্য পদে প্রাক্তন প্রধানমন্ত্রী এখনও পর্যন্ত আসীন আছেন। এই এম.পি. কেনা বেচাতে যে এফ.আই.আর. আছে তাতে প্রথম নামটা হচ্ছে তাঁর। লক্ষ লক্ষ টাকার সেখানে কারবার চলেছে, তাতে তাঁর নামে এফ.আই.আর হয়েছে। তিনিই হচ্ছেন টপ অফ দি লিস্ট।

(গোলমাল)

এই রকম একটা লোক বিশ্বভারতীর মতো একটা আন্তর্জাতিক, একটা ঐতিহ্যপূর্ণ জায়গায়, রবীন্দ্রনাথের জায়গায় আচার্য পদে আছেন। স্যার, অত্যন্ত লজ্জার কথা ক্ষোভের কথা ওঁদের বোধ হয় মরালিটি নেই, মনুষ্যত্ববোধও নেই। রবীন্দ্রনাথের জায়গায়—আজকে রবীন্দ্রনাথ, বিদ্যাসাগর, নেতাজী সুভাষ চন্দ্রের কথা ওঁরা বলেন—কিন্তু আজকে গোটা পরিস্থিতিকে ওঁরা বিষাক্ত

(তুমুল গোলমাল)

করে ফেলেছেন। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন, রাজ্য সরকারের আমি দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওঁকে বরখাস্ত করা হয়। উনি তো পদত্যাগ করবেন না, ওঁকে যেন বরখাস্ত করা হয়। যিনি গোটা ভারতবর্ষটাকে দুর্নীতির মধ্যে ফেলে দিয়েছেন, লক্ষ লক্ষ টাকার দুর্নীতির মধ্যে ফেলে দিয়েছেন তাঁকে আমরা চাই না। তিনি বিশ্বভারতী...

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

(তুমুল গোলমাল)

[12-40—12-5 ) P.M.]

**Shri Gaulan Lepcha :** Sir, I shall begin with thanking you. Sir, Scheduled Castes and Scheduled Tribes in our district are still backward because our problems have never been put up or discussed. We have no representative in any of the minority Commission. Our language-lepcha is the most primitive language in the world and this language has not emerged from Devnagari script or any other script. It is a mono-syllabic language and so it needs encouragement. Sir, Lepcha people would be indebted if laguage is introduced in the primary level and secondary level, so that it is not lost and whatever be the manuscript that should be preserved and studied.

Thanking you.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে মাননীয় সদস্য তপন হোড় মহাশয় বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলর সম্বন্ধে যে কটাক্ষ করলেন, আমি তার তীব্র প্রতিবাদ করছি। প্রথম কথা হচ্ছে তিনি এই হাউসের মেম্বার নন। তিনি রাষ্ট্রপতির দ্বারা নিযুক্ত হয়েছেন। যাঁর কথা তিনি বললেন তাঁর সমর্থনে একটা সরকার কেন্দ্রে আছে। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যতদূর শুনেছি তিনি প্রধানমন্ত্রী হিসাবে চ্যান্সেলর নিযুক্ত হন নি। তিনি একজন পন্ডিত হিসাবে এবং ভাষায় দক্ষতার জন্য চ্যান্সেলর নিযুক্ত হয়েছেন। সুতরাং আপনাকে আমি অনুরোধ করব, মাননীয় সদস্যের বক্তব্য হাউসের প্রসিডিংস থেকে বাদ দেওয়া হোক। হাউসের প্রসিডিংসের মধ্যে যদি এই বক্তব্য থাকে তাহলে অত্যন্ত খারাপ দৃষ্টান্ত হবে। চ্যান্সেলরকে রাষ্ট্রপতি নিযুক্ত করেন, সেজন্য সেই চ্যান্সেলরের বিরুদ্ধে অভিযোগ করা যায় না। তাছাড়া তিনি এই হাউসের সদস্যও নন। যিনি প্রাক্তন প্রধানমন্ত্রী ছিলেন এবং এখনও লোকসভার সদস্য, তাঁর বিরুদ্ধে এই ধরণের মন্তব্য যদি বিধানসভার কার্যবিবরণীতে লিপিবদ্ধ হয় তাহলে তা অত্যন্ত খারাপ দৃষ্টান্ত হবে। আমি আপনার কাছে দাবি করছি, টোটাল এই বক্তব্য কার্যবিবরণী থেকে যেন বাদ দেওয়া হয়।

**মিঃ স্পিকার :** আমাদের এখানে একটা কনভেনশন আছে যে লোক হাউসের মেম্বার নন তাঁকে ডেসক্রাইব করা যায় বাই হিজ অফিসিয়াল পজিশন, নট বাই হিজ নেম। কেউ যদি চ্যান্সেলর হন তাহলে তাঁকে চ্যান্সেলর হিসাবে বলবেন। কেউ যদি ভাইস চ্যান্সেলর হন তাহলে তাঁকে ভাইস চ্যান্সেলর হিসাবে বলবেন। কেউ যদি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হন তাহলে তাঁকে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হিসাবে বলবেন। কেউ বিডিও হলে তাঁকে বিডিও হিসাবে বলবেন

এবং কেউ এস.ডি.ও হলে তাঁকে এস.ডি.ও. হিসাবে বলবেন। কিন্তু কারও ব্যক্তিগত নাম নেওয়া যায় না। কারণ তিনি হাউসে ডিফেন্ড করতে পারেন না। আপনার নির্দিষ্ট অভিযোগ হচ্ছে সংশ্লিষ্ট অফিসারের বিরুদ্ধে ব্যক্তির বিরুদ্ধে নয়। এইজন্য আমি সব সময়ে বলি এটা করবেন না। এটা করতে গেলে কি হবে, লেভেলটা খুব নিচু হয়ে যাবে। কারণ সেই ব্যক্তি ডিনাই করতে পারেন না। আপনি কি পারেন, না চ্যান্সেলর যদি আইন অনুযায়ী হয়নি বলে মনে করেন, তাহলে নিশ্চয়ই প্রশ্ন তুলতে পারেন। আইন অনুযায়ী হয়েছে কি হয় নি তা নিয়ে এখানে মেনশন করতে পারেন, কোর্টে গিয়ে চ্যালেঞ্জ করতে পারেন। আমরা বলতে পারি যে, যিনি চ্যান্সেলর হয়েছেন তিনি আইন অনুসারে হন নি। তাঁর যোগ্যতা নেই। সরকারের এটা দেখা উচিত। এইভাবে তো বলা যায়। কিন্তু ইট ক্যান নট বি ইন দি নেম অফ এনি পার্সন। এখানে কোশ্চেন হচ্ছে এখানে যেখানে নরসীমার নাম এসেছে, সেখান থেকে ঐসবগুলো বাদ যাবে। কোনও ব্যক্তিগত নাম বলবেন না।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ই জুন বহরমপুরের শিয়ালমোরা গ্রামে পরিবানু বিবি নামে একজন গৃহবধুকে নৃশংসভাবে খুন করা হয়েছে। তাঁর স্বামী শানাউল্লা এবং তার বড় ভাই মিলিতভাবে তাঁকে খুন করেছে। তাঁর হাত ও পায়ের শিরা কেটে দিয়ে জলে ডুবিয়ে শ্বাসরোধ করে তাঁকে মারা হয়েছে। স্যার, সবচেয়ে আশ্চর্যের বিষয়, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে ঘটনাটি ১৪ই জুন তারিখে এফ.আই.আর. করা হয়েছে মূল অভিযুক্ত শানাউল্লা এবং তার বড় ভাইয়ের বিরুদ্ধে। মূল অভিযুক্তের বড় ভাই যেহেতু জেলা যুব কংগ্রেসের সভাপতি, তার বিরুদ্ধে এই ধরণের অভিযোগ যিনি করেছেন, উক্ত গৃহবধূর বড় ভাই জিয়াদ আলিকে হুমকি দেওয়া হচ্ছে। আর যাতে ঘটনাটি চাপা পড়ে তারজন্য চক্রান্ত চলছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ঘটনাটি দেখা হোক। বিরোধীরা এই ঘটনাটি রাজনৈতিক বলতে পারেন। তাঁরাও স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে গিয়ে দেখুন যে এটি রাজনৈতিক ঘটনা, না অমানবিক ঘটনা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি এবং উপজাতি দপ্তরের কল্যাণমন্ত্রী শ্রী দীনেশ বাবু এখানে আছেন আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্য অজয় দে এর উপরে মুলতবি প্রস্তাব আনতে চেয়েছিলেন, কিন্তু আনতে পারেন নি। যাইহোক আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি এবং উপজাতির কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই রাজ্যে তফসিলি সম্প্রদায়ের মানুষেরা খুব বঞ্চিত। তার ওপরে ও.বি.সি. যারা হয়েছেন, তারা খাতা কলমে হলেও, সুয়োগ সুবিধা পাওয়ার ক্ষেত্রে খুব অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। এই তফসিলি সম্প্রদায়ের মানুষেরা তাদের পরিচয় পত্র পাওয়ার জন্যে আবেদনপত্র সংশ্লিষ্ট অফিসারের কাছে জমা দেওয়া সত্ত্বেও তারা পরিচয় পত্র পাচ্ছেন না। আমরা এই বিষয়ে রুল ১৮৫ মোশন এনেও কিছু করতে পারিনি। আজ পর্যন্ত এই এস.সি., এস.টি এবং ও.বি.সির পরিচয় পত্র পাওয়ার জন্যে লক্ষ লক্ষ মানুষ আবেদন

পত্র জমা দিয়ে বসে আছে, তাদের বয়সও হয়ে গেছে আর চাকুরি পাওয়ার সম্ভাবনা কমে আসছে। সুতরাং এইসব বেকার যুবক্-যুবতীদের চাকুরিরও বয়স সীমা পার হয়ে যাচ্ছে। এই ব্যাপারে একটি পরিষদীয় দল নিয়ে যদি একটা কমিটি করেন তাহলে পেন্ডিং কেসগুলোর ব্যবস্থা করা যায়। সুতরাং অবিলম্বে এই বিষয়ে একটু দৃষ্টি দিন।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯২ সালে আমার এলাকা শ্যামপুর ১ নং ব্লকে নবগ্রাম পঞ্চায়েতে একটি হেল্থ সেন্টার ৩২ লক্ষ টাকা ব্যয় করা হয়েছিল। কিন্তু আজকে ১৯৯৬ সাল হয়ে গেল, আজ অবধি একটি ডাক্তার সেখানে পাঠানো গেল না। এরফলে এবারকার নির্বাচনের সময়ে ওখানকার মানুষেরা আমাকে খুব লাঞ্ছিত করেছে। ওই গ্রামে ২৫ থেকে ৩০ হাজার মানুষ বাস করে, তারা ৩০ কি.মি. দূর থেকে ওখানে এসে ট্রিটমেন্ট করাতে আসে, কিন্তু ডাক্তার না থাকার ফলে কোনও চিকিৎসা হচ্ছে না। সুতরাং আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি। অবিলম্বে ওই হেলথ সেন্টারটিতে ডাক্তার পাঠান।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি রাজ্য বিদ্যুৎ পর্ষদ একটি নির্দেশ জারি করেছেন, সেই নির্দেশবলে গ্রামের মানুষ আর বাড়িতে কানেকশন পাবে না। এমনিতেই তো বিদ্যুতের হুপিং ট্যাপিং চলে, তার ওপরে রেভিনিউয়ের ৫০ পারসেন্টও কালেকশন হয় না। শতকরা ৮০ ভাগ গ্রামে ইরিগেশন পারপাসে বিদ্যুৎ পৌঁছেছে। ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফট ইরিগেশন থেকে গ্রামের মানুষ কানেকশন নিচ্ছে। সম্প্রতি এই নির্দেশ জারি হওয়ার ফলে যারা গ্রামের লোক ২-৩ বছর ধরে আবেদন পত্র জমা দিয়ে আছে তাদের কাছে বিদ্যুৎ বিভাগ থেকে এনকোয়ারি করতে গিয়ে বিদ্যুৎ পর্ষদের নির্দেশের কথা বলেছে। এরফলে গ্রামের মানুষেরা বঞ্চিত হচ্ছে। সুতরাং অবিলম্বে এই হুপিং, ট্যাপিং বন্ধ করুন এবং রেভিনিউয় আদায়ের ব্যবস্থা করুন। আর সরকারি রিপোর্ট অনুযায়ী যে নির্দেশ বিদ্যুৎ পর্ষদ দিয়েছে সেই নির্দেশ বাতিল করুন এই আবেদন আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার মানুষের দীর্ঘ দিনের দাবি সিদ্ধেশ্বরী নূনবিল সেচ প্রকল্পের রূপায়ণের কথা। এই বিস্তীর্ণ এলাকা সেচ সেবিত এলাকা বলে চিহ্নিত হলে পরে কৃষির বিকাশ ঘটবে, কৃষির উৎপাদন বাড়বে এবং কর্মসংস্থানের সুযোগ হবে। বীরভূম জেলার কৃষিতে অর্থনৈতিক দিক থেকে একটা বিকাশ ঘটবে। দীর্ঘদিন কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় এই প্রকল্পটি পড়ে আছে। অবিলম্বে যাতে এই প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পায় সেই ব্যাপারে আমি রাজ্য সরকারের দৃষ্টি

আকর্ষণ করছি।

[12-50—3-00 P.M.]

কারণ বর্তমান কেন্দ্রীয় সরকার সেচ ব্যবস্থাকে অগ্রাধিকার দেওয়ার কথা ঘোষণা করেছেন এবং অনতিবিলম্বে যাতে এই সেচ পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়ে যায় এবং অতি সত্বর যাতে এই প্রকল্পের কাজ শুরু হয় তার জন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, গত নির্বাচনের ঠিক আগে বারুইপুরে প্রায় ৬ জন মন্ত্রী সেখানে গিয়ে উপস্থিত হলেন এবং বারুইপুরকে সাব-ডিভিশন হিসাবে ঘোষণা করলেন। সাব-ডিভিশনকে কেন্দ্র করে নির্বাচনে বিরাট প্রচারও করলেন। এতে বিরোধী পক্ষের প্রার্থী যিনি ছিলেন তিনি নির্বাচনে তার ফায়দাটা তুলে নিলেন। নির্বাচনের পর যে জিনিসগুলি সেখানে তৈরি করা উচিত ছিল, যেমন ট্রেজারি, জেল, আদালত তৈরি করা, সেটা কিন্তু এখনও সম্পূর্ণ হল না। মাননীয় মুখ্যমন্ত্রীর দায়িত্বে আছেন, যেটাকে কেন্দ্র করে নির্বাচনে প্রচার হল, সেটাকে বাস্তবায়িত করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক, এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত নির্বাচনের পরবর্তীকালে কংগ্রেস নদীয়া জেলায় বিভিন্ন জায়গায় সন্ত্রাস ছড়িয়েছে। আমরা দেখতে পাচ্ছি, রানাঘাট সাব-ডিভিশনে কংগ্রেস(আই) আশ্রিত কিছু সমাজ বিরোধী সি.পি.আই.এম.র ৬ জন কর্মীকে নৃশংসভাবে খুন করেছেন। রানাঘাট এলাকার রামনগরে গত সোমবার সি.পি.আই.এম.এর কর্মী গোবিন্দ চক্রবর্তী এবং সঞ্জীব বিশ্বাস নৃশংসভাবে খুন হন। ১১ই জুন ঐ এলাকায় সি.পি.আই.এম. কর্মী প্রহ্লাদ সরকার মারা যান, ২৬ শে মে বারহাটা গ্রামে কংগ্রেস আশ্রিত সমাজ বিরোধীরা দলবদ্ধভাবে ঘরে ঢুকে সি.পি.এম.এর প্রাক্তন উপপ্রধান দুলাল বিশ্বাস সহ তার দুই ভাইপোকে খুন করেছেন তাদের স্ত্রীদের সামনে। এইভাবে নদীয়া জেলার বিভিন্ন জায়গায় আমরা দেখতে পাচ্ছি তারা খুন করছেন, এই ঘটনায় যারা দোষী তাদের শাস্তির দাবি আমি করছি।

**মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই হাউসে তথা জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারাবণী বিধানসভা কেন্দ্রে পানীয় জলের যে কষ্ট চলছে, সেই সম্পর্কে কিছু বলতে চাই। এই সরকার দীর্ঘদিন যাবৎ নিজেদের শক্তি আঁকড়ে রেখে ২০ বছর শাসন ক্ষমতায় থেকেও পানীয় জলের ব্যবস্থা করতে পারেননি। বারাবণী বিধানসভা কেন্দ্রের শালামপুর ব্লকে তিনটি রিজারভার ট্যাঙ্ক আছে। একটা হচ্ছে বিন্দুয়ায়, একটা রূপনারায়ণপুরে আর একটা আছে এথোরায়। একটা রিজারভারের ট্যাঙ্কের

জল ধারণ ক্ষমতা ১ লক্ষ গ্যালন করে। তার এগেনস্টে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং প্লানিং ব্যতীত ট্যাপগুলি দেওয়া হয়েছে সেইগুলিতে জলের প্রেসার কমছে। অথচ এই গরিব দরদী সরকার যেটা দিনের পর দিন বলছে, আমরা করছি করব, সেই জায়গায় এই সরকার যদি রিজার্ভ ট্যাঙ্ক এক্সটেনশন না করেন তাহলে সেখানকার গরিব মানুষদেরকে কিভাবে জল দেবেন? এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর মে মাসের এইদিনে সুন্দরবনে জলোচ্ছ্বাস হয়েছিল এবং বহু লোকের চাষের জমি, ঘরবাড়ি ভেসে গিয়েছিল। এক বছরের মধ্যে সুন্দরবনে আবার ঠিক একই অবস্থা ফিরে আসছে এবং প্রতি বছরই এই রকম অবস্থা দেখা দিচ্ছে। বৃষ্টি হলেই এটা হবে। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই সুন্দরবনের নদীগুলি যেগুলো মজে যাচ্ছে এইগুলোকে মেরামত করলেই হবে না, এগুলোর সংস্কার করতে হবে। এই জন্য আমার দাবি বিধানসভা থেকে একটা টিম কেন্দ্রের কাছে পাঠানো হোক।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি মর্মান্তিক ঘটনার প্রতি। সুহাসিনী অধিকারি নামে একজন প্রাথমিক শিক্ষিকা অগ্নিদগ্ধ হয়ে ২৫-১২-৯৫ তারিখে হাসপাতালে ভর্তি হয়। ২৬-১২-৯৫ তারিখ থেকে সেই মহিলাকে খুঁজে পাওয়া যায় না। ১-১-৯৬ তারিখে হাসপাতাল সংলগ্ন একটি ডোবা থেকে সেই মহিলার দেহ উদ্ধার করা হয়। পুলিশের কাছে ডায়েরি করা সত্ত্বেও আজ পর্যন্ত তার কোনও কাগজপত্র না পাওয়ায় সেই শিক্ষিকার কোনও রকম পেনসন বা গ্রাচুইটির টাকা পেতে প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে। স্যার, স্বাস্থ্য বিভাগের অপদার্থতা, হাসপাতালের অপদার্থতার জন্য অগ্নিদগ্ধ একজন রোগিনী কি করে হাসপাতাল থেকে উধাও হয়ে গেল তার জন্য কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। মর্মান্তিক ও অমানবিক এই ঘটনার জন্য আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এর সুরাহা হয়।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উখরা কেন্দ্রের মদনপুর গ্রাম পঞ্চায়েতের অধীন বাশকা গ্রামে (গোসাইডাঙ্গা) বিশ্বব্যাঙ্কের টাকায় ইউ.এন.এস.সি.ও-র মাধ্যমে একটি ১০ বেডের হাসপাতাল ১৯৮৭-৮৮ সালে তৈরি করা হয়। ১৯৮৯ সালে রাজ্য সরকারকে তা হস্তান্তরিত করা হয়েছে এরজন্য প্রয়োজনীয় প্যারা মেডিকেল স্টাফ নিয়োগ করা হয়েছে। যারা বর্তমানে অন্ডাল বি.এইচ.সি.তে নিযুক্ত আছেন। প্রয়োজনীয় আসবাবপত্রও দেওয়া হয়েছে। তিনবার ডাক্তার নিয়োগ করা হলেও সেই ডাক্তার কখনই হাসপাতালে জয়েন করলেন না। ফলে হাসপাতাল আজও চালু করা যায় নি। হাসপাতালটিতে অবিলম্বে ডাক্তার নিয়োগ করে হাসপাতালটি চালু করার জন্যে আবেদন জানাচ্ছি।

**শ্রী অসিত মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার রামপুরহাট মহকুমার দীর্ঘ ১৮ বৎসর ধরে কোনও রেডিওলোজিস্ট নেই। যার ফলে বহু টাকা ব্যয় করে যে এক্সরে মেশিন কেনা হয়েছিল সেটা অকেজো হয়ে যাচ্ছে। বিভিন্ন প্রাইমারি হেলথ সেন্টার থেকে সাবসিডিয়ারি হেলথ সেন্টারে পর্যন্ত হাজার হাজার রোগী দীর্ঘ ১৮ বছর ধরে ভুগছে। ১৯৮৭ সালে আমি যখন বিধানসভার সদস্য ছিলাম তখন একজন রেডিওলোজিস্টের জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু কোনও কাজ হয়নি। আমি পুনর্বার আবার বলছি ১৮ বছর ধরে রামপুরহাট মহকুমার হাসপাতালে একজন রেডিওলোজিস্টের অভাবে এক্সরে মেশিন নষ্ট হয়ে যাচ্ছে, রোগীদের দুর্ভোগে পড়তে হচ্ছে। দয়া করে একজন রেডিওলোজিস্টকে পাঠানো হোক, যাতে এক্স-রে মেশিনগুলো ভাল রাখা যায়, তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট অনুরোধ করছি।

(At this stage the House was adjourned till 3-00 p.m.)

**(After Adjournment)**

[3-00—3-10 P.M.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। নেতাজীর জন্ম শতবর্ষ চলছে, ঠিক এই সময় পাতিয়ালায় ন্যাশনাল ইনস্টিটিউট অফ স্পোর্টস সেখান থেকে নেতাজীর মূর্তি অপসারিত করা হয়েছে। এটা অত্যন্ত নিন্দনীয় ঘটনা, রাজ্য সরকার এর প্রতিবাদ করুন এবং তার কি ফলাফল হল সেটা হাউসে জানান। এই ব্যাপারে রাজ্য সরকারের বক্তব্য আমরা শুনতে চাই।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** এই যে ঘটনাটি মাননীয় কমল বাবু উল্লেখ করলেন, সংবাদপত্রেও দেখলাম। যদিও এই রাজ্যের ব্যাপার নয়, কিন্তু বিষয়টি ভীষণ স্পর্শকাতর এবং উদ্বেগজনক। সেখান থেকে কেন নেতাজীর মূর্তি অপসারণ করা হল, কিভাবে হল, উদ্দেশ্য প্রণোদিত কিনা, রাজ্য সরকার এই বিষয়ে খোঁজ-খবর নিন। বিষয়টি জনসাধারণের মধ্যে খারাপ প্রতিক্রিয়া সৃষ্টি করেছে, এটা উদ্বেগনজক ঘটনা।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** স্যার, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়-নেতাজীর জন্ম শতবর্ষ যেখানে কেন্দ্র এবং রাজ্য পালন করতে চলেছে, সেখানে ভারতের স্বাধীনতা আন্দোলনের ক্ষেত্রে যাঁর ভূমিকা অপরিসিম, সেই নেতাজীর মূর্তি ভেঙে দেওয়া হল। এই দুর্ভাগ্যজনক ঘটনা কেন হল, তা জনসাধারণকে জানানো হোক।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় কমল বাবু যে প্রস্তাব এখানে উল্লেখ করেছেন, সেটা খুবই গুরুত্বপূর্ণ। এটা শুধু নেতাজীর প্রতি অসম্মান নয়, গোটা বাঙালী

জাতিকেই অসম্মান করা হয়েছে। এই হাউসের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করুন, সরকারের তরফ থেকে পূর্ণ তদন্ত করে হাউসে বিবৃতি দেওয়ার ব্যবস্থা করার জন্য, হোয়াই ইট হ্যাজ বিন ডান?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পাতিয়ালার এই নিন্দনীয় ঘটনার প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। শুধু তদন্ত নয়, এর বিরুদ্ধে তীব্র ধিক্কার এবং তীব্র প্রতিবাদ রাজ্য সরকারের পক্ষ থেকে জানানো হোক। যাতে যথাযোগ্য মর্যাদার সঙ্গে নেতাজীর মূর্তি সেখানে আবার প্রতিষ্ঠিত হয়, তার ব্যবস্থা করার জন্য রাজ্য সরকারের কাছে আবেদন করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে বিষয়টা এখানে উত্থাপিত হয়েছে—নেতাজীর মূর্তি ভেঙ্গে দেওয়া হয়েছে—তারজন্য মাননীয় সদস্য খুবই উৎকণ্ঠিত এবং উদ্বিগ্ন। আমরাও তাঁদের সঙ্গে এবিষয়ে সহমত পোষণ করছি। মাননীয় সদস্যরা এখানে যে প্রস্তাব পেশ করেছেন আমি সেবিষয়ে সরকারের পক্ষ থেকে খবরা-খবর নিয়ে প্রকৃত তথ্য জেনে এই সভাকে জানাব।

**শ্রী কমলাকান্তি গুহ ঃ** স্যার, এবিষয়ে তো আমরা অন্যান্য সব দলের বক্তব্য শুনলাম কিন্তু সি.পি.এম.-র বক্তব্য জানতে পারলাম না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এটা একটা খুবই উদ্বেগজনক ঘটনা তাতে কারও কোনও সন্দেহ বা সংশয় নেই। এটা খুবই নিন্দনীয়ও বটে। আমাদের রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে বিষয়টা ভালো ভাবে জেনে আমাদের সভাকে জানাবেন এটা আমরা আশা করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা এখানে উত্থাপিত হয়েছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং আমরা সকলেই এই ধরনের ঘটনার তীব্র নিন্দা করি মাননীয় সদস্যদের সঙ্গে সহমত হয়ে আমরা এবিষয়ে খবরা-খবর নিচ্ছি। আর যেহেতু ঘটনাটা পাতিয়ালাতে হয়েছে এবং একটা শিক্ষা-প্রতিষ্ঠানে হয়েছে সেদিক থেকে আমাদের দপ্তরের পক্ষ থেকে খবরা-খবর নিয়ে এবং কি কারণে এটা ঘটল, কারা এর জন্য দায়ী তা আমরা জানার চেষ্টা করব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী এবং পরিষদীয় মন্ত্রী আছেন, মেম্বাররা উদ্বেগ প্রকাশ করেছেন এবং এটা সত্যিকারের একটা লজ্জাজনক এবং উদ্বেগজনক ব্যাপার। আজকে যখন সারা ভারতবর্ষে নেতাজী জন্ম শতবর্ষ পালিত হচ্ছে তখন এই রকমের নক্কারজনক ঘটনা ঘটল। এটা আমাদের দেশের পক্ষে লজ্জার। যারা এটা করেছে তারা একটা কলঙ্কময় ঘটনা ঘটিয়েছে। মাননীয় পরিষদীয় মন্ত্রী এখানে আছেন, তিনি এবিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীকে জানিয়ে যাতে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয় তার ব্যবস্থা আশা করি করবেন।

## LEGISLATION

### The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1996

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1996.

(Secretary then read the Title of the Bill).

**Mr. Deputy Speaker :** Now, the Hon'ble Minister-in-charge, Scheduled Castes & Tribes Welfare Department will please move his motion for consideration of the Bill.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1996, be taken into consideration.

**Mr. Deputy Speaker :** Shri Daulat Ali please move your motion.

[3-10—3-20 P.M.]

**Shri Sk. Daulat Ali :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 30th August, 1989. স্যার, আজকে যে বিল এখানে আনা হয়েছে সেই বিলে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ১৯৭৬ সালের, ১৫ই আগস্ট এই বিল সেটেল্ হয়েছিল। আজকে দীর্ঘ ১৯ বছর পথ চলতে গিয়ে তার মধ্যে অবজেক্টস্ অ্যান্ড রিজনস্ এর সম্বন্ধে অনেক রকম শর্ট কামিং দেখেছেন। কারণ তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে অবস্থার মধ্যে তিনি ৬নং ইনসারশন চেয়েছেন সেখানে কেবলমাত্র লিভ ভ্যাকেন্সি অথবা ডেপুটেশন ভ্যাকেন্সির ক্ষেত্রে যেখানে ১০ মাসের মতো সময় আছে, সেই সময়ের মধ্যে যদি কোয়ালিফায়েড বা যোগ্যতম প্রার্থী এস.সি. এস.টি. পাওয়া যায় তাহলে অ্যাপয়েন্টিং অথোরিটিকে জানানোর কথা বলা হয়েছে এবং তার পর রিজার্ভেশনের কথা বলা হয়েছে, সেই রিজার্ভেশন যদি ঠিকমতো না হয় তাহলে পরবর্তীক্ষেত্রে কমিশনকে জানাতে বলেছেন। সুতরাং এই যে একটা টাইম কিল্ হচ্ছে এর মধ্যে দিয়ে আজকে যে কোনও প্রাইমারি স্কুল, হাইস্কুলে টেম্পুরারি ডেপুটেশন ভ্যাকেন্সির মধ্যে দিয়ে আমরা যদি এস.সি., এস.টি. ক্যান্ডিডেট না পাওয়া যায় এবং তাদের যে বিলের সংস্থান আছে তাতে শুধুমাত্র তাদের কথা বলা হয়েছে। এক্ষেত্রে পার্মানেন্ট ক্যান্ডিডেটের ক্ষেত্রে, লিভ ভ্যাকেন্সির ক্ষেত্রে যে কথা বলা উচিত ছিল তা এর মধ্যে নেই। সেই জনা আমি বলছিলাম

যে মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন তার মধ্যে ফাঁকফোকর আছে।

The motion of Shri Sk. Daulat Ali that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1996, be circulated for the purpose of eliciting public opinion by the 30th August. 1996, was then put and lost.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি কি এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** না, করছি না।

**শ্রী মহঃ সোহারাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি বলতে চাই অ্যাট্ দি আউটসেট এটা আমরা বুঝতে পারছি, Whether it is for the interest of the education or for the interest of the Scheduled Castes and Scheduled Tribes people.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হাই স্কুল বা হায়ার সেকেন্ডারি স্কুলের যে কোনও শূন্য পদ পূরণের ক্ষেত্রে একটা বিধি-বদ্ধ নিয়ম আছে। ১০০ পয়েন্ট রোস্টার অনুসারে কোন পোস্ট সিডিউল্ড কাস্ট, কোন পোস্ট সিডিউল্ড ট্রাইব, কোন পোস্ট ও.বি.সি এবং কোন পোস্ট জেনারেল তা বলা আছে। এখানে কেবল মাত্র এস.সি. এবং এস.টি.-দের জন্য মায়া কান্না কাঁদা হচ্ছে। এই বিলের তিন নং'টা বলছে, ইফ এনি ভ্যাকেন্সি অল এনি পোস্ট অফ এনি প্রাইমারি, সেকেন্ডারি অব হায়ার সেকেন্ডারি স্কুল—তাহলে ঐ রোস্টার কি বাদ যাবে? আমি এটা জানতে চাইছি। রোস্টারে বলা আছে কোন পোস্টটা সিডিউল্ড কাস্টদের জন্য, কোন পোস্টটা সিডিউল্ড ট্রাইবদের জন্য, কোন পোস্টটা ও.বি.সি.দের জন্য। আর একটা আশ্চর্যজনক ব্যাপার হচ্ছে, এখানে সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবদের কথা বলা আছে, কিন্তু ও.বি.সি-দের রিজার্ভেশনের ব্যাপারে কিছু বলা নেই। তাদের কি হবে? এই অ্যামেন্ডমেন্টের মধ্যে তাদের বিষয়ে কোনও কথা নেই। তাদের কি বাদ দেওয়া হচ্ছে? যদি তাই হয় তাহলে রোস্টার অনুযায়ী যখন ও.বি.সি.দের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে তখন কি অবস্থা দাঁড়াবে? জয়ন্ত বিশ্বাস ও.বি.সি.তে পড়েছেন, ওঁর কি হবে সেটার সম্বন্ধে এই অ্যামেন্ডমেন্টে কিছু নেই। এরপর আমি স্যার, ডেপুটেশন ভ্যাকেন্সির কথায় আসছি। প্রাইমারি স্কুলের ক্ষেত্রে ডেপুটেশনের কোনও ব্যবস্থা নেই। সুতরাং সেখানে এ প্রশ্ন উঠছে না। হাই স্কুল, জুনিয়র হাই স্কুল এবং হায়ার সেকেন্ডারি স্কুলের রিজার্ভ পদের শিক্ষক যখন বি.এড. করতে ১০ মাসের জন্য যান তখন সেখানে তিনি পারমিশন নিয়ে যান। ডি.আই.-র কাছ থেকে তিনি পারমিশন নিয়ে যান। তাঁর সেই পদ সাময়িকভাবে পূরণ করার জন্য বিভিন্ন খবরের কাগজে অ্যাডভার্টাইজমেন্ট দেওয়া হয়, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের মাধ্যমেও লোকের জন্য বিজ্ঞপ্তি দেওয়া হয়। তারপরেও যদি লোক না পাওয়া যায় তখন আবার যেতে হয় ডি.এম.র কাছে পদটিকে ডি-রিজার্ভ করার জন্য—অর্থাৎ ইট উইল টেক্

টাইম। তাহলে ফর দি ইন্টারেস্ট অফ্ এডুকেশন কি করা উচিত আগে ছিল রোস্টার অনুযায়ী ইফ ইট ইজ রিজার্ভড ফর সিডিউল্ড কাস্টস্, সিডিউল্ড ট্রাইবস অর ও.বি.সি তাহলে ডি.আই.-র কাছ থেকে পারমিশন নিতে হ'ত। এই নিয়মটা এখনও কোনও কোনও জেলায় চালু আছে। যদি এস.সি. বা এস.টি. প্রার্থী পাওয়া যেত তাহলে কোনও অসুবিধা হ'ত না। তা না পাওয়া গেলে—সেখানে বলাই ছিল ইফ্ প্রপারলি কোয়ালিফায়েড ক্যান্ডিডেট ইজ নট অ্যাভেইলেব্‌ল আদার কোয়ালিফায়েড লোকেদের মধ্যে থেকে নিতে হবে। এখন ডি-রিজার্ভেশনের জন্য অন্তত ১০ মাস সময় চলে যাবে। ফলে আমাকে বলতে হচ্ছে টাইম কিলিং এবং টু সেভ্ মানি অফ্ দি গভর্নমেন্ট এই ব্যবস্থা করা হয়েছে। ডেপুটেশন ভ্যাকেন্সিতে একজন শিক্ষক নিয়োগ করতে হলে ১০ মাস সময় চলে যাবে। এই প্রোসিডিংয়ের ফলে দি ভেরি পারপাস অফ্ এডুকেশন উইল বি ফ্রাস্ট্রেড। পারমানেন্ট ভ্যাকেন্সির ক্ষেত্রে ডি-রিজার্ভেশনের জন্য গভর্নমেন্টের কাছে যেতে হয় এবং পাঁচ বছর সময় লেগে যায়। ডেপুটি স্পিকার, স্যার, এমন কতকগুলো পদের জন্য আমাদের ডি-রিজার্ভেশনের কথা বলতে হয় যে পদগুলোকে রিজার্ভ পদ করার কোনও অর্থই হয় না। যেমন কোনও একটি স্কুলের বা মৌলবির পদ—ইফ্ ইট ইজ রিজার্ভড ফর সিডিউল্ড কাস্টস অর সিডিউল্ড ট্রাইবস, তাহলে আপনি ক্যান্ডিডেট পাবেন কি করে? এটা আমরা সবাই জানি মৌলবি পদে সিডিউল্ড কাস্ট বা সিডিউল্ড ট্রাইব পাওয়া যাবে না। অথচ ইন রেসপেক্ট অফ্ ভ্যাকেন্সি আমাদের বিভিন্ন জায়গায় যেতে হয়, ডি.আই.-র কাছে ডি.এম.র কাছে ডি-রিজার্ভেশনের জন্য। সুতরাং এসমস্ত বিষয়ে একটা কিছু প্রোভিশন করা যায় কিনা তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি।

সবশেষে আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। স্যার, প্রিন্সিপাল অ্যাক্টে আগে এই প্রোভিশন ছিল—যদি কেউ এই সমস্ত অমান্য করে তাহলে সেই ম্যানেজিং কমিটির আড়াই শো টাকা জরিমানা হবে। এবারে বলা হচ্ছে আড়াই হাজার টাকা জরিমানা এবং ৫ বছর জেল।

[3-20—3-30 P.M.]

আমি স্বীকার করছি, মানছি। কিন্তু আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি পশ্চিমবাংলায় এমন কটি উদাহরণ দিতে পারবেন, যে এই প্রভিশন ভেঙেছে তার আড়াইশো টাকা জরিমানা হয়েছে, শাস্তি হয়েছে? আপনি একটা উদাহরণ দিতে পারবেন, এই প্রিন্সিপ্যাল অ্যাক্টের যে প্রভিশন ভেঙেছে, এস.সি. এবং এস.টি.কে অ্যাপয়েনমেন্ট দেয়নি তার আড়াইশো টাকা জরিমানা আপনি করেছেন। তাই বলছি, কোনও উদ্দেশ্যই আপনি সার্ভ করতে পারবেন না। আজকে আপনি এস.সি. এবং এস.টি.দের জন্য মায়া কান্না কেঁদে দেখাতে চাইছেন যে কি মহৎ কাজ আপনি তাদের জন্য করলেন। আসলে এডুকেশনে সাফার করবে এবং তারজন্য কোনও পারপাস সার্ভ হবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, The West Bengal Scheduled Castes and Scheduled Tribes Reservation of Vacancies in Services Posts (Amendment) Bill, 1996. যে বিলটি এনেছেন আমি প্রথমেই সমর্থন করছি বিলের ক্লজ ৬ টাকে। যেখানে স্পেসিফিক্যালি সেকশন ৭ অফ দি প্রভিশন বিল অ্যামেন্ডমেন্ট করে এইরকম পানিশমেন্ট আড়াইশো টাকা। যদি কোনও অথরিটি এস.সি. এবং এস.টি.র নর্মস ভায়োলেট করে তাহলে আড়াইশো টাকার পরিবর্তে আরও বেশি টাকা জরিমানা সেকশন ৭তে অ্যামেন্ডমেন্ট করে এনেছেন। Punishment-imprisonment for the term of five years or with fine of Rs. 2500/- or both. এই ক্লজ ৬টাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। স্যার, ক্লজ ৪ আর্টিকেল ১৬ অফ ইন্ডিয়ান কনস্টিটিউশন-এ কোনও বার নেই একটা অ্যামেন্ডমেন্ট আনার ইন ফেবার অফ এস.সি. অ্যান্ড এস.টি.। এটা ইন্ডিয়ান কনস্টিটিউশনকে হিট্ করছে না। কিন্তু এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হচ্ছে কিনা সেটা দেখবার জন্য অনুরোধ করছি। ক্লজ ৩ অফ দি অ্যামেন্ডমেন্ট সেখানে স্পেসিফিক সেকশন ৬ অফ দি প্রিন্সিপ্যাল অ্যাক্ট সাব-সেকশন ২ যেটা এইরকম স্যাল বি ইনসার্টেড, ৩ নম্বর প্যারাগ্রাফ, আমি সেটা আর পড়ছি না। ৩ নম্বরে আছে, স্পেসিফিক্যালি, ইন কেস অফ প্রাইমারি, সেকেন্ডারি, হায়ার সেকেন্ডারি, Specifically in case of a primary, secondary & higher secondary schools in any district owned and added by the state Government caused by deputation, there leave of the incumbent for the post not exceeding 10 months. ডি-রিজার্ভেশন করে ডিস্ট্রিক্ট কমিশনার বা ডি.এমকে রেফার করে। আগে ডি-রিজার্ভেশনের ক্ষেত্রে সেকশন ৬-এ কোনও ডিস্ট্রিক্ট অথরিটির ক্ষমতা ছিল না। স্টেট গভর্নমেন্টের স্পেশ্যাল পারমিশন নিয়ে তবেই ডি-রিজার্ভেশন করতে পারতেন। এটা পলিটিক্যাল মোটিভেটেড হচ্ছে কিনা সেটা দেখবার জন্য অনুরোধ করছি। ১০ মাস ভ্যাকেন্সির পর প্রাইমারি টিচার-এর ক্ষেত্রে এস.সি. এবং এস.টির কোটাকে উড়িয়ে দিয়ে—সেকেন্ডারি কিম্বা হায়ার সেকেন্ডারির ক্ষেত্রে হয়তো হতে পারে-অবশ্য আমি বলছি না—ওরা আপনাদের ভোট দিয়েছেন, কি দেয়নি সেই অ্যানালাইসিস আমি করছি না—কিন্তু কোটাকে অ্যাবলিসড করে দিয়ে টেম্পোরারি হিসাবে নিচ্ছেন ভ্যাকেন্সিতে। এই টেম্পোরারি ভ্যাকেন্সিতে থাকতে থাকতে আস্তে-আস্তে প্রাইমারি এবং সেকেন্ডারিতে পা..নেন্ট করতে অসুবিধা হয় না। এই ডি-রিজার্ভেশন করে ইমিডিয়েট পার্টি ক্যাডারদের ঢোকাবার জন্য প্রবণতা এই ক্লজে এনেছেন কিনা এই ব্যাপারে আমার সন্দেহ আছে। প্রাইমারির ক্ষেত্রে এস.সি. অ্যান্ড এস.টি. আপনি প্রচুর পাবেন। কিন্তু সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারির ক্ষেত্রে উপযুক্ত এস.সি. অ্যান্ড এস.টি. ক্যান্ডিডেট হয়ত খুব একটা বেশি নেই। অ্যান্ড দ্যাট কেস ইনসারশন মে বি কনসিডার। কিন্তু প্রাইমারি টিচার-এর ক্ষেত্রে ওন্‌লি এস.সি. অ্যান্ড এস.টি. ক্যান্ডিডেট ভ্যাকেন্সিতে পাচ্ছেন না—এটা আমি এগ্রি করতে পারছি না। ক্লজ ৪-তে এই যে টেরিটোরিয়াল জ্যুরিসডিকশন Territorial jurisdiction where a complaint is filed in court having jurisdiction against an appointing authority owns. যেটা

বলেছেন, the burden of proof that no contravention of any provision of this act has been made by him shall lie with him. এই ক্লজ ফোরের অ্যামেন্ডমেন্টটা আমি টোটালি এগ্রি করছি। Who will violate this law owners will totally lie on him. He has to prove why he has violated this rule. He has to prove why he has gone against the scheduled castes and scheduled tribes norms? The owners is with him. এই ক্লজ ফোরটা আমি টোটালি এগ্রি করছি। ক্লজ থ্রি-র সাম পোরশন আমি এগ্রি করছি, টোটালি কিন্তু করছি না। স্যার, এ ক্ষেত্রে পলিটিক্যাল কথা আমি বলতে চাই না কিন্তু এখানে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজিনস-এ যে কথা লেখা আছে তার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ওরা যে ক্লজ সেভেনটা এনেছেন, Amendment in the schedule to the principal Act. এটা পিকিউলিয়ার স্যার। প্যারা নাইনে কি বলছেন, A candidate who claims to be a member of the scheduled castes or scheduled tribes shall support his candidature by a certificate এর পর আমি আর পড়ছি না। তাহলে আবার আনলেন কেন? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা দেখবার জন্য বলছি যে দেখুন কি রকম পিকিউলিয়ার হয়ে গিয়েছে। যেটা অমিট করলেন ৫(এ)তে সেটাই আবার আনলেন। ৫(এ)-তে কি বলছে? A candidate who claims to be a member of the scheduled castes or scheduled tribes shall support his candidature by a certificate. প্রিন্সিপ্যাল অ্যাক্টের প্যারা নাইন-টা অমিট করলেন আবার অ্যামেন্ডমেন্ট করে ৫(এ)-তে সেটাই ইনসার্ট করলেন। এর ফলে একটা কনফিউশন হয়ে গেল এবং এটা হল সার্কুলেশনের অভাবের জন্যই। বিলের মধ্যে স্যার, দেখুন অনেক তারতম্য আছে, ডিফেক্টস আছে। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, একটা পুর্নাঙ্গ বিল নিয়ে আসুন। একটা অমিট করলেন আবার সেটাই আনলেন ডি-রিজার্ভেশনের জন্য। সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা ডিস্ট্রিক্ট কমিশনারদের ফুল ক্ষমতা দিয়ে দিলেন। এ সম্বন্ধে আপনার চিন্তাভাবনা করা দরকার। এখানে ক্লজ সিক্সে পানিশেবল সেক্সানটা আমি হোল হার্টেডলি সাপোর্ট করছি। স্যার, দেখুন, পলিটিক্যাল কথা ওরা অবজেক্ট অ্যান্ড রিজিনসে বলেছেন। এখানে স্পেসিফিক্যালি বলছেন। After a lapse of 19 years it has come to the notice of the Government. গভর্নমেন্টের চোখে এতদিন জন্ডিস ছিল। After a lapse of 19 years it has come to the notice of the Government that there are some shortcoming and deficiencies in some of the provisions of the act. Sir, why this after 19 years? ১৯ বছর বাদে জন্ডিস আই-এ এটা ধরা পড়লো। এর উদ্দেশ্যটা কি? এ ক্ষেত্রে স্যার, একটু রাজনীতির কথা বলতে হচ্ছে। টিচারদের অ্যাপয়েন্টমেন্ট দেবার ক্ষেত্রে ঐ শর্টটার্ম ভ্যাকেন্সিতে এস.সি. পাচ্ছেন না, এ দিকে ওদের ক্যাডাররা অত্যাচার করছে সেইজন্য এই বিলটা এনেছেন। এই অ্যামেন্ডমেন্ট সম্পর্কে ওরা বলেছেন যে এটা হচ্ছে, In the interest of scheduled castes and scheduled tribes but not. পার্টির ইন্টারেস্ট সার্ভ করার জন্য এটা

এনেছেন। স্যার, ডি-রিজার্ভেশনের আগের সেকশনটা দেখুন। এখানে ডি-রিজার্ভেশনের কোনও উল্লেখ নেই, কোনও স্কোপ নেই। এস.সি., এস.টি.দের কোটা রিজার্ভড রাখার জন্য ইন্ডিয়ান কনস্টিটিউশনে প্রভিশন আছে এবং বিভিন্ন প্রদেশ সেটা মেনেও নিয়েছেন এবং তারা সেটা করছেন। কিন্তু এখানে ডি-রিজার্ভ করার যে প্রবণতাটা রয়েছে সে সম্বন্ধে আমি সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবস সদস্যদের চিন্তা করতে অনুরোধ জানাচ্ছি। আজকে টেম্পোরারি কেসের জন্য ডি-রিজার্ভের ব্যাপারটা পাশ করিয়ে নেবেন, আগামী দিনে দেখা যাবে টোটালটা করার জন্য হুইপ দিয়ে আপনারা বিল পাশ করিয়ে নেবেন এবং বলবেন যে পশ্চিমবঙ্গে এস.সি./এস.টি./সি.এস কোটা বলে আর কিছু থাকবে না। তাই স্যার, পার্টলি এই বিলকে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমাদের যে সার্কুলেশন মোশনটা আছে সেটাকেও পূর্ণ সমর্থন করছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে আমি পুনরায় চিন্তাভাবনা করতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

[3-30—3-40 P.M.]

**শ্রীমতী নন্দরানি দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিল জাতি এবং উপজাতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস (রিজার্ভেশন অব ভ্যাকেন্সিস ইন সার্ভিসেস অ্যান্ড পোস্টস) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৬, যা এই সভায় উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি এবং আমাদের বিরোধী পক্ষের সদস্যরা যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ মহাশয় ৬ এবং ৪ নম্বর প্যারা যেটাতে পানিশমেন্ট সম্পর্কে বলা হয়েছে সেটা সমর্থন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সংবিধানের ১৬ নম্বর ধারার ৪ নম্বর উপ-ধারায় তফসিলি জাতি এবং উপ-জাতি লোকেদের চাকুরির ক্ষেত্রে সংরক্ষণের বিষয়ে যা বলা আছে, সেই পরিপ্রেক্ষিতে ১৯৭৬ সালে এই হাউস থেকে একটা অ্যামেন্ডমেন্ট বিল পাশ হয়। পরবর্তীকালে কাজ করতে গিয়ে কিছু কিছু অভিযোগ যা এসেছে, কিছু কিছু ত্রুটি যা ধরা পড়েছে তাকে সামনে রেখে এই বিল আনা হয়েছে। ১৯৭৬ সালের আইনে ছিল যে সংরক্ষিত আসনের নিয়ম ভঙ্গ করে যদি কেউ সেখানে জেনারেল থেকে নিয়োগ করে এবং সেটা যদি নজরে আসে তাহলে সেখানে ২৫০ টাকা পানিশমেন্ট হিসাবে জরিমানা করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী বন্ধুদের ভাবতে বলব। ১৯৭৬ সালে যখন এই বিল পাশ হয়েছিল তখন পশ্চিমবাংলায় সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসরা শিক্ষার ক্ষেত্রে অনেক পিছিয়ে ছিল। ১৯ বছর পরে আজকে শিক্ষা ক্ষেত্রে কম্পিটিশন হচ্ছে। এখন তারা লেখাপড়া শিখেছে। আগে দেখা গেছে যে হাই স্কুলে বা হায়ার সেকেন্ডারিতে যে পোস্টগুলি সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য সংরক্ষিত, সেখানে যে সাবজেক্ট চাওয়া হত তা হচ্ছে ম্যাথেমেটিক্স-এ এম.এস.সি., ইংলিশে এম.এ. জিয়োগ্রাফিতে অনার্স। সাধারণত এগুলি পাওয়া যেত না। ফলে কিছুদিন অপেক্ষা করার পরে সেই পোস্টগুলিতে জেনারেল দিয়ে ফিল্ড আপ করা হত। এখন সেটা আর সম্ভব হচ্ছে না।

কারণ ইতিমধ্যে বিল অ্যামেন্ড হয়েছে এবং তাতে বলা হয়েছে যে না পাওয়া গেলে ঐ পোস্টগুলি ভ্যাকান্ট থাকবে। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবতে অনুরোধ করব, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসের রিজার্ভ পোস্টে সচরাচর যে ধরনের চাওয়া হয় সেটা হচ্ছে, বি.এ., বি.এস.সি., আর যে সাবজেক্ট পড়ানো হয় সেটা হচ্ছে হিস্ট্রি, বায়ো-সায়েন্স। কাজেই এগুলি যাতে সঠিকভাবে পূরণ করার ব্যবস্থা হয় সেটা দেখবেন। তা না হলে এই পোস্টগুলি পড়ে থাকবে এবং এতে সেখানকার ছাত্র-ছাত্রীরাও সাফার করবে। আরও কয়েকটি চেঞ্জ তিনি এই বিলে এনেছেন। আগে নিয়ম ভঙ্গ করে যদি জেনারেল দিয়ে পোস্ট ফিল্ড আপ করার ক্ষেত্রে ২৫০ টাকা পানিশমেন্ট ব্যবস্থা ছিল, সেই জায়গায় তিনি ২ হাজার ৫ শত টাকা পানিশমেন্ট অথবা ৫ বছরের জেল হবে—এটা করেছেন। বিরোধী পক্ষের সদস্যরা এটাকে সমর্থন করেছেন, আমরাও এটা সমর্থন করি। মাননীয় মন্ত্রী মহাশয় আরও কিছু কিছু অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা হচ্ছে, ডিলিউশন অব ভ্যাকেন্সিস। সুনীতিবাবু অনেক পুরানো সদস্য, তিনি মন্ত্রীও ছিলেন। আমি তাকে যেটা ভাবতে বলব সেটা হচ্ছে, যদি দেখা যায় যে সাবজেক্টে লোক চাওয়া হয়েছে সেই সাবজেক্টে এস.সি. অ্যান্ড এস.টি. ক্যান্ডিডেট পাওয়া যাচ্ছে না, স্কুলও সাফার করছে, সেখানে বলা হয়েছে ইফ নেসেসারি অর্থাৎ যদি প্রয়োজন হয় তাহলে করতে পারেন, এর বেশি কিছু নয়। ১০ মাসের জন্য ঐ পিরিয়ডে লিভ ভ্যাকেন্সিতে নেওয়া যেতে পারে। আমি মনে করি না যে এর দ্বারা সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের স্বার্থ ক্ষুন্ন হবে। ইফ নেসেসারি যদি দরকার হয়, তাহলে করতে বলেছেন, তা না হলে স্কুল সাফার করবে। এ-বিষয়টা ওঁদের ভাবতে অনুরোধ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুনীতি চট্টরাজ মহাশয় এরমধ্যে রাজনীতির একটা ছাপ রয়েছে বলে গেলেন। রাজনীতির বিষয় এতে আসছে না। তফসিলি জাতি এবং উপজাতির মানুষ যাতে সুযোগ পান সে ব্যাপারে আমরা সবাই সচেতন। উনি বলেছেন যে, রাজনৈতিক উদ্দেশ্যে আমাদের হয়ে যারা নির্বাচনে কাজ করেছেন তাদের প্রাইমারি স্কুলে সুযোগ করে দেবার জন্য অ্যামেন্ডমেন্টটা আনা হয়েছে। কিন্তু অভিযোগটা ঠিক নয়। আমি তাঁর অভিযোগের বিরোধিতা করছি। উনি সব সময় রাজনীতি ছড়ালে তা মুশকিল। আজকে বিষয়গুলি ভাবতে বলব—১৯৭৬ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ছিল না, ছিলেন আপনারা। স্কুল ম্যানেজিং কমিটিতে আপনারাই ছিলেন। সে সময় স্কুল ম্যানেজিং কমিটির লোকেরাই এই সুযোগগুলি গ্রহণ করতেন এবং সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইব মানুষেরা পরিণত হতেন। অবশ্য ১৯৭৭ সালের পরও এসব ঘটছে কোথাও কোথাও। তারজন্য আজকে যে অ্যামেন্ডমেন্ট বিলটা এসেছে সেটা সকলের গ্রহণ করা উচিত এবং ওদের অ্যামেন্ডমেন্ট বাদ পড়ায় ভোটাভুটিতে না যাওয়া উচিত। আমরা সকলে চাইছি বিলটা পাশ হোক। তবে কাজ করতে গিয়ে যদি নতুন কোনও সমস্যার সম্মুখীন হই তাহলে আবার অ্যামেন্ডমেন্ট আসবে, কারণ এটাই বিলের পার্মানেন্ট অ্যামেন্ডমেন্ট নয়। সংবিধানে যা রয়েছে সেটা কার্যকর করতেই বিলটার অ্যামেন্ডমেন্ট করছি আমরা। প্রয়োজনে আগামী দিনে এর আবার অ্যামেন্ডমেন্ট আসবে। কংগ্রেস বন্ধুরা এতে সি.পি.এমের রাজনীতি করার গন্ধ পাচ্ছেন বলে যা বলেছেন সেটা ঠিক নয়। এরমধ্যে

কোনও রাজনীতির গন্ধ নেই। আমরা চাই, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের যে অধিকার সেটা তারা ভোগ করুন। তাদের অধিকারকে সেফগার্ড করবার উদ্দেশ্যেই আজকের অ্যামেন্ডমেন্ট বিলটা এসেছে এবং সেটা যথোপযুক্ত। এর ফলে কোনও অতিরিক্ত অর্থও ডিপার্টমেন্টকে বহন করতে হবে না। তারজন্য আমি চাইছি, এই বিলটাকে আপনারা গ্রহণ করুন। তবে আপনাদের সময়কার একটি কথা মনে করিয়ে দিচ্ছি। ১৯৭৬ সাল পর্যন্ত আপনারা এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ভুক্ত মানুষদের রাজনীতির আঙ্গিনায় আনেননি। আজকে আপনারা বলছেন যে, ঐ সম্প্রদায়ভুক্ত ছাত্রসংখ্যা বেড়ে গেছে। রাজ্যপালের ভাষণ নিয়ে আলোচনার সময়ও আপনারা বলেছেন যে, স্কুলগুলির যে অবস্থা এবং সেখানে তফসিলি জাতি ও উপজাতি ছাত্রসংখ্যা এত বেড়ে গেছে যে তারজন্য আরও মাস্টার চাই। এখানেই কিন্তু বামফ্রন্ট সরকারের সাফল্য যে, এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ভুক্ত ছাত্রছাত্রী বেশি করে স্কুলে আসার কারণে বাড়তি মাস্টারের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। কিন্তু আপনাদের সময় স্কুলে বসে মাস্টাররা ঘুমাতো, ছাত্র ধরে আনতে তাঁদের ছুটতে হত। তাই আমরাও বলছি, এরজন্য অতিরিক্ত মাস্টার নিয়োগ করা হোক। আমি পুনরায় এই বিলটা গ্রহণ করবার জন্য সকলকে অনুরোধ করছি।

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শিক্ষাক্ষেত্রে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের স্বার্থে যে অ্যামেন্ডমেন্ট বিলটা এসেছে তার পরিপ্রেক্ষিতে পূর্ববর্তী বক্তার বক্তব্যের প্রথম যুক্তিটা আমি সমর্থন করছি। আমি এদিকে মাননীয় মন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। কিন্তু আমি মনে করি, এর দ্বারা কোনও ফল পাওয়া যাবে না, শুধু সরকারের কিছু মানি সেফ হবে মাত্র। মাননীয়া সদস্যা পরিস্কার করে বলেছেন যে, কাগজে কলমে ভাল ভাল কথা লিখলেই তার দ্বারা সমস্যার সমাধান হবে না। সমস্যার সমাধান করতে হলে কাজ করতে গিয়ে কি কি সমস্যার সম্মুখীন হতে হচ্ছে একটু চিন্তা করা দরকার। আজকে হঠাৎ করে ১৯ বছর পর কেন এই বিলটা অ্যামেন্ড করছেন সেটা বুঝতে হবে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত নির্বাচনে বামফ্রন্টের পরাজয় ঘটেনি ঠিকই, কিন্তু এস.সি. এবং এস.টি. এবং ও.বি.সি ভোট তাদের কমে গেছে, তাই চমক সৃষ্টি করবার জন্য আজকে এই বিলটা এনেছেন। কিন্তু প্রকৃতপক্ষে কি দেখছি? মাননীয় সোহরাব সাহেব একটি স্কুলের অ্যারাবিক হিস্ট্রির টিচার। কিন্তু এস.সি. বা এস.টি. ছাত্ররা অ্যারাবিক পড়ে না। কাজেই এটা একটা ফার্স। শুধুমাত্র টাইম ডিলে করার জন্য এটা। মানি সেফ করার উদ্দেশ্যেই এস.সি., এস.টিদের জন্য এম.এ.(অ্যারাবিক) টিচারের পদ দেওয়া হয়।

[3-40—3-50 P.M.]

কি হয় তাতে? এম.এ. পাওয়া যাচ্ছে না, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবের ছেলেরা লেখাপড়া করে না, তাদের দারস্থ হতে হয় ডি.আই.-এর কাছে, দারস্থ হতে হয় রাজ্য সরকারের কাছে রিজার্ভের জন্য, এটাতে সময় চলে যায়, ইট উইল টেক টাইম, পরিস্কার

করে বলেছেন। আমি পরিষ্কার করে বলে দিতে চাই সত্যিকারের যদি এস.সি. অ্যান্ড এস.টি.দের উন্নতি সাধন করতে চান তাহলে বিলে যে রিজার্ভেশন আছে সেই গুলি শুধু কাগজে কলমে না রেখে বাস্তবায়িত করার চেষ্টা করুন। আমি ১৯৮৭ সালে বিধানসভার যে এস.সি. অ্যান্ড এস.টি. কমিটি আছে তার সদস্য ছিলাম। অনেক ক্ষেত্রে সেখানে আমি দেখেছি এস.সি. অ্যান্ড এস.টি.র সিট কে উপেক্ষা করে, এস.সি. অ্যান্ড এস.টি.দের প্রোমোশনকে উপেক্ষা করে, তাদের সার্টিফিকেট জাল করে জেনারেল কাস্ট চাকুরি করছে, প্রোমোশন নিচ্ছে। এই ব্যাপারে যতক্ষণ না ব্যবস্থা করা হচ্ছে ততক্ষণ এই অ্যামেন্ডমেন্ট ভিত্তিহীন। প্রকৃত এস.টি. অ্যান্ড এস.টি.দের জন্য সরকারি ব্যবস্থাপনা যেটা ঘোষিত আছে সেটাকে আপনারা বাস্তবে রূপ দান করুন তাহলে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবরা ধন্য মনে করবে এই বামফ্রন্ট সরকারকে। তা না করে এস.সি. অ্যান্ড এস.টি.দের কাছে অসত্য কথা বলে তাদের শুধু বঞ্চনা দিয়েছেন। সেই জন্য এস.সি. অ্যান্ড এস.টি.দের জন্য যে সমস্ত সিট আছে কংগ্রেস পক্ষ থেকে সেখান থেকে নির্বাচিত হয়েছে। সাংগঠনিক ক্ষেত্রে আমরা তাদের বোঝাতে সক্ষম হচ্ছি। একটা এস.সি. অ্যান্ড এস.টি. সার্টিফিকেট পেতে এক বছর সময় লাগে। শুধু সার্টিফিকেট নয়, প্রোমোশনের ক্ষেত্রেও তাদের প্রোমোশন দেওয়া হচ্ছে না। সিডিউল্ড কাস্টের নাম করে জেনারেল কাস্টের লোকেরা সার্টিফিকেট জাল করে চাকুরি করেছে এবং তার নিয়োগ যারা বহাল করেছিল তাদের ধরা সত্ত্বেও তাদের কোনও পানিশমেন্ট দেওয়া হচ্ছে না। আগে যে কথাটা ছিল তা হল সরকারি অর্ডার ভায়োলেট করলে ২৫০ টাকা ফাইন করা হবে। এবারে সেটা ৫ বছর জেল এবং ২৫০০ টাকা জরিমানার কথা বলা হয়েছে শাস্তিস্বরূপ। এর অর্থ এই নয় যে পশ্চিমবাংলায় এস.সি. অ্যান্ড এস.টি.দের যে সিট গুলি সংরক্ষিত হয়েছে চাকুরির ক্ষেত্রে তাতে সরকার পক্ষ থেকে বা অন্য কেউ ভায়োলট করেনি, সঠিকভাবেই চলছে তাই পানিশমেন্ট কাউকে দেওয়া যাচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে বলব তা যদি না পারেন তাহলে ২৫০ টাকাই থাকুক, ৫ বছর জেল হবে এটা বলার দরকার নেই, আপনি দৃষ্টান্ত দেখান এস.সি. অ্যান্ড এস.টি.দের বঞ্চিত করার জন্য শাস্তি পেয়েছে তাহলেই কাজ হবে। শাস্তি দিন, দৃষ্টান্ত স্থাপন করুন, তাহলেই বোঝা যাবে বামফ্রন্ট সরকার প্রকৃত এস.সি. অ্যান্ড এস.টিদের পক্ষে। তা যদি না করতে পারেন তাহলে আপনারা দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন বোঝা যাবে। সর্বত্র প্রচারে যেমন এগিয়ে আছেন সেই রকম এখানে শুধু আপনারা প্রচারেই এগিয়ে থাকবেন। সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের জন্য বিলের অ্যামেন্ডমেন্ট এনে তাদের মন জয় করার চেষ্টা করলেও আমরা যারা সিডিউল্ড কাস্টের ঘরের ছেলে, আমরা যারা সিডিউল্ড ট্রাইব ঘরের ছেলে, আমরা যারা এই বিধানসভায় এসেছি, আমরা কিন্তু আপনাদের এই পথটা আপনাদের এই কৌশলটা মানুষের কাছে পৌঁছে দেব যে এটা আপনাদের ভন্ডামি ছাড়া আর কিছুই নয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এবং সরকারি দলের মাননীয় বিধায়কদের বলব কতকগুলি ক্রিটিক্যাল সাবজেক্ট আছে সেই সাবজেক্টের জন্য যেন সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ডাকা না হয়। একজন ইংলিশের টিচার নিচ্ছে, সেখানে এস.সি. চাওয়া হচ্ছে, সেখানে কোয়ালিফিকেশন চাওয়া হচ্ছে এম.এ(ইংলিশ), অনার্স, সাচ অ্যান্ড সাচ। এই

ক্ষেত্রে দেখা যাবে এস.সি.র ছেলে যে ইংলিশে এম.এ সে শিক্ষকতা করতে নাও আসতে পারে। তার আগে অনেক বড় চাকুরি তিনি পেতে পারেন। তিনি আসলেন না। দেখা গেল, পরবর্তীকালে অন্য লোককে, জেনারেল কাস্টকে যাতে সুযোগ দেওয়া যায় তারজন্য এই কাজগুলো করা হয়। ম্যানেজিং কমিটির লোকেরা এইভাবে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের বঞ্চিত করেছে। তাই আমি এর ঠিক বিরোধিতা না করে, সরকারের এদিকে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর মুখার্জি ঃ** (অনুপস্থিত ছিলেন)

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে আমাদের সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের আনা অ্যামেন্ডমেন্টকে বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এখানে তো বিশেষ কিছু নেই। বাজেট আসছে, কাস্টস এবং ট্রাইবদের বিষয়ে লেফট ফ্রন্ট কি করেছে এবং কি কি করা হবে তা নিয়ে তখন আলোচনা হবে। সংবিধানে কাস্টস এবং ট্রাইবদের জন্য যেসব সুযোগসুবিধাগুলো দেওয়া ছিল তা পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারি স্তরে বলুন বা রাজ্য সরকারি স্তরে তারা সব সুযোগ ভোগ করতে পারেন নি। এটা আমরা অস্বীকার করছি না। আমরা দেখেছি ম্যানেজিং কমিটিগুলিতে, এখানে কোনও রাজনৈতিক গন্ধ নেই, ম্যানেজিং কমিটিগুলিতে আমরা বা আপনারা যেখানে দখল করে আছেন, সেখানে কাস্টস এবং ট্রাইবদের ক্ষেত্রে যে রোস্টার তা এমন ভাবে করা হয় যে, কাস্টস এবং ট্রাইবদের যে কোয়ালিফিকেশন নেই, সেগুলো ঐ কাস্টস এবং ট্রাইবদের মধ্যে তুলে দেওয়া হত। স্বভাবতই, যখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে নাম চেয়ে পাঠানো হত সেখান থেকে বলা হত না, এই কোয়ালিফিকেশনের লোক নেই। সেগুলিকে আবার যখন ডিস্ট্রিক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের পাঠানো হত, সেখান থেকেও বলা হত, না, নেই। ফলে তারপরে জেনারেল অ্যাপয়েন্টমেন্ট হত। এই প্রাকটিস হত। এই প্রাক্টিসের ক্ষেত্রে অভিযোগগুলো যদি রাজ্য সরকারি স্তরে না আসে, তাহলে আমরা কি করে বুঝব? বিরোধী পক্ষ থেকে যদি বলতে পারেন যে, অমুক অমুক স্তরে কাস্টস এবং ট্রাইবসকে বাদ দিয়ে জেনারেল করা হয়েছে এবং সেক্ষেত্রে বামফ্রন্ট সরকার কিছু করে নি, তাহলে আমরা বুঝতাম। এখানে আগে ২৫০ টাকা শাস্তির ব্যবস্থা ছিল। একজন অপরাধীকে যদি শাস্তি না দেওয়া যায় তাহলে অপরাধ কমবে না। এখন এইক্ষেত্রে জেল ও জরিমানার ব্যবস্থা হয়েছে। সরকার আইন তৈরি করতে পারেন। কিন্তু তার একজিকিউশন হচ্ছে কিনা তা আমরা যারা বিভিন্ন স্তরে আন্দোলন করি, লড়াই সংগ্রাম করি, তাদেরই দেখতে হবে। কোথাও অন্যায় হলে সেখানে আমাদের প্রতিবাদ করতে হবে। কোথাও যদি দেখা যায় যে, আমরা যেজন্য লড়াই করছি, সেই এলাকায় কাস্টস এবং ট্রাইবসকে জেনারেল করা হয়েছে, সেখানে আপনার বা আমার রিলেটিভ হতে পারে, তার প্রতি অন্যায় হল, সেখানে আপনারা বলবেন না? আমরা যদি সচেতন না হই, গ্রাম পঞ্চায়েত স্তরে বা মিউনিসিপ্যালিটি স্তরে কাস্টস এবং ট্রাইবদের ক্ষেত্রে যে আইন আছে সেই অনুযায়ী একজিকিউটিভ হবে কি করে?

সেই ব্যাপারে আমাদের দেখা উচিত। আমার মনে হয় যে, সরকার ঠিক সময়ে এই অ্যামেন্ডমেন্টটি নিয়ে এসেছেন এবং শাস্তি বাড়াবার ব্যবস্থা করছেন। আর একটা জিনিস দেখছি, ডেপুটেশন ভ্যাকেন্সির ক্ষেত্রে আমরা নাকি ডেপুটেশন ভ্যাকেন্সিতে ঢুকিয়ে দিয়ে কিছু দিন পরে পারমানেন্ট করি। না, তা হয় না। মাননীয় সদস্য হয়ত কোনও জায়গায় ম্যানেজিং কমিটিতে নেই। আমি কিন্তু তিনটি জায়গায় ম্যানেজিং কমিটিতে আছি। সেখানে এইসব হয় না। এই রকম ঘটনা ঘটে যে কাউকে দশ মাসের পারমিশনে নেওয়া হবে। চারমাস হয়ে গেল, দেখা গেল ডি.আই.এর কাছ থেকে অনুমোদন নিয়ে আসতে আসতে ছ'মাস অতিক্রম করে গেল, তারপর তাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল। দেখা গেল সে চার-পাঁচ মাস চাকুরি করল। তাকে যদি তার এক্সপিরিয়েন্স হিসাবে কোনও ম্যানেজিং কমিটি পরবর্তীকালে ধরে, সেটা ধরতে পারে। কাজেই আমরা ডেপুটেশন ভ্যাকেন্সিতে ঢুকিয়ে দিয়ে এটাকে পারমানেন্ট করার জন্য এই বিল এনেছি বলা হয়, এটা ঠিক নয়।

[3-50—4-00 P.M.]

অতীতে দেখা গেছে এই টোটাল ওয়েস্টবেঙ্গলে কাস্ট ট্রাইবের ব্যাপার ভাবা হয় নি। তবে এখনও যে আমরা প্রত্যেকটা স্কুলে শিক্ষকদের যে রেসিও, ছাত্র অনুপাতে শিক্ষক নিয়োগ করতে পারিনি। সেখানে দু জন শিক্ষককে যদি ট্রেনিংয়ে পাঠানো হয়, এই ট্রেনিংয়ে পাঠানোর ফলে যে ভ্যাকেন্সি হচ্ছে তাতে যদি কাস্ট স্ট্রাইবের কোনও লোক না পাওয়া যায় তাহলে কি পোস্টটা ভ্যাকেন্ট থাকবে? সেন্ট্রাল এক্সচেঞ্জ এবং ডিস্ট্রিক্ট এক্সচেঞ্জ যদি ওই ভ্যাকেন্ট পোস্টের এগেনস্টে কাস্ট স্ট্রাইবের কোনও ক্যান্ডিডেট না দিতে পারে তাহলে কি ওই ট্রেনিংয়ে যাবার জন্যে পোস্টগুলো ভ্যাকেন্ট থাকবে? সেটা যাতে বন্ধ না হয়ে যায় তারজন্য এই ব্যবস্থা করা হয়েছে যে সেখানে টেম্পোরারি যে ডেপুটেশন ভ্যাকেন্সি আছে তাতে যদি কাস্ট স্ট্রাইবের উপযুক্ত লোক না পাওয়া যায় তাহলে অন্য কোনও ব্যবস্থা নিতে হবে। সেখানে ছাত্রদের স্বার্থে এই ব্যবস্থা নিতে হবে। সেখানে সমালোচনার কোনও প্রশ্ন নেই। তবে এটা আমাদের দেখতে হবে যে, কাস্ট স্ট্রাইবের ক্ষেত্রে আমরা বিধানসভাতে যা বলছি এবং কেন্দ্রে এবং রাজ্যে যে আইনগুলো আছে সেগুলো ঠিকমতো কার্যকর হচ্ছে কিনা দেখতে হবে। সেখানে কাস্ট স্ট্রাইবের যে সুযোগগুলো আছে, সেই সুযোগগুলো যাতে গ্রাস রুট থেকে তারা পেতে পারে সেটা দেখতে হবে এবং তারজন্য আমাদের তাদেরকে সব রকম সাহায্য করতে হবে। আইনে যা থাকে আরও অ্যাডিশন করার চেষ্টা আমাদের করতে হবে। সেখানে যদি কোনও বেআইনি কিছু হচ্ছে দেখি তাহলে তার ব্যবস্থা করার কথা বলতে হবে, এইকথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় তফসিলি জাতি এবং কল্যাণ বিভাগের মন্ত্রী যে বিল এনেছেন সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবদের জন্য দি ওয়েস্টবেঙ্গল সিডিউল কাস্ট অ্যান্ড সিডিউল ট্রাইবস রিজার্ভেশন অফ ভ্যাকেন্সিস ইন

সার্ভিসেস অ্যান্ড পোস্টস অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৬ এনেছেন তার ৬নং ধারাটাকে সমর্থন করছি, তবে পানিশমেন্টের ব্যাপারে কংগ্রেসের পক্ষ থেকে যে মাননীয় সদস্য সংশোধনী এনেছেন তার সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রীকে চিন্তা করার জন্য অনুরোধ জানাচ্ছি এই কারণে যে, তিনি এই বিলে বলেছেন যে, যদি তফসিলি জাতি এবং আদিবাসী জাতির উপযুক্ত ক্যান্ডিডেট না পাওয়া যায় তাহলে রিজার্ভেশন কমিশনার যিনি ডিস্ট্রিক্টে অর্থাৎ ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে এই মর্মে ক্ষমতা দেওয়া হয়েছে যে, তিনি যদি স্যাটিসফাই হন তাহলে পোস্টটাকে ডি-রিজার্ভ বলে ঘোষণা করতে পারেন। এই প্রসঙ্গে আমার আগের বক্তা বললেন যে, তিনি নাকি ৩টি ম্যানেজিং কমিটিতে ছিলেন, আমিও ৩টি ম্যানেজিং কমিটিতে ছিলাম এবং আমি অনেক জায়গায় দেখেছি, অভিজ্ঞতাতেও বলছি যে, এই ম্যানেজিং কমিটিগুলো তাদের নিজেদের ক্ষমতায় স্টাফ প্যাটার্ন তৈরি করেন। এমন কি স্টাফ প্যাটার্ন করে রোস্টারের জায়গাতেও এস.সি. অ্যান্ড এস.টি. ক্যান্ডিডেটদের চাকুরিতে নেয় না। সেইকারণে আমি বলছি আজকে আমাদের দুর্ভাগ্য এবং একটা রাজ্যেরও দুর্ভাগ্য যে আজকে ১৯ বছর পরে তারা এই বিলে যে পদ্ধতি আছে সেটা ঠিক নয়, এর পরিবর্তন করার দরকার। লজ্জা থাকলে আপনারা বাধা দিতেন না। যাইহোক আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে, ম্যানেজিং কমিটিগুলি যেভাবে স্টাফ প্যাটার্ন বা রোস্টার তৈরি করে ডি.আই.অফিসে পাঠান এবং এই প্রসঙ্গে মাননীয় সদস্য বলেছেন, ডি.আই. অফিসে গেলে ৩/৪/৫ মাস দেরি হয়ে যায়, তারপরে বিভিন্ন প্রসেস থাকে, ইন্টারভিউ হয় তারপরে অ্যাপয়েন্টমেন্ট হয়। তারপরে সেই লোক ৩/৪ মাস কাজ করার সুযোগ পায়। এই বিল তৈরি করার আগে, ডি-রিজার্ভ এর উপর এমন বিল তৈরি করুন ম্যানেজিং কমিটির উপর এবং ডি.আই.এর উপর চাপ সৃষ্টি হবে যাতে ৪ মাসের কাজ এক সপ্তাহের মধ্যে হয়ে যায়। সেখানে ৫/৬ মাস দরকার হবে না। ডি-রিজার্ভ করার ক্ষমতা আগে যেটা সেক্রেটারির ছিল সেটাকে ডি সেন্ট্রালাইজ করে ডি.এম.কে দেওয়া হচ্ছে। এ.ডি.এম.কে দেওয়া হচ্ছে। এক্ষেত্রে জেলা পরিষদের সভাধিপতি জেলা পরিষদের শিক্ষার কর্মাধক্ষ্য এবং জেলার সি.পি.এম. নেতৃবৃন্দ জেলা শাসককে চাপ সৃষ্টি করে ডি-রিজার্ভ করে দেওয়ার চেষ্টা করবে। এবং বলে দেবে আমরা এখানে উপযুক্ত শিক্ষক পাচ্ছি না। এইভাবে তফসিলি জাতি ও আদিবাসী মানুষদের বঞ্চিত করা হবে। সেই বঞ্চিত করার রাস্তাই পরিস্কার করছেন মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলেতে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, আমাদের মাননীয় সদস্য যে সংশোধনী এনেছেন, আমার মনে হয় ডি-রিজার্ভ এর যে ব্যবস্থাটা নেওয়া হচ্ছে তাতে করে এটাকে অন্যভাবে চিন্তা-ভাবনা করা হোক। কারণ আমরা এমনিতেই বঞ্চিত। মাননীয় মন্ত্রী যদি দয়া করে বলেন, পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় যে তফসিলি জাতি ও আদিবাসীদের সংরক্ষিত আসন আছে চাকরি-বাকরির ক্ষেত্রে, সেটা স্কুলেই হোক, সরকারি দপ্তরেই হোক অ্যাপয়েন্টিং অথরিটিরা সেটা পালন করেন না। যেখানে তফসিলি জাতির ব্যাকলগ নেই, এস.টি. নেই, কিংবা যদি থেকে থাকে তাহলে তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা কি কিছু করা হয়েছে? কিংবা শাস্তির ব্যবস্থা যেটা ছিল সেটাও কি ব্যবহার হয়েছে কোথাও? তবে ফাইনটাকে আমরা সমর্থন করি, ইমপ্রিজনমেন্টকে সমর্থন করি। তফসিলি

মানুষদের যারা বঞ্চিত করবে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে হবে। কিন্তু ডি-রিজার্ভ এর যে ব্যবস্থা নেওয়া হচ্ছে আমরা তীব্র বিরোধিতা করছি। আমাদের সংশোধনীগুলিকে সমর্থন করছি। সরকার পক্ষকে বলব, আরও গভীরভাবে এই ব্যাপারে চিন্তা করুন, দরকার হলে আরও ১৯ বছর সময় নিন। সময় নিয়ে ঠান্ডা মাথায় এটার ব্যাপারে চিন্তা করুন। এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর যে সংশোধনী এনেছি সেই ব্যাপারে আলোচনা চলছে। বর্তমান আলোচনার পরিপ্রেক্ষিতে অনেকের বক্তব্য শুনলাম। বিশেষ করে দু-একজন সদস্য যা বললেন তা আমি শুনেছি। ৭৬ সালের ১৫ ই আগস্ট যেটা কার্যকর হয়েছিল সেই সময় নাকি আমাদের এস.সি. এবং এস.টি ভাই-বোনেদের জন্য, সেই সময় সরকার কিছু করেন নি। সেই সময় নাকি চিন্তা-ভাবনা ছিল না, সেই সময় ম্যানেজিং কমিটিতে নিয়োগ, এস.টি. লোকেরা সুযোগ পেত না। আমি জানি না। আমি জানি না এই কথা যারা বলেছেন, সেটা সত্যের অপলাপ কিনা?

[4-00—4-10 P.M.]

১৯৭৬ সালের এই বিলের প্রেক্ষাপটে তাদের কিন্তু অকৃতজ্ঞতা প্রকাশ করা উচিত ছিল বলে আমি মনে করি। আজকে এই যে এসেন্স এসে ছিল সেটা রবীন্দ্রনাথের চিন্তা-ভাবনা দিয়েই বলি, যারে তুমি নিচে ফেল সে তোমারে বাঁধিবে যে নিচে, পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে পশ্চাতে টানিছে। আমাদের সমাজে যারা সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস বলি তাদের কথা ভারতবর্ষের রাষ্ট্র নায়করা এক সময় চিন্তা-ভাবনা করেছিলেন এবং আমাদের সংবিধানে তার একটা ব্যবস্থা করেছিলেন। এখন আমরা এই বিলকে কেবলমাত্র শিক্ষকদের ক্ষেত্রেই বলা হয়েছে, দশ মাস টেম্পোরারি ভ্যাকেন্সি, অথবা লিভ ভ্যাকেন্সির ক্ষেত্রে বলে দেওয়া হয়েছে, ইফ নেসেসারি, এটা মারাত্মক ভুল। আজকে এর প্রয়োজনীয়তা আছে এবং আমরা সেই প্রয়োজনীয়তা পূরণ করতে পারিনি বলেই আমরা কমিশনারকে নিযুক্ত করতে পেরেছি। এখানে ডি.আই.-কে আইদার অর করে রাখতে পেরেছি। অনেক সময় আমাদের মানসিক চিন্তা থাকলেও আমাদের সরকারি দপ্তরে, সরকারি সাহায্য প্রাপ্ত প্রতিষ্ঠানে আমরা অনেক জায়গায় দেখছি আড়াল করবার চেষ্টা হচ্ছে। আমরা বলছি না এই ধরনের যোগ্য প্রার্থী সিডিউল ট্রাইবদের মধ্যে নেই। আপনারা বলছেন ১৫ পারসেন্ট সিডিউল কাস্ট এবং ৫ পারসেন্ট সিডিউল ট্রাইবস তার মধ্যে দিয়ে এখানে যে কথা বলেছেন, এটা দুটো দু রকম বক্তৃতা। আপনারা বলেছেন In the absence of qualified scheduled castes or scheduled tribe candidates as the case may be to fill up such vacancy, such vacancy shall remain unfilled. আবার আপনি বলছেন দি অ্যাপয়েন্টিং অথরিটি মে. তাহলে ভাবুন কি অবস্থা। একবার স্যাল বলছেন, একবার মে বলছেন। তাহলে কোনটা হবে এই ব্যাপারে আমাদের মনে সংশয় জাগছে। সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবসদের উপকারের জন্য যেটা বলেছেন, তাদের সার্ভিসের ক্ষেত্রে রিজার্ভেশন অফ পোস্টের ক্ষেত্রে যে

প্রভিশন রেখেছেন তার ক্লারিফিকেশন থাকলে এই বিলে কি বলতে চাইছেন সেটা পরিস্কার হত। এই বিলের সাতনম্বরে এক জায়গায় বলেছেন ইন দি সিডিউল্ড দি প্রিন্সিপাল অ্যাক্ট। ১৯৭৬ সালের ১৫ আগস্ট যে অ্যাক্টটা চালু হয়েছিল প্যারাগ্রাফ নাইনে সেটা অমিটেড। প্যারাগ্রাফ নাইনে ক্যান্ডিডেটের কি আছে, তার ক্যারেক্টরে কি আছে সেটাই প্যারাগ্রাফ নাইনে বলা আছে। এই বিলে আপনি কি বলতে চেয়েছেন এটা তার থেকেই ক্লিয়ার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে হাউসের মাননীয়া সদস্যাবৃন্দকে বলতে চাইছি, সেখানে বলা আছে A candidate who claims to be a member of the scheduled caste or scheduled tribe shall support his candidature by a certificate from a gazetted officer or from such other authority as may be prescribed by ruled made under this Act. তাহলে বলুন কোথায়, কিভাবে আপনারা এই প্রভিশনগুলো এনে আমাদের বিলকে জটিল করে তুলেছেন। আমরা চাই আমাদের সমাজে এস.সি., এস.টি.রা তাদের চাকরি এবং তাঁদের পদের জন্য রিজার্ভেশনের সুযোগ পান। এর আগে সংশোধনী এনেছি, তার সঙ্গে বর্তমানে আমার বক্তব্য যে আমাদের সমাজে পিছিয়ে পড়া, অনগ্রসর, ব্যাকওয়ার্ড ক্লাসেস যাঁরা, তাঁদের ওয়েল-বিয়িং-এর জন্য আমরা সবাই সচেষ্ট। কিন্তু এই বিলে সেই ধারনাটা পরিস্কার নয়। আমি পুনরায় আপনার মাধ্যমে এই অ্যামেন্ডমেন্টকে মুভ করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অ্যাসেম্বলিতে আসার সময় দেখলাম হাইকোর্টের ফ্ল্যাগটা ছিড়ে গেছে। এখানে অবিলম্বে একটা নতুন ফ্ল্যাগ দেওয়ার জন্য আমি অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে।

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি ও তপসিলি উপজাতির ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে বিল নিয়ে এসেছেন—দি ওয়েস্টবেঙ্গল সিডিউল কাস্টস অ্যান্ড সিডিউল ট্রাইবস (রিজার্ভেশন অফ ভ্যাকেন্সিস ইন সার্ভিসেস অ্যান্ড পোস্টস) অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৬—আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এই বিলের সমর্থনে কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। বিরোধী বন্ধুরা কিছুটা সমর্থন করেছেন এবং কিছুটা বিরোধিতাও করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৯ বছর পর এই বিলের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। বিরোধী বন্ধুরা আপনারা ৩০ বছর পর্যন্ত অর্থাৎ ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে ছিলেন কিন্তু এই বিলের প্রয়োজনীয়তা আপনারা অনুভব করেছিলেন ১৯৭৬ সালে আদিবাসী, তফসিলি জাতি ও তফসিলি উপজাতির মানুষদের উন্নয়ন করবার জন্য সেই সময় আপনারা এই বিল নিয়ে এসেছিলেন। আজ থেকে ১৯ বছর আগে প্রত্যন্ত গ্রামে মাধ্যমিক পাশ বা স্নাতক স্তরে পাশ করা কোনও আদিবাসী এবং তফসিলি জাতির কাউকে খুঁজে পাওয়া যেত না। সেই সময় হাইস্কুলে মাধ্যমিক স্তরে বিভিন্ন সরকারি কর্মচারী

নিয়োগের ক্ষেত্রে আপনারা কতখানি করেছেন? সেই সময় গ্রামে একটা কথা প্রচলিত ছিল আপনারা আদিবাসী, তফসিলি জাতি, আপনারা একটু পড়াশোনা করলেই চাকরি পাবেন। কিন্তু ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর এখন গ্রামে গ্রামে কম্পিটিশন চলছে। কিন্তু এখন ৫০ পারসেন্ট আদিবাসী মানুষ আছেন এমন অনেক গ্রামে আদিবাসীদের মধ্যে ৪-৫ জন করে, বি.এ., এম.এ. পাশ করা মানুষ এবং ভুরি ভুরি মাধ্যমিক পাশ করা মানুষ আদিবাসীদের পাওয়া যাবে। কিন্তু ১৯ বছর আগে তা পাওয়া যেত না। আজকে সেই প্রয়োজন দেখা দিয়েছে বলে বিলটা আনার প্রয়োজন দেখা দিয়েছে। কিন্তু কংগ্রেসি বন্ধুরা এর মধ্যে রাজনীতির গন্ধ পাচ্ছেন, ভন্ডামির গন্ধ পাচ্ছেন। কিন্তু ভন্ডামির কিছুটা আপনারা ১৯ বছর আগে করেছেন, এখন করার সুযোগ নেই বলে আপনারা বামপন্থীদের ভন্ডামির পর্যায়ে ফেলেছেন। আজকে আদিবাসী, তফসিলির মানুষরা সচেতন হয়েছেন, তাঁরা আজকে সেই ডিমান্ড তুলেছেন তাঁদের রোস্টার যাতে হেরফের না হয় তার প্রতিবাদের চেষ্টা করছেন। তাঁদের যথাযত মর্যাদার জন্য এই বিলের প্রয়োজন দেখা দিয়েছে। আজকে সঠিকভাবে এটা আনা হয়েছে। আমরা জনপ্রতিনিধিরা বিভিন্ন এলাকা থেকে নির্বাচিত হয়েছি, সেই সব এলাকায় হাই-স্কুল আছে। কোথাও ২০ পয়েন্ট রোস্টার, কোথাও ৫০ পয়েন্ট রোস্টার আবার কোথাও বা ১০০ পয়েন্ট রোস্টার হয়েছে। এই রোস্টারগুলো ঠিকভাবে পালন হচ্ছে কিনা সেটা দেখা দরকার, তার সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী মহোদয়, আরেকটা কথা আপনাকে বলব—জনপ্রতিনিধিরা যে অভিযোগগুলো আপনাদের সামনে নিয়ে আসবেন সেই অভিযোগগুলো যেন সঠিক ভাবে তুলে ধরা হয়।

[4-10—4-30 P.M.]

আজকে শাস্তির জন্য যে জেল বা জরিমানা উল্লেখ করা হয়েছে যেটা বিরোধীরাও সমর্থন করেছেন, সেটা সঠিকভাবে প্রয়োগ করতে হবে। আদিবাসী, তফসিলিদের সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে যাতে বিলম্ব না হয়, সেজন্য প্রশাসনকে আরও সক্রিয় হতে বলবেন। অনেক সময় জেলা দপ্তর বা মহকুমা দপ্তর থেকে সময় মতো কাস্ট সার্টিফিকেট না পাওয়ার জন্য এস.ডি.ও-র মাধ্যমে যে অ্যাপ্লিকেশন জমা দেওয়া হয়েছে তার ভিত্তিতেই ইন্টারভিউ দিতে হচ্ছে। ম্যানেজিং কমিটির মাধ্যমে যে পোস্ট ক্রিয়েট করা হয়, সেই রোস্টার যাতে ঠিক ভাবে ফলো করা হয় সেদিকে দৃষ্টি দেওয়ার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। জেলা দপ্তরে যে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইব আছে, আদিবাসী মন্ডল আছে, সেখানে একটা কমিটি থাকা দরকার, জেলায় যে স্কুল আছে, সেই স্কুলের ম্যানেজিং কমিটিরা সঠিকভাবে সেই রোস্টার মেনটেইন করছেন কিনা সেটা দেখা দরকার। কেননা, অনেক সময় দেখা যায়, যে পোস্ট সেখানে প্রকাশ করা হয়, সেই পোস্টের জন্য কোনও ছেলে পাওয়া যায় না। আদিবাসী বা তফসিলিরা অর্থনৈতিক দিক থেকে যেহেতু পিছিয়ে আছে, সেইজন্য তাদের কলকাতা বা শিলিগুড়ির মতো শহরে লেখাপড়ার সুযোগ থাকে না। স্থানীয় কলেজে যে সাবজেক্ট থাকে, সেইগুলোই তারা পড়তে বাধ্য হয়। যেমন, উত্তরবঙ্গের বালুরঘাট, মালদায়

যদিও সেই সুযোগ থাকে গঙ্গারামপুরে সেই সুযোগ থাকে না। যে পোস্ট ক্রিয়েট করা হবে, সেই সাবজেক্ট শেখার মতো ব্যবস্থা থাকা দরকার। বিরোধী বন্ধুরা সেই কারণেই এই কথাটি বারবার বলার চেষ্টা করছেন। তারা প্রতিটি ক্ষেত্রেই রাজনীতির গন্ধ পান। বামফ্রন্ট সরকার প্রতিটি ক্ষেত্রেই কাজ করার চেষ্টা করছেন। আজ আদিবাসী ভাইরাও সচেতন হয়েছেন। রোস্টার পালনের ক্ষেত্রে যে অসুবিধা দেখা দিয়েছে, সেই অসুবিধার কথা উল্লেখ করে যে বিলটি আনা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় যে, "দি ওয়েস্ট বেঙ্গল সিডিউল কাস্টস অ্যান্ড সিডিউল ট্রাইবস (রিজার্ভেশন অফ ভ্যাকেন্সিস ইন সার্ভিসেস অ্যন্ড পোস্টস) (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৬" বিল এনেছেন তার উপর আলোচনা করতে গিয়ে বিভিন্ন বক্তা এখানে বক্তব্য রেখেছেন। কিন্তু স্যার, এই বিল তো এই ডিপার্টমেন্টের নিয়ে আসার কথা নয়, যদি এডুকেশন ডিপার্টমেন্ট এবিষয়ে রুলস অ্যান্ড রেগুলেশন নিয়ে আসত তাহলে ভালো হত। এমনিতে এই বিলে বিশেষ কিছু বলার নেই। এই রকম একটা আইন দরকার ছিল। মেনশনের সময় এবং অ্যাডজর্নমেন্ট মোশনের সময় আমাদের মাননীয় সদস্য অজয় দে মহাশয় এবিষয়ে বলেছেন। এস.সি-দের নিয়ে প্রবঞ্চনা বেশি হচ্ছে। আবার অনেক সময় দেখা যায় অনুমোদন নিতে নিতে ডেপুটেশনের মেয়াদ শেষ হয়ে যায়। এই যে ডিলে হচ্ছে এটাকে এড়িয়ে যাবার কোনও ব্যবস্থা আপনি রাখেননি। স্কুলে চাকরির ব্যাপারে এটা আমরা দেখেছি এবং আমি আগের বিধানসভায় এনিয়ে আলোচনা করেছিলাম। চাঁপদানিতে একটা স্কুলে আরবী টিচার নেবার জন্য এস.সি. পোস্ট রিজার্ভ করা হল। স্যার, আমাদের রাজ্যে শুধু নয় যারা মিডল ইস্টে এবং ফরেইনে সার্ভিস করতে যান তারা ছাড়া নন-মুসলিমদের মধ্যে আরবী খুব কম লোকে জানে। অর্থাৎ দেখা যাচ্ছে, যেসব ক্ষেত্রে এস.সি., এস.টি. লোক কম যাওয়া হচ্ছে সেখানে তাদের জন্য রিজার্ভেশন করে দেওয়া হচ্ছে। আবার যেমন, স্কুল টিচারের নিয়োগের ক্ষেত্রে দেখা গেছে যে, কেমিস্ট্রিতে এম.এস.সি. ওদের মধ্যে থেকে পাওয়া যায় না। আমাদের আর্থ-সামাজিক পরিস্থিতিতে এখনও সেটা আসেনি। সুতরাং যেসব ক্ষেত্রে বেশি এস.সি., এস.টি. ক্যান্ডিডেট পাওয়া যায় সেসব ক্ষেত্রে ওঁদের জন্য রিজার্ভেশন রাখলে ভালো হত। শুধু এস.সি., এস.টি.দের জন্য নয় ও.বি.সি.দের ক্ষেত্রে কিছু অসুবিধা রয়েছে। মন্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী কিছু লোককে ও.বি.সিভুক্ত বলে ডিক্লেয়ার করা হয়েছে। আপনারা এখানে একটা ব্যাকওয়ার্ড কমিশন করেছেন। ৩৬/৩৭-টা শ্রেণী এতে এসেছে, বাকিরা এখনও আসেনি। কিন্তু তারা তাদের পরিচয়পত্র কি করে পাবেন তার সরলীকরণ কিছু করেন নি। শুধু আইন করলেই এস.সি., এস.টি. লোকেরা বঞ্চনা থেকে মুক্ত হবে না। এস.ডি.ও অফিসে এমন অবস্থা চলছে যে, বছরের পর বছর ঘুরেও লোকেরা সার্টিফিকেট পাচ্ছে না। স্বাভাবিকভাবেই যখন কেন্দ্রীয় সরকার বা রাজ্যসরকারের চাকরিতে যেখানে যেখানে তাদের জন্য সংরক্ষণ করা হয়েছে সেখানে পরিচয়পত্র

না থাকার জন্য তারা বঞ্চিত হচ্ছে। আপনি নিজেও এবিষয়ে একজন ভুক্তভোগী। একজন রিক্সা পুলার হয়তো চিন্তা করছেন তিনি তার ছেলেকে লেখা-পড়া শেখাবেন। অতীতকালে লোকেদের এস.সি., এস.টি. সার্টিফিকেট ছিল না এবং তখন এটার কোনও প্রয়োজনীয়তাও ছিল না। কিন্তু এখন এটার অভাবে তারা নানান সরকারি সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। আজকে তারা লেখা-পড়া শিখে বুঝতে পারছে, কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকারের পক্ষ থেকে স্বাধীনতার পর থেকে নানান সুযোগ তাদের জন্য রয়েছে।

[4-20—4-30 P.M.]

স্বাধীনতার পর থেকে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের জন্য রিজার্ভেশনের সুযোগ আছে। সেই সুযোগ নেওয়ার জন্য যখন তারা যায় সার্টিফিকেট নিতে তখন তাদেরকে বলা হচ্ছে তোমাদের মেটারনাল সাইডের কোনও রিলেটিভ আছে যে সিডিউল কাস্ট সার্টিফিকেট হোল্ডার থাকলে সেটা দেখাও। এখন যে কোনও দিন চিন্তাও করে নি যে সে এই রকম সুযোগ পাবে, সে কি করে এই সব জানবে। তাই বলছি আপনারা যদি ১০০ পারসেন্ট রিজার্ভেশনের সুযোগ তাদের দেন তা সত্ত্বেও তারা এই সুযোগ পাবে না, এই অসুবিধার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি আপনি তিন তিনবার এখানে জিতে এসেছেন, হ্যাট্রিক করেছেন, আপনি একজন প্রবীন মন্ত্রী হয়েও কিছু করতে পারলেন না। এই লক্ষ লক্ষ তফসিলি সম্প্রদায়ের ছেলেরা এই প্রশাসন থেকে কোনও সুযোগ পাচ্ছে না। আপনারা তাদের জন্য যে রিজার্ভেশনগুলি দিয়েছেন সেই কোটা যদি ফুলফিল না হয় তাহলে তাদের জন্য অন্য কি ব্যবস্থা করেছেন, সেটা বলেন নি। এস.সি. কমিউনিটির জন্য বিচারপতি পদে রিজার্ভেশন থাকা সত্ত্বেও তাদের মধ্যে থেকে এই পদের জন্য কোনও লোক পাওয়া যায় না, এই পদ শূণ্য পড়ে থাকে। কিন্তু তাদের মধ্যে যারা ল'গ্র্যাজুয়েট ছেলে আছে, তাদের ট্রেনিং দিয়ে ওই পদে নেওয়ার কোনও ব্যবস্থা করলেন না। আপনারা দায়সারা গোছের একটা ভাব দেখাচ্ছেন। একটা আইন করে তাদের জন্য সত্যিকারের কিছু করা সেটা আপনারা করতে পারেন নি। আপনারা আজকে আইনের একটা সংশোধনী করলেন কিন্তু তফসিলি সম্প্রদায়ের মানুষের কল্যাণে সার্থকভাবে কিছু করতে পারলেন না। এগজিস্টিং আইনগুলিতে যে বাধা আছে, সেই বাধা দূর করে সার্টিফিকেট যাতে তারা সহজভাবে পেতে পারে, পরিচয়পত্র পাওয়ার পদ্ধতিটা সরলীকরণ করতে যে পরিকাঠামোর দরকার তা আপনারা করতে পারলেন না। যাঁরা এই সার্টিফিকেট তাদের দেন, তাঁরা নির্বাচন, পঞ্চায়েত নির্বাচন, ডেভেলপমেন্টের মিটিং এবং আরও নানা কাজে ব্যস্ত থাকার ফলে তাঁরা আর সার্টিফিকেট প্রদানের ব্যাপারটা ভালভাবে দেখতে পারেন না। তাই আমি আপনাকে বলব যে আপনি একটা সেল করুন, যাতে এই কমিউনিটির লোকেদের জন্য যাতে তারা সার্টিফিকেট দেওয়ার ব্যাপারটা ভালোভাবে দেখতে পারেন। তাহলে দেখবেন আর দিনের পর দিন এই শূণ্য পদগুলি পড়ে থাকবে না, পূরণ হবে। এই কথা বলে এই বিলের উপর আলোচনা শেষ করলাম।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এস.সি., এস.টি.দের উপর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন, আমি সাধারণভাবে সেই বিলকে সমর্থন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আমি কয়েকটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলব। প্রথমে বলি একথা ঠিক যে বামফ্রন্ট সরকারের জমানায় আমরা আদিবাসী তফসিলি জাতি ও উপজাতিদের উন্নতির জন্য অনেক কিছু করেছি, বিশেষ করে জমি-জমার ক্ষেত্রে। যদিও চাকরির ক্ষেত্রে কিছুটা ঘাটতি থেকে গেছে। যেমন আমাদের তিন নম্বর ক্লজে ডি-রিজার্ভেশন রয়েছে সেখানে আমরা দেখছি অনেক স্কুলে এমন এমন সাবজেক্টের জন্য লোক চায় সেটা স্কুলের জন্যই হোক, স্টাফ প্যাটার্নের জন্যই হোক, রোস্টারের জন্যই হোক এমনভাবে এক্সচেঞ্জ থেকে নাম যায়, যেমন ইংলিশে বা ফিজিক্সে অনার্স যেগুলি তাদের মধ্যে থেকে পাওয়া যায় না।

স্যার, আমাদের রাজ্যে এমন কতগুলো জোন্ আছে যেখানে এস.সি. বা এস.টি-রা থাকেন না, ফলে সেসব জায়গায় যোগ্যতাসম্পন্ন এস.সি. বা এস.টি. প্রার্থী পাওয়া যায় না। এসব ক্ষেত্রের জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার সুপারিশ হচ্ছে—আপনি এই ১০ মাস সময়কে তিন ভাগে ভাগ করে দিন। প্রথম তিন মাস নির্দিষ্ট জোনকে দিন, পরের তিন মাস সেই জোনটি যে জেলার মধ্যে সেই সমগ্র জেলাকে দিন। জোনে এবং জেলায় যদি প্রার্থী পাওয়া না যায় তাহলে শেষ সময়টা সমগ্র রাজ্যের জন্য ধার্য করুন। রাজ্যেও যদি প্রার্থী না পাওয়া যায় তাহলে সেই পদটাকে ডি-রিজার্ভ করা যেতে পারে। স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা একটু ভেবে দেখতে বলছি।

আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস সার্টিফিকেট সংগ্রহ করার ক্ষেত্রে সাধারণভাবে ফর্মগুলো থাকে ইংরাজিতে, ফলে সেটা বোঝার ক্ষেত্রে অনেক সময়ে অনেক অসুবিধার সৃষ্টি হয়। এটা আঞ্চলিক ভাষায় করা যায় কিনা তাও আমি একটু ভেবে দেখতে অনুরোধ করছি। তারপর দেখা যায় পিতা সিডিউল্ড কাস্ট কিন্তু তাঁর পুত্রের সার্টিফিকেট এখনও হয় নি, তাকেও সার্টিফিকেট পেতে অসুবিধায় পড়তে হচ্ছে বা দেরি হচ্ছে। অনেক সময় ইন্টারভিউতে ডাক পাওয়া সত্ত্বেও সার্টিফিকেটের অভাবে হাজির হতে পারছে না। সুতরাং সার্টিফিকেট প্রদানের বিষয়টার সরলীকরণের প্রয়োজন আছে বলে আমি মনে করি। এ কথা ঠিক যে, আজকে আমাদের ভাবতে হবে আমাদের সমাজের পিছিয়ে পড়া অংশের মানুষদের কি করে আরও একটু উন্নত জায়গায় নিয়ে যাওয়া যায়। এবিষয়ে আমরা সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ একমত। সুতরাং একে বাস্তবায়িত করার জন্য আমাদের সকলকেই উদ্যোগ গ্রহণ করতে হবে। কেবলমাত্র একপক্ষ চেষ্টা চালাবেন, আর অপর পক্ষ চুপ করে থাকবেন, তা হয় না। যখন আমরা কতগুলো মৌলিক বিষয়ে উভয় পক্ষ একমত তখন আমাদের সেগুলোকে বাস্তবায়িত করার জন্য এক সঙ্গে কাজ করতে হবে। সুতরাং সেদিক থেকে এই বিল আমাদের কাছে গ্রহণযোগ্য। এই অবস্থায় ওঁরা কেন এই বিলের ওপর সংশোধনী আনলেন তা আমি বুঝতে পারছি না। যখন বামফ্রন্ট এ

রাজ্যে ক্ষমতায় ছিল না তখন ওঁরা একচেটিয়াভাবে ক্ষমতায় ছিলেন। তাহলে কেন আজকে আমাদের তফসিলি জাতি, উপজাতি এবং মন্ডল কমিশনের পরিপ্রেক্ষিতে ও.বি.সি.র জন্য উদ্যোগ গ্রহণ করতে হচ্ছে এবং বিভিন্ন আইনকে কার্যকর করার জন্য উদ্যোগ গ্রহণ করতে হচ্ছে? এই জন্যই করতে হচ্ছে, আমরা দীর্ঘকাল ধরে এই সমস্ত শ্রেণীকে অবহেলা করেছি। বামফ্রন্ট আমলে সেই অবহেলা দূর করার চেষ্টা করা হচ্ছে। ওঁরা যখন এখানে ক্ষমতায় ছিলেন তখন ওঁদের এসব জিনিসগুলো কি নজরে পড়েনি?

নিশ্চয়ই ওঁদের নজরে পড়েনি, তাই আজকে আমরা আরও বেশি বেশি করে এই বিষয়গুলো ওঁদের দৃষ্টিগোচরে আনতে চাইছি। এখানে আজকে কেউ কেউ এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের কবিতা উদ্ধৃত করলেন। বিবেকানন্দের কথাও এখানে বলা যেতে পারে। আজও যাঁরা আমাদের সমাজে পিছিয়ে রয়েছেন তাঁদের যদি সামনে আনতে হয়, তাঁদের যদি সচেতন করতে হয় তাহলে তাঁদের পক্ষে যেসব আইনগুলো হচ্ছে সেসব আইনগুলোকে যথাযথভাবে প্রয়োগ করতে হবে। তবে অনেক ক্ষেত্রেই আমরা দেখতে পাই—বিশেষ করে স্কুলের ক্ষেত্রে, ম্যানেজিং কমিটি বহু ক্ষেত্রে এস.সি. বা এস.টি. প্রার্থী পান না। আমাদের জেলার পূর্বাঞ্চলে সাধারণভাবে এস.সি. বা এস.টি. এলাকা নয়। কিন্তু পশ্চিমাঞ্চলে মূলত সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবদের বাস। অতএব পূর্বাঞ্চলে যখন কোনও এস.সি. বা এস.টি. প্রার্থী পাওয়া যাবে না তখন যদি সমগ্র জেলার মধ্যে থেকে প্রার্থী খোঁজা হয় তাহলে পশ্চিমাঞ্চল থেকে প্রার্থী পাওয়া যেতে পারে। সে জন্য আমি সময়টাকে তিন ভাগে ভাগ করে দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই বিলে বলা হয়েছে এস.সি. বা এস.টি.দের ন্যায় সঙ্গত অধিকার থেকে যদি কেউ বঞ্চিত করে তাহলে তাকে শাস্তি পেতে হবে। এই যে শাস্তির বিষয়টা এখানে উল্লেখ করা হয়েছে, একে আমি সমর্থন জানাচ্ছি।

[4-30—4-40 P.M.]

তাই আমি সমর্থন জানিয়ে এই কথা বলতে চাই, আজকে যে দিন আসছে সেই দিন পিছিয়ে পড়া মানুষের দিন। ও.বি.সি. বা এদের সম্পর্কে যদি মানসিকতার পরিবর্তন না আনতে পারি তাহলে আজকে পশ্চিমবাংলায় বলুন আর গোটা ভারতবর্ষেই বলুন, আমাদের বিপদ ঘনিয়ে আসবে। সুতরাং এদের নিয়ে কোনও বিতর্ক নয়। সরকারপক্ষ বনাম বিরোধীপক্ষ নিয়ে বিতর্ক নয়। আজকের বিতর্ক কিন্তু কি করে পিছিয়ে পড়া জাতিকে সামনের সারিতে এনে দাঁড় করাতে পারি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের অবজেক্টস অ্যান্ড রিজিন্স-এ যে কথাটা বলার সেটা বলেছি। সুতরাং বিলে সাবস্ট্যান্স বড় একটা কিছু নেই। নতুন কিছু যোগ করেছি বা বিয়োগ করেছি তা নয়। যদি নতুন কিছু করে থাকি সেটা হচ্ছে, পানিশমেন্ট বাড়ানো। এছাড়া নতুন কিছু নেই। যা কিছু আছে পুরানো বিল যা অলরেডি আছে। এখন এটাকে এনফোর্স করার যে অসুবিধা ছিল তার পদ্ধতিগত কিছু পরিবর্তন

করেছি। এটা প্রসিডিউরাল চেঞ্জ, সাবস্ট্যান্টটিভ চেঞ্জ হয়নি। যেমন, ১ নম্বর কথা বলি, ক্লজ২, ৫-এ তে বলা হয়েছে যে সিডিউল ৯ টাকে উঠিয়ে দিয়েছি। কারণ সেখানে বলা আছে, সার্টিফিকেট নিতে হবে গেজেটেড অফিসার ইত্যাদি, ইত্যাদি বলা আছে। এটা হচ্ছে পুরানো আইন, তখন কিন্তু ১৯৯৪ সালের নতুন আইন পাশ হয়নি। সার্টিফিকেট যারা পশ্চিমবাংলায় দেন তারা কিন্তু নট্ আন্ডার ওল্ড অ্যাক্ট। এখন দিচ্ছে ওয়েস্টবেঙ্গল সিডিউল কাস্টস অ্যান্ড সিডিউল ট্রাইবস আইডেন্টিফিকেশন অ্যাক্ট ১৯৯৪। এই অ্যাক্ট অনুযায়ী সার্টিফিকেট দিচ্ছেন। সুতরাং ঐটুকু বলা হয়েছে যে নতুন আইন অনুযায়ী সার্টিফিকেট দিতে হবে। পুরানো ঐ সিডিউল ক্লজ ৯ উঠিয়ে দিয়েছি। গেজেটেড অফিসার যা ইত্যাদি আছে সেটা উঠিয়ে দিয়ে এখন ক্লজ ৫ বদলে দেওয়া হয়েছে। সেকশন ৫ এখন ৫-এর সঙ্গে যুক্ত নয়। রিজার্ভেশন সংক্রান্ত ব্যাপারে ৫-এ নতুন সেকশন যোগ করা হয়েছে। কোন আইন বলে সার্টিফিকেট দেবে সেই আইনের পদ্ধতিগত দিকটা আছে। এখানে যেটা নিয়ে আলোচনা হয়েছে তাতে অনেকে রাজনীতির গন্ধ পেয়েছেন। আমাকে একটা কথা বলতে হচ্ছে, এস.সি. এবং এস.টি. এই আইন নিয়ে এই বিধানসভায় অনেক আলোচনা হয়েছে, তর্ক-বিতর্ক হয়েছে। কিন্তু দেখা গেছে, খুব একটা দুই পক্ষের মধ্যে বিরোধ হয়নি। খুব একটা অভিযোগ গত ১০ বছরের মধ্যে শুনিনি। অনেকে পরামর্শ কিছু দিয়েছেন যে, এটা হয়নি, ওটা হয়নি, সুতরাং টু ইমপ্রুভ দি অ্যাক্ট। তারপর এখানে সার্টিফিকেটের ব্যাপারে বলেছেন যে কম সময়ের মধ্যে পাচ্ছে না। আমি গত কয়েক বছর ধরে বলছি, এখানে এস.ডি.ও ছাড়া আর কাউকে দিয়ে সার্টিফিকেট দেওয়ানো যায় কিনা। ভারতসরকার তা মানছেন না। পঞ্চায়েতকে দিয়েও হবে না, জেলা পরিষদকে দিয়েও হবে না, ইলেকটেড লোককে দিয়েও হবে না। কিন্তু মুসকিল হচ্ছে, এস.ডি.ও ছাড়া আর কাউকে দিয়ে হবে না। ইভেন বি.ডি.ও সার্টিফিকেট দিলেও পশ্চিমবাংলার বাইরে সেই সার্টিফিকেট ইনভালিড হয়ে যাবে। কাজেই কতকগুলি আইনগত লিমিটেশনস আছে। আর এই সার্টিফিকেটটা তো সে শুধু পশ্চিমবঙ্গেই ব্যবহার করবে তা তো নয়, পশ্চিমবঙ্গের বাইরেও সে কাজে লাগাবে। অতএব এগুলি বিচার বিবেচনা করেই আমরা একটা কিছু করার চেষ্টা করছি। যাতে একটা পথ বার করা যায়। এ ব্যাপারে সরকারপক্ষ এবং বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা যে উদ্বেগ প্রকাশ করেছেন আমিও তার অংশীদার। কাজেই কি করে পজিশনটা ইমপ্রুভ করা যায় সেটা দেখছি। স্কুলের ব্যাপারটা নিয়ে বোধহয় মাননীয় সদস্যদের বুঝতে একটু ভুল হয়েছে। এমনিতে বরাবরের একটা আইন আছে। ১৯৯৪ সালে যে আইন আমরা করেছি তাতে পরিস্কারভাবে বলা আছে ডি-রিজার্ভ কিভাবে করতে হবে। ১৯৭৬ সালের যে আইন ছিল তাতে ডি-রিজার্ভ করার ক্ষমতাটা ঐ অ্যাপয়েন্টমেন্ট অথরিটিরই ছিল—স্কুলের হেড মাস্টার বা অফিস মাস্টার ইত্যাদি যারা অ্যাপয়েন্টমেন্ট দিতেন। তাতে ছিল, তিনি যদি মনে করতেন যে পাওয়া যাচ্ছে না তাহলে ডি-রিজার্ভ করে অন্য লোককে নিতে পারতেন। এই ক্ষমতাটা তারই ছিল। ১৯৭৬ সালের আগে থেকে এবং পরবর্তীকালে বেশ কিছু দিন সময় ধরে এটা ছিল। প্রায় দেখা গেছে এর উপরে তারা রেফার করতেন না। নিজেরাই যদি মনে করতেন পাওয়া যাচ্ছে না তাহলেই জেনারেল কাস্ট নিয়ে

নিতেন। তখন এটা বে-আইনি হত না। স্কুলের সেক্রেটারিরা এটা ব্যবহার করতেন নিজেদের বিবেচনা অনুযায়ী। অনেক সময় দেখা গেছে সিডিউল কাস্টদের স্বার্থে তারা এটা ব্যবহার করতেন না। তিনি দেখলেন পাওয়া যাচ্ছে না, একটু খোঁজা-খুঁজি করলেন, দেখলেন পাওয়া যাচ্ছে না, ব্যাস, নিয়ে নিতেন। ৭৬ সালের আইনে আছে যে যদি তিনি একটা অর্ডারে লিখে দিতেন যে পাওয়া যাচ্ছে না এবং তারপর অন্য লোক নিয়ে নিতেন তাহলে তখন সেটা বেআইনি কাজ হত না। ১৯৯৪ সালের আইনে এটাকে আমরা উঠিয়ে দিয়েছি। গভর্নমেন্ট অব ইন্ডিয়াও পরবর্তী সময়ে এটাকে উঠিয়ে দিয়েছেন। এর ফলে ডি-রিজার্ভ করার পাওয়ার আর অ্যাপয়েন্টিং অথরিটির থাকবে না। ডি.এম.-এর থাকবে না। অ্যাপয়েন্টিং অথরিটি ডি.এম.কে জানাবেন এবং ডি.এম. খোঁজ নিয়ে দেখবেন যে সত্যিই পাওয়া যাচ্ছে কিনা। তারপর তিনি রেকমেন্ড করবেন স্টেট গভর্নমেন্টের কাছে। স্টেট গভর্নমেন্টই একমাত্র পারবে। অতএব এটা ডিফিকাল্ট টু ডি-রিজার্ভ। অতো সস্তায় আর এটা করা চলবে না। ফলটা এতদিন খারাপ হচ্ছিল, সিডিউল কাস্টদের পক্ষে যাই নি এবং তারজন্যই এটা আমরা করেছিলাম যে অনেক কাঠখড় পুড়িয়ে স্টেট গভর্নমেন্টের কাছে আসতে হবে এবং ডি-রিজার্ভ করতে হচ্ছে। তারপর দেখা গেল যে অনেক জায়গা থেকে এরকম যেগুলি আসছে সেগুলি কলকাতা পর্যন্ত পাঠাতে পাঠাতেই টাইম শেষ হয়ে যাচ্ছে। এতদিন পর্যন্ত তাই পাঠাতে হত কিন্তু এখন আর কলকাতা পর্যন্ত আসতে বলছি না। এতদিন ডি.এম.দের রেকমেন্ডিং পাওয়ার অন্তত অ্যান্ড দোস কেসেস এটা কিন্তু মনে রাখতে লিভ ভ্যাকেন্সি, ডেপুটেশন ভ্যাকেন্সি, শর্ট টার্ম লিভ ভ্যাকেন্সি, এখন এটা মঞ্জুর করার পাওয়ার হয়ে গেল ডি.এম.-দেরই। উনি যদি বুঝে দেখেন তাহলে এটা করতে পারবেন। অন্য সব ক্ষেত্রে পাওয়ারটা স্টেট গভর্নমেন্টই নিজের হাতে রেখেছেন কিন্তু ঐ লিভ ভ্যাকেন্সির ক্ষেত্রে পাওয়ারটা আমরা ডি.এম.দের ডেলিগেট করেছি কাজটা তরান্বিত করার জন্য। এরমধ্যে অন্য কোনও উদ্দেশ্য নেই। নিশ্চয়ই আমরা সিডিউল কাস্টদের স্বার্থ রক্ষা করব। তবে এক্ষেত্রে স্কুলের স্বার্থও যতটা পারা যায় আমরা রক্ষা করার চেষ্টা করছি। এখন স্কুলের কর্তৃপক্ষ, যারা অ্যাপয়েন্টিং অথরিটি তারা যদি এসব করতে এক দু বছর সময় নেন তাহলে উই আর হেল্পলেস। আমরা রাজ্যের ক্ষমতাটা জেলাতে ডেলিগেট করলাম এই বিলের দ্বারা এবং একটা অংশ মাত্র।

[4-40—4-50 P.M.]

আর একটা কথা যেটা এখানে বলা হয় সেটা হচ্ছে, শাস্তির ব্যাপারে যে টাকাটা ছিল, যেহেতু অপরাধটা বড় বলে মনে করছি, সেটাকে বাড়িয়ে দেওয়া হয়েছে। এছাড়া আর কোনও উদ্দেশ্য নেই। এই বিলের যেটা মূল উদ্দেশ্য সেটা মাননীয় সদস্যরা নিশ্চয়ই লক্ষ্য করেছেন, কিন্তু অনেকেরই আলোচনার মধ্যে দেখছি না। সেটা হচ্ছে যে কোনও অ্যাপয়েন্টিং অথরিটি তাদের খাতা রাখার নিয়ম আছে টু মেনটেন দি রেকর্ডস। কিন্তু তারা ঠিক মতো সেই রেকর্ডগুলি রাখেন না। তার ফলে আমরা যখন যাই, তারা আইন ভায়োলেট করেছেন কিনা, হিসাব পত্র ঠিকমতো রেখেছেন কিনা, সেগুলি ধরা আমাদের পক্ষে খুবই অসুবিধা হত।

এতদিন ছিল যে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসের জায়গায় জেনারেলকে দেওয়া অপরাধ বলে গণ্য হত। এখন খাতা-পত্র ঠিকমতো না রাখলেও সেই একই অপরাধে অপরাধী হবে। আইনের ভাষায় যাকে বলে অ্যাবেটমেট। খাতা-পত্র না রাখলেও সেই একই রকম অপরাধী হবে এবং সেক্ষেত্রেও ৫ বছর জেল বা ২,৫০০ টাকা জরিমানা হবে পানিশমেন্ট হিসাবে। এটা একটা মেজর চেঞ্জ করা হয়েছে। আর একটা হচ্ছে, সাধারণ ভাবে যখন প্রসিকিউশন হয় তখন বাদী পক্ষের দায়িত্ব থাকে সমস্ত কিছু প্রমাণ করার। এটা রোম্যান্স জুরিস প্রভেন্স, যেটা আমাদের ভারতবর্ষ ফলো করে। আমরা চেষ্টা করছি যে কিছু কিছু ক্ষেত্রে অন্য রকম করা যায় কিনা। এখন কোনও একটা স্কুলের হেড মাস্টারের বিরুদ্ধে অভিযোগ এল যে তিনি আইন-কানুন মেনে করেন নি। এখন খাতা পত্র যদি না থাকে তাহলে আমরা বুঝতে পারি না যে তিনি আইন মেনে করেছেন, কি করেন নি। এক্ষেত্রে আমাদের পক্ষে অসুবিধা হয়ে যায়। সেজন্য আমরা এখন যেটা করেছি সেটা হচ্ছে, বার্ডেন অব প্রুফ উইল বি আপন হিম। অর্থাৎ এতদিন প্রমাণ করার দায়িত্ব ছিল আমাদের। এখন তিনি যে আইন-কানুন মেনে করেছেন, কি আইন ভঙ্গ করেছেন, সেটা তাকেই প্রমাণ করতে হবে। এর ফলে আমাদের আর অন্ধকারে হাতড়াতে হবে না। তারপরে কোর্ট থেকে সমন এলে তিনিই পুলিশকে বোঝাবেন, তিনিই কোর্টকে বোঝাবেন যে তিনি আইন মেনে করেছেন কিনা। এই বার্ডেন্ অব প্রুফের ব্যাপারটা তাকে বইতে হবে। এতে উইকার সেকশনের সাহায্য হবে। এক যেমন একটা লোক যদি জমি চাষ করে, সে যদি ক্লেম করে যে আধিয়ার তাহলে ইট ইজ দি বার্ডেন অব দি ল্যান্ড ওনার টু প্রুভ দ্যাট হি ইজ নট এ আধিয়ার। অর্থাৎ মালিক যদি বলে যে সে আধিয়ার নয় তাহলে সেটা মালিককে প্রমাণ করতে হবে যে সে আধিয়ার নয়। সেটা মালিক পক্ষের দায়িত্ব প্রমাণ করার। বর্গা আইনে এটা রয়েছে। সিমিলারলি, আমরা এখন কেস করব, কিন্তু সেক্ষেত্রে অ্যাপয়েন্টিং অথরিটিকে প্রমাণ করতে হবে যে তারা আইনটা ঠিকমতো মেনেছেন। যদি সেটা তারা প্রমাণ করতে না পারেন তাহলে দোষী সাব্যস্ত হবেন। এতে দুটি পরিবর্তন আনা হয়েছে; খাতাপত্র না রাখাটা শাস্তি যোগ্য অপরাধ এবং অ্যাপয়েন্টিং অথরিটি আইনটা পালন করেছেন কিনা সেটা প্রমানের দায়িত্বটাও তাদের, এই দুটি পরিবর্তন। দুটিই পদ্ধতিগত ব্যাপার, অন্য কোনও ব্যাপার নয়। মুল আইনটা যা ছিল সেটা থাকছে, কেবলমাত্র তার দুই-একটি ধারা অ্যামেন্ডমেন্ট করছি। বর্তমানে স্কুল কলেজে তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য যে রিজার্ভেশন চালু রয়েছে সেটা ১৯৮০ সালের পর চালু হয়েছে। ১৯৮০ সালের আগে এই রিজার্ভেশন সম্পর্কিত গভর্নমেন্টের কোনও নোটিফিকেশন ছিল না। ১৯৭৭ পর্যন্ত সরকারি ক্ষেত্রে সিডিউল্ড কাস্ট এমপ্লয়িদের জন্য রিজার্ভেশন ছিল মাত্র ৬ পারসেন্ট। আর ১৯৮০ সালের পর থেকে দেখতে পাচ্ছি, বছর বছর এস.সি. বা এস.টি. রিজার্ভেশন কোটা মানা হচ্ছে, কিন্তু তার আগের কারণে আমরা ল্যাক বিহাইন্ড থেকে গেছি। এখন তাদের জন্য রিজার্ভেশনের পারসেন্টেজ ২২ পারসেন্ট, কিন্তু আমরা ৬ পারসেন্ট থেকে উঠে ১৫ পারসেন্ট তাদের চাকুরি দিয়েছি। অর্থাৎ এক্ষেত্রে নিয়মটা এখন মানা হচ্ছে, আর সেটা মানা হচ্ছে কেবল পশ্চিমবঙ্গে। সিডিউল্ড কাস্ট এবং

সিডিউল্ড ট্রাইবদের যাতে আরও জাস্টিস দিতে পারি তারই জন্য আজকে এই অ্যামেন্ডমেন্ট বিলটা এনেছি। আইন ভঙ্গকারিদের বিরুদ্ধে যাতে কেস ঠিকমতো করতে পারি তারই জন্য আজকের এই অ্যামেন্ডমেন্ট। আমি আশা করব, সবাই এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করবেন। বিলটা সার্কুলেশনে পাঠাবার যে প্রস্তাব এসেছে বিরোধী পক্ষ থেকে তার আমি বিরোধিতা করছি।

The motion that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts)(Amendment) Bill, 1996, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

The question that the Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts)(Amendment) Bill, 1996 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

[4-50—5-00 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই মাত্র খবর পেলাম, কয়েক দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী যেটা উদ্বোধন করেছিলেন, হলদিয়া যাওয়ার জলযান ক্যাটামারান সিলভার জেট, যেটা ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্টের টুরিজিম ডিপার্টমেন্ট থেকে নো অবজেকশন দেওয়া হয়েছিল, সেটাকে রেড করা হয়েছে। এই জলযানটির ভিতরে কিছু বিদেশি মদ এবং সিগারেট পাওয়া গিয়েছে, তার জন্য কাস্টমস ডিউটি দেয়নি, সেই জন্য এটাকে সিজ করা হয়েছে। এই জলযানটির মালিক মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ সাধন দত্ত। এই জলযানটি কিছু দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছিলেন, সেই কারণে এর সঙ্গে মুখ্যমন্ত্রীর সম্মান জড়িত। এখন তো কেন্দ্রীয় সরকার শত্রু নয়, কেন্দ্রীয় সরকার বন্ধু। সেই সরকারের কাস্টমস এই জলযানটিকে সিজ করেছে। এটি সিজ করেছে এ.সি. গ্রুপ বি-৫, কে.সি. জানা। দুর্ভাগ্যের বিষয় হল কয়েক দিন আগে মাত্র মুখ্যমন্ত্রী এটি উদ্বোধন করেছেন এবং এটার মালিক তাঁর ঘনিষ্ঠ একজন শিল্পপতি। এটা আমাদের পক্ষে রাজ্যের পক্ষে একটা সম্মান হানির ব্যাপার। স্যার, এখানে পার্লামেন্ট মিনিস্টার আছেন, আপনি তার কাছে সত্য ঘটনাটা জানতে চান। এই আবেদন আমি রাখছি।

## LEGISLATION

**The Apollo Zipper Company (private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996**

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to introduce the Apollo Zipper Company(Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill).

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings Bill 1996, be taken into consideration.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী বিল নং ১৬, ১৯৯৬, দি অ্যাপোলো জিপার কোম্পানি (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অব আন্ডারটেকিংস) বিল, ১৯৯৬ যেটি এই হাউসে এনেছেন তার উপরে আমি আমার বক্তব্য পেশ করছি। স্যার, এই কোম্পানিটি ১৯৭৯ সালের ২৬শে মে তদানিন্তন কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছিলেন। তারপরে ৩১শে মার্চ, ১৯৯৬ সেই অধিগ্রহণের মেয়াদ শেষ হয়ে যাওয়ায় রাজ্য সরকার অর্ডিন্যান্স করে হস্তান্তরিত করেন। এখন তাঁরা বিধিবদ্ধভাবে বিল এনে এই কোম্পানিটির পরিচালন ব্যবস্থায় হস্তক্ষেপ করতে চাইছেন। সিক ইউনিট রাজ্য সরকার নিচ্ছেন, তাতে আমাদের নিশ্চয়ই কিছু বলবার নেই। কিন্তু আমরা লক্ষ্য করে দেখছি, এই যে কারখানাগুলো পশ্চিমবাংলায় সিক হয়ে যাচ্ছে, এর পেছনে যতটা না কারখানাগুলোর শ্রমিক কর্মচারীরা দায়ী তার চেয়ে অনেকাংশে বেশীরভাগ জায়গায় দায়ী হচ্ছে পরিচালক গোষ্ঠী। পশ্চিমবাংলায় একজন শিল্পপতি আছেন, আমি তাঁর নাম করতে চাই না। তিনি ডঃ পল লোম্যান, গ্লুকোনেট, এ.স্টক এবং ইস্ট ইন্ডিয়া কোম্পানি এই ৪টি কোম্পানি পশ্চিমবাংলায় ফ্লোট করেছিলেন। এই ৪টি কোম্পানি ফ্লোট করার পরে তিনি বারে বারে এগুলিকে সিক ইন্ডাস্ট্রি বলে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর থেকে রিলিফ আন্ডারটেকিংয়ের মাধ্যমে কোটি কোটি টাকা নিয়েছেন এবং রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষে রাষ্ট্রায়ত্ব সংস্থার কাছ থেকে টাকা নিয়েছেন। এই ৪টি কোম্পানি পুনরুজ্জীবিত করবেন বলে ধাপ্পা দিয়ে টাকা নিয়েছেন। টাকা নিয়েছেন মডার্নাইজেশন করবার জন্য। টাকা নিয়েছেন ডাইভার্সিফিকেশন করবার জন্য। টাকা নিয়েছেন বিদেশি কারিগরি বিদ্যা আনবার জন্য। কিন্তু টাকা নিয়ে না করা হয়েছে ডাইভার্সিফিকেশন, না করা হয়েছে মডার্নাইজেশন, না আমদানি করা হয়েছে বিদেশ থেকে কোনও টেকনোলজি। টাকা নিয়ে সাইফুন করে ক্যানাডায় তিনি নতুন ব্যবসা করেছেন। পরে কারখানাগুলো যখন আরও সিক হয়ে গেল তখন সেখানকার

এমপ্লয়িরা কোনও উপায় না দেখে সরকারি দল, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সি.আই.টি.ইউ, যারা মূলত এই কারখানাগুলোর শ্রমিক সংগঠন চালান, তাঁদের মাধ্যমে সরকারের কাছে এসে এগুলোকে চালানোর জন্য চাপ সৃষ্টি করলেন। সরকার একের পর এক এই ৪টি কারখানা অধিগ্রহণ করলেন। আমার বক্তব্য এটাই যে, আজকে যে কোম্পানিটি রাজ্য সরকার অধিগ্রহণ করছেন, এটি ১৯৭৯ সালে রাজনৈতিক কারণে অধিগ্রহণ করার জন্য চাপ দেওয়া হয়েছিল। এই কারখানাটি দমদমে অবস্থিত। আমি এই কারখানাটির পাশে একটি কোম্পানিতে দীর্ঘ ৬ বছর কাজ করেছি। আমি দেখেছি চোখের উপরে কিভাবে এই কারখানাটির মালিক সরকারি কোষাগার এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো থেকে কোটি কোটি টাকা নিয়েছে। টাকা নিয়ে সাইফুন করেছে টাকা নিয়ে স্ফূর্তি করেছে। টাকা নিয়ে অন্য জায়গায় বিনিয়োগ করেছে। টাকা নিয়ে বিরাট প্রাসাদপম অট্টালিকা বানিয়েছে এবং নিজের ছেলেমেয়েদের বিদেশে পড়িয়েছে। আর সি.আই.টি.ইউ.এর নেতাদের মাধ্যমে বারবার সরকারের দপ্তরে শ্রমিকদের দিয়ে ডেপুটেশন দিয়েছে এবং মাননীয় মন্ত্রী শান্তি ঘটক মহাশয়কে বিব্রত করেছে। হঠাৎ ১৯৭৯ সালে কেন্দ্রীয় সরকার কারখানাটি অধিগ্রহণ করেন। আজকে কারখানাটি রাজ্যসরকার সরকারিভাবে মার্চ মাসে অর্ডিন্যান্স করে অধিগ্রহণ করেছেন। আমি বলছি না, কারখানাটিকে ছেড়ে দেওয়া হোক। আমি বলছি না কারখানাটির অধিগ্রহণ সরকার ছেড়ে দিক। আমি শুধু বলতে চাই, এই যে দুষ্ট মালিক, অসাধু মালিক পশ্চিমবাংলার উন্নয়নের নামে সরকারি কোষাগার থেকে টাকা তছরূপ করেছে।

[5-00—5-10 P.M.]

রাষ্ট্রায়ত্ত্ব ব্যাঙ্ক তছরূপ করে শুধু রাজনৈতিক প্রভাব খাটিয়ে কিছু শ্রমিক কর্মচারিদের রাতের অন্ধকারে প্রোভক করে, মোটিভেট করে সরকারি দরজায় এনে ফেলে দিয়েছেন। এখন সরকার না পারছেন তাদের ফেলতে আর না পারছেন গিলতে, ফলে বাধ্য হয়ে সরকার এই কোম্পানিটিকে অধিগ্রহণ করেছে। তারপরে কৃষ্ণা গ্লাস সিরামিক কোম্পানি, এই কোম্পানিটিতে এস.ইউ.সি.আই. এবং সি.পি.এমের ইউনিয়নের মধ্যে দ্বন্দের ফলে দীর্ঘদিন এই কোম্পানিটি বন্ধ ছিল, পরে সরকার এটি অধিগ্রহণ করেন। এই কোম্পানির মালিকপক্ষ যখন দেখলেন যে দুটি দলের ইউনিয়নের মধ্যে মারামারি হচ্ছে তখন তারা পাওনাদারদের টাকা দেওয়া বন্ধ করে দিলেন, কত টাকা বন্ধ করেছিলেন—প্রায় ৩৮ কোটি টাকা। মেটিরিয়ালস যারা সাপ্লাই করে তাদের টাকা বন্ধ করে দিলেন, তখন সাপ্লায়াররা কোর্টে গেলেন এবং কোর্ট থেকে তারা ক্রোক নোটিশ নিয়ে যখন তারা এল তখন কোম্পানির মালিকপক্ষ কারখানা বন্ধ করে দিয়ে বাড়ি চলে গেল। এবং শ্রমিকদের বিপদের মধ্যে ফেলে দিয়ে কারখানা বন্ধ করে দিলেন, ফলে শ্রমিকরা তখন ওনাদের দরজায় দরজায় ঘুরে বেড়াতে থাকল। তখন রাজ্য সরকার আর কি করেন, কোম্পানিটি অধিগ্রহণ করতে বাধ্য হলেন। কিন্তু মজার কথা কি, রাজ্য সরকার কারখানাটি অধিগ্রহণ করলেন তবে মালিকপক্ষ, যারা শ্রমিকদের টাকা বাজেয়াপ্ত করল তাদের কোনও শাস্তি না দিয়ে, তাদের বিরুদ্ধে কোনও দায়রা সোপর্দ না করে কোনও

বিচার না করে এবং আইন অনুযায়ী তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা না করে, মালিকপক্ষকে রেহাই দিয়ে কারখানাটিকে রাষ্ট্রায়ত্ত্ব করে নিলেন। রাজ্য সরকার কারখানাটি অধিগ্রহণ করা সত্ত্বেও এর উৎপাদন কিন্তু বন্ধ হয়ে রয়েছে। মাননীয় মন্ত্রী মৃনাল বন্দ্যোপাধ্যায়কে বলব অধিগ্রহণ করেছেন ঠিক করেছেন, কিন্তু একটি প্রাইভেট মালিক, যিনি দুর্নীতিগ্রস্ত, অপদার্থ, ইনএফেকটিভ্, করাপটেড তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ না করে শুধু অধিগ্রহণ করেই ছেড়ে দিলেন। সুতরাং অধিগ্রহণ করার সাথে সাথে কারখানাটির উৎপাদন বন্ধ করে দিয়ে কারখানাটি আরও ফারদার সিক হয়ে গেল। কারখানার উৎপাদন বন্ধ কিন্তু শ্রমিকদের ৬ লক্ষ টাকা মাইনে দিতে চলে যাচ্ছে, লোকসান চলছে। সেখানে এক্সপার্ট কমিটি বলেছিল যে, এই কারখানাটি এককালীন ৪০ লক্ষ টাকার মেটিরিয়ালস ইনপুট হিসাবে নেওয়া হত . তাহলে ওই ৪০ লক্ষ টাকা দিয়ে কত প্রফিট হতে পারত। এবং এটা একটা প্রফিটেবল ইন্ডাস্ট্রি হয়ে যেত। এই কাঁচ শিল্প একটা প্রফিটেবল ইন্ডাস্ট্রি, বিড়লাও একটা কারখানা করেছে, হিন্দুস্থান গ্লাস ফ্যাক্টরি। বিড়লা গোষ্ঠী দেখল যে, কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরি যদি চলতে থাকে তাহলে বিড়লা গোষ্ঠী প্রতিযোগিতায় হেরে যাবে এবং ওদের রোজগার কমে যাবে। সেই কারণে তারা চেষ্টা করেছিলেন যে ওই কৃষ্ণা গ্লাস কোম্পানিতে একটা অরাজকতা সৃষ্টি করে যাতে বন্ধ করে দেওয়া যায়। কারণ বিড়লারা জানত যে, তারা যে নিম্ন মানের কাঁচ দেবে তাতে যদি কৃষ্ণা গ্লাস কোম্পানি চলে তাহলে পশ্চিমবঙ্গের বাজার তারা রাখতে পারবে না, সেইকারণে সরকারি উৎপাদন ব্যবস্থাকে যাতে ব্যহত করা যায় তার সব রকমের চেষ্টা তারা করলেন এবং কার্যকর হলও। তারা দেখলো যে কৃষ্ণা গ্লাস কোম্পানির ব্যবহারকারীরা যদি ওই কাঁচ ব্যবহার করতে পারেন তাহলে তাদের পিছিয়ে যেতে হবে। সেই কারণে বুদ্ধি করে তারা কৃষ্ণা গ্লাস কোম্পানির উৎপাদন বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করল। সেখানে কৃষ্ণা গ্লাস কোম্পানি যদি এককালীন ৪০ লক্ষ টাকা দিতে পারত তাহলে ফুল ফ্রেজেড প্রোডাকশন হতে পারত। এই কোম্পানির যাদবপুরে একটি সেমি অটোমেটিক মেশিন আছে এবং বারুইপুরে একটা অটোমেটিক মেশিন আছে। এই কোম্পানিটিকে যদি ঠিকমতো ব্যবহার করে, এর উৎপাদন করতে পারত তাহলে পশ্চিমবঙ্গের মার্কেটে একটা বিরাট স্থান দখল করতে পারত। এবং জাতীয় সম্পদ হিসাবে কাজে লাগানো যেত। কোম্পানিটিকে অধিগ্রহণ করলেন, পরিচালনা করছেন এবং ৬ লক্ষ টাকা করে শ্রমিকদের মাইনেও গুনতে হচ্ছে। কিন্তু যদি এককালীন ৪০ লক্ষ টাকার 'র' মেটিরিয়ালস্ ইনপুট হিসাবে নিয়ে নিতেন তাহলে সরকারের টাকাও যেত না, উল্টে যে ৭২ লক্ষ টাকার ওয়েজেস্ অ্যান্ড স্যালারি বছরে দিতে হচ্ছে, সেটা দিতে হত না। এবং সেখানে আনুসঙ্গিক যে খরচ রাজ্য সরকারকে বহন করতে হচ্ছে সেটা করতে হত না। ৬ বছরে সাড়ে ৪ কোটি টাকা ওয়েজেস অ্যান্ড স্যালারি খাতে খরচ হয়। মাসে ৬ লক্ষ টাকা, বছরে ৭২ লক্ষ টাকা। ৬ বছরে ৪ কোটি টাকারও বেশি লাগে। তারা এটা কেন নিলেন, সেখানে কোনও প্রোডাকশন নেই, ১ নয়া পয়সাও উৎপাদন হচ্ছে না? সাড়ে ৪ কোটি টাকা ওয়েজেস অ্যান্ড স্যালারি খাতে খরচ করে দিলেন। তাই আমার আশঙ্কা এই জিপার কোম্পানি সরকার যেটা নিচ্ছেন, একজন মানুষকে এখানে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন,

তাকে মাসে ৫ হাজার টাকা মাহিনা দিতে হবে—কমিশনার অফ পেমেন্টস বাই দি স্টেট গভর্নমেন্ট। তাকে অ্যাডিকুয়েট পাওয়ার দিয়ে দিলেন। যেখানে উৎপাদন নেই, তাকে ৫ হাজার টাকা মাসে বেতন দেওয়া হবে। কিসের জন্য দেওয়া হবে? আগে সরকার নিক, নিয়ে দেখুক স্টক টেকিংটা, ভায়াবেল হবে কিনা, আগে সেখানে একটা টেকনিক্যাল কমিটি করুন, তাদের রিপোর্ট নিয়ে দেখুন। জিপার যেটা তৈরি করে সেটা ভায়াবেল কমোডিটিজ নয়, এটা ঘরে ঘরে তৈরি হয়। এই জিপার যেটা তৈরি করে সেটা আমরা সাধারণত পরিধান বস্ত্রে ব্যবহার করি। এই রকম হাজার হাজার কারখানা ভারতবর্ষে আছে, পশ্চিমবাংলায় কয়েক হাজার কারখানা আছে। এর দুটো ভাগ আছে। একটায় থাকে কাপড় স্টিচ করে ব্যাক গ্রাউন্ড করতে হয়, আর একটা মেটালিক পিস ড্রয়ার টেনে জিভ বের করে লক অথবা আন লক করতে হয়। এটা অত্যন্ত সাধারণ টেকনোলজি। পশ্চিমবাংলায় এই রকম কয়েক শত জিপার কারখানা আছে। যেটা ৩/৪/৫ জন লোক দিয়ে চলে। সেক্ষেত্রে মাথাভারী প্রশাসন করে, শ্বেত হস্তীস্বরূপ যে কারখানা সরকার চালাবার চেষ্টা করছেন সেই কারখানা সমূহ লোকসানে চলবে। তার কারণ এর যে প্রোডাক্ট সেটা কম্পিটেটিভ বা প্রতিযোগতার বাজারে দাঁড়াতে পারবে না। কারণ ৫/৬/৭ জন এমপ্লয়ি নিয়ে যে প্রোডাক্ট তৈরি হয় এবং সরকারের যে পলিসি তাতে by structuring welfare measures for the workers commitment. সেইগুলি মেজার করে, সরকারের যে কমিটমেন্ট ট্যাক্স, ডাইরেক্টলি অর ইন-ডাইরেক্টলি এবং অন্যান্য ট্যাক্স এটা হাইলি এক্সাইজেবিল কমোডিটি। এই অবস্থায় বাজারে যখন এর প্রোডাক্ট দাঁড়াবে তখন এর কস্ট অফ প্রোডাকশন যদি এক্স হয়, তাহলে এক্স মাইনাস ওয়াই প্রাইস-এ বিক্রি করতে হবে, এক্স প্লাস ওয়াই প্রাইসে বাজারে বিক্রি করতে পারবে না। যেহেতু সরকার অধিগ্রহণ করবে, তাই আমরাও ন্যাশনালাইজশনের পক্ষে। আমরাও চাই, যে কারখানাগুলি দুর্বল সেইগুলি ন্যাশানালাইজড করার চেষ্টা করুন। তবে তার আগে বলব, সঠিকভাবে দেখুন, এটার বন্ধের কারণ কি। মালিকের দুর্বৃত্তায়নের জন্য অনেক কারখানা বন্ধ হচ্ছে। যদি তাই হয়, তাহলে আগে সেই মালিককে ধরুন, তার যে mandatory commitment towards employers and workers, mandatory commitment to the nationalised bank, national exchaquer. সেইগুলি সে দিচ্ছে কি না তার ব্যবস্থা করুন। বেশির ভাগ ক্ষেত্রে এইসব মালিকরা কোটি কোটি টাকা মেরে দিচ্ছে, মেরে দেবার পরে কিছু লোককে জমায়েত করার জন্য মোটিভেট করার জন্য শাসক গোষ্ঠীর লোককে মোটিভেট করে বেমালুম সিক করে দিয়ে পালিয়ে যাওয়ার চেষ্টা করে। জনৈক মহাবীর সেন ৫টি কোম্পানিকে সিক করে দিয়ে. রাজ্য সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তিনি চলে গেছেন কানাডায়। এই টাকা রাজ্য সরকারের টাকা, এমপ্লয়িদের টাকা, সাধারণ মানুষের টাকা। তাদের সেই টাকা দিয়ে কয়েক হাজার কোটি টাকা নিয়ে সেখানে সে ব্যবসা করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি তার জবাবি ভাষণে বলবেন, যে কয়টি ন্যাশানালাইজ করেছেন, আন্ডারটেক করেছেন, এফিসিয়েন্সি ইজ এফিসিয়েন্সি, এই ধরণের ছোটখাটো কোম্পানিকে নিলে আমরা তার আপাতত বিরোধিতা করছি না। I confess, I am not

contesting that. But I must submit, let there be a thorough probe before taking over such concerns because a huge conspiracy is there from the side of employers. The employers are suffering and they are depriving the employees and workers and the Government is losing the national exchequer and forcing the Government to undertake them in order to save themselves. আমি আবারও মন্ত্রী মহাশয়কে সাবধান করে দিই, যদি এই প্রবণতা সরকারের তরফ থেকে কঠোরভাবে দমন না করা হয় তাহলে কোটি কোটি টাকা নষ্ট হবে। . উৎপাদন হবে না, উৎপাদন ব্যাহত হবে।

[5-10—5-20 P.M.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি অ্যাপোলো জিপার কোম্পানি (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিংস বিল, যা মন্ত্রী মহাশয় এখানে উত্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলব। মাননীয় বিরোধী বন্ধু এখানে যে কথা বললেন সেটা আমি মনোযোগ দিয়ে শুনেছি। তিনি এই ব্যাপারে বলতে গিয়ে বহু বিষয়ের অবতারনা করেছেন, যা এখানে অপ্রাসঙ্গিক ছিল। অ্যাপোলো জিপার কোম্পানি বহু প্রাচীন কোম্পানি। এই কোম্পানিটা প্রকৃতপক্ষে চাইনিজ ম্যানের এবং তারাই এটাকে পরিচালনা করতেন। এর প্রোডাক্টের কোয়ালিটিও খুব ভালো ছিল। এরা ব্যাগের চেন এবং পোশাকের চেন উৎপাদন করত। কিন্তু বিরোধী বন্ধু ওনার বক্তব্যে ঘুরিয়ে ফিরিয়ে অর্থহীন কথা বলতে চেয়েছেন। তিনি বলেছেন এই ছোট কোম্পানিটার দিকে নজর দেওয়ার দরকার কি। আপনাদের সঙ্গে আমাদের বামপন্থীদের মত মেলেনা। ১৯৯২ চাইনিজ অ্যাগ্রেসানের পরে, এই কোম্পানিতে চাইনিজ কতৃত্ব ছিল এবং তাদের হাত থেকে তখন চলে যায়। সেখানে বেশ কিছু ওয়ার্কার যুক্ত আছে, ইনফ্রাস্ট্রাকচার আছে, কোয়ালিটি প্রোডাক্ট আছে তখন বাধ্য হয়ে সেই কোম্পানিটা সরকার নেয়। আজকে এই শিল্প ঘরে ঘরে হতে পারে, কিন্তু তখন এটা আকর্ষণের ব্যাপার ছিল। ১৯৯৬ সালের ৩১ শে মার্চ এই অধিগ্রহণের সময় সীমা পার হয়ে গেছে। আবার দায়িত্ব এসে পড়েছে। সেখানে প্রবলেম হচ্ছে, সেখানে ওয়ার্কাররা মাইনে পাচ্ছেনা, সেখানে কাজ নেই। তাদের কাজ দিতে হবে এবং তার জন্য মার্কেট তৈরি করতে হবে। আমি প্রশ্ন করি, আজকে কার পাপে শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষের বহু কলকারখানা রুগ্ন হয়ে গেছে, কার পাপে আজকে পশ্চিমবাংলার শিল্পোন্নয়ন বাধা প্রাপ্ত হচ্ছে? আজকে এইগুলোই ভাবতে হবে আমাদের। আমাদের মুখ্যমন্ত্রী বার বার বলেছেন ইস্কোর মডার্নাইজেশনের ব্যাপারে। তৎকালীন প্রধানমন্ত্রী এবং শিল্পমন্ত্রীকে বার বার বলা হয়েছিল, আলোচনা করেছিলাম, কিন্তু কিছুই করা হয়নি। বার বার বলা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কিছু করা হয় নি। এম.এ.এম.সির মতো বড় কারখানা যেটা এশিয়ার মধ্যে গর্ব, সেই কারখানাতে বি.আই.এফ.আর. এর নাম করে হাজার হাজার শ্রমিক কর্মচ্যুত হয়ে যাচ্ছে। ডি.সি.এল.এর বহু শ্রমিক কর্মচ্যুত হয়ে গেছে। বহু জায়গায় কংগ্রেসের উদার অর্থনীতি,

কংগ্রেসের নয়া শিল্পনীতির নাম করে পূর্বতন সরকার সাধারণ মানুষকে ছুঁড়ে ফেলে দিয়েছে। মানুষ কংগ্রেসের নীতিকে সমর্থন করেনি, শিল্পনীতির, উদারনীতির সমর্থন করেনি। বড় বড় কথা বলছেন? কৃষ্ণা গ্লাসের কথা বললেন। কিন্তু অনেক বড় ঘটনা ঘটেছে। এটা বিচার করতে হবে। আজকে চট মালিকরা কারখানার শ্রমিকদের কর্মচ্যুত করেছে। আজকে এগুলোর বিচার করতে হবে। রাজ্য সরকারের শিল্পনীতি সম্পর্কে আলোচনা হয়েছে। পশ্চিমবঙ্গ বঞ্চিত এ সম্পর্কেও আলোচনা হয়েছে। রুগ্ন কারখানাগুলোর ব্যাপারে আলোচনা হয়েছে। কোনটার ব্যাপার বলছেন? আপনাদের কোনও মরালিটি আছে? আপনাদের যে মরাল অবলিগেশন আছে সেটা আপনারা অস্বীকার করতে পারবেন? আপনারা বলছেন এটা হতে পারে না। আজকে আপনাদের বিপদ, এই সর্বনাশ ঘটে গেছে। আমরা চেষ্টা করছি রুগ্ন কারখানা খোলার ব্যাপারে—ইস্কোর আধুনিকীকরণের ব্যাপারে এটাকে নতুন করে চালু করার ব্যাপারে, এম.এ.এম.সির ব্যাপারে, হলদিয়া পেট্রোকেমিক্যালসের ব্যাপারে নতুন যুক্তফ্রন্ট সরকার থেকে ইতিবাচক পদক্ষেপ নেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অ্যাপোলো জিপার কোম্পানির উন্নতি সাধনের জন্য অধিকাংশ প্রস্তাব বিলের মধ্যে দিয়ে এসেছে। যেগুলো অত্যন্ত ন্যায় সঙ্গত এবং যুক্তি সঙ্গত। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনম্রভাবে বলতে চাই যে এই কোম্পানির ওয়ার্কারদের স্বার্থে—তার যাতে বিচার হতে পারে এবং ঠিক ঠিক ম্যানেজমেন্ট হতে পারে এবং কোম্পানিটি যাতে ঠিকভাবে চলে সেটা আপনি দেখবেন। এই বলে, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় সদস্য শ্রী তপন হোড় মহাশয়, দি অ্যাপোলো জিপার কোম্পানি(প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশান অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিংস) বিল ১৯৯৬ এর উপর বলতে গিয়ে প্রথমেই অনেকগুলো চোখাচোখা কথা বললেন, আমি তাকে প্রথমে প্রত্যাখ্যান করছি। উনি বোলপুরের এম.এল.এ.। ওঁনার জানা উচিত রাইস মিল হচ্ছে বড় শিল্প। আসল শিল্পের সঙ্গে এর কোনও যোগাযোগ নেই। মাননীয় মন্ত্রী এখানে নতুন এসেছেন এবং আমি আশা করি তিনি এই রুগ্ন শিল্প, রাষ্ট্রায়ত্ত্ব শিল্পের যে দায়িত্ব পেয়েছেন তা তিনি গুরুত্ব দিয়ে চালাবেন। সেজন্য তাঁর উদ্দেশ্যে কিছু বলছি। অর্থাৎ এই বিলের বিরোধিতা করছি না। এর আগে হাউসে যখনই কোনও কোম্পানিকে রাষ্ট্রায়ত্ত্ব করার বিল সরকার নিয়ে এসেছেন তখনই আমরা তাকে সমর্থন জানিয়েছি। পশ্চিমবঙ্গে অ্যাপোলো জিপার, লিলি বিস্কুট কোম্পানি, নিস্কো—যখন রাষ্ট্রায়ত্ত্ব করেছিলেন তখন বলা হয়েছিল এতে সরকারের আর কোনও দায়িত্ব থাকবে না। এছাড়া এর আগে ছিল ব্রিটানিয়া, ইন্ডিয়া পেপার পালপ, কার্টার কুলার, নিয়ো পাইপস, অ্যানজেলো কোম্পানি ইত্যাদি।

[5-20—5-30 P.M.]

এইগুলো সব আগেই ন্যাশনালাইজড হয়ে গেছে বা সরকারি কোম্পানি হয়েছে। দুটো মাত্র বাকি আছে—একটা হচ্ছে লিলি বিস্কুট কোম্পানি, আর একটা অ্যাপোলো জিপার

কোম্পানি—যেটা আই.ডি.আর. অ্যাক্ট ১৯৫১ তে অধিগ্রহণ করা হয়েছিল কিন্তু রাষ্ট্রায়ত্ব করা হয় নি। সুতরাং সরকারের আর মাত্র দুটো শিল্পের দায়িত্ব ছিল রাষ্ট্রায়ত্ব করানোর। তার কারণ, ৩১শে মার্চের মধ্যে এইগুলো রাষ্ট্রায়ত্ব না করলে আই.ডি.আর. অ্যাক্ট অনুযায়ী এইগুলো ডি-নোটিফায়েড হয়ে যেত, তার মানে হাইকোর্টে চলে যেত, অনেক মামলা-টামলা হত, কোম্পানি বন্ধ হয়ে যেত। সুতরাং সরকার তার দায়িত্ব পালন করতে এইগুলো রাষ্ট্রায়ত্ব করছেন। যেহেতু সময় আছে, একটা অর্ডিন্যান্স করা হয়েছে, সেই অর্ডিন্যান্স বিল ফর্মে নিয়ে আসা হয়েছে। এই নিয়ে আমাদের কোনও আপত্তি নেই। আগামীকাল যখন লিলি বিস্কুট কোম্পানি নিয়ে আলোচনা হবে আমরা একই কথা বলব, লিলি বিস্কুট রাষ্ট্রায়ত্ব করার সিদ্ধান্তকে আমরা সমর্থন করব। বিলটার মধ্যে একটা ডিটেইলস ব্যাপার আছে, মাননীয় মন্ত্রীর কাছে দু-একটা ক্লারিফিকেশন চাইব, জানা থাকলে বলবেন। ২৫ তম সংবিধান সংশোধনের আগে ছিল, কোনও কোম্পানি রাষ্ট্রায়ত্ব করলে তাকে কম্পেনসেশন দিতে হত। ব্যাঙ্ক যখন রাষ্ট্রায়ত্ব করলেন ইন্দিরা গান্ধী, তখন এই কম্পেনসেশন নিয়ে সুপ্রীম কোর্টে মামলা হয়েছিল। পরে সংবিধান সংশোধন করে বলা হল, সরকার যদি অধিগ্রহণ করে, তাহলে ক্ষতিপূরণের টাকাটা সরকার যেটা মনে করছে সেটাই দিতে হবে, ওরা বা আর কেউ দায়িত্বে থাকবে না। এখন, অ্যাপোলো জিপার কোম্পানিটা পুরোপুরি নেওয়ার জন্য সরকার ঠিক করেছেন ৮ লক্ষ ২২ হাজার টাকা দেওয়া হবে। মাননীয় মন্ত্রীকে জিজ্ঞেস করব, কিসের ভিত্তিতে এই ফিগারটা এসেছে জানাবেন। তার কারণ, এইগুলো যখন রাষ্ট্রায়ত্ব করা হয়, তখন কম্পেনসেশনের টাকা দেওয়ার জন্য একটা কমিশনার অফ পেমেন্ট নিযুক্ত করা হয়, এবং ঐ কোম্পানির কাছে যারা টাকা পায়, তারা কমিশনার অফ্ পেমেন্টের কাছে অ্যাপ্লাই করে, তাদের পাওনা অনুসারে কমিশনার অফ্ পেমেন্ট সেই পেমেন্ট করেন। এখানেও কমিশনার অফ্ পেমেন্ট ঠিক করা হয়েছে। যখন কোম্পানি রাষ্ট্রায়ত্ব করা হবে, তখন পাঁচ হাজার টাকা দিয়ে একজন কমিশনার অফ্ পেমেন্ট ঠিক করে দিতে হবে, এটা বিলেও আছে। সরকার সব লায়াবিলিটিস নেয় না, শুধু মূল লায়াবিলিটিস নেয়—কেন্দ্রীয় সরকারের লোন, ব্যাঙ্কের লোন, আই.আর.বি.আই-এর লোন এবং শ্রমিক কর্মচারিদের ওয়েজেস অ্যান্ড স্যালারি-এর পুরো দায়িত্ব সরকার নিয়েছেন। বাকি যে লায়াবিলিটিস, তার জন্য কমিশনার অফ্ পেমেন্টের কাছে যেতে হবে। সানড্রি ডেটারস যারা আছে, তারা কমিশনার অব পেমেন্টের কাছে যাবে। সুতরাং কিসের ভিত্তিতে এই ৮ লক্ষ ২২ হাজার টাকা ওরা ঠিক করেছে, সেটা যদি মাননীয় মন্ত্রী জানান তাহলে ভাল হয়। কংগ্রেসি আমলে রুগ্ন শিল্প অধিগ্রহণের ক্ষেত্রে রাজ্য সরকারের সীমিত ক্ষমতার কারণে, টাকা-পয়সা খুব কম থাকার কারণে, কিছু ছোট ছোট কোম্পানি এই অ্যাপোলো জিপারের মতো অধিগ্রহণ করা হয়, পরে আপনারা ন্যাশানালাইজ করেছেন। নিস্কো, ব্রিটানিয়া, অ্যাঞ্জেল ইন্ডিয়া, কৃষ্ণা সিলিকেট, ইত্যাদি। লিলি বিস্কুট আপনারা অধিগ্রহণ করেছেন, আপনারাই ন্যাশানালাইজ করবেন। অ্যাপোলো জিপার আপনারাই অধিগ্রহণ করবেন। ইন্ডিয়া পেপার পাল্প আপনারা করেছেন। কার্টার অ্যান্ড পুলার আপনারা করেছেন। অ্যাপোলো জিপার ৭৯ সালে ঠিক কি অবস্থায় নিয়েছিলেন আমরা জানি না। তার কারণ কোম্পানি

অনেক রুগ্ন হয়ে যায়। দমদম এলাকায় এইচ.এম.ভি.-র পাশে এটা আছে। দেখবেন আরও দু-একটা কোম্পানি ভেঙে মাঠ হয়ে গেছে, দু-একটা কোম্পানি বন্ধ হয়ে গেছে, সেইগুলো অধিগ্রহণ হয় নি, এটা নিয়েছেন। অ্যাপোলো জিপারে ২০০ লোক কাজ করেন, তাদের চাকরি প্রোটেকটেড হয়েছে। ট্রেড ইউনিয়ন আমরা করি, আমরা এটা সমর্থন করব। ১৭ বছর হয়ে গেল এখানে বামফ্রন্ট সরকার আছেন, মৃনালবাবু আজকে নতুন এসেছেন তাঁর কাছেও নিশ্চয় ফিগার আছে এটা ভয়ের এবং লজ্জার। আপনি অ্যাপোলো জিপার নিয়েছেন ১৯৭১ সালে। এরা এসেন্সিয়াল কিছু তৈরি করে না। ইট ম্যানুফ্যাকচারস জিপ ম্যাটেরিয়ালস অফ ক্লোজড অ্যান্ড ওপেন ম্যাটেলিক ভ্যারাইটি। এ পর্যন্ত স্টেট গভর্নমেন্ট গ্রান্ট-ইন-এইড দিয়েছেন ৮ কোটি ৩৭ লক্ষ টাকা। সেখানে লস্ হয়েছে, যে বছরের কথা আমি বলছি, এটা লেটেস্ট, ১৯৯৫-৯৬-র ইকোনোমিক রিভিউ থেকে বলছি, লস্ হয়েছে ঐ বছরে ২ কোটি ২৯ লক্ষ টাকা এবং অ্যাকুউমুলেটেড লস্ হয়েছে ১৫ কোটি ৮৭ লক্ষ টাকা। তাহলে আপনাদের আমলে সরকারি এক্সচেকার থেকে অ্যাপোলো জিপারের জন্য টোটাল অ্যাকুউমুলেটেড লস হয়েছে ১৫ কোটি ৮৭ লক্ষ টাকা। ২০০ লোককে এই ১৭ বছর যদি বসিয়েও মাইনে দিতেন তাহলে ১৫ কোটি ৮৭ লক্ষ টাকা খরচ হত কিনা সন্দেহ। অপদার্থ পরিচালকদের জন্য এই লস্ হয়েছে স্টেট এক্সচেকার থেকে। কিন্তু ৮ কোটি ৩৭ লক্ষ টাকা ঐ কোম্পানিকে দেবার পর আপনারা দেখলেন না হোয়েদার ইট ইজ রিয়েলি ওয়ার্কিং এবং টাকা কোম্পানি পায়নি তা তো নয়। আমি হিসাব দেখছিলাম, ১৯৯২-৯৩ সালে সরকার দিয়েছেন ৭৩ লক্ষ ৭৪ হাজার টাকা। ১৯৯৩-৯৪ সালে দিয়েছেন ৭৮ লক্ষ ৮৯ হাজার টাকা। ১৯৯৪-৯৫ সালে দিয়েছেন ১১৫ লক্ষ ৩৭ হাজার টাকা এবং ১৯৯৫-৯৬ সালের অক্টোবর পর্যন্ত দিয়েছেন ৪৮ লক্ষ ৩০ হাজার টাকা। অর্থাৎ মোট ৩ কোটি ১৬ লক্ষ টাকার বেশি সরকার ৪ বছরে ঐ সংস্থাকে দিয়েছে। আপনি যে টাকা দিয়েছেন তাতে কত টার্ন-অ্যারাউন্ড করতে পেরেছেন? এমন নয় যে জিপফাসনারের বাজারে দাম নেই। তবে প্লাস্টিকের জিপফাসনার এখন বাজারে এসে গেছে। মেটালের জিপফাসনারস্ সাধারণ জিনিসে ব্যবহার হয় না। সাধারণ জামা-কাপড়ে প্লাস্টিকের জিপফাসনার লাগানো হয়। আর হাই ভ্যালুর আইটেমে সাধারণত মেটাল জিপফাসনারস ব্যবহার করা হয়। তবে প্লাস্টিক জিপফাসনারের চাহিদা বেশি। যেটা অ্যাপোলো জিপার তৈরি করে সেগুলো সাধারণত একটা বড় চামড়ার ব্যাগ কিনলে বা দামি কিছু কিনলে তাতে দেখতে পাওয়া যাবে। কিন্তু এখন ডেনিম জিন্স ছাড়া এটা অন্য কোনও প্যান্টে ব্যবহার হয় না। ইট ইজ রিলেটিভলি হাই-ভ্যালু আইটেম অ্যাজ ফার অ্যাজ কনজিউমার মার্কেট ইজ কনসার্নড। কিন্তু কটা মার্কেট বাড়াতে পেরেছেন? কত সেল বাড়াতে পেরেছেন? সেল বাড়াবার ব্যাপারে কি ভাবনা চিন্তা করেছেন বা করছেন সেটা আজকে নিশ্চয় জানাবেন। আগে ইনভেস্টমেন্টের ব্যাপারে কিছু অসুবিধা ছিল কোম্পানিগুলোর। যতদিন সরকারি সংস্থা না হচ্ছে ততদিন ব্যাঙ্ক বা ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশন থেকে টাকা পাওয়ার ব্যাপারে একটা অসুবিধা থাকত। কিন্তু এখন সেই লিমিটেশন আর থাকল না। আপনি এই অ্যাসেম্বলিতে বসে এই কোম্পানিকে রাষ্ট্রায়ত্বকরণ করছেন, করুন কিন্তু এতগুলো টাকা যে সরকারের

লোকসান হল এবং আগে যাতে এটা আর না হয়, কোম্পানি প্রফিটেবল হতে পারে। মার্কেট ধরা যায় বা তার জন্য কি পরিকল্পনা আপনি নিয়েছেন, এটা ক্লিয়ারলি বলতে হবে। শুধু একটা বিল নিয়ে আসাটাই যথেষ্ট নয়। পঙ্কজবাবু যখন এবিষয়ে বলছিলেন তখন মাননীয় সদস্য তপনবাবু আপত্তি করছিলেন। কিন্তু গ্লাসের কথাই যদি ধরা হয় তাহলে কি দেখা যাচ্ছে। কৃষ্ণাগ্লাসে গত কয়েক বছর ধরে শ্রমিকদের বসিয়ে মাইনে দেওয়া হচ্ছে। হিসাবটা ঠিকই আছে, বসিয়ে মাইনে দিলে খরচ কম হয়, প্রোডাকশন করতে গেলে খরচ অনেক বেশি হয়। কিন্তু এইভাবে কি সরকার কর্মচারিদের চালাতে চান? কোম্পানিটা চালাতে চান? উইদাউট এনি কন্ট্রিবিউশন টু দি স্টেট এক্সচেকার? স্যার, ইন্ডিয়ান পেপার পাল্প, হাজিনগরে-সেখানকার চেয়ারম্যান মুখ্যমন্ত্রীর নিজের ভায়েরা-ভাই।

[5-30—5-40 P.M.]

গত ৫, ৬ বছর আমি সেখানে ইউনিয়ন করি, তারা ১০০ টন কাগজ উৎপাদন করেছে? ১,১০০ বেশি শ্রমিক কর্মচারী, অথচ প্রোডাকশন চালু করতে পারছেন না, কেন? আপনারা এই কোম্পানিগুলিতে মিনিমাম প্রোডাকশন করতে পারছেন না। অথচ জিপারের বাজার আছে, এটাকে একটু ভালোভাবে দেখা দরকার। আমরা নিশ্চয়ই এটাতে আপত্তি করব না, যদি আপনারা এটা রাষ্ট্রায়ত্ব করেন। রাষ্ট্রায়ত্ব মানে শুধুই কর্মচারিদের সিকিউরিটি দেওয়া নয়। এটাকে একটা ন্যাশনাল অ্যাসেট হিসাবে তৈরি করা হল, দেশের পাবলিক এক্সচেকার কে অর্থনীতিকে চাঙ্গা করছে কি না সেটাও দেখতে হবে। তাই এই অ্যাপোলো জিপারকে যখন অধিগ্রহণ করছেন তখন অ্যাপোলো জিপারকে কিভাবে কাজ করবেন, কিভাবে লাভজনক করবেন এই পরিকল্পনা আশা করি আমাদের সামনে রাখবেন এবং ৮ লক্ষ ২১ হাজার টাকা কেন দিচ্ছেন সেটাও আমাদের সামনে পরিস্কার ভাবে বলবেন। যে ১৩ টি রুগ্ন শিল্পকে রাজ্য সরকার রাষ্ট্রায়ত্ব করছেন সে ব্যাপারে আপনাদের কি পরিকল্পনা সেটাও আমাদের সামনে রাখবেন বলে আশা করি এবং এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মহঃ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, "দি অ্যাপোলো জিপার কোম্পানি (প্রাইভেট) লিমিটেড (উদ্যোগ অধিগ্রহণ এবং হস্তান্তর) বিধেয়ক ১৯৯৬ যে বিলটি আমাদের মাননীয় মন্ত্রী পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। আমরা সিক্ ইন্ডাস্ট্রি সম্পর্কে দীর্ঘদিন ধরেই বলছি যে মালিক পক্ষ নানাভাবে এই ইন্ডাস্ট্রি গুলোকে সিক দেখাবার চেষ্টা করছে এবং বিভিন্ন জায়গা থেকে তাঁরা অর্থ নিচ্ছে। সেই অর্থগুলি অন্যখাতে ব্যয় করছে। অথচ আস্তে আস্তে এই রকম বহু কোম্পানি এবং সেখানকার শ্রমিক কর্মচারীরা প্রায় না খেয়ে কোনমতে বেঁচে আছে, আজকে এই অবস্থা দেখা যাচ্ছে। আমাদের সরকারের সদিচ্ছা সব সময়েই আছে যাতে এই শ্রমিক কর্মচারী যারা কলকারখানায় কাজ করে তাদের জীবিকা নির্বাহ করে তাদের জন্য কিছু করার। একটু আগে আমাদের বিরোধী পক্ষের বন্ধু উল্লেখ করেছেন বহু মালিক এই রকম সিক্ ইন্ডাস্ট্রি দেখিয়ে কোটি কোটি টাকা তারা

আত্মসাত করছে। আমরা যাঁরা বামপন্থী তাঁরা এদের বিরুদ্ধে বারে বারে প্রতিবাদ করেছি, লড়াই করেছি, আন্দোলন সংগঠিত করেছি এবং আমি মনে করি এই সব মালিকের বিরুদ্ধে আমাদের সবাইকে একসাথে সংঘবদ্ধভাবে আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়া উচিত। এটা দুঃখজনক যে এই রকম রাষ্ট্রায়ত্ব বা অধিগ্রহণের প্রশ্ন যখন ওঠে তখন তাঁরা নম নম করে সমর্থনের কথা বলেন। তাঁরা চান না এগুলি রাষ্ট্রায়ত্ব হোক বা অধিগ্রহণ করা হোক। আমি শুধু এইটুকুই বলব যে বর্তমান পরিস্থিতিতে যে বিল এখানে এসেছে তাঁকে স্বাগত জানাই। রাষ্ট্রায়ত্ব হবার পর সেখানে উৎপাদনের দিকে নজর দিতে হবে, পাশাপাশি শ্রমিক কর্মচারিদের কাজ করার মানসিকতার প্রতিও আমাদের লক্ষ্য রাখার দরকার। কারণ রাষ্ট্রায়ত্ব হওয়ার পর বা অধিগ্রহণ করার পর আমরা দেখছি যে শ্রমিক কর্মচারিদের মধ্যে যেহেতু সরকারি চাকরি করেছেন সেইহেতু আসি যাই মাইনে পাই এই রকম একটা মনোভাব তৈরি হয়। স্বাভাবিকভাবে আমি এই বিলকে সমর্থন জানিয়ে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে এই দিকে বিশেষভাবে আমাদের গুরুত্ব দেওয়ার দরকার এবং এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃনাল ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক তপনবাবু, পঙ্কজবাবু, সৌগতবাবু এবং ইয়াকুব সাহেবকে আমি প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি। কারণ এই বিলের পক্ষে তাঁরা সবাই তাঁদের মতামত প্রকাশ করেছেন। কাজেই আমি আমার তরফ থেকে সরকারের তরফ থেকে তাঁদের সকলকে আর একবার ধন্যবাদ জানাচ্ছি। তবুও এই প্রসঙ্গে কয়েকটা কথা বলা দরকার, কারণ কিছু কিছু প্রশ্ন উঠেছে। বিশেষ করে সৌগতবাবু যে প্রশ্নগুলো রেখেছেন সেগুলোর আমার উত্তর দেওয়া দরকার।

পঙ্কজবাবু বললেন, এ ক্ষেত্রে ব্যাঙ্ক বা ফিন্যান্সসিয়াল ইনস্টিটিউশনের পয়সা জলে যায়। হ্যাঁ এটা ঘটনা। কিন্তু সৌগতবাবু বললেন, বামপন্থী ট্রেড ইউনিয়নগুলো দরবার করে রাজ্য সরকারকে দিয়ে এই সংস্থাগুলো অধিগ্রহণ করিয়েছিল। নিস্কো, ব্রিটানিয়া, অ্যাঞ্জেল, কৃষ্ণা গ্লাস প্রভৃতি তো কংগ্রেস আমলে অধিগৃহীত হয়েছিল, তখন কি বামপন্থী ইউনিয়নগুলো পেসার দিয়ে তা করিয়েছিল? সুতরাং আমার মনে হয় ঐভাবে বলা উচিত নয়। আপনারা, আমরা, আমরা সকলে যা করেছি তা শ্রমিক কর্মচারিদের কথা মাথায় রেখেই করেছি। জাতীয় সম্পত্তি রক্ষা এবং তৈরি করার কথা মাথায় রেখেই করেছি। হ্যাঁ, একথা ঠিক যে, এই ইন্ডাস্ট্রিগুলোর যেভাবে চলার কথা, সেগুলো সেভাবে চলছে না। এ বিষয়ে ওঁরা কিছু সাজেশন দিয়েছেন। পঙ্কজবাবু বলেছেন, টেকনিক্যাল কমিটি করে এগুলোর মূল্যায়ন করা হোক। স্টেটের যতগুলো রাষ্ট্রায়ত্ব শিল্প রয়েছে সবগুলোকে নিয়ে সামগ্রিকভাবে পর্যালোচনা করে পদক্ষেপ নেওয়া হোক। তাঁর এই সাজেশনকে আমি ওয়েলকাম করছি। মাননীয় সদস্য পঙ্কজবাবুকে আমি বলছি, আমরা ইতিমধ্যেই এবিষয়ে চিন্তা ভাবনা শুরু করেছি এবং কিছু কিছু পদক্ষেপও নিয়েছি। তবে এ-বিষয়ে আমাদের আরও কিছু সময়ের প্রয়োজন। এই সংস্থাগুলোর জন্য আমরা যেসব উৎকণ্ঠা প্রকাশ করছি, আমি আশা করছি সে-সবের

অনেকগুলোই আমরা কাঠিয়ে উঠতে পারব।

সৌগতবাবু প্রশ্ন করছেন, ৮ লক্ষ ২১ হাজার টাকার কম্পেনসেশনটা কিভাবে ঠিক হল? কম্পেনসেশনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা নির্দেশিকা আছে। সেই নির্দেশিকার ভিত্তিতে এই কোম্পেনসেশন অ্যামাউন্ট নির্ধারিত হয়েছে।

এখানে কৃষ্ণা গ্লাসের কথা রেফার করা হয়েছে। হ্যাঁ, এটা আমাদের অবশ্যই মনে রাখা দরকার যে, কৃষ্ণা গ্লাস দীর্ঘদিন ধরে বন্ধ আছে। সরকার এটা নিয়ে চিন্তিত। কিন্তু আপনারা টাকা পয়সার কথা তো জানেন। তবে ইতিমধ্যে একটা হাই পাওয়ার টেকনিক্যাল কমিটিকে দিয়ে রিপোর্ট তৈরি করা হয়েছে। এখন সেটা পর্যালোচনা চলছে। আশা করছি অল্প কিছু দিনের মধ্যে আমরা একটা জায়গায় পৌছতে পারব; যে কৃষ্ণা গ্লাস দীর্ঘদিন বন্ধ আছে, তাকে একটা সুষ্ঠু অবস্থার মধ্যে ফিরিয়ে আনতে পারব।

[5-40—5-46 P.M.]

একটি কথা মনে রাখা দরকার, এই সমস্ত কারখানাগুলি এককালে প্রাইভেট পুঁজির হাতে ছিল এবং সেগুলি সবই সিক। সে কংগ্রেস আমলে অধিগ্রহণ করা হোক আর লেফ্টফ্রন্ট আমলে অধিগ্রহণ করাই হোক সবই সিক ছিল। প্রাকটিক্যাল শ্রমিক কর্মচারিদের কথা মাথায় রেখেই এগুলিকে অধিগ্রহণ করা হয়েছে। যে পরিমাণ পয়সা বা অর্থের দরকার এগুলিকে ভায়াবেল করার ক্ষেত্রে, টেকনোলজি আপ-গ্রেডেশনের ক্ষেত্রে সেই পরিমান অর্থের সামর্থ্য আমাদের নেই। আপনারা জানেন, ডিমান্ড চেঞ্জ হচ্ছে। যে ধরনের প্রডাক্ট যে ধরনের টেকনোলজি আছে সেই টেক্নোলজিকে আপ-গ্রেড না করে, এবং প্রডাক্ট ডাইভারসিফিকেশন না করে এই ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচানো সম্ভব নয়। সেক্ষেত্রে অর্থের প্রয়োজন এবং ডাই-ভারসিফিকেশনের কথা মাথায় রেখে আমরা কিছু কিছু কর্মসূচি নেওয়ার কথা ভাবছি। আগামী কিছু দিনের মধ্যে সবগুলিকেই সেই পর্যায়ে না নিয়ে যেতে পারলেও অন্তত কিছু ইন্ডাস্ট্রিকে ভাল জায়গায় নিয়ে আসতে পারব। সেক্ষেত্রে আপনাদের কাছে আমার যেটা আবেদন—আমরা সবাই যখন মনে করছি, যে, স্টেট পাবলিক সেক্টর ব্যক্তির সম্পত্তি নয়, দেশের সম্পত্তি এবং এই নিয়ে যখন আমরা সবাই উৎকণ্ঠা প্রকাশ করছি, শুধু শ্রমিকদের মাহিনা দেওয়া নয়—মাহিনা অবশ্যই দিতে হবে-কিন্তু যাতে উৎপাদন হয়, যাতে কারখানার স্বার্থে কাজ হয়, শুধু শ্রমিক নয়, ম্যানেজমেন্ট পর্যন্ত সবাইকে সেই দিকে উদ্যোগী করার ক্ষেত্রে অনুপ্রাণিত করার ক্ষেত্রে সেই চিন্তা-চেতনা নিয়ে আসার ক্ষেত্রে আমি মাননীয় সদস্য শ্রী সৌগতবাবু এবং পঙ্কজবাবুদের নিকট আবেদন জানাচ্ছি, আপনারা ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে সেই ধরনের অবস্থা বা সেই ধরনের বাতাবরণ সৃষ্টি করবেন এই বিশ্বাস আমার আছে। আমার আর বিশেষ কিছু বলার নেই। শুধু আর একটি কথা বলতে চাই, ব্যাঙ্ক ইত্যাদির ক্ষেত্রে থেকে যে লোন এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে যে লোন সেই লোনের টাকাগুলি নষ্ট হয়। এটা পঙ্কজবাবুদের ভাল করেই জানা আছে। ব্যাঙ্ক বা ফিনান্সিয়াল

ইনস্টিটিউশনগুলি কন্ট্রোল করে সেন্ট্রাল গভর্নমেন্ট। এগুলি পরিচালনা স্টেট গভর্নমেন্ট করে না। এই ব্যাঙ্ক বা ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি যে পদ্ধতিতে প্রাইভেট মালিকদের টাকা ধার দেয় সেই টাকা অনেক প্রাইভেট মালিকই অন্যত্র সরিয়ে দেয়। অবশ্য স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে যেসব করণীয় কাজ সেগুলি করতে হবে। সেই সঙ্গে আমাদের উচিত হবে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি তোলা যাতে ব্যাঙ্ক এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি যেন আনস্কুপুলাস ব্যবসায়ীদের পয়সা না দেয় এবং তারা যাতে টাকা লুঠ করতে না পারে সেইদিকে দৃষ্টি রাখে। কাজেই সমগ্র বিষয়টা যাতে নজরে রাখতে পারি সেটা আমাদের দেখতে হবে। আপনারা যে সবাই মিলে এই ব্যাপারে উৎকণ্ঠা প্রকাশ করলেন এবং অধিগ্রহণের ক্ষেত্রে যেসব কথা বলে সমর্থন জানালেন তারজন্য আমি আমাদের সরকারের পক্ষ থেকে আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। এই প্রস্তাবের পক্ষে বা এই বিলের পক্ষে সমর্থন জানানোর জন্য আর একবার সবাইকে ধন্যবাদ জানিয়ে এই বিলটি গ্রহণের জন্য আমি প্রস্তাব রাখছি।

The motion of Shri Mrinal Banerjee that the Apollo Zipper Company (Private) Limited(Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 18 and Preamble**

The question that Clauses 1 to 18 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, as settled in the Assembly be passed.

The Motion of Shri Mrinal Banerjee that the Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**Adjournment**

The House was adjourned at 5-46 P.M. till 11.00 A.M. on Thursday, the 20th June, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 20th June,1996 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 12 Ministers, 8 Ministers of State and 138 Members.

### Starred Questions

### (To which oral answers were given)

**ভূমিহীন কৃষকদের জমি বন্টন**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭।) **শ্রী কমল মুখার্জি** ও **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছর দুটিতে সরকারে ন্যস্ত কত পরিমাণ কৃষি-জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে;

(খ) উক্ত সময়ে সরকারে ন্যস্ত জমির পরিমাণ কত ছিল; এবং

(গ) উক্ত কৃষিজীবীদের মধ্যে,

(১) তফসিলী জাতি ও

(২) উপজাতি ভুক্তদের কত পরিমাণ জমি দেওয়া হয়েছে?

[11-00 — 11-10 A.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) ১৯৯৪-৯৫ সালে ১১,০০০ হাজার একর এবং ১৯৯৫-৯৬ সালে মোট ৪৫,০০০ হাজার একর কৃষি জমি বন্টন করা হয়েছে।

(খ) ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত ১২.৭১ লক্ষ একর এবং ১৯৯৫-৯৬ সালে আরও ৯ হাজার একর কৃষি জমি ন্যস্ত হয়ে মোট ন্যস্ত কৃষি জমির পরিমাণ দাঁড়ায় ১২.৮০ লক্ষ একর।

(গ) পরিসংখ্যান নিম্নরূপ :—

| সাল | তফসিলি জাতি | তফসিলি উপজাতি |
|---|---|---|
| ১৯৯৪-৯৫ | ২,৬২৩ একর | ১,৬০৬ একর |
| ১৯৯৫-৯৬ | ১৪,৪৪৮ একর | ১২,৯৩৯ একর |

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ও. বি. সি. শ্রেণীভুক্ত ভূমিহীন কৃষকদের জমি বিলি করার প্রকল্প সরকারের হাতে আছে কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** না, এখনও পর্যন্ত ও. বি. সি. শ্রেণীভুক্ত করে হিসাব রাখা হয় নি।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, উক্ত দুটি আর্থিক বছরে কতজন ভূমিহীন কৃষক সরকারি জমি পেয়েছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** ১৯৯৪-৯৫ সালে তফসিল জাতি পেয়েছে ১১ হাজার ১১৯ জন, তফসিল উপজাতি পেয়েছেন ৮ হাজার ৭৭ জন এবং তফসিল জাতি এবং উপজাতি বাদ দিয়ে অন্যান্যরা পেয়েছেন ১৮ হাজার।

আর ১৯৯৫-৯৬ সালে তফসিল জাতি পেয়েছেন ৪১ হাজার ২৯৪ জন, তফসিল উপজাতি পেয়েছেন ২২ হাজার ১২৭ জন, আর সাধারণ অর্থাৎ অন্যান্যরা পেয়েছেন ৪৫ হাজার ৫ শত ৪ জন।

**শ্রী কমল মুখার্জি :** কোন কোন ভূমিহীনদের জমি বিলি করা হবে তা নির্ধারণের মাপকাঠি কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় সদস্যকে আমি অনুরোধ করব আমাদের যে ল্যান্ড ম্যানেজমেন্ট ম্যানুয়াল আছে সেটা অনুগ্রহ করে দেখবেন। আইনে যে ভাবে বলা আছে সেটা আমি একটু সংক্ষেপে বলে দিচ্ছি। ভূমি-সংস্কার আইন যেটা পশ্চিম বাংলায় আছে তার ৪৯ নম্বর ধারা অনুযায়ী ল্যান্ড সেটেলমেন্ট করা হয়। সেখানে বলা আছে যে অগ্রাধিকারের ভিত্তিতে পঞ্চায়েত সমিতির যে স্থায়ী সমিতি আছে তারা তালিকা তৈরি করবে এবং সেই তালিকা অনুযায়ী অগ্রাধিকারের ভিত্তিতে খাস জমি বন্টন হবে। সেই খাস জমি ফিল্ডে গিয়ে,

মাঠে গিয়ে দেখা হয় কার দখলে আছে। যার দখলে আছে সে যদি পাওয়ার উপযোগী হয়ে থাকেন এবং কতটা সে পাওয়ার উপযোগী সেটাও বলা আছে — সেটা সে পেতে পারেন। বাড়তি জমি যদি হয় সেটা বর্গাদার পাবেন। জমি যার দখলে আছে এবং তার নাম যদি সুপারিশ হয় তাহলে তাকে পাট্টা দেওয়া হবে।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** নিয়মের মধ্যে সরকারের হাতে ন্যস্ত হতে পারত যেটা ভূমিহীনদের মধ্যে বিলি বন্টন করা যেত এমন কত পরিমাণ জমি আদালতে মামলা থাকার জন্য ১৯৯৬ সালের মার্চ পর্যন্ত সরকার বন্টন করতে পারে নি? এই ধরণের মামলা দ্রুত নিষ্পত্তি করার জন্য যে ল্যান্ড ট্রাইবুনালের যে সিদ্ধান্ত করা হয়েছিল বর্তমানে সেটা কি পর্যায়ে আছে এটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে জানতে চাই।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আদালতে ইনজাংশানের জন্য যে পরিমাণ জমি বিলি করা যায় নি তার পরিমাণ হল ১ লক্ষ ৮৫ হাজার একর। ল্যান্ড ট্রাইবুনালের ব্যাপারে আমরা দেখেছি দুটি অসুবিধা আছে। এখন এটা পড়ে আছে, আদালতে ইনজাংশন দেওয়া হয়েছে, মামলা চলছে, বিচারাধীন রয়েছে। ল্যান্ড ট্রাইবুনাল আমাদের এই বিধানসভা থেকে পাশ করা হয়েছে এবং তার খসড়া তৈরি হয়েছে। আমরা এটা নবম তফসিলে অন্তর্ভুক্ত করেছি। কিন্তু আমাদের এই অন্তর্ভুক্তিকে চ্যালেঞ্জ করে আদালতে একটা মামলা আছে। এই মামলার হিয়ারিং ইত্যাদি শেষ হয়েছে। রায় দিতে বাকি আছে। আমরা তার জন্য নূতন জায়গা জমি খুঁজে রাখছি। রায় পাওয়ার সঙ্গে সঙ্গে কার্যকর করার চেষ্টা করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কি জেলাওয়ারি হিসাব আছে? তাহলে আমি প্রশ্ন করব।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমার সব হিসাব আছে, আপনি যে কোন জেলার প্রশ্ন করতে পারেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ১৯৯৫-৯৬ সালে বীরভূম জেলায় কি পরিমাণ জমি বিলি করা হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য বীরভূম জেলার কথা জানতে চেয়েছেন। বীরভূম জেলায় ১৯৯৫-৯৬ সালে ১,৪৫০ একর জমি বিলি করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে জমি বন্টনের ক্ষেত্রে পঞ্চায়েত ব্যবস্থায় যে আইন আছে তাতে ল্যান্ডের যে স্থায়ী কমিটি আছে সেখানে কোনও জমির বিলির ব্যাপারে নোট অফ ডিসেন্ট দেয় তাহলে সে জমি পড়ে থাকে, বিলি করা যায় না এবং বিলি করতে হলে সাধারণ সভায় যেতে হয়। আমাদের বাস্তব অভিজ্ঞতা তা হচ্ছে এই ল্যান্ড কমিটির কম্পোজিশন হয় বিভিন্ন পার্টিকে নিয়ে, সেখানে কংগ্রেস দল থাকে, ফ্রন্টের বিভিন্ন

দল থাকে। যার ফলে বিভিন্ন সময় আমরা দেখি একজন সদস্য নোট অফ ডিসেন্ট দিলেন। ফলে পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে জমি বন্টন বিলম্বিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য আইন সংশোধন করে যাতে দ্রুত বিলি করা সম্ভব হয় তার ব্যবস্থা করবেন কি?

[11-10 — 11-20 A.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ মাননীয় সদস্যের প্রশ্ন নেই, বিবেচনার কথা বলেছেন। আমি বলছি, সুনির্দিষ্ট কেস যদি পাওয়া যায়, সেখানে আমরা দেখতে পারি কি ভাবে সমাধান করা যায়।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়, কয়েক দিন আগে রাজ্যপালের ভাষণের জবাবে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, ভূমিহীন কৃষক না থাকলে কাদের জমি দেব। ভূমিহীন কৃষক যদি না থাকে তাহলে যে জমি উদ্বৃত্ত রয়েছে, সেগুলো কাদের দেওয়া হবে বা সেগুলো কি করা হবে? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, ভূমি সংস্কার দ্বিতীয় সংশোধনী পাশ হওয়ার পরে কত জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র** ঃ আপনার প্রথম প্রশ্নটা বুঝলাম না। ভূমিহীন আছে। আমরা কখনও বলি নি যে ভূমিহীন কৃষক নেই। যাই হোক, আমি সেটাতে যাচ্ছি না। আপনি দ্বিতীয় যে প্রশ্নটা করেছেন, তার উত্তরে জানাই যে দ্বিতীয় ভূমি সংস্থার সংশোধনী পাশ হওয়ার পরে সরকারের হাতে ন্যস্ত জমির পরিমাণ হচ্ছে ৫৭ হাজার একর।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন এই যে, আপনি জানেন, আমাদের উত্তরবঙ্গের ডুয়ার্স এলাকায় জমি সংক্রান্ত কিছু গোলমাল আছে। বৃটিশ আমলে ডুয়ার্স মার্কেট ফান্ড গঠিত হয়েছিল। সেখানে এস. সি. এবং এস. টি.-রা আছে। সেখানে কিছু গোলমাল আছে, লিজ সংক্রান্ত ব্যাপার আছে। চাষীদের স্বার্থ তার সাথে যুক্ত। এর আগে আমরা শ্রদ্ধেয় বিনয় চৌধুরি মহাশয়কে এটি সেটেল করতে বলেছিলাম। ডুয়ার্স মার্কেট ফান্ডে লিজ জমিগুলোকে কি ভাবে সেটেল করা যায়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ ডুয়ার্স মার্কেট ফান্ডের কিছু জমি আমরা পঞ্চায়েতকে দিয়ে দিয়েছি। মাননীয় সদস্য বোধ হয় এটা জানেন। আমাদের ভূমি সংস্কার দপ্তর এবং পঞ্চায়েত দপ্তর আলোচনা করে এটা দিয়ে দিয়েছি এবং এর আদেশনামা চার বছর আগে বেরিয়ে গেছে। তারপরে কিছু থাকলে সুনির্দিষ্ট ভাবে আমার নজরে আনবেন, দেখব।

**শ্রী রবীন মুখার্জি** ঃ হুগলি জেলার বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্র করতে গিয়ে ভূমিহীন এবং পাট্টাদার, বর্গাদারদের কত জমি কেড়ে নেওয়া হয়েছে, তার জবাব দেবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ স্যার, আপনি প্রশ্নটা দেখেছেন। এটা মূল প্রশ্নের মধ্যে নেই।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'ক' প্রশ্নের উত্তরে বলেছেন যে ১৯৯৪-৯৫ সালে ১১ হাজার একর এবং ১৯৯৫-৯৬ সালে ৪৫ হাজার একর জমি বিলি বন্টন করা হয়েছে। আমি আপনার কাছে জানতে চাইছি, ১৯৯৪-৯৫ সালের তুলনায় ১৯৯৫-৯৬ সালে এই যে এত বেশি সাফল্য — ১৯৯৪-৯৫ সালের ১১ হাজার একরের জায়গায় ১৯৯৫-৯৬ সালে ৪৫ হাজার একর জমি বিলি বন্টন হয়েছে — এর ভিত্তিটা কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যে পরিমাণ জমি ভেস্টেড ইত্যাদি হয়, তারপরে বিলি হয়। ভেস্টেডের পরিমাণ বেড়েছে। যে পরিমাণে ভেস্টেড হয়েছে, সেই পরিমাণে বিলি হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, ভূমি পাওয়ার ব্যাপারে 'ভূমিহীন' এই কথাটা ব্যবহার করা হয়েছে। কিন্তু আপনি বলেছেন এবং আমরাও জানি, যাদের ভূমি নেই তারা ভূমিহীন। আমার প্রশ্ন হচ্ছে, ভূমিহীন বলতে কি একেবারেই যাদের জমি নেই, তাদের বুঝতে হবে, না কি যাদের অল্প পরিমাণে জমি আছে তারাও এই জমি পেতে পারে? তাহলে যাদের কিছু জমি আছে, তাদের ক্ষেত্রে সর্বোচ্চ জমি কত পরিমাণে থাকলে জমি পাওয়ার ব্যাপারে তারা এলিজেবল হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেও বলেছি যে, সেকশন ৪৯ খুব পরিষ্কার করে বলা আছে, যে, একজন ভূমিহীন বা ল্যান্ডলেস যাকে বলা হবে তার যদি ২০ ডেসি. মিল জমি থাকে তাহলে সে ৮০ ডেসি.মিল জমি পাবে। আর বর্গাদারদের ক্ষেত্রে আলাদা, তাদের ক্ষেত্রে ওয়ান মাইনাস এক্স বাই টু হবে। আমি এখন আর সব অঙ্কে যাচ্ছি না। এখানে মেম্বাররা সবাই খুব জানতে ইচ্ছুক সেই হিসাবে মাননীয় স্পিকার মহাশয় যদি একটা ওরিয়েন্টেশন বা ট্রেনিংয়ের ব্যবস্থা করেন তাহলে ভাল হয়।

## শিল্পোন্নয়নে অর্থ লগ্নী

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে শিল্পোন্নয়নে অনাবাসী ভারতীয়রা উৎসাহ-ব্যঞ্জক অর্থ লগ্নী করছেন; এবং

(খ) সত্যি হইলে, ৩০শে এপ্রিল, ১৯৯৬ পর্যন্ত অনাবাসী ভারতীয় কর্তৃক অর্থ বিনিয়োগের পরিমাণ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সালের এপ্রিল পর্যন্ত এন. আর. আই./এফ. ডি. আই. যুক্তভাবে আনুমানিক ১০,৭১২.৬১ কোটি টাকা বিনিয়োগের প্রস্তাব এসেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ এখানে যে শিল্পে অনাবাসী ভারতীয়রা বিনিয়োগ করতে চাইছেন তাতে আমি জানতে চাই যে, ভারি শিল্প, মাঝারি শিল্পের ক্ষেত্রে আর্থিক অনুকূলে অ্যাগ্রো বেস ইন্ডাস্ট্রি গড়ে তুলেছেন কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ ভারি শিল্প খুব বেশি নেই, তাছাড়া সব রকমের শিল্পই আছে যেমন কম্পিউটার সফটওয়ার, ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি, অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রিজ একেবারে খুব ভারি শিল্প একটা আছে, বেশি নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে, ১০ কোটি টাকার উপরে যে লগ্নী হচ্ছে তার থেকে কি ধরণের কর্মসংস্থান হবে সেই সম্পর্কে কি আপনার কাছে কোনও পরিসংখ্যান আছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ আমাদের এখানে যে প্রজেক্ট আছে তার প্রজেক্ট কস্টের শতকরা ১০ ভাগের বেশি বাইরের থেকে আসে ক্যাটাগরিক্যালি তার পরিমাণ হচ্ছে — ১৯৯১ সালে ১৪০.৬৪, ১৯৯২ সালে ১৫৮.৮৬ কোটি টাকা, ১৯৯৩ সালে ৫,২৭৪.২৯ কোটি টাকা, ১৯৯৪ সালে ৯৪০.৮৬ কোটি টাকা, ১৯৯৫ সালে ৩,১৫২.২৫ কোটি টাকা, ১৯৯৬ সালে ১,১৪৫.৬১ কোটি টাকা। এই হচ্ছে ১০,৭১২.৬১ কোটি টাকা। এর মধ্যে যেগুলো ইমপ্লিমেন্ট হয়েছে তার সবগুলো ধরা হয় নি। সেইজন্য টোটাল এমপ্লয়মেন্ট ফিগার এখনই বলা যাচ্ছে না। ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রোভ্যাল যেটা ১৯৯১-৯২ সালে হয়েছে তার ১৫টা ইমপ্লিমেন্ট হয়েছে, আন্ডার কনস্ট্রাকশনে আছে ৯টা, তাতে ইনভেস্টমেন্ট হয়েছে ৪৩১ কোটি ৫০ লক্ষ টাকা। এতে কত এমপ্লয়মেন্ট হতে পারে সেটা এখনও ঠিক হয় নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ আমার তৃতীয় প্রশ্ন হচ্ছে যে, এই অনাবাসী ভারতীয়রা যেসব লগ্নী করছে তা প্রধানত হুগলির উপকণ্ঠে বা পাশ্ববর্তী এলাকায়। সভায় প্রায় অভিযোগ উঠে যে, উত্তরবঙ্গ বা মালদহ প্রভৃতি জায়গায় ওইসব অনাবাসী ভারতীয়রা উদ্যোগ গ্রহণ করে লগ্নী করছেন না কেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ কলকাতার বাইরে হচ্ছে না তা নয়, কলকাতার আশেপাশের প্রস্তাব বেশ এসেছে। আমাদের জেলার দিক থেকে পরিকাঠামোগত খানিকটা দুর্বলতা আছে। এই পরিকাঠামো উন্নয়নের জন্য আমরা সার্বিক প্রচেষ্টা চালাচ্ছি। সমীক্ষাও দু একটি হয়েছে। তবে বিদেশি বিনিয়োগের যে প্রস্তাব যেটা কার্যকর হয়েছে তার সবটাই কলকাতার আশেপাশে বলতে গেলে।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে জয়ন্তবাবুর যে প্রশ্নটা ছিল তার সঙ্গে আপনার রিপ্লাইটা একটু খানি বিভ্রান্তিকর বলে আমার মনে হয়েছে। এখানে বলা হয়েছে অনাবাসী ভারতীয় কর্তৃক অর্থ বিনিয়োগের পরিমাণ কত? আমি স্পেসিফিক জানতে চাইছি, আপনি প্রস্তাব বলেছেন ১০,৭১২,৬১ লক্ষ টাকা। কিন্তু অ্যাকচুয়ালি কত টাকা বিনিয়োগ হয়েছে বা ইমপ্লিমেন্ট হয়েছে? সেটার পরিমাণ কত, সেটা যদি নির্দ্দিষ্ট করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ১০,৭১২,৬১ লক্ষ টাকার যে প্রস্তাবটা এসেছে এটা ১৯৯১ সাল থেকে এপ্রিল ১৯৯৬ সাল পর্যন্ত। ইতিমধ্যে ইনভেস্টমেন্ট হয়েছে ২৪০ কোটি ৪৬ লক্ষ টাকা। ১৫টি প্রজেক্ট আন্ডার কন্সট্রাকশনে আছে, ৯টি প্রজেক্ট হচ্ছে ৪৩১ কোটি ৫০ লক্ষ টাকা বিনিয়োগ হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সঠিক ভাবেই বলেছেন আসলে পরিকাঠামোর উন্নয়ন ছাড়া তো শিল্পায়ন হবে না। আমার প্রশ্নটি হচ্ছে, অনাবাসী ভারতীয়দের মধ্যে কত জন অনাবাসী বাঙালী সাড়া দিয়েছিল শিল্প প্রতিষ্ঠানের জন্য। সাথে সাথে ইনফ্রাস্ট্রাকচার যেটা পরিকাঠামো উত্তরবঙ্গে দরকার তার মধ্যে ডেভেলপমেন্টের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা করেছেন, সেই ব্যাপারে আপনি যদি সরকারকে অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি এটা নির্দিষ্টভাবে বলছি, বাঙালী বিহারি করে নয়, তবে কোন কোন জায়গা থেকে ওরা এসেছেন সেটা আপনাকে বলে দিচ্ছি। আমাদের দেশের মধ্যে বিভিন্ন ভাষাভাষীর লোক আছেন, আমরা তাদেরকে আলাদা করে দেখি না, আলাদা করার প্রয়োজনও মনে করি না। এরা এসেছেন প্রধানত বিভিন্ন যুক্তরাষ্ট্র থেকে, যেমন ইংল্যান্ড, ইউ. এস. এ., চায়না, জার্মানি, হংকং, স্পেন, সাউথ কোরিয়া, ইটালি এইসব জায়গা থেকে এসেছে। আর ইনফ্রাস্ট্রাকচার সম্বন্ধে যেটা বলেছেন, রাজ্য সরকার এই সম্বন্ধে খুবই গুরুত্ব দিয়ে দেখছেন। আমরা ইনফ্রাস্ট্রাকচারের যে কাজটা করছি তাতে সমস্ত জেলাগুলিতে শিল্প প্রতিষ্ঠান হতে পারে। সঙ্গে সঙ্গে বিভিন্ন বিনিয়োগ মানে আমাদের আলোচনার সাপেক্ষে যেটা ঠিক হবে। অনাবাসী বিনিয়োগ সেটা যাতে জেলায় জেলায় ছড়িয়ে যায়, সেইজন্য অনাবাসী বাঙালী প্রতিষ্ঠানকে দিয়ে জেলা ভিত্তিক সমীক্ষা করেছি, সেটা টাইআপ করব বিদেশি বিনিয়োগ সংস্থার সঙ্গে। রাজ্যের বিভিন্ন পরিকাঠামোর উন্নয়নের প্রশ্নে আজ পর্যন্ত দেশে এবং রাজ্যে যেটা সমীক্ষা হয়েছে, তাতে ৮০ শতাংশ পরিকাঠামোর দুর্বলতার জন্য, সেটা ঠিক করতে হবে বা কাজ করতে হবে এটা হচ্ছে কেন্দ্রীয় সরকার-এর, আর ২০ শতাংশ হচ্ছে রাজ্য সরকারের। যেমন রেল, বিমান, হাইওয়ে এইগুলি সবই কেন্দ্রীয় সরকারের। আমরা সোসাল ইনফ্রাস্ট্রাকচারটা করব বে-সরকারির সহায়তা নিয়ে। কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে কোনও অগ্রগতি দেখা যায় নি। যার ফলে আমাদের অবস্থাটা অনেকটা দুর্বল হয়েছে। কুচবিহার থেকে

যতগুলি ট্রেন এখানে আসে তাদের সময় লাগার কথা ১৬ ঘন্টা, কিন্তু সেইগুলি ভীষণ দেরি করে চলে। একটা বায়ুদূত সার্ভিস ছিল কলকাতা থেকে কুচবিহার, সেটা ওরা তুলে দিয়েছে। এই ব্যাপারে আমরা যখন বারবার বলি, তখন ওরা বলে, — কুচবিহার একটা প্রত্যন্ত জেলা, কুচবিহারে প্রচুর কাঁচামালও পাওয়া যায়, একটা ডাইরেক্ট এয়ার সার্ভিস দরকার, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সংস্থা তারা যেটা বলেন, সেটা শুনলে অবাক হয়ে যাবেন — কলকাতা কুচবিহার বায়ুদূত সার্ভিস চালু করতে গেলে যে লোকসানটা হয় সেটা যদি রাজ্য সরকার দেয়, তাহলে আমরা চালু করব। এটা হচ্ছে আগেকার কেন্দ্রীয় সরকারের নীতি। সেইজন্য পরিকাঠামোর উন্নতি হয় নি। এছাড়া আরও অনেক ঘটনা আছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১০,৭১২.৬১ কোটি টাকা বিনিয়োগের জন্য প্রোপোজাল এসেছে। এই অনাবাসী ভারতীয়দের রাজ্য সরকার কোথায় কতটা জমি দিয়েছে সেই হিসাবটা মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** যে সব প্রোজেক্ট ইমপ্লিমেন্ট হয়েছে সেই হিসাবটা আমি বলেছিলাম। জমির সম্বন্ধে আলাদা করে প্রশ্ন করলে আমি এর উত্তর দিতে পারি। একটা প্রশ্ন অনেক রকম হয়, ঠিক জমির পরিমাণ কত সেটা বলা যাবে না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গাঙ্গুলি আপনি ঐ হিসাবটা পরে ওনাকে দিয়ে দেবেন।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই বিভিন্ন বিনিয়োগের জন্য প্রস্তাব এসেছে কলকাতার আশেপাশে। কলকাতার আশেপাশে বলতে হাওড়া জেলাও পড়ে। এই জেলার মধ্যে কোনও প্রচেষ্টা রয়েছে কিনা যদি থাকে তাহলে তার মধ্যে জমি অধিগ্রহণ করা হয়েছে কিনা এবং হাওড়া জেলায় যে কলকারখানা বন্ধ হয়ে আছে সেই স্ট্রাকচারকে বিভিন্ন বিষয়ে ব্যবহার হচ্ছে। সেই স্ট্রাকচারকে এই সমস্ত প্রচেষ্টা পরিকল্পনার ক্ষেত্রে ব্যবহার হবে কিনা?

**মিঃ স্পিকার ঃ** নূতন মেম্বাররা কায়দা করে তিনটে প্রশ্ন একটার মধ্যে ঢুকিয়ে দিলে হবে না। এইভাবে প্রশ্ন করা যায় না।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** হাওড়া জেলার রুগ্ন শিল্প পুনরজীবনের জন্য রাজ্য সরকার যথেষ্ট সচেষ্ট। বে-সরকারি উদ্যোগে যারা এগিয়ে আসছে তাদের আমরা বলছি এটা না করলে ওটা করা যাবে না। হাওড়া জেলায় আমরা একটা শিল্প বিকাশ কেন্দ্র করেছি এবং তার মাধ্যমে সব জমি বিক্রি হচ্ছে এবং সেখানে অনেকগুলো কারখানাও চালু হয়েছে অনেক বাধা বিপত্তি অতিক্রম করে। সেখানে আরও জমির চাহিদা আছে, প্রায় ২০০ একর জমি নূতন করে প্রস্তাবাধীন আছে হাওড়া জেলার মধ্যে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী

মহাশয়-এর কাছে জানতে চাই অনাবাসী ভারতীয়দের শিল্প গঠনের জন্য যে হিসাবটা দিলেন এবং যারা প্রোপোজাল রেখেছেন তারা আবার ফিরে যাবার জন্য কথা বলেছেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ব্যাপারটা শুনুন, সারা পৃথিবীর যা অভিজ্ঞতা তাতে যা প্রস্তাব আসে তার শতকরা ৩০ থেকে ৪০ পার্সেন্ট যদি কার্যকর হয় তাহলে সেটা খুব ভালো বলতে হবে। তবে আপনি যেটা বললেন ফিরে যাবার কথা কেউ বলছেন না। ব্যাপারটা আপনি ঘুরিয়ে কি বলতে চাইলেন বুঝতে পারলাম না।

**শ্রী তিমিরবরণ ভাদুড়ি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, যে সমস্ত শিল্পপতিরা শিল্প করার উদ্যোগ নিয়েছে, সেখানে রাজ্য সরকার কোন শিল্পের উপর বেশি গুরুত্ব দিচ্ছেন।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** অনাবাসী ভারতীয়দের মধ্যে যাদের এক্সপার্টাইজ আছে, তাঁদের যতটা ক্যাপিটাল ইনভেস্টমেন্ট করার ক্ষমতা আছে ঠিক ততটাই টেকনিক্যাল এক্সপার্টাইজ আছে। তার মধ্যে রাজ্য সরকারের যেগুলোতে প্রয়োজন আছে সেই সব ক্ষেত্রে তাঁরা আসছেন। আমি একটা উদাহরণ দিচ্ছি — একজন অনাবাসী বাঙালী, তিনি আধুনিক রেলওয়ে টেকনোলজিতে অভিজ্ঞ। তিনি আমেরিকায় ৩০ বছর ধরে আছেন। তিনি পশ্চিমবঙ্গে গত ৪ বছর ধরে একটা কারখানা করার চেষ্টা করছেন। রাজ্য সরকার তাঁকে সবরকম সাপোর্ট দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু রেল দপ্তর থেকে অর্ডার না পেলে সেটা হবে না। তিনি অন্তত ১৫ বার জাফর শরিফের সঙ্গে দেখা করেছেন। আমরা একটা জমিও দেখি। রেল এখন খুবই পশ্চৎপদ অবস্থায় আছে, তাই এত অ্যাক্সিডেন্ট হয়। এসব ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমতি না পাওয়া গেলে কিছু হয় না। এছাড়া কম্পিউটার সফটওয়ারে বেশির ভাগ প্রস্তাব আসছে। আরও কিছু প্রেসিশন ইঞ্জিনিয়ারিং, ফুড প্রসেসিং, অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রি এবং মিডিয়াম স্কেল ইন্ডাস্ট্রিতে কারখানা করার প্রস্তাব আসছে।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি — এন. আর. আই.-র যাঁরা পশ্চিমবঙ্গে এসেছেন, তাঁদের বিভিন্ন স্পটে, হেলিকপটারে, প্লেনে করে নিয়ে যাওয়া, নিয়ে আসা, থাকা খাওয়ার খরচা এগুলো রাজ্য সরকার দিচ্ছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এরজন্য রাজ্য সরকারের এক পয়সাও খরচা হয় নি। রাজ্য সরকার যে জায়গার কথা বলে দিচ্ছেন সেই জায়গায় এন. আর. আই.-রা নিজেরা খরচা করে যাচ্ছেন। তাঁরা আমাদের রাজ্য সহ সারা ভারতেই যাচ্ছেন। এ বিষয়ে আরেকটা কথা বলি আগে কংগ্রেস সরকার যে নীতিগুলো গ্রহণ করেছিলেন তার ফলেই ওঁরা থমকে গিয়েছিলেন।

**গ্রামীণ জীবনবীমা**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) দারিদ্র সীমার নিচে থাকা লোকেদের জন্য ১৯৯৫ সালের ১৫ই আগস্ট থেকে কেন্দ্রীয় সরকার জীবনবিমা নিগমের মাধ্যমে যে গ্রামীণ জীবনবিমা প্রকল্প চালু করেছেন সে সম্পর্কে রাজ্য সরকারের নিকট কোনও তথ্য আছে কি না;

(খ) থাকিলে,

(১) এই প্রকল্পের রূপরেখাটি কিরূপ; এবং

(২) উক্ত প্রকল্পটি এই রাজ্যে চালু করার জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রকল্পটি দুরকম ঃ সাধারণ ও ভরতুকী প্রাপ্ত প্রকল্প। সাধারণ প্রকল্পে যোগদান করার বয়স সীমা ২০ থেকে ৫০ বছর। ভরতুকী প্রাপ্ত প্রকল্পে যোগদান করার বয়স সীমাও ২০ থেকে ৫০ বছর কিন্তু এক্ষেত্রে সদস্যকে দারিদ্র সীমার নিচে অবস্থিত পরিবারভুক্ত হতে হবে। ঐ পরিবারের কেবলমাত্র একজনই এই প্রকল্পের আওতায় আসতে পারবেন। ২০ থেকে ৪০ বছর বয়সের (প্রকল্পে যোগদানের দিনে) ব্যক্তির জন্য প্রিমিয়ামের বার্ষিক হার ৬০ টাকা এবং ৪০ থেকে ৫০ বছর বয়সের (প্রকল্পে যোগদানের দিনে) ব্যক্তির জন্য ৭০ টাকা। সাধারণ শ্রেণীর প্রকল্পের জন্য সদস্যকে প্রিমিয়ামের পুরো টাকা দিতে হবে। ভরতুকী প্রাপ্ত প্রকল্পের ক্ষেত্রে মোট প্রিমিয়ামের অর্দ্ধেক দেবেন সংশ্লিষ্ট সদস্য ও বাকি অর্দ্ধেক রাজ্য ও কেন্দ্রীয় সরকার সমান ভাবে ভাগ করে দেবেন।

প্রিমিয়াম দেওয়া বন্ধ হয়ে গেলে বা সদস্য/সদস্যার ৬০ বছর বয়স পূর্ণ হলে বিমার মেয়াদ শেষ হবে।

৬০ বছর বয়সের আগে বিমাকারীর মৃত্যু হলে তাঁর দ্বারা মনোনীত ব্যক্তি বিমাকৃত অর্থ বাবদ ৫০০০ টাকা পাবেন। কিন্তু ৬০ বছরের পরে বিমাকারীর মৃত্যু হলে বিমাকৃত অর্থের কিছুই পাওয়া যাবে না।

প্রকল্পটি পরিচালিত হবে পঞ্চায়েত মাধ্যমে।

(২) রাজ্য সরকার এই প্রকল্পটি এই রাজ্যে এখনই চালু করতে আগ্রহী নন, কারণ ঃ-

(ক) এই প্রকল্পে বিমাকারীর মৃত্যু ৬০ বছরের পরে হলে তাঁকে তাঁর মনোনীত ব্যক্তিকে কিছুই দেওয়া হবে না। এমন কি যেটুকু অর্থ বিমাকারী প্রিমিয়াম বাবদ দিয়েছিলেন, তাও জীবনবিমা নিগমের কাছেই থেকে যাবে।

(খ) এই প্রকল্প অনুযায়ী বিমাকারী ব্যক্তিদের কাছ থেকে নির্দিষ্ট সময় অন্তর প্রিমিয়ামের টাকা আদায় করার দায়িত্ব নিতে হবে পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের। পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের অনেক গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। জীবনবিমা নিগমের এজেন্ট হিসেবে কাজ করা তাঁদের মর্যাদা অনুরূপ নয়।

(গ) এখনও পর্যন্ত এই প্রকল্পে প্রশাসনিক ব্যয়ের জন্যে কোনও পরিষ্কার ব্যবস্থা করা নেই। অর্থাৎ এই প্রকল্পকে কাজে পরিণত করতে গেলে যেটুকু প্রশাসনিক ব্যয় হবে সবটাই পঞ্চায়েতগুলিকে অথবা রাজ্য সরকারকে বহন করতে হবে।

অবশ্য রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার ও জীবনবিমা নিগমকে জানিয়ে রেখেছেন যে যদি উক্ত নিগম নিজের চেষ্টায় প্রকল্পটি এ রাজ্যে চালাতে চান তাহলে রাজ্য সরকারের কোন আপত্তি নেই। সেক্ষেত্রে সম্ভবপর যাবতীয় সাহায্যও রাজ্য সরকার দিতে প্রস্তুত।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর রিপ্লাইতে বললেন, ৬০ বছরের পরে মারা গেলে আমানতকারি কোনও টাকা পাবে না, টাকাটা জীবনবিমা নিগমের কাছেই থেকে যাবে। কিন্তু সংবাদপত্রে এটা এইভাবে এসেছে, ৬০ বছরের পরে মারা গেলে আমানতকারি সুদসহ পুরো টাকাটা ফেরত পাবে। আমার জিজ্ঞাস্য, আপনি এই যে তথ্য পরিবেশন করলেন, এটা কি কনফার্ম হয়ে করেছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি কনফার্ম না হয়ে এখানে মাননীয় সদস্যকে বলব, এটা আশা করি মাননীয় সদস্য আশা করবেন না। খবরের কাগজ থেকে নয়, কেন্দ্রীয় সরকারের গাইড লাইন আমার হাতে আছে, যদি পড়তে চান পড়তে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** রিলেভেন্ট পার্টটা বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি একটা সেনটেন্স পড়ছি।

Exit 1, para 3, 60 years. 'Deaths occurring after 60 years will not be covered'.

এটা খুব পরিষ্কার ভাবেই বলা আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** নীতিগত কারণে, অর্থাৎ বিমাকারীর স্বার্থে আপনার সরকার শর্ত সাপেক্ষে প্রশাসনিক ব্যয় বহন করলেও যখন বিমাকারী টাকা ফেরত পাবে না, তখন

প্রশাসনিক ব্যয় বহন করলেও তো এই ত্রুটিটা থেকেই যাবে। সেক্ষেত্রে এই কনসেন্ট দিচ্ছেন, অথচ এক্ষেত্রে দিচ্ছেন না, এর কারণ কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য হয়ত আমার উত্তরটা সম্পূর্ণভাবে অনুধাবন করেন নি। কেন্দ্রীয় সরকারের এই প্রকল্প এই রাজ্যে কার্যকর করতে আমরা অস্বীকার করেছি, এখনও করছি। তার কারণ তিনটে ক, খ, গ করে বলেছি। প্রথম কারণ এই, বলা হয়েছে ৬০ বছর পরে মারা গেলে এক পয়সাও ফেরত পাবে না। অর্থাৎ, এই প্রকল্পের সুবিধা যদি পেতে হয়, তাহলে লোককে বলতে হবে যে ৬০ বছরের আগেই মারা যাও, তার বেশি বাঁচা যাবে না। এটা উদ্ভট প্রকল্প। দ্বিতীয় বলা হয়েছে, পঞ্চায়েত জীবনবিমা নিগমের এজেন্ট হিসাবে কাজ করবে। ৭৩তম সংবিধান সংশোধনীতে বলা হয়েছে, তার স্পিরিট এরকম। এল. আই. সি.-র এজেন্ট হিসাবে কাজ করা, এটা খুব অপমানজনক বলেই মনে হয়েছে। তৃতীয় বলেছিলাম প্রশাসনিক ব্যয় — ১, ২, ৩ এই ক্রম অনুযায়ী। প্রথম কারণটা আমাদের দূর করতে হবে। ৬০ বছরের পরও যদি বেঁচে থাকে, তাহলে আপনি যে টাকা দিচ্ছেন, রাজ্য সরকার যে টাকা দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছেন, এত বছর ধরে দিচ্ছেন, তা তো সুদ সহ ফেরত দিতে হবে। কিন্তু ওরা কি বলছেন, সেটা আপনিও বুঝতে পারছেন না, আমিও বুঝতে পারছি না, হয়ত ওরাও বুঝতে পারছে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** যাতে আমানতকারি সুদ সহ টাকা ফেরত পেতে পারে, সেই ভাবে প্রকল্পটিকে সংশোধন করে এই রাজ্যে কার্যকর করার জন্য কোনও প্রস্তাব দিয়েছেন কিনা, জানতে চাইছি। প্রশ্ন উঠেছে এই প্রকল্পে ৫০ পার্সেন্ট টাকা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারকে ভাগাভাগি করে দিতে হবে। রাজ্য সরকার এক্ষুণি এই টাকাটা ব্যয় করতে চাইছেন না। এই জন্য অন্যান্য বিভিন্ন রাজ্যে এই প্রকল্প চালু করলেও পশ্চিমবঙ্গ সরকার এটা গ্রহণ করছেন না, কেন্দ্রীয় মন্ত্রক থেকে এই ধরণের অভিযোগ উঠেছে। বিমাকারি সুদসহ তার টাকা যাতে ফেরত পেতে পারে, এই ভাবে সংশোধন করে প্রকল্পটি চালু করার কথা ভাবছেন কি?

[11-40 — 11-50 A.M.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রথমত যে অভিযোগের কথা আপনি বলছেন সে সম্বন্ধে আপনাকে পরিষ্কার করে বলছি — ভিত্তিহীন। আমাদের দিতে হবে প্রিমিয়ামের ৫০ পার্সেন্ট। এর অর্দ্ধেক কেন্দ্র এবং অর্দ্ধেক রাজ্য দেবে। এটা দিতে আমাদের কোনও কার্পণ্য নেই। এখন হলে এখনই দেব, তা আমি দায়িত্ব নিয়ে বলতে পারি। কিন্তু আমাদের অসুবিধাগুলো আমি আগেই বলেছি। এটা যেন মনে করবেন না যে, অন্য রাজ্য এটা কার্যকর করছেন। পঞ্চায়েতের সদস্যরা এল. আই. সি. এজেন্ট হতে চান না। অন্য রাজ্য সবাই অস্বীকার করেছেন। আমরা পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে এল. আই. সি.-র লোকেরা আমাদের সঙ্গে দেখা করবার জন্য এসেছিলেন। তখন আমরা এটা অস্বীকার করলাম। অনেক রাজ্য আমাদের সমর্থন করলেন। কিন্তু যারা কথা বলতে এসেছিলেন তাঁরা বললেন যে, আপনি আপত্তি করছেন

বলেই অন্যরাও আপত্তি করছেন। আমি ওঁদের বলেছি, আমরা এটা কখনও কার্যকর করব না। মাননীয় সদস্যরা এখানে যেসব কথা বললেন সেসব কথাও আমি বলেছি এবং আরও বলেছি, এটা না করলে আমি কার্যকর করব না। এর সংশোধন করতে হবে। এটাও বলেছি, আপনারা রাজ্য সরকারের টাকা, কেন্দ্রীয় সরকারের টাকা, দরিদ্র মানুষের টাকা নিয়ে ব্যবসা করবেন, সুদ খাবেন — এটা আমরা মেনে নেব না, এটার সংশোধন করতে হবে। গত ৩রা মার্চ দিল্লিতে একটা সরকার ছিল — যদিও এখন আর সেই সরকার সেখানে নেই। যাই হোক, তখন ওঁদের টনক নড়লো। এখন দেখা যাক কি হয়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় মন্ত্রিসভার ৩ নম্বর মন্ত্রী। স্বাভাবিকভাবেই মনে হয় সেই জন্য তাঁর উত্তরের ধার বাড়ছে। স্যার, উনি সাধারণ প্রশ্নের জবাব দিতে কে সরকারে ছিলেন, কে সরকারে আছেন তা নিয়ে এসেছেন। এটা রেলেভেন্ট নয়। স্যার, মাননীয় মন্ত্রী দুটো কারণে আপত্তি জানিয়েছেন, এক, ৬০ বছরের পরে বিমাকারীর মৃত্যু হলে বিমাকৃত অর্থের কিছুই পাওয়া যাবে না। সে কোন সুবিধাই পাবে না। দ্বিতীয়ত, পঞ্চায়েতকে এল. আই. সি.-র এজেন্ট হতে বলা হয়েছে। এটা পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের মর্যাদার অনুরূপ নয় — এই দুটো কথা বলা হয়েছে। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনি কেন্দ্রীয় সরকারের প্রকল্প প্রত্যাহার করে দিলেন অর্থাৎ এখানে ৬০ বছরের কম, দারিদ্র সীমার নিচে যারা আছে তারা জীবনবিমার সুযোগ পাবে না। তাহলে আপনি কি এই রাজ্যের দরিদ্র-কৃষক-শ্রমিক-দের জন্য কোনও কৃষিবিমা চালু করছেন? কারণ আপনাদের এই সিদ্ধান্তের জন্য স্পেশ্যালি গরিব সোস্যাল সিকিউরিটি থেকে বঞ্চিত হবে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য বললেন, আমার বক্তব্যের ধার নাকি একটু বেড়েছে। আমি জানি না, মাননীয় সদস্য বিরোধী দলের নেতা নির্বাচিত না হতে পারাতে তাঁর ধার একটু কমেছে কিনা। মাননীয় সদস্য সোস্যাল সিকিউরিটির কথা বলেছেন। আমি তাঁকে জানাই — "লালগি" বলে একটা প্রকল্পের প্রস্তাব আমাদের আছে। আশা করি আমরা এটা চালু করতে পারব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে আমাদের মুখ্যমন্ত্রী আছেন, বর্তমানে কেন্দ্রে আগের সরকার নেই। তাঁরা লোক দেখানো পরিকল্পনা নিয়েছিলেন এটা আমরা জানি।

বর্তমান সরকার ঘোষণা করেছেন বিশেষ করে যারা হত দরিদ্র মানুষ তাদের প্রতি তাঁদের দায় বদ্ধতার কথা বলেছেন। এক্ষেত্রে বর্তমান সরকার আসার পর আমাদের রাজ্যে যারা দারিদ্র সীমার নিচে বাস করে — যে ভাবে আপনি ব্যাখ্যা করলেন আমাদের রাজ্যে ৬০ বছর পরও যারা বেঁচে থাকবে তারা যাতে সেই সুযোগ পান, এই রকম কোনও প্রস্তাব বিবেচনা করছেন কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমাদের প্রস্তাব আমরা পাঠিয়ে দিয়েছি। আমাদের ১৫ই আগস্ট করার দরকার হয় না। বাজেট আসছে, রাজ্যের হবে, কেন্দ্রেরও হবে, দেখা যাক কি হয়?

### নিরাপদ পানীয় জল

***২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮।) শ্রী আবু আয়েস মন্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) ১৯৯৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত গ্রামীণ জন সংখ্যার শতকরা কত ভাগ মানুষকে নিরাপদ পানীয় জল সরবরাহ করা সম্ভব হয়েছে; এবং

(খ) তন্মধ্যে নলবাহিত জল প্রকল্প দ্বারা উপকৃত মানুষের শতকরা সংখ্যা কত?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) ৭৬.৮৬ শতাংশ।

(খ) ১৫.৪৯ শতাংশ।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে উত্তর দিলেন তাতে দেখা যাচ্ছে ১৯৯৫-৯৬ সালের বাজেট ভাষণে এই কথা বলেছিলেন যে ১৯৯৬ সালের ৩১শে মার্চ এই রাজ্যে গ্রামীণ জন সংখ্যার শতকরা ৭০.২ ভাগ মানুষের কাছে নিরাপদ পানীয় জল পৌছে দিতে পারবেন বলে আশা প্রকাশ করেছিলেন। এখন যে উত্তর দিলেন সেটা আগে যে আশা প্রকাশ করেছিলেন তার থেকে অনেক বেশি, আপনার সাফল্য ৭৬.৮৬ ভাগ এবং নলবাহিত প্রকল্পে উপকৃত মানুষের শতকরা হিসাব হচ্ছে ১৫.৪৫ ভাগ। আপনার কাছে জানতে চাইছি ১৯৭৭ সালে বামফ্রন্ট যখন ক্ষমতায় আসে তখন এই উভয় ক্ষেত্রে নিরাপদ পানীয় জল গ্রামীণ মানুষদের কাছে সরবরাহের ক্ষেত্রে তার শতকরা হার এবং নলবাহিত জল সরবরাহের হার জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** সরকারি কাগজপত্র যা আছে তা দেখে হিসাব দিচ্ছি, মার্চ ১৯৭৭ পর্যন্ত ১৪ পার্সেন্ট পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষ তারা যেটাকে সেফ ওয়াটার বলে যেটা এখন ৭৬ বলা হল সেটা পেতেন, আর পাইপ বাহিত যেটা বলা হচ্ছে সেটা ০.০৫ পার্সেন্ট ছিল।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি প্রায় ২৩ ভাগ মানুষ এখন বাকি আছে. কত সালের মধ্যে গ্রামীণ এই সংখ্যক মানুষকে নিরাপদ পানীয় জল পৌছে দিতে পারবেন বলে আশা করছেন।

**শ্রী গৌতম দেব ঃ** আমাদের বাকি যেটা আছে তার মধ্যে ডুয়ার্স অঞ্চলের পাথুরে জায়গায় একটা হচ্ছে সুন্দরবনের দ্বীপগুলিতে এটা বাদে এখন কিছু স্পেশাল ব্যবস্থা করতে

হবে, আমরা এই ফিনান্সিয়াল ইয়ারে যে বাজেট পেশ করব তাতে এখানে যে ২ হাজার ৯০০ হ্যাবিটেশন আছে ৮০ হাজার হ্যাবিটেশনের মধ্যে এই পশ্চিমবাংলায় যেটা বলা হচ্ছে নট কভার্ড, সেটা আমরা এই ফিনান্সিয়াল ইয়ারে শেষ করব। আর সেফ ওয়াটারের ক্ষেত্রে পাহাড়ে ব্যাকটিরিয়ার কতগুলি ব্যাপার আছে, আগামী দু-তিন বছরের মধ্যে জলের সোর্স ঠিক করে, ব্যাকটিরিয়া না থাকে যেটাকে আমরা ক্লিনিক্যালি সেফ ওয়াটার বলছি সেটা আমরা দু-তিন বছরের মধ্যে দিতে পারব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৫-৯৬ সালে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক কর্মসূচি বাবদ যে অর্থ খরচ হয়েছে এবং যে বিরাট সাফল্য অর্জিত হয়েছে তাতে কেন্দ্রীয় সরকার কোনও সাহায্য করেছে কি?

**শ্রী গৌতম দেব ঃ** হ্যাঁ, এর মধ্যে ৪০ কোটি টাকার মতো কেন্দ্রীয় সাহায্য আছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, বামফ্রন্ট সরকার ১৯ বছর ধরে ক্ষমতায় থাকার পরেও পশ্চিম বাংলার ৩৮ হাজার গ্রামের মধ্যে ১১ হাজার গ্রামে এখন পর্যন্ত পরিশ্রুত পানীয় জল সরবরাহের কোনও ব্যবস্থা হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয় শতকরা হিসাব দিচ্ছেন, এতে সাধারণ মানুষের বোঝার অসুবিধা হচ্ছে। উনি বলছেন, শতকরা ৭৬ ভাগ গ্রামে পানীয় জল সরবরাহের ব্যবস্থা হয়েছে, অথচ আমরা দেখছি ১১ হাজার গ্রামে এখনও পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। সে অঞ্চলগুলোকে বাদ দিয়েও আমরা দেখছি ব্যাপক অঞ্চলের মানুষ আর্সেনিক দূষণের কবলে পড়ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি কত মানুষ আর্সেনিক দূষণের কবলে পড়েছে?

**শ্রী গৌতম দেব ঃ** পশ্চিমবাংলায় মোট ৩৭ হাজার ৮০০ মতো গ্রাম আছে। এখন ভারত সরকার হিসাবের সুবিধার জন্য ভিলেজকে আর ইউনিট ধরছে না, এখন হ্যাবিটেশন বলছে। পশ্চিমবাংলায় ৮০,০০০ হ্যাবিটেশন নির্দিষ্ট হয়েছে। গত ফাইনান্সিয়াল ইয়ারে আমাদের ৬,৩০০-র কাছাকাছি হ্যাবিটেশন বাকি ছিল কভার্ড হতে। আর বাকিগুলো আইদার ফুললি কভার্ড অর পার্টলি কভার্ড। আমরা গত বছর ৩,২০০-র মতো করেছি; এরপর বাকিটাও করে ফেলব। তারপর এমন কোনও হ্যাবিটেশন থাকবে না যেখানে পানীয় জলের ব্যবস্থা নেই। আমাদের পি. এইচ. ই.-র নিজস্ব ১,৭৬,৪৮৫টি টিউবওয়েল আছে — হয় হাতে পাম্প করা অথবা রিগ বোর্ড টিউবওয়েল। ৩৮ হাজার গ্রামে যদি ১ লক্ষ ৭৬ হাজার টিউবওয়েল থাকে তাহলে পানীয় জল বিহীন গ্রাম খুঁজে পাওয়া মুশকিল। তবুও আমরা বলছি ডুয়ার্সের কিছু অঞ্চলে, কাঁথি মহকুমার কিছু অংশে এবং সুন্দরবনের কিছু কিছু অঞ্চলে প্রবলেম রয়েছে এবং এই সব অঞ্চলের প্রবলেম একটু অন্য রকম। সেই প্রবলেমগুলো আমাদের আলাদা আলাদা ভাবে ট্যাকেল করতে হবে। আর্সেনিক নিয়ে এখানে আলাদা একটা প্রশ্ন আছে, সে প্রশ্নের উত্তরে আমি ওটা বলব। এ প্রশ্নে ওটা আসে না।

**শ্রী পরেশ দাস ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি নলবাহিত জল প্রকল্পে যে সমস্ত কর্মীরা নিযুক্ত থাকেন, তাদের স্টেট গভর্নমেন্ট নিয়োগ করে, না কন্ট্রাক্টরের মাধ্যমে তাদের নিয়োগ করা হয়। কন্ট্রাক্টরের মাধ্যমে যদি নিয়োগ করা হয় তাহলে তাদের কি ভাবে নিয়োগ করা হয় এবং তাদের কত মাইনে দেওয়া হয়?

**শ্রী গৌতম দেব ঃ** এ বিষয়ে আলাদা প্রশ্ন এলেই ভাল হত। তবে প্রশ্ন যখন করেছেন তখন আমি বলছি, আমাদের পি. এইচ. ই.-তে দুটো সিস্টেম আছে। এক, আমাদের আগের থেকেই কিছু মাস্টার রোলের লোক আছে, তারা কিছু দেখে। আর বাকিগুলোর ক্ষেত্রে পি. এইচ. ই. কন্ট্রাক্টর নিয়োগ করে। কন্ট্রাক্টরের সেই লোকেরা বা স্টাফেরা পাম্প চালায় এবং বন্ধ করে। এই হচ্ছে আর একটা সিস্টেম।

সেটা কন্ট্রাক্টর লাম্পসাম টাকা সরকারের কাছে থেকে পায়। তার মধ্য থেকে তারা লেবার পেমেন্ট করে এবং অন্য কিছু খরচা করে। এর ডিটেলস আমার কাছে নেই। এর সাথে আর্সেনিক-এর ব্যাপারটা জড়িয়ে কি বলব? আলাদা ভাবে প্রশ্ন এলে আমি উত্তর দেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি টিউবওয়েল দেবার কথা বলেছেন। এটা আমি স্বীকার করি এবং আপনার কাছ থেকে চেয়েও পেয়েছি। কিন্তু আপনি খেয়াল রাখছেন কিনা জানি না — টিউবওয়েল একবার খারাপ হয়ে গেলে তাকে আর সারানো হয় না। সারাবার কোনও দায়িত্ব পঞ্চায়েত নেয় না। আমাদের দক্ষিণ ২৪-পরগনা জেলায় বারুইপুর অঞ্চলে ১ লক্ষ মানুষ বাস করেন যারা আর্সেনিক অ্যাফেক্টেড। বেশির ভাগ টিউবওয়েলই পরীক্ষা করে দেখা গেছে আর্সেনিক আছে। নলবাহী জল ১৫.৪৫ পার্সেন্ট লোককে দেওয়া হয়েছে। আপনার এইরকম কোনও পরিকল্পনা আছে কি, আর্সেনিক প্রভাবিত অঞ্চলে, যেমন, বারুইপুর এবং তার আশে পাশের অঞ্চলে সেখানে কোনও প্রজেক্ট নেওয়া হচ্ছে কিনা সমস্ত মানুষের কাছে নলবাহী জল সরবরাহ করার জন্য?

**শ্রী গৌতম দেব ঃ** রাজ্যপালের ভাষণে দেখবেন, এটা শুধু একটা গভর্নমেন্টের ডিপার্টমেন্টের কথা নয়, টোটাল গভর্নমেন্ট পলিসি ঠিক করে। সেখানে লেখা হয়েছে, শুধু টিউবওয়েল নয়, জোর দেওয়া হবে পাইপ ওয়াটারের উপর। যার জন্য ০.০৫ পার্সেন্ট ট্যাপের জল খায় গ্রামের লোক সেটা এখন ১৬ কাছাকাছি গেছে। এখন পর্যন্ত ১২৫টি স্কীমের কাজ চলছে। সেগুলি এ বছরে কিছু শেষ হবে আর আগামী বছরের মধ্যে সব শেষ হয়ে যাবে। তাতে পশ্চিম বাংলায় ২২ ভাগ গ্রামাঞ্চলের মানুষকে ট্যাপের জল খাওয়াবো। আগামী দিনে এটার উপরই জোর দেওয়া হবে। এটা হচ্ছে নাম্বার ১। টিউবওয়েলের জন্য আমরা পঞ্চায়েতকে টাকা দিয়ে দিই। এটা পি. এইচ. ই. করে না।

**(ভয়েস ঃ— আগামী বলতে কবে হবে?)**

আপনারা এই ২০ বছরে ৮২ জন কংগ্রেসের এম. এল. এ. হয়েছেন। ডাবল যখন হবে সেটাই হবে তখন আগামী। আপনারা ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত করেছেন ০.০৫ আর এই ২০ বছরের মধ্যে আমরা করেছি ১৬। আর আগামী বছরের মধ্যে এটা ২২ হবে। আমরা এইভাবে এগুবো। এবার আপনি যেটা বলেছেন সেই সম্পর্কে বলছি, আপনি নিজেই জানেন, আমাদের বজবজ, সোনারপুর, বারুইপুর এবং অন্যান্য যেসব জায়গা আছে সেইসব জায়গার জন্য ২৩৬ কোটি টাকা ব্যয়ে একটা স্কীম করেছি যেটা ভারতবর্ষের মধ্যে এত বড় রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীম আগে হয় নি। দিল্লি থেকে পলিসির অ্যাপ্রুভাল নিয়ে এসেছি। গঙ্গা থেকে জল তোলা হবে। সেই জল দুটো মিউনিসিপ্যালিটি — একটা বারুইপুর আর একটা সোনারপুর-রাজপুর এবং ৫।৬টি ব্লক যেমন, ভাঙড়, বারুইপুর, সোনারপুর, জয়নগর প্রভৃতি গোটা অঞ্চলে কভার করে দেওয়া হবে। সেটার ডিটেলিং হচ্ছে, আশা করছি এই বছরে শুরু করতে পারব।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মিউনিসিপ্যালিটি এবং রাজ্য সরকার যৌথ উদ্যোগে পি. এইচ. ই.-র পক্ষ থেকে যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে সেগুলি কয়েক বছরের মধ্যে সম্পন্ন করা হবে — এখন ২টি ফেজে এল. ও. সি. সার্টিফিকেট সেই সমস্ত জায়গায় গেছে কিনা? কারণ আমরা জানি, মেদিনীপুর শহরে পানীয় জলের সঙ্কট নিরসনে একটা মাস্টার প্ল্যান নেওয়া হয়েছে। কিন্তু দ্বিতীয় ফেজে কাজ শুরু করতে পারছে না এল. ও. সি. না যাওয়ার জন্য?

[12-00 — 12-10 P. M.]

**শ্রী গৌতম দেব ঃ** আপনি কি প্রশ্ন করলেন বুঝলাম না। এ তো মিউনিসিপ্যালিটি করবে, আমরা কিছু টাকা দেব। এর ডিটেলসে এখনই কিছু বলতে পারছি না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন তিনি জলের সমস্যার অনেক সমাধান করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে গ্রামের অধিকাংশ টিউবওয়েল খারাপ হয়ে গিয়েছে, জলের স্তর নিচে নেমে গিয়েছে? আমার এলাকায় উলুবেড়িয়া, শ্যামপুরে ৫০ পার্সেন্ট মানুষ এই গরমের সময় পানীয় জল পাচ্ছে না। নলকূপগুলি খারাপ হয়ে গিয়েছে। এইসব টিউবওয়েলগুলি রিসিংকিং করতে অনেক টাকা খরচ হয়। সিংকিং করতেও একই খরচ হয়। এইসব টিউবওয়েলগুলি ঠিক করে করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আমি তো বললাম যে এক লক্ষ ৭০ হাজার টিউবওয়েল শুধু পি. এইচ. ই.-র। এছাড়া পঞ্চায়েতের টাকায় টিউবওয়েল আছে, মিউনিসিপ্যালিটির টিউবওয়েল আছে। এখন ভাগ ভাগ করে করলে সমস্যা হবার কথা নয়। আপনি যেটা বলেছেন ঠিকই যে একটা সময় সমস্যা হয় তার বড় কারণ হচ্ছে জলের স্তরটা নেমে যায়। বর্ষার সময় এটা কিন্তু হবে না। পি. এইচ. ই. তো সব করে না। আমরা তাই পঞ্চায়েত ইত্যাদিদের

বলেছি যে সেকেন্ড লেয়ার থেকে জলটা তুলবেন। পেয়ে যাচ্ছেন বলে চট করে উপর থেকেই তুলবেন না। এ সম্বন্ধে অ্যাওয়ারনেসের প্রয়োজন আছে। এ ব্যাপারে সকলের সাহায্যের দরকার আছে। পঞ্চায়েতকে আমরা বলেছি।

## Starred Questions

## (To which written answers were laid on the Table)

### শিল্পস্থাপনে বিনিয়োগ

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১।) **শ্রী সুকুমার দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম রাজ্যে শিল্প স্থাপনের জন্য ইতিমধ্যে কয়টি সমঝোতাপত্র স্বাক্ষর করেছেন;

(খ) এর ফলে,

(১) রাজ্যে শিল্পস্থাপনের জন্য কত পরিমাণ অর্থ বিনিয়োগ হবে বলে আশা করা যায়; এবং

(২) কত সংখ্যক মানুষ কর্মসংস্থানের সুযোগ পাবে বলে মনে করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৩টি।

(খ) (১) প্রস্তাবিত বিনিয়োগ ৪,৯৭২ কোটি টাকা।

(২) ৭,৮৬৫ জন।

### শান্তিনিকেতন-শ্রীনিকেতন উন্নয়ন পর্ষদ

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮১।) **শ্রী তপন হোড় ঃ** নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

১৯৯৫-৯৬-এর আর্থিক বছরে 'শান্তিনিকেতন-শ্রীনিকেতন উন্নয়ন পর্ষদ'-কে রাজ্য সরকার কত টাকা দিয়েছেন?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৫-৯৬-এর আর্থিক বছরে শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়ন পর্ষদকে রাজ্য সরকার নিম্নরূপ অর্থ বরাদ্দ করেছেন ঃ—

| | | | |
|---|---|---|---|
| অনুদান | — | মোট | ২২ লক্ষ টাকা। |
| ঋণ | — | মোট | ৭২,৩০,৪৪৪ টাকা। |

**চিড়িয়াখানা পরিচালন সমিতি**

***৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) **শ্রী সৌগত রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) কলকাতা চিড়িয়াখানার পরিচালন সমিতি কি ভিত্তিতে গঠন করা হয়েছে ও সমিতির সদস্যদের নাম কি; এবং

(খ) এই চিড়িয়াখানা কলকাতার বাইরে স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলিপুর জুলজিক্যাল গার্ডেন (ম্যানেজমেন্ট) রুলস, ১৯৫৭ এর ভিত্তিতে পরিচালন সমিতি গঠন করা হয়েছে যার সদস্যদের নাম নিম্নে প্রদত্ত হল ঃ

**পদাধিকার বলে —**

(১) মেয়র, কলিকাতা কর্পোরেশন প্রতিনিধি।

(২) মুখ্য বনপাল, বন্যপ্রাণী, পশ্চিমবঙ্গ সরকার।

(৩) বিভাগীয় কমিশনার, প্রেসিডেন্সি বিভাগ।

(৪) অধিকর্তা, প্রাণী সম্পদ বিকাশ, পশ্চিমবঙ্গ সরকার।

(৫) সুপারিন্টেনডেন্ট ইঞ্জিনিয়ার, প্রেসিডেন্সি বিভাগ পূর্ত দপ্তর।

(৬) প্রধান সচিব, বন বিভাগ, পশ্চিমবঙ্গ।

(৭) অধিকর্তা, জুলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া বা তাঁর প্রতিনিধি।

(৮) কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য বা তাঁর প্রতিনিধি।

(৯) অধিকর্তা, আলিপুর চিড়িয়াখানা।

(১০) সচিব, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগ।

**রাজ্য সরকারের মনোনীত সদস্য —**

(১) শ্রীমতী সুপ্রিয়া আচার্য।

(২) শ্রী অনিল কুমার মুখার্জি, এম. এল. এ. উপাধ্যক্ষ, বিধানসভা।

(৩) শ্রী সুবোধ রায়।

(৪) ডাঃ নরেশ ব্যানার্জি।

(৫) ডাঃ এম. এস. দাস।

(৬) শ্রী অরুনাভ দত্ত।

(৭) ডাঃ সুকেশ রঞ্জন চক্রবর্তী।

(৮) শ্রী রমাপ্রসাদ ব্যানার্জি।

(৯) শ্রী এস. এল. স্রফ।

(১০) শ্রীমতী চিত্রলেখা টোডি।

(১১) শ্রী চিত্ত গুহঠাকুরতা।

(১২) শ্রী ভবতোষ রায়।

(খ) না।

## আর্সেনিক কবলিত এলাকায় পরিশুদ্ধ জল

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪০।) **শ্রী ইউনুস সরকার :** জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) আর্সেনিক কবলিত এলাকাগুলিতে পরিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না;

(খ) করে থাকলে, কোন কোন এলাকার জন্য তা করা হয়েছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, মালদহ, বর্ধমান, হাওড়া এই সাতটি জেলা আংশিক ভাবে আর্সেনিক কবলিত। সবগুলি জেলাতেই নিরাপদ পানীয় জল সরবরাহের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

প্রথম পর্যায়ের কাজ প্রায় সমাপ্ত। দ্বিতীয় পর্যায়ের কাজ কবে শেষ হবে এখনই বলা যাচ্ছে না।

## Incidents of Fire

***33** (Admitted Question No. *333) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state —

(a) The total number of cases of fire recorded in the Fire Brigade in West Bengal during the period from 1992 to 1995, and

(b) In such cases;

(i) Value of property lost; and

(ii) Number of lives lost ?

**Minister-in-charge of Municipal Affairs Department**

| | | | | |
|---|---|---|---|---|
| (a) | (i) | 1992-93 | ... | 6,707 |
| | (ii) | 1993-94 | ... | 12,888 |
| | (iii) | 1994-95 | ... | 7,726 |
| | | **Total** | ... | **27,321** |
| (b) | (i) | 1992-93 | ... | Rs. 7,30,26,000.00 |
| | (ii) | 1993-94 | ... | Rs. 15,33,35,000.00 |
| | (iii) | 1994-95 | ... | Rs. 35,40,54,000.00 |
| | | **Total** | ... | **Rs. 58,04,15,000.00** |
| | (i) | 1992-93 | ... | 123 |
| | (ii) | 1993-94 | ... | 233 |
| | (iii) | 1994-95 | ... | 94 |
| | | **Total** | ... | **450** |

**যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রো-কেমিক্যালস**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫।) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) চ্যাটার্জি সোরস ম্যানেজমেন্ট, টাটা গোষ্ঠী এবং রাজ্য সরকারের মধ্যে যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্পের প্রাথমিক চুক্তিপত্র স্বাক্ষরিত হয়েছে কি না;

(খ) হলে, প্রকল্পটির অগ্রগতি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(গ) উক্ত প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) মূল প্রকল্পটি চালু হলে কতজনের কর্মসংস্থানের সুযোগ থাকবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জমি অধিগ্রহণ, পুনর্বাসন, এলাকা প্রস্তুতকরণ, সমস্ত রকমের পরিকাঠামোগত সুযোগ সুবিধা, বৈদ্যুতিক শক্তি, জল, রাস্তা, গুদাম ইত্যাদি সম্পূর্ণ হয়েছে।

সমস্ত প্রকার প্রযুক্তি নির্বাচন করা হয়েছে। লাইসেন্সরের অফিসে সমস্ত ইউনিটগুলির জন্য প্রক্রিয়াকরণ (Processing) এবং প্রাথমিক নক্সার কাজ এগিয়ে চলেছে। সমস্ত রকম সরকারি অনুমোদন পাওয়া গেছে।

(গ) প্রকল্পটির কারিগরি সমাপ্তি ১৯৯৯ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(ঘ) প্রকল্পটির বাণিজ্যিক উৎপাদন শুরু হলে প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে আনুমানিক ১ লক্ষ ৫০ হাজার ব্যক্তির কর্মসংস্থান হবে বলে আশা করা যায়।

**হীরাপুরে জলকষ্ট**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্ধমান জেলার হীরাপুর বিধানসভার অন্তর্গত আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের ১৭টি ওয়ার্ড ও কুলটি পৌরসভার ২টি ওয়ার্ডের জলকষ্ট নিবারণের জন্য রাজ্য সরকার কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, তা কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) শহরাঞ্চলে পানীয় জল সরবরাহের দায়িত্ব সংশ্লিষ্ট মিউনিসিপ্যাল কর্তৃপক্ষের। শুধুমাত্র সংশ্লিষ্ট কর্তৃপক্ষের অনুরোধেই সাধারণত সরকার সাহায্য করে থাকেন।

(খ) আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের পক্ষ থেকে উক্ত কর্পোরেশনের ১৯টি নব অন্তর্ভূক্ত ওয়ার্ডের (ওয়ার্ড নং ৩১ — ৫০) জলাভাব সম্পর্কে অবহিত করেন এবং ব্যাপক জল সরবরাহ প্রকল্পের আওতায় আনবার জন্য অনুরোধ করা হয়েছে। এটি বিবেচনা করা হচ্ছে। কুলটি মিউনিসিপ্যাল কর্পোরেশনের জল সরবরাহ বৃদ্ধির কোন প্রস্তাব নেই।

## চাঁচোলে মহকুমা

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৩।) **শ্রী মহবুবুল হক :** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) মালদহ জেলার চাঁচোলে কোনও নূতন মহকুমা গড়ার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর করা সম্ভবপর হবে?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) নির্দিষ্ট সময় সীমা বলা সম্ভব হচ্ছে না। তবে বিষয়টি দ্রুত রূপায়ণের চেষ্টা চলছে।

## পানীয় জলের ব্যবস্থা

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮।) **শ্রী সুনীতি চট্টরাজ :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

সিঁউড়ি বিধানসভা কেন্দ্রের অন্তর্গত কোন কোন মৌজায় এখনও পানীয় জলের কোন ব্যবস্থা করা সম্ভব হয় নি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিধানসভা কেন্দ্র ভিত্তিক কোনও হিসাব রাখা হয় না। ব্লক ভিত্তিক, গ্রাম ভিত্তিক, এবং পাড়া ভিত্তিক হিসাব রাখা হয়। সিউড়ি ১ নং ব্লকের পাঁচ পুকুরিয়া গ্রামের মাঝিপাড়া অঞ্চল ছাড়া সিউড়ি থানার অন্তর্গত সমগ্র স্থানে নিরাপদ পানীয় জলের বন্দোবস্ত আছে।

**ইউটিলাইজেশন সার্টিফিকেট**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) এটা কি সত্যি যে, গত ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কয়েকটি জেলা পরিষদ থেকে বরাদ্দকৃত অর্থ ব্যয়ের ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া যায় নি;

(খ) সত্যি হলে —

(১) কোন কোন জেলা পরিষদ;

(২) ঐ জেলা পরিষদগুলির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না; এবং

(৩) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) ও (৩) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে হোমগার্ড**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ও শ্রী ইউনুস সরকার ঃ** অসামরিক প্রতিরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) রাজ্যে বর্তমানে হোমগার্ডদের সংখ্যা কত;

(খ) তার মধ্যে মহিলার সংখ্যা কত;

(গ) রাজ্যে উক্ত বিভাগে ক্যাজুয়াল হোমগার্ড আছে কি না;

(ঘ) থাকলে, ক্যাজুয়াল হোমগার্ডদের সংখ্যা কত;

(ঙ) উক্ত হোমগার্ডদের স্থায়ীকরণের কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(চ) করে থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**অসামরিক প্রতিরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২,৫৫৯ জন।

(খ) ১,১৬০ জন।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) না।

(চ) প্রশ্ন ওঠে না।

**নিবিড় গ্রামোন্নয়ন**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী সুকুমার দাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি —

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে নিবিড় গ্রামোন্নয়ন বাবদ রাজ্যে কত টাকা ধার্য ছিল;

(খ) এর মধ্যে কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক দেয় টাকার পরিমাণ কত; এবং

(গ) ঐ টাকা সম্পূর্ণরূপে ব্যয় করা হয়েছে কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে নিবিড় গ্রামোন্নয়ন বাবদ এ রাজ্যে ৭৪৭২.২০ লক্ষ টাকা ধার্য ছিল।

(খ) মোট ধার্য ৭৪৭২.২০ লক্ষ টাকার মধ্যে কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক দেয় টাকার পরিমাণ ছিল নিম্নরূপ ঃ—

কেন্দ্র — ৩৭,৩৬.১০ লক্ষ টাকা।

রাজ্য — ৩৭,৩৬.১০ লক্ষ টাকা।

(গ) ব্যাঙ্কগুলি সময়মতো টাকা না দেওয়ায় (ডিসবার্সমেন্ট না করায়) উক্ত টাকা

সম্পূর্ণরূপে ব্যয় করা যায় নি।

## রাজ্যে পৌরসভা

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২।) **শ্রী আবু আয়েস মন্ডল :** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৯৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত এ-রাজ্যে আই. ডি. এস. টি. প্রকল্পের অধীনে আনিত মোট পৌরসভার সংখ্যা কত;

(খ) তার মধ্যে —

(১) প্রকল্প রূপায়ণের কাজ সম্পন্ন হয়েছে এমন পৌরসভার সংখ্যা কত; এবং

(২) সেগুলিতে ব্যয়িত অর্থের মোট পরিমাণ কত?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মোট ৬০ (ষাট) টি।

(খ) (১) মোট ২১ (একুশ) টি।

(২) মোট ১৯৮০.৪৩ লক্ষ টাকা।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received seven notices of Adjournment Motion. The first one is from Shri Suniti Chattaraj on the subject of alleged transfer of Ahmedpur Sugar Mills to private party. The second one is from Shri Ajoy Dey on the subject of non-filling up of the vacant post of teachers in schools. The third one is from Shri Ashok Deb on the subject of reported removal of statue of Netaji Subhas Chandra Bose from Netaji Subhas National Institute of Sports, Patiala. The fourth one is from Shri Pankaj Banerjee on the subject of failure of the Government to search out the bodies of the victims of boat capsize. The fifth one is from Shri Sobhan Deb Chottopadhyay on the subject of alleged spurt in anti-social activities in the State. The sixth one is from Shri Shyamadas Banerjee on the subject of setting up of Hindi Medium High Schools in the State, the seventh one is from Shri Saugata Roy on the subject of 'Dharna' by the President of West Bengal Youth Congress before office of the

Superintandent of Police, South 24-Parganas.

The subject matters of the Motions are not such which call for adjournment of the business of the House.

The matter referred to in the third motion was raised in the House on 19-06-1996 and the Government also agreed to make enquiry into the matter and to report to the House.

The Calling Attention notice on capsize of a boat near Budge Budge, as referred to in the fourth motion, has already been admitted and a statement on the same will be made in the House on 25-06-1996.

However, the members may ventilate their grievances in the matters through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One member may, however, read out the text of his motion as amended.

**Shri Saugata Roy** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The president, West Bengal Youth Congress and also the M. P. from South Calcutta along with Congress Workers has been on 'Dharna' since Yesterday afternoon before the office of the Superintendent of Police, South 24-Parganas, in protest against the atrocities on Congress Workers, in the District Congress Workers have been tortured, randered homeless beaten up through out the district including in Sonarpur, Behala. Thakurpukur, Baruipur, Bhangar, Pather Pratima and other parts of the district but the district Police has been totally inactive and ineffective. The S. P. of the district has refused to take a memorandum from the Youth Congress President and Congress Workers due to which the 'Dharna' is continuing. The matter required immediate intervention from the Government.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received twelve (12) notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | Member |
|---|---|
| (i) Non-functioning of two R.L.I.S is at Maniknagar and Nadia under Santipur Police Station. | : Shri Ajoy De. |
| (ii) Alleged death of four persons in a Rope-way accident at Kalimpong. | : Shri Sailaja Kumar Das. Shri Nirmal Das. |
| (iii) Rotting of potatoes in different Cold Storage in the State and consequential situation arisen. | : Shir Shyamadas Banerjee. |
| (iv) Irregularities in employment of evicted persons in Haldia Port. | : Shri Tusherkanti Mandal. |
| (v) Placement of divider causing accident on B. T. Road. | : Shri Nirmal Ghosh. |
| (vi) Sanction for an additional Police Station at Budge Budge and Mahes-tala area, South 24-Parganas. | : Shri Ashok Kumar Deb. |
| (vii) Deplorable condition of the R.L.I Schemes in Birbhum district. | : Shri Suniti Chattaraj. |
| (viii) Master-Plan for drainage system at Bhagawanpur and Nandigram Mouza in Midnapore. | : Shri Ajit Khanra, and Shri Debi Sankar Panda. |
| (ix) Arsenic pollution in under ground water at Englishbazar, Malda. | : Shri Goutam Chakravarty. |

(x) Deprivation of a patient from getting essential medicine at Palta Public Health Centre. : **Shri Sudhir Bhattacharjee.**

(xi) Non-availability of A.R.V. in Asansol Sub-Divisional Hospital. : Shri Tapas Banerjee.

(xii) Alleged death of some persons on the roof of a running train near New Coochbehar Station. : Shri Tapan Hore.

I have selected the notice of Shri Tapas Banerjee on the subject on Non-availability of A.R.V. in Asansol Sub-Divisional Hospital. The Minister-in-charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, the statement will be made on the 29th June.

**Mr. Speaker** : Now, I call upon the Minister of the Municipal Affairs Department to make a statement on the subject of non-payment of salary to the employees of Krishnanagar Municipality.

**(Attention called by Shri Biswanath Mitra on the 14th June, 1996)**

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

পশ্চিমবঙ্গে পৌর নিগমসহ মোট পৌরসংস্থার সংখ্যা ১২১টি।

২. পৌর সভার কর্মচারিদের সময় মতো বেতন দেবার মূল দায়িত্ব সেই পৌর সভার। পরিকল্পনা-বর্হিভূত খাতে রাজ্য সরকার এই বাবদ কতকগুলি অনুদান দিয়ে থাকেন। এগুলি হল ঃ—

(ক) অতিরিক্ত মহার্ঘ্য ভাতার ৮০ শতাংশ।

(খ) অতিরিক্ত মহার্ঘ্য ভাতা বাবদ নির্দিষ্ট (Fixed) অনুদান।

(গ) প্রমোদ করের আদায়ীকৃত অর্থের ৫০ শতাংশ অনুদান।

(ঘ) চুঙ্গি করের পরিবর্তে উন্নয়ন বাবদ অনুদান যা কর্মচারিদের বেতন বাবদও ব্যবহৃত হতে পারে।

(ঙ) বাণিজ্য, পেশা ও বৃত্তি কর বাবদ অনুদান।

৩. এই অনুদানগুলি নিয়মিত ভাবে প্রতিটি পৌর সভাকেই অনুমোদিত কর্মরত কর্মচারীর সংখ্যা এবং পৌর এলাকার জনসংখ্যার ভিত্তিতে দেওয়া হয়ে থাকে।

৪. কৃষ্ণনগর পৌর সভায় বর্তমানে অনুমোদিত কর্মরত কর্মচারীর সংখ্যা ৩২৩। এই কর্মচারিদের বেতন বাবদ বার্ষিক ব্যয় আনুমানিক ১০৫.৪৪ লক্ষ টাকা। অর্থাৎ মাসিক ব্যয় আনুমানিক ৮.৭৯ লক্ষ টাকা। কিন্তু ১৯৮২ থেকে ১৯৮৮ সালের মধ্যে এই পৌর সভা ৭৩টি পদে বে-আইনি ভাবে কর্মচারী নিয়োগ করেছে। বে-আইনি ভাবে নিযুক্ত ক্যাজুয়াল কর্মীর সংখ্যাও অনেক। এই বে-আইনি নিযুক্তির জন্য এই পৌর সভার বেতন বাবদ অতিরিক্ত বার্ষিক পরিমাণ ৫১.৬২ লক্ষ টাকা। অর্থাৎ মাসিক ব্যয়ের পরিমাণ ৪.৩৩ লক্ষ টাকা।

৫. বিগত আর্থিক বছরে (১৯৯৫-৯৬) এই পৌর সভার প্রাপ্ত পরিকল্পনা-বর্হির্ভূত অনুদান যা বেতন বাবদ ব্যবহৃত হতে পারত, তা হল, ১,২১,২৬,৮২২ টাকা। এছাড়া সম্পত্তি কর বাবদ এই পৌর সভার বার্ষিক গড় আয় প্রায় ৪০ লক্ষ টাকা। সুতরাং নিয়মিত কর্মচারিদের বেতন বাবদ ১০৫ লক্ষ টাকা ১৯৯৫-৯৬ সালে ব্যয় হলেও প্রায় ৫৬ লক্ষ টাকার মতো উদ্বৃত্ত থাকার কথা। এর সঙ্গে বর্তমান আর্থিক বছরে জুন মাস পর্যন্ত প্রাপ্ত পরিকল্পনা-বহির্ভূত অনুদানের পরিমাণ ২১,৫৭,৮৭২ টাকা (প্রায়)। সুতরাং ১৯৯৬ সালের মার্চ মাস পর্যন্ত বেতন দেবার পরেও পৌর সভার মোট উদ্বৃত্তের পরিমাণ দাঁড়ায় আনুমানিক ৭৭ লক্ষ টাকা। এই অর্থে ১৯৯৬ সালের এপ্রিল, মে এবং জুন মাস পর্যন্ত বেতন দেবার পরেও পৌর সভার তহবিলে মোট আনুমানিক ৫০ লক্ষ টাকা উদ্বৃত্ত থাকার কথা। কাজেই সরকারি অনুদান না পাওয়ার কারণে কর্মচারিদের বেতন বকেয়া রয়ে গেছে এই উক্তি যথার্থ নয় এবং এ থেকে এই কথাই স্পষ্টতর হয় যে, কর্মচারিদের বেতন বাবদ প্রাপ্ত অনুদান পৌর কর্তৃপক্ষ অন্য খাতে বে-আইনি ভাবে ব্যয় করেছেন।

৬. কৃষ্ণনগর পৌর সভায় সম্পত্তি কর আদায়ের গড় পরিমাণ ৩৫ শতাংশের বেশি নয়। আদায়ের গড় অঙ্কে কম বেশি ৪০ লক্ষ টাকা। এ থেকে সম্পদ সংগ্রহে পৌর কর্তৃপক্ষের অনীহা এবং ব্যর্থতাই প্রমাণিত হয়। সঠিক ভাবে কর আদায় হলে পৌর কর্তৃপক্ষের আয় বার্ষিক অন্তত আরও ৬০ লক্ষ টাকা বৃদ্ধি পেত।

৭. কৃষ্ণনগর পৌর সভার কর্মচারীবৃন্দ (জল সরবরাহ বাদে) ধর্মঘট করছেন ৪ঠা এপ্রিল, ১৯৯৬ তারিখ থেকে। এর ফলে বিভিন্ন অত্যাবশ্যক নাগরিক পরিষেবা যথেষ্টই ব্যাহত হচ্ছে। কিন্তু ধর্মঘটী কর্মচারিদের দাবি মীমাংসার উদ্দেশ্যে রাজ্য সরকারের হস্তক্ষেপের জন্য এখন পর্যন্ত পৌর কর্তৃপক্ষ আবেদন জানান নি। বিষয়টি পৌর সভার আভ্যন্তরীণ। তবুও নদীয়ার জেলা শাসক পৌর কর্তৃপক্ষ এবং ধর্মঘটী কর্মচারীবৃন্দের সঙ্গে একটি ত্রিপাক্ষিক বৈঠক করেছিলেন বলে জানা গিয়েছে। এই বৈঠক ফলপ্রসু হয় নি। পৌর কর্তৃপক্ষ স্থানীয় শ্রমিক ও ভাড়া গাড়ির সাহায্যে শহরের জঞ্জাল অপসারনের জন্য সাময়িক ব্যবস্থা গ্রহণ করেছেন বলে জানিয়েছেন। রাজ্য সরকার অবস্থার উপর নজর রেখেছেন।

৮. কৃষ্ণনগর পৌর সভা উন্নয়নমূলক কর্মসূচির বরাদ্দীকৃত টাকা ইতিপূর্বে নিয়ম বর্হিভূত ভাবে অন্য কাজে ব্যয় করেছেন। এভাবেই IDSMT, SHASU, UBSP এবং ILCS প্রকল্পের টাকা তারা অন্য কাজে ব্যবহার করেছেন। কর্মচারী ভবিষ্যনিধির দেয় টাকাও তাঁরা অন্য খাতে ব্যয় করেছেন বলে জানা গিয়েছে। সরকারি সতর্কীকরণকে তাঁরা গ্রাহ্য করেন নি। ক্ষতিগ্রস্থ হচ্ছে শহরের সাধারণ নাগরিকবৃন্দ, বিশেষ করে যাঁরা দারিদ্র সীমার নিচে অবস্থান করছেন।

## PRESENTATION OF REPORT

**3rd Report of the Business Advisory Committee.**

**Mr. Speaker:** The Committee met in my chamber yesterday and made the following recommendtions :—

| | | |
|---|---|---|
| **21.6.96, Friday : (3.00 P. M.)** | Presentation of "Annual Financial Satement of the Government of West Bengal for the year 1996-97" | |
| **24.6.96, Monday :** | General Discussion on Budget ... | 4hours. |
| **25.6.96, Tuesday :** | General Discussion on Budget ... | 4hours. |
| **26.6.96, Wednesday :** | General Discussion on Budget ... | 4hours. |
| **27.6.96, Thursday :** | (i) General Discussion on Budget ... | 4hours. |
| | (ii) Motion for Demands for Grants of all Departments ... | 1hour. |
| **28.6.96, Friday :** | (i) Demand No. 32<br>(ii) Demand No. 33<br>(iii) Demand No. 34 | Health & Family Welfare Department 4 hours |

**Shri Prabodh Chandra Sinha :** Sir I beg to move that the 3rd Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

[12-10 — 12-20 P. M.]

## POINT OF ORDER

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর মুলতুবি প্রস্তাব তুলতে চেয়েছিলেন, কিন্তু চেয়ারের মর্জির উপর সেটা নির্ভর করে, তিনি অনুমতি পান নি। মাননীয় বুদ্ধদেববাবু সভায় রয়েছেন এবং বিষয়টা গুরুত্বপূর্ণ। রাজ্য যুব কংগ্রেস নেত্রী তথা সাংসদ একটা ডেপুটেশন জমা দিতে চেয়েছিলেন, কিন্তু সেটা নেওয়া হয় নি। অথচ আপনাদেরই নির্দেশ কোনও জনপ্রতিনিধি যদি কোনও সরকারি অফিসারের কাছে যান, তাঁকে যেন যথাযথ সম্মান দেওয়া হয় এবং তাঁর কথা শোনা হয়। উনি তিনবারের এম. পি. যুব কংগ্রেস নেত্রী এবং একজন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রীও বটে। তিনি তাঁর মেমোরেন্ডামের কাগজপত্র প্রশাসনের একজন পদাধিকারীকে গ্রহণ করতে বলেন, কিন্তু তারা সেটা নিতে অস্বীকার করেন। এর ফলে ক্ষোভ হতেই পারে, বিশেষ করে তরুণ সদস্যদের। তারই জন্য আলোচনা করতে চেয়ে শ্রী সৌগত রায় বলেছেন — আমাদের অনেক সদস্য মেনশন নোটিশ জমা দিয়েছেন। তারা সেগুলো নিয়ে আলোচনা করবার পর যদি মাননীয় বুদ্ধদেববাবু উত্তর দেন তাহলে মেম্বাররা বুঝতে পারবেন! আমিও বলছি, আমাদের পক্ষে যারা মেনশন ফর্ম জমা দিয়েছেন তারা দৃষ্টি আকর্ষণ করে তার আলোচনা করবার পর মন্ত্রী উত্তর দিলে ভাল হয়।

... **(গোলমাল)** ...

**মিঃ স্পিকার :** আমি আপনাকে একটি কথা জিজ্ঞাসা করি — দেয়ার ইজ এ রুল বুক। সিনিয়র মেম্বাররা সেটা পড়েছেন, কিন্তু জুনিয়র মেম্বাররা সেটা নাও পড়তে পারেন।

Whether this House is to proceed by the rule or by the lung power.

কোনটায় হাউস চলবে সেটা ঠিক করে নেবেন — গলার জোরে চলবে, নাকি আইন অনুযায়ী চলবে।

**(সমবেত ধ্বনি : আইন অনুযায়ী চলবে)**

আইন অনুযায়ী চললে —

Members have no right to come to podium. Why have you come here ? It cannot go on in this way. Members are entitled to read the

text of the motion. You have read it.

নেগেটিভ হয়েছে অ্যাডজোর্নমেন্ট মোশন।

সেটা উনি পড়েছেন।

When you mention a matter it should be a matter of grave importance.

আমি নিজে মন্ত্রীদের বলি —

If you want to make a statement you can make a statement because the matter is very important. In this case the matter has not been mentioned. You have read the Adjounment Motion. The rule do not provide to make a statement on the Adjournment Motion. If I am to follow the rules, I have to go according to the rules. We have to follow the rule. Our own procedure is there. The rule book is there. If you want to go outside the rule then you may go as you like.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আমাদের দল থেকে চেষ্টা করছি যাতে হাউস শান্তিতে চলে। গত পরশু দিন মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বক্তৃতা দিয়েছেন। ঐদিন তাঁর বক্তৃতার সময় আমাদের একজন মাননীয় সদস্যও তাঁকে কোনওরকম ডিস্টার্ব করেন নি। আমরাও চাই হাউস শান্তিতে চলুক। কিন্তু আপনার কাছে আমাদের প্রত্যাশা হাউসে রুল যা করবেন — যদিও আইন সম্বন্ধে আপনি খুবই অবহিত — আপনি নিরপেক্ষভাবে সেটা করবেন। আমি এই হাউসে দশ বছর ধরে আছি। আমার মনে আছে, গতবার যখন আমরা অ্যাডজোর্নমেন্ট মোশন দিতাম কোনও একটি জরুরি ব্যাপারে, তখন বলতেন যে, পক্ষে যথেষ্ট সংখ্যক সদস্য নেই এবং পক্ষে ৩০ জন হয় নি বলে আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশন তখন ফলপ্রু করত। এবারে সেটা করতে পারছেন না। আজকে ডাইরেক্টলি ডিস অ্যালাউ করতে পারেন না আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশন, কারণ আমাদের বর্তমানে সাফিসিয়েন্ট নাম্বার রয়েছে। কাজেই আজকের অ্যাডজোর্নমেন্ট মোশনটি মন্ত্রীর সঙ্গে কথা বলে দিতে পারতেন। দুদিন আগে এরকম হয়েছিল, মন্ত্রী সভায় নেই বলে তাঁর সাথে কথা হয় নি বলে দিতে পারেন নি। হাউসে রেকর্ড রয়েছে, তথাপি বলছেন যে, হয় না। আজকে আর সেই পজিশন নেই স্যার। আমাদের সব সময় অ্যাডজোর্নমেন্ট মোশন দেবার মতো সাফিসিয়েন্ট নাম্বার থাকবে। আপনাকে বুঝতে হবে কোন ব্যাপারে মাইন্ড এক্সাসাইস করেছি। আমরা অপজিশনরা ১ কোটি ৪৭ লক্ষ মানুষের একটা লার্জ নাম্বার ভোট নিয়ে এখানে এসেছি, বানের জলে ভেসে আসি নি; আমাদের গ্রিভান্সের উত্তর দিতে হবে, মন্ত্রীকে রেসপন্ড করতে হবে। হাউসে সুও মোটো মন্ত্রী আন্ডার ৩৪৬ স্টেটমেন্ট দিতে পারেন এবং যদি তিনি স্টেটমেন্ট দিতে চান তাহলে ইউ শুড নট স্ট্যান্ড ইন দি ওয়ে। আজকে পরিবর্তিত পরিস্থিতিতে ইউ ডু নট হ্যাভ দি নাম্বার। উই হ্যাভ রিডিউসড দি নাম্বার। সো উই হ্যাভ গিভেন ইউ দি চান্স। এখন আর দয়ার প্রত্যাশী নই আমরা। এখন নো কনফিডেন্স মোশন বা অ্যাডজোর্নমেন্ট মোশন দেবার মতো সদস্য সংখ্যা রয়েছে আমাদের। ইউ হ্যাভ টু কোপ উইথ দিস চেঞ্জড সিচুয়েশন ইন

দি হাউস, স্যার। নইলে হাউসে যেটা চাইছেন — শান্ত ভাবে ডিবেট হোক, সেটা হবে না। গতকাল থেকে একজন এম. পি. বৃষ্টির মধ্যে ধর্ণা দিচ্ছেন। ইউ ডু নট থিঙ্ক ইট ইজ সাফিসিয়েন্টলি অ্যান ইম্পর্টেন্ট ম্যাটার টু অ্যাডজোর্ন দি হাউস?। এম. পি. সেখানে বলেছেন যে, সাউথ ২৪-পরগনা সহ পশ্চিমবঙ্গের সর্বত্র এত গন্ডগোল হচ্ছে, কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা নিচ্ছে না।. ইউ ডু নট থিঙ্ক ইট ইজ সাফিসিয়েন্টলি অ্যান ইম্পর্টেন্ট ম্যাটার? চিফ সেক্রেটারি বলেছেন যে,

ইট ইজ সাফিসিয়েন্টলি ইম্পর্টেন্ট? ইউ হ্যাভ টু রিয়ালাইজ দি মুড অফ দি হাউস। এবং সেটা আই হোপ টু সাবমিট ইউ, স্যার। আপনি রুলস সম্পর্কে এক্সপার্ট, তবে আমরাও রুল পড়েছি, স্যার। এর আগে, আমার মনে আছে, হাউসে রুলের কথা কিভাবে বলা হয়েছে। কিন্তু আজকে সিচুয়েশন ইজ চেঞ্জড, তবে এখানে ডিসটার্ব আমরা করতে চাই না বা লাঙ পাওয়ারও দেখাতে চাই না। তবে এখানে আমাদের যুব কংগ্রেসের ইয়ং ছেলেরা রয়েছেন। তারা একটু এক্সাইটেড হয়ে পড়েছেন। তবে আমরা তাদের বুঝিয়ে আস্তে আস্তে ফিরিয়ে নিয়ে এসেছি সিটে। বুদ্ধদেববাবু বলেছিলেন একটা স্টেটমেন্ট দেবেন বলে। এখন বলুন, দক্ষিণ ২৪-পরগনায় কোন এরকম ঘটনা ঘটছে? মান্নান সাহেব যা বলছিলেন, আমাদের মেম্বাররা তাদের মেনশন করবার পর উনি এর জবাব দিন। সুও মোটো স্টেটমেন্ট মন্ত্রীরা এর আগেও হাউসে দিয়েছেন, মেনশনের রিপ্লাইও দিয়েছেন। তাঁকে স্টেটমেন্ট দিতে বলছি সেই রুল অনুযায়ী এটা মনে রাখবেন।

**Mr. Speaker :** Now, Hon'ble Member, Shri Saugata Roy has reminded me of what happened in the past House that as they had never sufficient number to move adjournment motion and no-confidence motion we had the rules amended so that they could do it according the amended rules.

I believe that when somebody makes a submission, then he should make a full submission. Otherwise, it is hitting below the belt. If anyone has spoken the past history, he should have also spoken of the occasions when they did not have 48 Members and had only 47 — one of their members did not arrive, and the no-confidence Motion was admitted by me and in that circumstance the debate could take place. I think he has forgotten that history unfortunately. He should have mentioned that also in all fairness. I think he has forgotten that part and tries to place me black. But besides black, there are many other colours. All colours should be remembered to be fair. There are rules and the rules have to be followed — that you may like it or don't like. Now the question here is that an Adjournment Motion is an Adjournment Motion. I have spoken to your Chief Whip, Shri Abdul Mannan regarding the Adjournment Motion. I do not know what is the position amongst your-

elves. I have discussed the matter of Adjournment Motion in my Chamber. I have said if at any point of time you are anxious that the Adjournment Motion should be admitted, the general convention is that t is discussed in my Chamber, I inform the Minister that there is a possibility of an Adjournment Motion being admitted to-day. You come prepared.

**Shri Sudip Bandyopandhyay :** Have you discussed ?

**Mr. Speaker :** Yes, it has been discussed. I never hit below the belt — take a note of it. I never hit below the belt. I don't know what your equations are. But behave yourself, and don't hit below the belt. This is a Parliament. The rights of the people have to be protected here. You have to proceed in a very legal and lawful manner. I hope it would be observed in future. I will give every body a chance — at least the members can be rest assured, and I think no body will agree that chances have not been given to them. I think that can be understood.

Now, Mention Cases.

## MENTION CASES

[12-20 — 12-30 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের মাননীয় মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রাথমিক বিদ্যালয়ে বিনা মূল্যে সরকারি বই শিক্ষা বর্ষের শুরুতে অল্প বয়স্ক ছেলে-মেয়েদের হাতে তুলে দেওয়ার কথা। সরকার এই প্রতিশ্রুতি দিয়েছে। কিন্তু শিক্ষাবর্ষ শুরু হবার পর আজ দেড় মাস অতিক্রান্ত হতে চলল — গত ১৬ই মে এই সরকার বুক ডে ঘোষণা করে সমস্ত স্কুলে বিনা মূল্যে ছেলে-মেয়েদের হাতে বই পৌছানোর কথা বলেছে — আজ পর্যন্ত মাত্র ৩০ ভাগ বই ছাত্র-ছাত্রীদের হাতে পৌঁছেছে, ৭০ ভাগ বই পৌছানো যায় নি। এর ফলে শিক্ষকরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছে, অল্প বয়স্ক ছেলে-মেয়েরা পড়াশোনা করতে পারছে না। তারা হীণমন্যতায় ভুগছে। সরকার প্রাথমিক শিক্ষার উপর জোর দেওয়ার জন্য শিক্ষক প্রশিক্ষণের ব্যবস্থা করেছে। আজকে কলিকাতার কলেজ স্ট্রিটে এই বইগুলি নগদ মূল্যে পাওয়া যাচ্ছে। আমি দাবি জানাচ্ছি মাননীয় শিক্ষামন্ত্রী অবিলম্বে যাতে সমস্ত স্কুলে ছাত্র ছাত্রীদের হাতে বই পৌছে দেওয়া যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। এই অভিযোগ বারংবার করা হচ্ছে, কিন্তু কোনও প্রতিকার হচ্ছে না। ছেলে-মেয়েরা বই না পাওয়ায় পঠন-পাঠনের অসুবিধা হচ্ছে। গত বছর তো শিক্ষাবর্ষের শেষে পর্যন্ত বই পাওয়া গিয়েছিল একে তো

প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হয়েছে, পাশ-ফেল তুলে দেওয়া হয়েছে, এখন আবার বই-এর অভাবে পঠন পাঠন হচ্ছে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গত কাল পোস্ট ইলেকশন ভায়োলেন্স নিয়ে এই বিধানসভাতে আমরা আলোচনা করেছি। সেখানে আমরা যথেষ্ট সংযমের পরিচয় দিয়েছি। সেখানে আমরা কত জন কংগ্রেস কর্মী খুন হয়েছে, কতগুলি ঘটনা ঘটেছে, সি. পি. এম.-এর সেখানে ভূমিকা আছে, কংগ্রেসেরও ভূমিকা আছে, সরকার পক্ষ থেকে তুলে ধরেছেন। উভয় পক্ষেই এই নিয়ে আলোচনা হয়েছে। বিধানসভার বিরোধী দলের নেতা এক দিনের বাংলা বন্ধের ঘোষণা হতে পারে বলে বললেও তার থেকে আমরা সংযত হতে পেরেছি।

গতকাল দক্ষিণ চব্বিশ পরগনা জেলার একটা পার্টে মমতা ব্যানার্জি, যুব কংগ্রেসের নেত্রী প্রবল বর্ষণ, যখন টরেন্টো শাওয়ার হচ্ছিল, তার মধ্যে তিনি একটা মিছিল নিয়ে গিয়েছিলেন। সেখানে শান্তিপূর্ণ ভাবে ধর্না চলছিল। আমরা বহু বিধায়ক সেখানে জয়েন করেছিলাম। আমরা চেষ্টা করছিলাম যাতে তাড়াতাড়ি প্রোগ্রামটা শেষ হয়ে যায়। দূর দূরান্ত গ্রাম থেকে মানুষ এসেছিলেন, সেজন্য আমরা ভেবেছিলাম যে তাড়াতাড়ি প্রোগ্রামটা শেষ করে সেখান থেকে চলে যাব। এর আগে আমরা দেখেছি, যখন কংগ্রেসের পক্ষ থেকে কোনও আইন অমান্য হয়েছে বিভিন্ন জায়গায়, সেখানে এস. পি.-রা নিজে থেকে চলে এসেছেন এবং সেখানে এসে বলেছেন যে, আপনাদের আইন অমান্য হয়েছে। কালকে আইন অমান্যের প্রস্তুতি ছিল। আমরা দেখেছি, কালকে ২০।২৫ টি বাস ছিল। এর আগে এস. পি.-রা এসে বলেছেন যে, আপনাদের এতজনকে গ্রেপ্তার করা হয়েছে এবং এদের ছেড়ে দেওয়া হল। আমরা কালকে দেখলাম, এস. পি. নয়, ডি. এম. নয়, এনি রিপ্রেজেন্টেটিভ ফ্রম দি অ্যাডমিনিস্ট্রেশন কেউ আসেন নি। সেখানে এসে মঞ্চে যেতে হত না, মাইক ব্যবহার করতে হত না, আমাদের দাবি ছিল যে, তিনি আমাদের কাছে আসবেন এবং আমরা তাঁর কাছে একটা মেমোরেন্ডাম দেব। হি উইল টেক ইট এবং আমাদের প্রোগ্রামটা শেষ হয়ে যাবে। সেখানে আমি ছিলাম, শোভনদেব ছিলেন, আমাদের আকবর আলি খন্দেকার ছিলেন এবং মানিক উপাধ্যায় ছিলেন। সৌগত রায় পরে এসেছিলেন। এস. পি.-র ঔদ্ধত্য এমন পর্যায়ে ছিল, অবস্থাটা এমন ছিল যে, আমি তখন দেখলাম পুলিশ হেল্পলেস। আমি তখন হোম সেক্রেটারিকে বারবার টেলিফোনে ধরার চেষ্টা করছিলাম। তাঁকে যখন পেলাম না, আমার যখন মনে হল যে উনি আসতে চাইছেন না, তখন আমি চিফ সেক্রেটারিকে বললাম, আপনি নূতন এসেছেন। আমি তাঁকে রিকোয়েস্ট করলাম যে, আপনি এটা দেখুন। পরিস্থিতিটা আয়ত্তের বাইরে চলে যাচ্ছে। মমতা ব্যানার্জি হুমকি দিয়ে এখন থেকে চলে যাবেন তা নয়। এর আগে মমতা ব্যানার্জি মেট্রোর সামনে ২১ দিন অবস্থান করেছিলেন। এটা এবারে ৩১ দিন চলে যেতে পারে। আপনি বিষয়টাকে লোয়ার এস্টিমেট করবেন না। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের কাছে আমাদের দাবিটা এমন কিছু মারাত্মক ছিল না। আমরা চাইছিলাম যে, জেলা প্রশাসনের কেউ এসে আমাদের কাছ থেকে মেমোরেন্ডাম নিয়ে চলে যাবেন। এটা হচ্ছে ডেমোক্রেটিক নর্মস, স্টেপস। তাতে কিছু মাত্র এফেক্ট হয় না। আমার কথা শুনে উনি

বললেন, আপনার কথা শুনলাম। কিন্তু উনি (মমতা ব্যানার্জি) এস. পি.-র কাছে গিয়ে মেমোরেন্ডামটা তো দিয়ে আসতে পারেন। আমি তখন বললাম, পরিস্থিতিটা আর সেই অবস্থায় নেই, অন্য দিকে চলে গেছে। এর আগে এই এস. পি. পঙ্কজ ব্যানার্জি, আমাদের জেনারেল সেক্রেটারি, তাঁকে তাঁর বাড়ি থেকে রাত্রি দুটার সময়ে কোমরে দড়ি বেঁধে ধরে নিয়ে এসেছিলেন। বুদ্ধদেব বাবু, চিরদিন আপনি ওখানে থাকবেন না। আপনি এটা ভুলে যাবেন না। পঙ্কজ ব্যানার্জি, আমাদের পার্টির জেনারেল সেক্রেটারি, তাঁকে রাত্রিবেলা তাঁর স্ত্রীর সামনে থেকে গ্রেপ্তার করে আনা হয়েছিল। আমরা তাই দাবি জানিয়েছি, প্রয়োজন হলে বাংলা বন্ধ হবে। আজকে পরিস্থিতিটা এমন জায়গায় চলে গেছে যে, কংগ্রেস কর্মীদের কাছে নিরাপত্তার গ্যারান্টিটুকু নেই। কংগ্রেস কর্মীদের যেখানে সেখানে হত্যা করা হয়েছে, অত্যাচার করা হচ্ছে, আমরা চাই তার নিরাপত্তার গ্যারান্টি। আমরা চাই অ্যাডমিনিস্ট্রেটিভ গ্যারান্টি। সরকার তার প্রতিনিধি পাঠিয়ে যুব কংগ্রেসের মঞ্চে উঠে প্রশাসনিক গ্যারান্টি দেবেন। আমি দাবি জানাব, শোভনদেব চট্টোপাধ্যায়ের কাছ থেকে তাঁর বক্তব্য শুনে বুদ্ধদেব বাবু জবাব দেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গতকাল থেকে আলিপুর ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অফিসের সামনে যে সমাবেশ চলছে, সে সম্পর্কে আমরা ওয়াকিবহাল। দক্ষিণ চব্বিশ পরগনা জেলার নির্বাচনোত্তর পরিস্থিতি নিয়ে কোনও প্রতিবাদ, কোনও বক্তব্য থাকতে পারে। আমরা সারা রাজ্যের বিষয় নিয়ে এখানে আলোচনা করেছি। অভিযোগ দুপক্ষেরই আছে। আমরা চেষ্টা করছি পরস্পর আলোচনা করে এটা মেম্বার। কালকে এই বিষয় নিয়ে একটা প্রতিবাদ বিক্ষোভ হয়েছে। কিন্তু সমস্যাটা কি হয়? এই সমস্যা আমরা অতীতে বারাসাতে দেখেছি।

[12-30 — 12-40 P. M.]

আমাদের রাজ্যে গণতান্ত্রিক আন্দোলন করার, বিক্ষোভ করার, সমাবেশ করার, মিছিল, মিটিং করার সমস্ত অধিকার আমাদেরও আছে, বিরোধীদেরও আছে সেটা তারা জানেন। কিন্তু বিরোধীদেরও এই অধিকার নেই বা কারুরই নেই যে, সমাবেশে গিয়ে বলা ডি. এম. বা এস. পি.-কে জমায়েতে এসে মেমোরান্ডাম নিতে হবে। আজকে অবশ্য অন্য কথা শুনছি, ওঁনারা বলছেন ডি. এম. এস. পি. না হলে অন্য কেউ নিতে পারেন, হোম সেক্রেটারি বা চিফ সেক্রেটারিও নিতে পারেন। আমি বলে রাখি হোম সেক্রেটারি বা চিফ সেক্রেটারির যাবার প্রশ্ন কোনও অবস্থাতেই আসে না। এক্ষেত্রে পরিষ্কার ভাবে বলা আছে যে, যদি কোনও বিক্ষোভকারী ডি. এম., এস. পি., হোম সেক্রেটারির বা চিফ সেক্রেটারির সঙ্গে দেখা করতে চান তাহলে মেমোরান্ডাম নিয়ে তিনি সাক্ষাৎ করতে পারেন। কিন্তু কোনও সমাবেশে সরকারি আধিকারিকরা যেতে পারেন না। এটাই হচ্ছে আমাদের নীতি, এই নীতির উপরে দাঁড়িয়েই আমরা চলি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিজে জানি অনেক সমাবেশে

এস. পি. নিজে এসে দাঁড়িয়েছেন এবং বক্তব্য এবং মেমোরান্ডাম নিয়েছেন, কতজন গ্রেপ্তার করেছেন না করছেন সব বলেছেন।

**মিঃ স্পিকার ঃ** নো ডিবেট।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি আবেদন জানাচ্ছি। বামফ্রন্ট সরকার আবার পঞ্চমবার এসেছে। প্রথমবার থেকেই এই সরকার নানা প্রকল্প ঘোষণা করেছেন, অনেক শিলান্যাস করেছেন এবং অনেক উন্নয়নমূলক কাজও করেছেন। তার অনেকগুলো রূপায়িতও হয়েছে। আবার অনেকগুলো রূপায়িতও হয় নি যেমন কুচবিহার হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ, আলিপুরদুয়ার ভেষজ উৎপাদন শিল্প, আই. টি. আই. ইত্যাদি। আমি সেই কারণে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, নূতন প্রকল্প গ্রহণ করার আগে পুরানো যে সমস্ত প্রকল্প গৃহীত হয়েছে যেগুলো শিলান্যাস হয়েছে, অনুমোদিতও হয়েছে সেগুলো অগ্রাধিকার ভিত্তিতে রূপায়িত করা হোক। যেগুলো খুব এসেন্সিয়াল প্রকল্প সেগুলো বাদে বাকি যেসব প্রকল্পের শিলান্যাস হয়ে রয়েছে সেগুলো রূপায়ণ করা হোক। বামফ্রন্ট সরকারের বিশ্বাসযোগ্যতা বঙ্গবাসীর কাছে তুলে ধরার জন্যে এই আবেদন আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখছি। আমি আশা করছি অর্থমন্ত্রীও এবারকার বাজেটে এই বাবদ বরাদ্দ রাখবেন যাতে প্রকল্পগুলো রূপায়িত হয়। যেসব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সাহায্য দরকার অবিলম্বে রাজ্য সরকারের পক্ষ থেকে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করা হোক। নূতন নূতন প্রকল্প গ্রহণ করার আগে যেসব প্রকল্পতে শিলান্যাস হয়ে গেছে, আর্থিক অনুমোদনও হয়ে গেছে সেগুলোতে আগে হাত দিন। তারপরে ডুয়ার্স অঞ্চলের কথা বলছি — আমরা চায়ের থেকে ৫ হাজার কোটি টাকা মতো বিদেশি মুদ্রা এনে দিচ্ছি এবং ডলোমাইট থেকেও টাকা আনছি। তার একটা কেন্দ্রীয় যুক্তফ্রন্ট সরকার আগামী দিন যাতে ওইসব অঞ্চলের প্রকল্পগুলো রূপায়িত হয়। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী গুরুত্ব দেবেন এই আবেদন আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মানতাং স্পিকার বোমকে জোহার! স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সাঁওতালি ভাষা ভাষীর মানুষ জনের মৌলিক সমস্যা সমাধানের দাবিতে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৭৯ সালে সাঁওতাল মানুষ জনের গণ আন্দোলনের চাপে পড়ে মাননীয় মুখ্যমন্ত্রী সাঁওতালী ভাষা ও অলচিকি স্ক্রিপ্ট এর স্বীকৃতি ঘোষণা করেন এবং পঠন পাঠনের প্রতিশ্রুতিও দেন। দীর্ঘ ১৬ বছরেও বাস্তবে কিছু হয় নি। বামফ্রন্ট সরকার আদিবাসী মানুষ জনের সাথে প্রতারণা করেছেন। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি চলতি শিক্ষা বৎসর থেকে যাতে প্রাথমিক স্কুলে পঠন পাঠন শুরু হয় তার জন্য দাবি করছি, দাবি করছি, দাবি করছি। জোহার।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রশ্নোত্তর পর্বে তিনি যে ভাবে বিবৃতি

দিয়েছেন তাতে পশ্চিম বাংলায় আমরা নিশ্চয় গর্ব অনুভব করব। অবস্থাটা যে জায়গায় ছিল তার চেয়ে অনেক উন্নতির জায়গায় আমরা যাচ্ছি। পরিশ্রুত পানীয় জল আমরা পাচ্ছি। এই ব্যাপারে আমার একটি প্রশ্ন ছিল, বিধানসভায় আলোচনা হয়েছে, তখন মন্ত্রী বলেছিলেন, ২টি পানীয় জলের প্রকল্প হবে। জার্মান সংস্থার আর্থিক সাহায্যে প্রকল্পটি বলেছিলেন হবে। একটা হচ্ছে বোলপুরের জন্য পানীয় জলের প্রকল্প আর একটি হচ্ছে পুরুলিয়ার রঘুনাথপুরে পানীয় জলের প্রকল্প। এই দুটো এখনও কার্যকর হয় নি। এটা কি অবস্থায় আছে, আমরা জানি না। একটা অন্ধকারময় অবস্থায় আমরা আছি। যেখানে প্রতিদিন ১৬ লক্ষ গ্যালন জল দরকার বোলপুর শান্তিনিকেতন মিলিয়ে, সেখানে আমরা পাই মাত্র ৪ লক্ষ গ্যালন জল অর্থাৎ ১২ লক্ষ গ্যালন জলের প্রতিদিন ডেফিসিট হচ্ছে। এই রকম অবস্থায় আমরা বোলপুর শান্তিনিকেতনে বাস করছি। আমাদের সামনে যে আশা ছিল জার্মান সংস্থার প্রকল্পটি হবে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা একটা বিভ্রান্তিকর অবস্থায় রয়েছি। বোলপুরের মানুষের যে আশা সেই আশায় আমরা খানিকটা বিভ্রান্তিকর অবস্থার মধ্যে পড়েছি। এই প্রকল্পটি আদৌ হবে কি হবে না আমরা জানি না, এখানে মাননীয় মন্ত্রী গৌতম দেব উপস্থিত আছেন, তিনি যদি এই ব্যাপারে কিছু বিবৃতি দেন তা হলে ভাল হয়। এই কথা কয়টি বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৮৪ সালে ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র তৈরি হলেও আজ পর্যন্ত তার প্রয়োজনীয় পরিকাঠামো সম্পূর্ণ হয় নি। দস্তুর থেকে অবাদ বাণিজ্য কেন্দ্র হবে, এক নম্বর সেক্টর পর্যন্ত যোগাযোগকারী রাস্তা এখনও সংস্কার ও মেরামত হয় নি। মাননীয় মুখ্যমন্ত্রী সান অফ দি সয়েলদের, উপেক্ষিতদের বঞ্চিত করছেন। কারখানাগুলি উঠে যাচ্ছে। আমি মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই সম্বন্ধে একটা ব্যবস্থা নেওয়ার জন্য।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি মাননীয় পূর্ত ও স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নরঘাট বিধানসভার মহিষাদল ১ নম্বর ব্লকে দক্ষিণ দামোদরপুর-এ যে স্বাস্থ্য কেন্দ্র আছে, সেটি দীর্ঘ ১৫।১৬ বছর হয়ে গেল এখনও পর্যন্ত সেখানে বিদ্যুৎ আসে নি। দুঃখের বিষয় মাত্র ২০ ফুট দূরে ট্রান্সফরমার আছে, পাশের লোকেরা আলো পাচ্ছে, কিন্তু এখানে এখনও বিদ্যুৎ আসে নি। ২৪শে আগস্ট ১৯৯৫ সালে এর জন্য ২ লক্ষ ৫৬ হাজার ৬৫৫ টাকা অনুমোদন হলেও ১ বছর অতিক্রান্ত হয়ে গেছে সেটির কাজ আরম্ভ হয় নি। এই কাজটি যাতে অবিলম্বে শুরু হয় তার জন্য পূর্ত ও স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 P. M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে এক্স-রে মেশিন নেই, অ্যাম্বুলেন্স নেই, সেখানে বেড নেই। এখন ভরা বর্ষা, এই সময় আরও শয্যা সেখানে

বাড়ানো দরকার। সেখানে সার্জিক্যাল ডাক্তারের সংখ্যা কম, আর এদিকে রেলওয়ে অ্যাক্সিডেন্টের রোগী, জাতীয় সড়কের অ্যাক্সিডেন্টের রোগী প্রতিদিন সেখানে ভর্তি হচ্ছে। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের উন্নতির জন্য আমি দাবি করছি।

**শ্রী গুলশান মল্লিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলা, সেখানে কানা নদীর পাড় ধরে বিস্তীর্ণ এলাকায় বনস্পুর গ্রাম পঞ্চায়েত, জল বিশ্বানাথপুর গ্রাম পঞ্চায়েত এবং পোল ঘুস্তিয়া গ্রাম পঞ্চায়েতের বেশ কিছু অংশ নদীতে নেমে গেছে এবং যেভাবে ভাঙ্গন ধরেছে ওখানে, তাতে যদি হস্তক্ষেপ না করা যায় তাহলে বিস্তীর্ণ গ্রাম প্রায় জলের তলায় তলিয়ে যাবে। এর জন্য অবিলম্বে এর সুব্যবস্থা করার জন্য মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামজনম মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি যদিও পুরানো গত, ৩০শে মে উলুবেড়িয়া উত্তর কেন্দ্র কাজিচরা গ্রামে যে ঘটনা ঘটেছিল তাতে লক্ষ্মীকান্ত ঘোড়া নামে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একজন সদস্য অভিযুক্ত। তার নামে প্রতি থানাতেই একটা করে ওয়ারেন্ট আছে। তার নামে পাঁচলা থানায় ওয়ারেন্ট আছে, বাগনান থানায় ওয়ারেন্ট আছে। তার নামে এত ওয়ারেন্ট থাকা সত্ত্বেও তাকে গ্রেপ্তার করা হচ্ছে না। তাকে গ্রেপ্তার করার আমি দাবি জানাচ্ছি।

**শ্রী পরেশ পাল :** (অনুপস্থিত)।

**শ্রী শেখ দৌলত আলি :** (অনুপস্থিত)।

**শ্রী গৌতম চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মৎস্য মন্ত্রী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তার দপ্তরে বিভিন্ন প্রকল্পে এবং বেনফিশে এড-হক অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে এবং বিভিন্ন জায়গাতে কিছু কিছু মহিলাকেও অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে। এজ ইফ ইট ইজ মিনিস্ট্রার্স পেরোগেটিভ টু পিক অন্ড চুজ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেখানে লক্ষ লক্ষ বেকার এমপ্লয়মেন্টে নাম লিখিয়ে আজও পর্যন্ত চাকরি পাচ্ছেন না, সেখানে শুধু মন্ত্রী মহাশয়ের বদান্যতায় কেন ঐ ডিপার্টমেন্টের কিছু লোকের চাকরি হবে। শুধু তাই নয় তারা কাজ পর্যন্ত করেন না এবং ডিপার্টমেন্টে তারা ছড়ি ঘোরান বলে তারা মন্ত্রী মহাশয়ের পেয়ারের লোক। আমি আপনার মাধ্যমে এই বে-আইনি নিয়োগের তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সুভাষচন্দ্র সরেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুর জেলার নয়াগ্রাম আদিবাসী অধ্যুষিত এলাকা। সেখানে পাঁচটি গ্রামে বিদ্যুৎ গেছে। ১২টি অঞ্চল সমন্বিত ঐ এলাকায় প্রতিটি এলাকায় যাতে বিদ্যুৎ যায় তার জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় ভূমি ও ভূমি-সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার হাঁসখালি থানার ৬ নং বেতনা মৌজার নথিভুক্ত বর্গাদার, সংখ্যা লঘু সম্প্রদায়ের আবু সারেন মন্ডল, আসরাফ মন্ডল ও তেলারুদ্দিন মন্ডলকে বার বার উচ্ছেদ করা হচ্ছে। থানায় অভিযোগ জানানো সত্ত্বেও কোনও সুরাহা হয় নি। তাঁরা ঘরে ফসল তুলতে পারছেন না। এই ব্যাপারে আমি ভূমি ও ভূমি-সংস্কার দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রমেশ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি ও ভূমি-রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেখলিগঞ্জ ব্লকের ৭টি গ্রাম পঞ্চায়েত এলাকায় বেশ কিছু চা-বাগান আছে। যেমন দাগা টি স্টেট, লাংভিউ, মৈনাক, ওয়াশাবাড়ি ইত্যাদি বেশ কিছু চা-বাগান আছে। বাগান কর্তৃপক্ষ অবৈধ ভাবে চাষ-যোগ্য জমিগুলো থেকে কৃষকদের উচ্ছেদ করে চা-বাগান তৈরি করেছেন এবং চা-রোপণ করছেন। আরও উল্লেখযোগ্য যে ১৯৮২ সালে বামফ্রন্ট সরকার বাগডোগরা — ফুলবাড়াবরি অঞ্চলে শানিয়াজান নদীর উপর একটা রিভার লিফট স্থাপন করেন। উক্ত রিভার লিফটে ৩০০ একর জমি সেচের আওতায় আনেন। বর্তমানে উক্ত সেচ-যোগ্য এলাকাতে বাগান কর্তৃপক্ষ অবৈধ ভাবে চা গাছ রোপণ করেছেন। এই অবৈধ কাজ বন্ধ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীমতী মায়ারানি পাল ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক বিদ্যালয়ের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৬ই মে নদীয়া জেলার বিদ্যালয় পর্যদ থেকে বিভিন্ন প্রাথমিক স্কুলে পাঠ্যপুস্তক সরবরাহ করার কথা ছিল। কিন্তু নূতন বছর আরম্ভ হয়ে গেছে, তা সত্ত্বেও অধিকাংশ প্রাইমারি স্কুল পাঠ্যপুস্তক পায় নি। এতে ছাত্র ছাত্রীরা নানা অসুবিধার সম্মুখীন হচ্ছে। যাতে তাড়াতাড়ি পাঠ্যপুস্তকগুলো প্রাথমিক বিদ্যালয়ে পৌঁছে যায় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দাশপুর বন্যা প্রবণ এলাকা। এই এলাকার মানুষ বর্ষার সঙ্গে সঙ্গে নানারকম বিপদের সম্মুখীন হন। বন্যার সময় এই এলাকায় রূপনারায়ণ এবং কংসাবতী নদীর জলে বাঁধ ভেঙ্গে যায়, এতে লক্ষ লক্ষ মানুষের অসুবিধা হয়। অবিলম্বে সার্কিট এলাকার বাঁধগুলোকে মেরামত করা এবং বাঁধগুলোকে উঁচু করার জন্য আমি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী শ্যামদাস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা স্পর্শকাতর বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। হীরাপুর বিধানসভা এলাকায় ১৯১৮ সালে

স্যার বীরেন রায় ইস্কো তৈরি করেছিলেন। ১৯২২ সাল থেকে ১৯৩৯ সাল পর্যন্ত এখানে উৎপাদন ভালই হয়। তারপর ১৯৬০ সালে উৎপাদন দ্বিগুণ হয়। কিন্তু ১৯৬০ সালের পর ম্যানেজমেন্টের অপদার্থতার জন্য এখানে উৎপাদন কমে যায়। ১৯৭২ সালের ১৪ই জুন প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ইস্কোকে জাতীয়করণ করেন। তারপর অনেকেই ইস্কোর আধুনিকীকরণের কথা বলেন, কিন্তু এর আধুনিকীকরণ হয় নি। শুধু হীরাপুরের মানুষের স্বার্থে নয়, পশ্চিম বাংলার মানুষের স্বার্থে ইস্কোর আধুনিকীকরণের জন্য আপনার নেতৃত্বে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন সর্ব দলীয় কমিটি গঠন করে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশন দেওয়া হোক, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে হাউসে রাখছি।

[12-50 — 1-00 P. M.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর মেদিনীপুরের বিস্তীর্ণ এলাকাতে বিদ্যুতের লাইন ঠিক করা অথবা বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হওয়া নিত্য-নৈমিত্তিক ঘটনায় পর্যবসিত হয়েছে। মেদিনীপুর দীর্ঘকাল ধরে ডি.ভি.সি.-র উপর নির্ভর করে থাকে। এক সময় বিভিন্ন পত্র পত্রিকায় সেই বিষয়গুলো বার হত, ডি.ভি.সি. থেকে কি পরিমাণ বিদ্যুৎ পাওয়া যাচ্ছে, সেটা জানতে পারত। এখন সেটা জানতে পারছে না। এইগুলো যাতে নিয়মিত করা যায় এবং রেগুলার করা যায়, তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সর্ব ক্ষেত্রেই দাবি করে বেড়ান, পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলনের তারাই নাকি মদতদার। গতকাল পশ্চিমবঙ্গ প্রদেশ যুব কংগ্রেস সভানেত্রী, মাননীয় সাংসদ, পশ্চিমবাংলার দক্ষিণবঙ্গের খুন-খারাপির বিরুদ্ধে আন্দোলনের কথা বলতে গিয়ে প্রকাশ্য রাস্তায় জনসভার মাধ্যমে সরকারি দল সি.পি.আই.(এম)-এর বিরুদ্ধে একটি স্মারক লিপি পেশ করার জন্য দাবি জানাচ্ছিলেন, — আজকে প্রশাসনিক নির্দেশে একজন জেলা শাসক বা এস.পি.-কে এত ঔদ্ধত্য দেওয়া হয়েছে যে, একজন জন প্রতিনিধির দাবি তারা শুধু অস্বীকারই করে নি, সেই জনগণের নেত্রীকে অপমান করেছে, যার ফলে আজকে তিনি অবস্থান আন্দোলন করতে বাধ্য হয়েছেন। মাননীয় পুলিশ মন্ত্রীকে বলেছিলাম, ঘটনার গুরুত্ব উপলব্ধি করে অবিলম্বে তাঁর দপ্তরকে নির্দেশ দেবেন যাতে একজন পুলিশ যেন একজন জন প্রতিনিধির প্রতি এরকম ব্যবহার না করেন।

**... (এই সময় মাইক বন্ধ হয়ে যায়) ...।**

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় গ্রীষ্মের সময় জলের ভীষণ কষ্ট হয়। বিশেষ করে শালতোড়া, মেজিয়া, জীঘাটে টিউবওয়েল দিয়েও জল পাওয়া যায় না। যাতে দামোদর

এবং কংসাবতী থেকে নলবাহী প্রকল্প করা যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী শীতলকুমার সর্দার** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া সাঁকরাইলে একটা নিম্ন খাল আছে, সেটা সম্পূর্ণ ভাবে মজে গেছে। কোনও রকম টেন্ডার না করেই চারজন কন্ট্রাক্টরকে দিয়ে সেখানে কাজ করানো হল। এতে সাধারণ মানুষের কোনও উপকার হয় নি। নির্বাচনের চার মাস আগে কয়েকজন কন্ট্রাক্টর, পঞ্চায়েত সমিতির সভাপতি মিলে কাজটা করেছিল, চার থেকে পাঁচ হাজার লরি মাটি বিক্রি করে তারা এবং পঁচিশ টাকা করে পার লরি পার্টি ফান্ডে চলে গেল। সেই মজা খালের সংস্কার কিছুই হল না। এখন বর্ষা এসেছে, বর্ষার পর বান হবে, মানুষ ক্ষতিগ্রস্থ হবে। অবিলম্বে এই খালটি সংস্কার করার জন্য আবেদন করছি।

**শ্রী রতন পাখিরা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বিদ্যুতের চাহিদা যেমন দিনে দিনে বাড়ছে, এমতাবস্থায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ যদি দ্রুত না হয় তাহলে সকলেই সমস্যার মধ্যে পড়বে। আমাদের মেদিনীপুর জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজটা দ্রুত হচ্ছে না। আমার এলাকার ১৫৬টি মৌজার মধ্যে ৭০টি মৌজাকে বৈদ্যুতিকরণের আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবীশঙ্কর পান্ডা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার পাশে পড়ে নন্দীগ্রাম। সেখানে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ ঠিকমতো হচ্ছে না। রিয়াপাড়া সাব সেন্টার বন্ধ হয়ে গেছে। হরিখালি, ধর্মখালি টাওয়ার বন্ধ হয়ে গেছে। এই বিষয়ে অবিলম্বে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া পৌর সভার অধীনে যে বিদ্যালয়গুলো পরিচালিত হত কয়েক বছর আগে সেগুলো বর্ধমান জেলা স্কুল কাউন্সিলের অধীনে চলে যায়। কিন্তু এখনও পর্যন্ত পরিচালনের দায়িত্বটা পরিষ্কার না হওয়ায় ঐ জায়গার স্কুলে শিক্ষক রিটায়ার্ড হয়ে গেলেও নূতন করে শিক্ষক নিয়োগ বা অন্যান্য কাজ ঠিকমতো হচ্ছে না। ফলে স্কুলগুলো চালানোর ব্যাপারে খুবই অসুবিধা দেখা দিয়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যাতে ওখানে একটা সুস্থ পরিচালন ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী বীরেন ঘোষ** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নির্বাচনে পরাজিত হয়ে আমার বিধানসভা কেন্দ্রে কংগ্রেসিরা ক্ষিপ্ত হয়ে গ্রামবাসীদের উপর হামলা এবং অত্যাচার চালিয়ে যাচ্ছে। গত কয়েকদিন আগে ঘোলাতে তারা আমাদের লোকেদের আক্রমণ করে এবং সেই গ্রামের মহিলা প্রধানের বাড়ি ভাঙ্গচুর করে। ঘোলার পাশের গ্রাম আকবপুরে আমাদের মিছিল আক্রমণ করা

হয় এবং কয়েকজনকে মারা হয়। স্যার, ঐ সমস্ত কংগ্রেসি গুন্ডাদের যাতে গ্রেপ্তার করা হয় তার জন্য আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মৈনুল হক :** (হাউসে অনুপস্থিত।)

**শ্রী মহম্মদ হান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের রামপুরহাট বিধানসভা কেন্দ্রে বর্তমান সরকার ৪ বছর আগে ৯ একর জমি নিয়ে একটা নূতন বাস স্ট্যান্ড করেছেন। কিন্তু ঐ বাস স্ট্যান্ডে বর্ষার সময় দু তিন ফুট জল জমে যায়। ফলে যাত্রীদের প্রচন্ড অসুবিধা হয়। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্ত্বর সংস্কার করে যাত্রী সাধারণের কষ্ট লাঘব করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অজিত খাঁড়া :** (হাউসে অনুপস্থিত।)

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের জলপথ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় চন্দননগর একটি ইতিহাস প্রসিদ্ধ শহর, কারণ শহরটি ছিল ফরাসী অধ্যুষিত। এই শহরে সব চেয়ে গুরুত্বপূর্ণ ফেরিঘাট হল রানিঘাটের ফেরিঘাট। আগে যাত্রীরা পারাপার হত নৌকায় আর এখন হয় লঞ্চে। বহু শ্রমিক এই ঘাট থেকে হুগলি নদী পার হয়ে জগদ্দল ঘাটে যায়। সেখান থেকে তাদের কর্মস্থল আলেকজান্ডার জুট মিল, অ্যালাইন্স জুট মিল, মেঘনা জুট মিল, অকল্যান্ড জুট মিলে যায়। সাধারণ যাত্রী তো আছেই। তাছাড়া কাঁচামালও পারাপার হয় ব্যাপক হারে। এই ফেরিঘাটটিতে জেটি নির্মাণ করা হোক, যাত্রীদের সুবিধার্থে। সঙ্গে সঙ্গে মন্ত্রীর কাছে নিবেদন, এই ফেরি সার্ভিসটি সরকার অধিগ্রহণ করলে জনসাধারণ এবং ফেরি সার্ভিসের কর্মীরা উপকৃত হবেন।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্ষার সময় গ্রামীণ এলাকার যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়ে। আমাদের ইসলামপুর গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র এবং হেড়ামপুর, বেকিবাগান ও হাসানপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র বন্ধ অবস্থায় থাকায় রোগীরা সদর হাসপাতালে যেতে পারছে না। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ বন্ধ হাসপাতালগুলো খোলার ব্যবস্থা হয় এবং ওষুধ ও ডাক্তারের ব্যবস্থা করা হয়।

[1-00 — 1-10 P. M.]

**শ্রী অনয়গোপাল সিনহা :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জগদ্দল ১৯৮৪ সালে একটি ৫০০ বেডের ই.এস.আই. হাসপাতাল করার জন্য কেন্দ্রীয় সরকার ২০ লক্ষ টাকা

দিয়েছিলেন জমি অধিগ্রহণের জন্য। কিন্তু সেই টাকা রাজ্য সরকার নিয়ে আজ পর্যন্ত জমি অধিগ্রহণ করেন নি। আমার ওখানে আরেকটি নারায়ণপুরে অন্নদা ব্যানার্জির নামে গুরুত্বপূর্ণ স্বাস্থ্যকেন্দ্র মাননীয় মুখ্যমন্ত্রী ওপেন করেছিলেন, ১৯৭৭ সালে এটার উদ্বোধন হয়, কিন্তু আজ পর্যন্ত সেই স্বাস্থ্যকেন্দ্রটি চালু হল না। বন্ধ হয়ে আছে। তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে আপনার মাধ্যমে এই হাসপাতাল দুইটি তাড়াতাড়ি খোলার জন্য অনুরোধ করছি।

**শ্রীমতী শক্তি রানা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোপীবল্লভপুরে সাঁকরাইল ব্লকে যে দুটি স্বাস্থ্যকেন্দ্র আছে তা সেই অঞ্চলের জনসংখ্যা অনুপাতে কম, তাই ওখানে যাতে রগড়া অঞ্চলে একটি স্বাস্থ্যকেন্দ্র করা হয় তার জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওই অঞ্চলের লোকেরা ২২ কিঃমিঃ দূরে তাদের চিকিৎসা করাতে যায়।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্কুল শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়টা এখানে অনেকেই বলেছেন। আমরা অত্যন্ত ক্ষুব্ধ, যে গত বিধানসভায় মাননীয় স্কুল শিক্ষা মন্ত্রী মহাশয় এখানে অঙ্গীকার করেছিলেন যে অবসর প্রাপ্ত শিক্ষক যাঁরা দরখাস্ত করেছেন তাঁদের অ্যাড-হক পেনশন হিসাবে ১ হাজার টাকা করে দেবেন। কিন্তু আমরা দেখছি এই অবসর প্রাপ্ত শিক্ষকরা দরখাস্ত করে বসে আছেন, অথচ এই অ্যাড-হক পেনশন পাচ্ছেন না। আমি এখানে বলতে চাই যে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিধানসভায় অঙ্গীকার করেন, প্রতিশ্রুতি দেন অথচ সেগুলি কার্যকর হচ্ছে। এটা কার্যকর করার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী দেবলীনা হেমব্রম :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রানিবাঁধ বিধানসভা কেন্দ্রের মধ্যে কংসাবতী অবস্থিত। এই কংসাবতী জল বাঁকুড়া জেলার একাংশ হুগলি, মেদিনীপুর জেলাতে সেচের জল পায়। দুঃখের বিষয় এই বিধানসভা কেন্দ্রের মধ্যে ১০টি মৌজাতে আংশিক সেচের জল পায়। কংসাবতী থেকে আধ কিঃমিঃ দূরে অবস্থিত অঞ্চলগুলিতে সেচের জল পায় না। বৈদ্যুতিক লিফটের সাহায্যে সেচের ব্যবস্থা করতে পারলে ৮টি অঞ্চলের মধ্যে ৬টি অঞ্চলে জল দেওয়া যায়। অথচ রানিবাঁধ ব্লকের মানুষ কংসাবতীর জলের ঢেউয়ের খেলা দেখলেও এবং স্নানের সুযোগ পেলেও, সেচের সুযোগ থেকে বঞ্চিত। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়কে ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীমতী মায়ারানি পাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর শহরের গঙ্গার ধার দিয়ে সারখাছি জাতীয় সড়কের কাছ থেকে লালবাগ পর্যন্ত একটি তৃতীয় সড়ক তৈরি করার কথা পশ্চিমবঙ্গ সরকার প্রায় ৩ বছর আগে ঘোষণা করেছিল। উদ্দেশ্য ছিল লোক চলাচল ও যানবাহন চলাচলের সুব্যবস্থা করা। কিন্তু খুবই দুঃখের বিষয় যে দীর্ঘ তিন বছর পার হয়ে

গেল অথচ রাস্তার কিছুই হল না। সামান্য কিছু অংশতে মাত্র মাটি পড়েছে, প্রায় ২০০ ফুটের মতো। তারপরে কাজ আর কিছুই এগোয় নি। এই রাস্তাটা হওয়ার জন্য বহরমপুরবাসী বহু দিন ধরে দাবি জানিয়ে আসছে, কিন্তু তাদের সেই দাবি আজও পূরণ হল না, এই রাস্তাটি তৈরির কাজ যাতে অবিলম্বে শুরু হয় তার জন্য আমি বহরমপুরবাসীর পক্ষ থেকে সে ব্যাপারে মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী এবং ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি পৌর সভা অঞ্চলে যমুনা বলে একটা জায়গা আছে। সেই জায়গাটি অত্যন্ত নিচু, সেখানে জল জমতে জমতে জায়গাটার নামের পরিবর্তন হয়ে নাম হয়েছে যমুনাজলা।

আমরা দেখছি বাইরে থেকে যেসব পর্যটকরা (ট্যুরিস্ট) দিঘায় যান তাঁরা অনেকে অনেক সময় দুঃখজনকভাবে দুর্ঘটনার কবলে পড়েন। সব চেয়ে দুর্ভাগ্যের বিষয় হচ্ছে ঐ রাস্তা দিয়ে রোগীদের ট্যাক্সিতে করে হাসপাতালে নিয়ে যাওয়া যায় না। বহু সময়েই আমাদের লরিতে করে রোগীদের হাসপাতালে নিয়ে যেতে হয়েছে। অথচ যমুনা-জলা জায়গাটার কাঁথি পৌর সভা আজ পর্যন্ত সংস্কার করল না। শুধু এই নয়, কাঁথি পৌরসভা বিগত পৌর নির্বাচনের পূর্বে বে-আইনি ভাবে ৩০০-র বেশি কর্মী নিয়োগ করেছে। সেই ক্যাজুয়াল কর্মীদের, অনেক গ্রাজুয়েট ছেলের কাজ হচ্ছে রাস্তার ষাঁড় তাড়ানো এবং রাস্তার ওপর যেসব ফড়েরা বাজার নিয়ে বসে, তারা কে কোথায় বসবে তা ঠিক করে দেওয়া। কাঁথি পৌরসভায় নানাভাবে লক্ষ লক্ষ টাকা নয়-ছয় হচ্ছে, অথচ যমুনা-জলার ঐ জায়গাটার সংস্কার করা হচ্ছে না। এই অবস্থায় আমি এই বিষয়টির প্রতি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলার সুন্দরপুর ফেরিঘাট থেকে পথছাড়া পর্যন্ত ৩০ কিলো মিটার বিস্তীর্ণ অঞ্চল গঙ্গার ভাঙ্গনে বিধ্বস্ত হয়ে পড়েছে। ইতিমধ্যেই সুন্দরপুর, শ্যাওড়াগাছি, বাবুরমাঠ, সদাশিব প্রভৃতি গ্রামগুলো ভেঙ্গেছে। অসংখ্য মানুষ গৃহহীন হয়ে পড়েছে। অথচ গঙ্গার অপর দিকে যে জমি ভেসে উঠেছে তা সাগরদীঘি থেকে লোকেরা এসে দখল করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীকে বলছি, অবিলম্বে গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ করার ব্যবস্থা করা হোক এবং আসল জমির মালিকদের জমি ফেরত দেবার ব্যবস্থা করা হোক। এই দাবি আপনার মাধ্যমে আমি জানাচ্ছি।

**শ্রী শেখ খবিরুদ্দিন আমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার নাকাশিপাড়া বিধানসভা কেন্দ্রের বেথুয়াডহরি থেকে পাটুলিঘাট পর্যন্ত রাস্তাটি, যেটি বি.বি. রোড নামে খ্যাত এবং যেটি রোড কাম বাঁধ হিসাবে কাজ করে, সেটি গত বন্যায় ভীষণভাবে

ক্ষতিগ্রস্থ হয়। কিন্তু তারপর থেকে এখন পর্যন্ত তা সংস্কারের কোনও ব্যবস্থাই করা হয় না। ফলে বর্ধমান-নদীয়ার মধ্যে সংযোগকারী এই রাস্তাটা দিয়ে বাস চলাচল বন্ধ হয়ে গেছে। ব্যাপক অঞ্চলের মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। এ ছাড়া অবিলম্বে এই রাস্তাটি সংস্কার করা না হলে অতি বর্ষণে বিস্তীর্ণ এলাকা বন্যার জলে ডুবে যাবে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে ঐ রাস্তাটির সংস্কার কাজ অবিলম্বে শুরু করার জন্য মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মানিকচক বিধানসভা কেন্দ্রের মধ্যে ভূতনিরচর বলে একটা জায়গা আছে, সেখানে মোট তিনটে অঞ্চলের ৬০/৭০ হাজার মানুষ বসবাস করে। আজ ১৯ বছর ধরে বামফ্রন্ট সরকারের জমানায় সেখানে যে হাসপাতালটি আছে সেটিতে কোনও ডাক্তার নেই। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি, আগামী ৭ দিনের মধ্যে হাসপাতালটিতে ডাক্তার নিয়োগ করা হোক। নিয়মিত আউট ডোর চালু করা হোক। সাথে সাথে অবিলম্বে আমি মানিকচক হাসপাতালেরও সংস্কারের দাবি জানাচ্ছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে এই দুটি দাবি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

ধন্যবাদ।

**শ্রী ফণীভূষণ রায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী তুষারকান্তি মন্ডল ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আজকে আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জুট কর্পোরেশনে আজকে একটা সাংঘাতিক অবস্থা চলছে। গত দু মাস ধরে জুট কর্পোরেশনের কর্মচারীরা মাইনে পাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে টাকা দেওয়া হয় — ৯ কোটি টাকা — তা দিয়ে পুরো মাইনে নিট করা যাচ্ছে না। একে এ বছর পাটের উৎপাদন বাড়তি হওয়ায় এবং জুট কর্পোরেশন বাজারে না ঢোকায় চাষীরা মার খাচ্ছে; অন্য দিকের জুটের অভাবে চটকলগুলোয় ক্রাইসিস চলছে। গত কয়েক বছর জুট কর্পোরেশন কোনও কাজ করে নি। এই অবস্থায় জুট কর্পোরেশনকে বাঁচাবার জন্য অবিলম্বে এখান থেকে একটা সর্ব দলীয় ডেলিকেশন নিয়ে দিল্লি যাওয়া দরকার এবং সেখানে আমাদের দাবি তুলে ধরা উচিত।

[1-10 — 1-20 P. M.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দীর্ঘ দিন ধরে বলা চেষ্টা করছি রিভাইটালাইজেশন স্কীম-এর কাজ চালু করার জন্য। কোথাও বিদ্যুতের তার চুরি হয়ে গেলে বা ট্রান্সফরমার চুরি হয়ে

গেলে সেখানে আর কাজ হয় না, বন্ধ থাকে। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরের বেলডাঙ্গা ২ নম্বর ব্লকের ঘোল্লা গ্রামে এবং ভরতপুর ১ নম্বর ব্লকের মাসলা, কড়েয়া এবং পড়মুর গ্রামে বিদ্যুতের তার চুরি হওয়ার পর থেকে দীর্ঘ ১৫ বছর ধরে পড়ে আছে, কোনও কাজ হচ্ছে না। তাই ঐসব এলাকায় যাতে বৈদ্যুতিকরণ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, হাওড়া জেলার দুটি বাস রুটের এত খারাপ অবস্থা যার জন্য মানুষের দুর্ভোগ হচ্ছে। এই দুটি রুট দিয়ে খুবই কম বাস চলাচল করছে। একটা হচ্ছে, হাওড়া-আমতা ভায়া মুন্সীরহাট আর একটি হচ্ছে, হাওড়া-উদয়নারায়নপুর ভায়া জয়নগর ভায়া মুন্সীরহাট। ঐ দুটি রূটে সি.টি.সি.-র বাস চালানোর জন্য সার্ভে হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত চলছে না। তাই এই দুই রুটে সি.টি.সি-র বাস চলাচল যাতে হয় তার জন্য আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আর.এন.এইচ.-৬ রাস্তায় যানজটের ব্যাপারে অবিলম্বে পরিবহন মন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং আপনার মাধ্যমে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, টেলিকম সার্ভিস নিয়ে এই সভায় অনেক মাননীয় সদস্য ইতিপূর্বে অভিযোগ জানিয়েছেন। এখানে আমরা যারা গ্রাম বাংলা থেকে এসেছি সেখানে এখন টেলিকমের ব্যবস্থা কিছুটা চালু হয়েছে। কিন্তু সেখানে টেলিকম সার্ভিস কেন্দ্রগুলির কাজকর্ম আদৌ সন্তোষজনক নয়। হাওড়া জেলার জগৎবল্লভপুর, আমতা এবং আরও কয়েকটি জায়গায় গ্লোবাল টেলিকমিউনিকেশন নেট ওয়ার্ক-এর আওতায় আসলেও গ্রাহকরা দিনের পর দিন, মাসের পর মাস গ্লোবাল এক্সচেঞ্জের টেলিফোনগুলি মৃত বা ডেড অবস্থায় দেখেন। স্থানীয় সাব-ডিভিশনাল ইঞ্জিনিয়ার, মিঃ ব্যানার্জি কি করে ভাল সার্ভিস দেওয়া যায় তা মোটেই দেখেন না, অযথা গ্রাহকদের হয়রানি করান। এইরকম অভিযোগ আমি বহু পেয়েছি। আমি খুশি হব, যদি এই ব্যাপারে টেলিকম সার্কেলের চিফ জেনারেল ম্যানেজার বা কেন্দ্রীয় যোগাযোগ দপ্তরের গোচরে বিষয়টি আনেন।

**শ্রী বুদ্ধদেব ভকত্ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্রের ঝাড়গ্রাম সদর মহকুমা হাসপাতালে আজকে ১ মাস যাবৎ সেখানে কোনও ওষুধ নেই। একটি আদিবাসী ছেলে, গোবিন্দ হেমব্রমকে ১ মাস আগে কুকুরে কামড়েছে। সে ক্ষেত-মজুর ঘরের ছেলে। ১ মাস ধরে ডেলি হাসপাতালে আসছে আর ফিরে যাচ্ছে। কারণ সেখানে ওষুধ নেই। কালকে খবর পেলাম, সেই ছেলেটি অর্ধ পাগল হয়ে গেছে। এখনও তাকে ইংজেকশন দেওয়া হয় নি। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে পিছিয়ে পড়া আদিবাসী এবং অন্যান্য শ্রেণীর মানুষের মধ্যে বন্ধু সরকার বলে বামফ্রন্টের যে সুনাম ছিল সেই সুনামটা আস্তে আস্তে ক্ষুণ্ণ হচ্ছে। তাই আমি অবিলম্বে উক্ত

হাসপাতালে যাতে ওষুধ যায় এবং আদিবাসী ইত্যাদি পিছিয়ে পড়া মানুষের যাতে সু-চিকিৎসা হয় সেই ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, একটি গ্রাম পঞ্চায়েতের প্রধান ৯ মাস ক্যাশ বুক রাখেন না। পঞ্চায়েতের টাকা তছরূপ করেছেন। লক্ষ লক্ষ টাকার হিসাব নেই। তার নামে কোতোয়ালি থানায় এফ.আই.আর হয়েছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে আমার দাবি, ঐ পঞ্চায়েত প্রধানকে গ্রেপ্তার করা হোক এবং তাকে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক আর ঐ পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়ে সেখানে প্রশাসক নিয়োগ করা হোক।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদিঘী নির্বাচন ক্ষেত্রে কংগ্রেস শোচনীয় ভাবে পরাজিত হবার পর ক্ষুব্ধ হয়ে তারা আমাদের কর্মী ও সমর্থকদের উপর মারধোর শুরু করে। স্যার, এই সমস্ত কিছুই সংগঠিত হচ্ছে ব্লক কংগ্রেস অফিস থেকে। এর জন্য তারা সেখানে প্রচুর অস্ত্রশস্ত্র যা সংগ্রহ করে রেখেছিল গত ২১.৫.৯৬ তারিখে সেগুলি বাস্ট হয়ে যায়। এতে কয়েকজন আহত হয়। এই ঘটনায় দু জনকে গ্রেপ্তার করা হয়েছে। আরও দু জনকে তারা মাথায় করে নিয়ে পালিয়ে গিয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করার জন্য এবং শাস্তি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী উইনুস সরকার ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর সদর ব্লকের এক নং ধেরুয়া গ্রাম পঞ্চায়েতের অধীন অঞ্চলে কংসাবতীর ভাঙ্গনে ৩শো পরিবার বিপন্ন। অবিলম্বে সেখানে ভাঙ্গন রোধ করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিতে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলাতে চরম লোডশেডিং চলছে। এক কথায় বলা যায় সেখানে বিদ্যুৎ ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। স্যার, আপনি জানেন, শান্তিপুর এবং ফুলিয়া তাঁত শিল্পের জন্য বিখ্যাত। পুজার আগের দু মাস সেখানকার শ্রমজীবী মানুষরা বাড়তি পরিশ্রম করে কিছু বাড়তি রোজগার করার জন্য বিদ্যুতের দিকে তাকিয়ে থাকে। তারা দিনরাত পরিশ্রম করতে চায় যাতে কিছু বাড়তি রোজগার হয়। কিন্তু সারা দিনে সেখানে ৪/৫ ঘন্টার বেশি বিদ্যুৎ থাকছে না। বেশি হলে একটানা ৮ ঘন্টার বেশি সেখানে বিদ্যুৎ থাকছে না। এর ফলে সেখানকার শ্রমজীবী মানুষরা দারুন সঙ্কটের মধ্যে পড়েছেন। অবিলম্বে সেখানে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নতির জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী হিমাংশু দত্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র পূর্বস্থলী গঙ্গার ভাঙ্গনে বিপন্ন। এখানকার ১৫টি অঞ্চলের মধ্যে ৮টি অঞ্চলের জনজীবন গঙ্গার ভাঙ্গনে বিপর্যস্ত। শত শত বিঘা জমি সেখানে নষ্ট হচ্ছে, বাড়ি ঘর ভেঙ্গে যাচ্ছে। প্রতি বছর ২ থেকে ২।। শো পরিবার বাস্তুচ্যুত হচ্ছে। গঙ্গার ভাঙ্গন রোধ কল্পে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী সাধনা মল্লিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার নির্বাচনী ক্ষেত্রের মধ্যে সিউটে ৫০টি শয্যা বিশিষ্ট একটি হাসপাতাল আছে। ঐ এলাকায় ঐ হাসপাতালটি অত্যন্ত প্রয়োজনীয় হাসপাতাল। কিন্তু হাসপাতাল কর্তৃপক্ষ তথা স্বাস্থ্য দপ্তরের কার্যকর পদক্ষেপের অভাবে হাসপাতালটি সঠিক ভূমিকা পালন করতে পারছে না। এখানকার প্রসূতি ঘর অত্যন্ত অস্বাস্থ্যকর, যে কোনও সময় সংক্রমণের আশঙ্কা থাকছে। চিকিৎসকদের অনিয়মিত উপস্থিতি প্রায়শই চিকিৎসার অসুবিধা সৃষ্টি করছে। এক্স-রে সহ বিভিন্ন রকমের পরীক্ষা প্রায় বন্ধ থাকে। হাসপাতালে বিদ্যুৎ সংযোগ থাকলেও রোগীরা তা থেকে বঞ্চিত। এই অবস্থায় হাসপাতালের চারপাশের গ্রামের অসংখ্য মানুষ প্রতিনিয়তই অসুবিধার মধ্যে পড়েন। উপরোক্ত দূরাবস্থাগুলি দূর করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমাদের হাওড়া জেলার ইন্ডাস্ট্রিয়াল বেল্টে ক্রমশই জনসংখ্যার চাপ বৃদ্ধি পাওয়ায় পরিবহনের ব্যাপারে বিরাট সমস্যা দেখা দিয়েছে। বামফ্রন্ট সরকারকে অভিনন্দন এই কারণে যে, সরকার স্থলপথ পরিবহনের সঙ্গে সঙ্গে জলপথ পরিবহনকে গুরুত্ব দিয়ে লঞ্চ সার্ভিস চালু করেছেন। কিন্তু এগুলি প্রয়োজনের তুলনায় কম। এ ক্ষেত্রে আমি সরকারি পরিবহন বা সরকারি বাসরুট বাড়াবার জন্য অনুরোধ জানাচ্ছি। বালি থেকে বি-গার্ডেন — হাওড়ার উত্তর দক্ষিণ — সরকারি বাসরুট চালু করা হোক। তা ছাড়া এল-৩১ যেটা ধর্মতলা থেকে শ্রীরামপুর পর্যন্ত চলে সেটা একটি মাত্র বাস চলে, এই রুটে বাস বৃদ্ধি করুন। এ ছাড়া আরও বিভিন্ন রুটে সি.টি.সি.-র বাস চালাবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে জলপথে পরিবহন বাড়াবার জন্য লঞ্চ সার্ভিস বাড়াবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[1-10 — 1-20 P. M.]

**শ্রী জাহাঙ্গীর করিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমার ডেবরা বিধানসভা কেন্দ্র কংসাবতী দ্বারা বেষ্টিত। প্রতি বছর নদীর বাঁধ ভেঙ্গে হাজার হাজার মানুষ ক্ষতিগ্রস্থ

হচ্ছে, তাদের ঘর বাড়ি ভেঙ্গে নদীতে চালে যাচ্ছে। যদি বর্ষার আগে এই নদী বাঁধগুলি মেরামত করার উদ্যোগ না নেওয়া হয় তাহলে মানুষ আবার বিপন্ন হয়ে পড়বে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যাতে অবিলম্বে এই নদীর বাঁধগুলি মেরামত করার ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার বনপথ রায়ে গত ১৪।১৫ তারিখে দুই দল সমাজবিরোধীদের মধ্যে মারামারি হয়। সেখানে উভয় পক্ষ থেকে বোমা বর্ষণ করা হয়। তার ফলে দুই পক্ষের দুই জন আহত হয় এবং এক পক্ষের একজন মারা যায়। পুলিশ এক পক্ষকে ধরেছে। কিন্তু অপর পক্ষের সমাজবিরোধীরা ঐ এলাকায় ব্যাপক লুঠপাট করছে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর আকর্ষণ করছি যাতে উভয় পক্ষের এই সমাজ বিরোধীদের গ্রেপ্তার করা হয়।

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। বসিরহাট-বনগাঁ মহকুমার বিস্তীর্ণ অঞ্চল ভারত বাংলাদেশ সীমান্তের সংলগ্ন। সম্প্রতি তার কাঁটার বেড়া দেওয়া শুরু হয়েছে। সীমান্তের শূন্য বিন্দু থেকে তার কাঁটার বেড়া পর্যন্ত এলাকার মধ্যে বহু ঘর বাড়ি, জমি-জমা পড়ে গেছে। এই জায়গায় বসবাসকারী বহু মানুষ আবার নূতন করে উদ্বাস্তু হবার আশঙ্কায় দিন যাপন করছে। সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে আপনার মাধ্যমে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শেখ মাজেদ আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে পাণ্ডুয়া পঞ্চায়েত সমিতির উদ্যোগে ৭৫ হাজার টাকা দিয়ে একটা আইসোলেশন ওয়ার্ড তৈরি করা হয়েছে এবং এক লক্ষ টাকা খরচ করে একটা এক্স-রে মেশিন রুম করা হয়েছে। সেখানে যে এক্স-রে মেশিন আছে তার দাম ৬ লক্ষ টাকা। কিন্তু সেই মেশিন চালাবার জন্য কোনও টেকনিসিয়ান পাওয়া যাচ্ছে না। পাণ্ডুয়ার মতো জায়গায় প্রায় ৩ লক্ষ মানুষের বসতি আছে। সেই জায়গা থেকে জেলা হাসপাতালে যেতে গেলে অ্যাম্বুলেন্সের প্রয়োজন হয়। কিন্তু সেখানে কোনও অ্যাম্বুলেন্স নেই। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে সেখানে তাড়াতাড়ি যাতে অ্যাম্বুলেন্স দেবার ব্যবস্থা করা হয়, এক্স-রে মেশিন চালাবার জন্য একজন টেকনিসিয়ান দেওয়া হয়। তাছাড়া যে রুরাল হাসপাতাল আছে তাকে স্টেট জেনারেল হাসপাতাল হিসাবে রূপান্তরিত করা যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে, জমি যখন রেজিস্ট্রি হচ্ছে তখন জমির যে দাম সরকারিভাবে ঘোষণা করা হয়েছে, কিন্তু দলিল করার সময়ে তা

*অনেক হেরফের করা হচ্ছে। এই দাম কত হবে সেটা ঠিক মতো বোঝা যাচ্ছে না। আমি চিঠি দিয়ে পঞ্চায়েত থেকে জানতে চেয়েছি যে লোকাল যে মৌজা, সেই মৌজার জমির দাম কত হবে? তারা যা জানিয়েছে এবং দলিল করার সময়ে যে টাকা ধরা হচ্ছে সেটার মধ্যে* কোনও সামঞ্জস্য থাকছে না। কাজেই এই বিষয়টি আমি মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে একটা সঠিক পদ্ধতিতে জমির দাম ঠিক করা হয়।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বছর সুন্দরবনের বিস্তারিত এলাকায় নোনা জল ঢুকে গিয়ে ফসল নষ্ট হয়েছিল। এ বছর বৃষ্টি নামছে, সেখানকার মানুষ ধান চাষ করার জন্য প্রস্তুতি নিয়েছে। কিন্তু সমস্যা হচ্ছে, নোনা মাটিতে যে সহনশীল ধানের বীজের দরকার সেটা পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। তাই কৃষিমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে ঐ এলাকার কৃষকরা যাতে সহনশীল ধানের বীজ পায় তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় আলিপুরে যুব কংগ্রেসের ধর্ণাকে কেন্দ্র করে যে ভাষণ দিয়েছেন সেই বক্তব্য সম্পূর্ণ অসত্য, বিভ্রান্তি মূলক এবং এই সভাকে বিভ্রান্ত করা অপচেষ্টা মাত্র। গতকাল আমি নিজে এস.পি.-র কাছে ব্যক্তিগত ভাবে গিয়ে ব্যাপারটা সহজে মিটিয়ে নেবার আবেদন করেছিলাম। আমি তাঁকে বলেছি যে, ৬ মাস আগে ডি.এস.পি. নিজে গিয়ে একটি মেমোরেন্ডাম গ্রহণ করেছেন, এস.পি. যারা তারাও বিভিন্ন জায়গায় মেমোরেন্ডাম গ্রহণ করেছেন এরকম ক্ষেত্রে। এটা আনপ্রিসিডেন্টেড নয়, প্রিসিডেন্টেড। একথা বলা সত্ত্বেও বুদ্ধদেববাবু সভাকে বিপথে পরিচালিত করেছেন। এতে আগামী দিনে পশ্চিমবঙ্গে যে ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে তার জন্য ঐ ঔদ্ধত্যপূর্ণ পুলিশমন্ত্রী দায়ী থাকবেন একথা আমি পরিষ্কার জানিয়ে দিলাম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে একটা বদলী-নীতি রয়েছে। কিন্তু সেই নীতি কার্যকর না হবার ফলে বছরের পর বছর ধরে সরকারি কর্মচারীরা একই জায়গায় থেকে যাচ্ছেন এবং তার ফলে একটা কায়েমী স্বার্থচক্র তৈরি হচ্ছে। তারই জন্য ডিপ টিউবওয়েল অপারেটরদের দেখছি, তারা একেবারেই কাজে যাচ্ছেন না এবং সেখানে সাধারণ মানুষ এবং চাষীরা অপারেটরের কাজটা করছেন। এই যে অচলাবস্থা, এটা সৃষ্টি হয়েছে বদলী-নীতি না থাকবার ফলে এবং তারই জন্য কর্মচারীরা বছরের পর বছর একই জায়গায় থেকে যাচ্ছেন। কিন্তু এভাবে চলতে পারে না। একেই গভর্নমেন্ট প্রশাসন সম্পর্কে লোকে বলে তাদের ১৮ মাসে বছর, কিন্তু এখন দেখছি যে, সেটা ২৪ মাসে বছর হয়ে যাচ্ছে। এর একটা বিহিত-ব্যবস্থা করুন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বিবেকানন্দ সেতু মেরামতির কাজ চলাবার ফলে ঐ সেতুটি দিয়ে বাস চলাচল বন্ধ রয়েছে তার ফলে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয়

পরিবহনের এম.এস.৪ নম্বর বাসটির চলাচল বন্ধ রয়েছে এবং ৩নং বে-সরকারি বাসটি শ্রীরামপুর এবং বালিখালের মধ্যে চলাচল করছে। ওখানে সি.এস.টি.সি.-র শ্রীরামপুর এসপ্ল্যানেড রুটে এল-৩১ যে বাসটি রয়েছে সেটা দিনে মাত্র একটি বাস চলাচল করছে। আমার অনুরোধ, ঐ বাসটির সংখ্যা বাড়ানো হোক। ব্যান্ডেল থেকে বাগখাল পর্যন্ত বে-সরকারি ২ নম্বর যে বাসটি চলাচল করছে সেটা বালিখাল পর্যন্ত সম্প্রসারিত করা হোক। আমি এই দাবিগুলি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** (নট প্রেজেন্ট।)

**শ্রী ভদ্রেশ্বর মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, দক্ষিণ ২৪-পরগনার গেটওয়ে হচ্ছে গড়িয়ার মোড়। ঐ মোড় দিয়ে প্রতি ঘন্টায় ২০ হাজার যানবাহন যাতায়াত করে। কিন্তু সেখানে প্রতিদিন দুই-আড়াই ঘন্টা ট্রাফিক জ্যাম হয়ে থাকে। এই নিয়ে সেখানে সাধারণের মধ্যে বিভিন্ন প্রকার বামফ্রন্ট বিরোধী কথাবার্তা ছড়ানো হচ্ছে। ঐ মোড়ের অবস্থা উন্নতির জন্য গভর্নমেন্ট আগেই টাকা দিয়েছেন, কিন্তু অফিসার ও আমলাদের কারণে কাজটা হচ্ছে না। ঐ কাজের জন্য সেখানে জায়গা ছেড়ে দিতেও ব্যবসায়ীরা রাজি। কাজটা হচ্ছে না আমলাদের গাফিলতির ফলে। বিষয়টির প্রতি দৃষ্টি দিতে মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার এবং রাজ্য সরকারের মাধ্যমে আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ১০ বছর হয়ে গেল শেওড়াফুলি-তারকেশ্বর রেল লাইনের ১০০ বছর উদযাপিত হয়েছে, কিন্তু ১০০ বছর হয়ে যাবার পরও সেটা সিঙ্গল লাইন, ডবল লাইন নয়। বর্তমানে তারকেশ্বর এবং তার পশ্চাদাঞ্চল আরামবাগ মহকুমায় শিল্পাঞ্চল গড়ে উঠেছে এবং ব্যবসা কেন্দ্র হয়েছে এবং তার ফলে প্রচুর বাস এসে তারকেশ্বরে ঢুকছে।

প্যাসেঞ্জারের সংখ্যা ১০ গুণ বেড়ে গেছে। বর্তমান কেন্দ্রীয় সরকারের কাছে আমার আবেদন এই রেলওয়ে লাইনকে সিঙ্গল লাইন থেকে ডবল লাইনের রূপান্তরিত করা হোক।

[1-30 — 1-40 P. M.]

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি আদেশনামার কথা উল্লেখ করছি। আদেশনামার নাম্বার হল : — MESC/2037 dated 28.11.1995

আদেশনামাটি হচ্ছে — Power Minister sent to the Chief Engineer with a request to install one transformer in response to a mass petition of Santosh Maity and others of Panskura.

স্যার, অর্ডারটি হল ২৯.১১.৯৫ তারিখের। এই ব্যাপারে আমরা অনেকে অনেক আবেদন করেছি, কিন্তু তার ফল কিছু হয় নি। ৫ই জুন তারিখে সহসভাধিপতি সহ আমরা সকলে ডি.ই.-তমলুকের কাছে ডেপুটেশন দিই। সেখানে তিনি বলেন মন্ত্রী আদেশ দিলেই করতে হবে? এই ভাবে যদি মন্ত্রী মহাশয়ের আদেশকে অমান্য করে তাহলে আমাদের অবস্থা কি হবে বলুন। এই জিনিস হতে থাকলে সরকারের উপর জনগণের আর আস্থা থাকবে না।

**শ্রী নিকুঞ্জ পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে সন্ত্রাস সন্ত্রাস বলে চিৎকার করা হচ্ছে। কিন্তু কংগ্রেস (আই)-এর যারা সহযোগী তারা মগরাহাট পশ্চিমের জয়নগর কেন্দ্রে ব্যাপক সন্ত্রাস চালিয়ে যাচ্ছে, আজকে সকালে সেখানে মার্ডার হয়েছে। জয়নগর তুলসীঘাটা এলাকা এবং মগরাহাট পশ্চিম কেন্দ্রে বোমার কারখানা তৈরি হয়েছে। নির্বাচনের পর তারা এখানে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে আর এখানে শান্তির কথা বলছেন। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি এখানে থাকলে ভাল হত, তাতে ওনারই সুবিধা হত। ১৯৮২ সালের পর যে সমস্ত কনস্টেবল চাকুরি পেয়েছে তাদের সঙ্গে আগেকার কনস্টেবলদের বেতনের বিরাট ফারাক ছিল। তাই বয়স্ক কনস্টেবলরা এই ব্যাপারে আদালতের স্মরণাপন্ন হয়। সেই ব্যাপারে মহামান্য আদালত এই ডিফারেন্সটা মিটিয়ে দেওয়ার কথা বলেন। সরকার তাদের এই বেতনের ডিফারেন্সটা মিটিয়ে দেন। তারপরেও কিছু কনস্টেবল নিজেদের উদ্যোগে নিজের নাম অ্যাড করে মামলা করে তাদের অর্থ আদায় করেছে। এই পর্যন্ত ঠিক আছে। কিন্তু তার পরবর্তীকালে এই সমস্ত লোক যখন রিটেয়ার করল, ২ বছর হয়ে গেল তারা কোনও প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি, লিভ স্যালারি কিছুই পাচ্ছে না। তাই আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তারা এইগুলি পেতে পারেন।

**শ্রী সবুজ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাগনানের খালোড়, গোপীমোহা কানিনা ও বৈদ্যনাথপুর জুনিয়ার স্কুল আছে, এটাকে অবিলম্বে মাধ্যমিক স্কুলে পরিণত করতে হবে। বাগনানে কেবল মাত্র ছাত্রীদের জন্য উচ্চ-মাধ্যমিক স্কুল তৈরি করতে হবে। জনদরদী সরকার যারা শিক্ষা নিয়ে বড় বড় কথা বলে তাদের কাছে জানতে চাই ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্যন্ত এখনও ঠিকমতো সরকারি বই সরবরাহ হয় না কেন?

**শ্রী অবিনাশ মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পুরুলিয়া জেলায় দুটি প্রাথমিক শিক্ষক শিক্ষণ কেন্দ্র ছিল। একটি পুরুলিয়ায় এবং আর একটি হচ্ছে শাখা কেন্দ্র। পুরুলিয়া কেন্দ্রটি এখন চলছে। এখানে ৩০ জন ছেলেমেয়ে ফ্রেশার হিসাবে প্রশিক্ষণ নেবার সুযোগ পেয়ে থাকে। শাখা প্রশিক্ষণ কেন্দ্রটি তুলে দেওয়া হয়েছে। সেখানে ১২ জন প্রশিক্ষণ

নেবার সুযোগ পেতেন। বর্তমানে পুরুলিয়া জেলার ছেলে মেয়েরা প্রাথমিক শিক্ষক শিক্ষণের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এখানে বাঁকুড়া, কখনও কলকাতার ভিন্ন ভিন্ন শিক্ষকগণ শিক্ষা লাভের জন্য আসছেন। পুরুলিয়া জেলার যে সমস্ত ছেলে মেয়েরা প্রথম বিভাগে পাশ করছে তাদের সবাই সুযোগ পাচ্ছে না অথচ এখানে কলকাতায় ৩য় বা কম্পার্টমেন্টালে যারা পাশ করেছে তারা শিক্ষা লাভের সুযোগ পাচ্ছে। আমাদের কাছে যখন ছেলে মেয়েরা এর কারণ জানতে আসছে তখন আমরা তাদের সন্তোষজনক উত্তর দিতে পারছি না। আমি এইজন্য মাননীয় শিক্ষক শিক্ষণ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, শাখা শিক্ষক প্রশিক্ষণ কেন্দ্র যেটি তুলে দেওয়া হয়েছে, সেটি চালু করার ব্যবস্থা করুন। তাহলে পুরুলিয়া জেলার ছেলে মেয়েরা শিক্ষক শিক্ষণের সুযোগ গ্রহণ করতে পারবে।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারাবনি বিধানসভা কেন্দ্রে সাধারণ গ্রামবাসী যারা চাষ করে খান, অজয় নদীর ধারে ১০।১২টি গ্রামের ১৫।২০ হাজার পপুলেশন বিশিষ্ট সাধারণ চাষী তাঁরা চাষ করে খান। অজয় নদীতে যদি স্মল রিভার লিফট এর ব্যবস্থা করা হয় তাহলে সাধারণ মানুষ সেচের মাধ্যমে চাষবাস করে বেঁচে থাকবার ব্যবস্থা করতে পারবে। ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ সালে সেচের জন্য স্মল রিভার লিফট যাতে করা যায় তার জন্য সাব-ডিভিশনাল অফিসার; ব্লক ডেভেলপমেন্ট অফিসার এনকোয়ারি করে একটা টোটাল ফাইল পাঠিয়েছিলেন। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর এগুলির ব্যবস্থা করা হয়।

**শ্রী ধীরেন লেট ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় মোল্লারপুর থেকে আঁন্দি পর্যন্ত যে কুড়ি কিমি. রাস্তা আছে, এই রাস্তাটি সত্বর যাতে কংক্রিটের করা হয় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি। মহম্মদ বাজারে মোরাম, ল্যাটারাই, উন্নত মানের পাথর পাওয়া যায়। এইসব জিনিস মহম্মদ বাজার থেকে অন্যত্র নিয়ে যাওয়া হয়। তার ফলে এই রাস্তাটি বারবার ভেঙ্গে যায়। এটি যাতে সত্বর মেরামত হয় এবং রাস্তাটি কংক্রিটের করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পানীয় জলের অভাবের যে কথাটি বলছি, এখানে জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় আছেন, তাঁকে বলি, জল তো নেই, সারা দেশে আমরা পানীয় জলের অভাবের কথা বলছি। পানিহাটি স্টেট জেনারেল হসপিটাল-এর সম্বন্ধে বহুদিন ধরেই বলা হচ্ছে — ২০ বছর আগে করা হয়েছিল। সেখানে আজও জলের ব্যবস্থা করা হল না। জল তো এমনিতে কোথাও নেই। অন্তত পক্ষে হাসপাতালে তো আপনি জলের ব্যবস্থা করবেন। এখন বর্ষা এসে গেছে। আজকে পানিহাটির দেড় লক্ষ মানুষ জলের মধ্যে ডুবে যাবে? কলকাতা শহর থেকে পানিহাটির দূরত্ব কতটুকু? আপনারা তো মেগাসিটির কথা বলছেন। সেখানে মানুষ জলে ডুবে

মারা যাবে? কামারহাটি পৌরসভা আগরপাড়াতে ডায়াফ্রেম সৃষ্টি করে ড্রেন বন্ধ করে দিয়েছিল। ফলে ওখানে জল যাবার রাস্তাটি বন্ধ হয়ে আছে। এখন বর্ষা এসে গেছে। ড্রেনটি যদি এখন খোলা না যায় তাহলে সংশ্লিষ্ট এলাকার মানুষকে খুবই অসুবিধার মধ্যে পড়তে হবে।

[1-40 — 1-50 P. M.]

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বিধ্বংসী বন্যায় বীরভূমের ময়ূরাক্ষী, অজয় প্রভৃতি নদীর জন্যে ওই বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়েছে এবং বন্যার দরুন প্রচুর ক্ষয়-ক্ষতি হয়েছে। সমগ্র এলাকা বন্যা কবলিত, বিশেষ করে লাভপুর, নানুর, বোলপুরের বাঁধগুলোর খারাপ অবস্থা, অনতিবিলম্বে এর মেরামতি দরকার। ওখানকার মানুষেরা গভীর উদ্বেগ এবং আশঙ্কার মধ্যে আছে যে, অনতিবিলম্বে যদি ওখানে বাঁধগুলো মেরামতি করা না হয় তাহলে খুব অসুবিধার সৃষ্টি হবে।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উল্টোডাঙ্গা মেন রোডে যে রেলওয়ে ব্রিজ আছে, সেই ব্রিজটির হাইট খুব নিচু হওয়ার ফলে লরি প্রভৃতি যানবাহন যাতায়াত করতে খুব অসুবিধা হয় এবং ভীষণ জ্যাম হয়। উত্তর পূর্ব কলকাতা ভীষণ ব্যস্ত রাস্তা, ফলে এই জ্যাম হলে খুব অসুবিধা হয়। নির্বাচনের আগে সরকার পক্ষ থেকে খুব ঘটা করে উদ্বোধন করা হল যে ওই ব্রিজটির পাশে আরেকটা রাস্তা করা হবে। এর জন্য হকার্সও উচ্ছেদ করা হল। ওখানে আমাদেরও হকার্স ছিল, তাদেরও উচ্ছেদ করা হল। কিন্তু রাস্তাটি চালু করা হল না। সুতরাং অবিলম্বে ওই পাশের রাস্তাটি চালু করা হোক, এক্ষেত্রে যদি আমাদের সহযোগিতা চান আমরা সেই সহযোগিতা করতে প্রস্তুত আছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের লোকেরা বাস করে, ওখানে কয়েক মাস ধরে বিদ্যুতের কাজ শুরু হয়েছে। বহু জায়গায় সাব-স্টেশনের কাজ চলছে। আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আরও বেশি করে সাব-স্টেশন করা হয় এবং অবহেলিত এলাকায় বিদ্যুৎ সরবরাহ করা হয়।

**শ্রী ভক্ত মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় বহরমপুর শহরটি একটি গুরুত্বপূর্ণ শহর। গতবারে এই বহরমপুর শহরটির উন্নতির জন্য বলা হয়েছিল কিন্তু পরবর্তী সময়ে সরকারি পক্ষ থেকে কোনও উদ্যোগ নিতে দেখলাম না। বহরমপুর এলাকায় প্রায় ২০-২৫ হাজার মানুষ বাস করে, তাদের জন্য কোনও উন্নয়ন হয় নি। গ্রাম পঞ্চায়েত থেকে যে টাকা পাওয়া যায় তা দিয়ে উন্নয়নমূলক কাজ হয় না। এর ফলে ওখানে রাস্তাঘাটের কোনও উন্নতি হচ্ছে না,

কোনও কর্ম হচ্ছে না। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অনতিবিলম্বে অগ্রাধিকার ভিত্তিতে বহরমপুর এলাকার দিকে গুরুত্ব দেওয়া হয়।

**শ্রী তমাল মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র কেতু গ্রামে দুটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। ওই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলোতে পেশেন্ট যারা আসে তাদের পক্ষে দূর থেকে আসতে খুব অসুবিধা হয় কারণ ওই স্বাস্থ্য কেন্দ্রগুলোতে কোনও গাড়ি বা অ্যাম্বুলেন্স নেই। ওখানে ১৬৫টি গ্রাম আছে সেখান থেকে মুমূর্ষু রোগী যারা আসে তাদের যখন ডাক্তার স্থানান্তরিত করেন তখন ওই মুমূর্ষ পেশেন্টকে নিয়ে যাবার পথে অনেক সময়ে মারা যায় এবং নানা রকম অসুবিধার সৃষ্টি হয়। সেইকারণে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওখানে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হয়।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি পিংলার বিধায়ক, আমার ওখানের একটি জ্বলন্ত সমস্যার কথা এখানে উত্থাপন করতে চাই।

পিংলার মধ্যে দিয়ে একটা মাত্র বাস রাস্তা আছে। এই বাস রাস্তাকে বলা যায় ঐ অঞ্চলের জনগণের হৃদয় রেখা বা হার্ট লাইন। এর সঙ্গে যদি হলদিয়া বা কলকাতার সঙ্গে যোগাযোগ রাখতে হয় তাহলে পিংলার উপর দিয়ে ময়না হয়ে কাঁসাই নদীর উপরে শ্রীরামপুর ব্রিজ হওয়া দরকার। এই দাবি বর্তমান যুগ থেকে নয়, ইংরাজ যুগ থেকে চলে আসছে। এই দাবির পরিপ্রেক্ষিতে সেই পুলটি যাতে বাস্তবে রূপায়িত হয় তার আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ZERO HOUR

**শ্রী অসিতকুমার মাল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সারা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ৭৮ সালে ৫০ টাকার বেতনে প্রায় ৪১ হাজার কমিউনিটি হেলথ গাইড নিযুক্ত করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় তাদের সেই বেতন আজ পর্যন্ত বাড়ানো হয় নি। ৯ মাস ধরে তারা বেতন পাচ্ছেন না। আমি আপনার মাধ্যমে নিবেদন করছি, বামফ্রন্ট সরকার আসার সঙ্গে সঙ্গে চমৎকার দেখাবার জন্য যে সমস্ত সি. এইচ. জি.-দের নিযুক্ত করেছিলেন ৫০ টাকার বেতনে, তারা ডিমান্ড করেছিলেন এই টাকাটা অন্তত ২০০ টাকা করা হোক। আমারও দাবি এই ৪১ হাজার কর্মচারীর বেতন বাড়ানো হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পরিষদীয়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় উলুবেড়িয়া জেটি ঘাটের দিকে জগদীশপুর বাসতলা পর্যন্ত ঐ জায়গাতে ৮৯ সাল-এ বাঁধ ভেঙ্গে গিয়েছিল। জেটি ঘাটটি একজন ঠিকাদারের উপর

দায়িত্ব দিয়েছিল, আজ পর্যন্ত সেই কাজটা সম্পূর্ণ হয় নি। এই বর্ষায় উলুবেড়িয়ার মানুষ জেটি ঘাটের দিক থেকে জগদীশপুর পর্যন্ত সমস্ত মানুষ বন্যায় প্লাবিত হয়ে যেতে পারে। বন্যা হলে উলুবেড়িয়ার ৮।১০টি গ্রামের মানুষ তারা নিশ্চিহ্ন হয়ে যাবে। এই বিষয়টি আমি আপনার মাধ্যমে পরিষদীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাজটি এখনও শেষ হয় নি, কাজটি যাতে ত্বরান্বিত হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটি আন্তর্জাতিক বিশিষ্ট ব্যক্তির সম্বন্ধে বলছি। যার জন্ম শতবর্ষ গতকাল লন্ডনে নেহেরু সেন্টারে পালিত হয়েছে। স্যার, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রামে, নয়া উপনিবেশবাদের সংগ্রামে যিনি প্রতিনিয়ত লড়াই করে গিয়েছিলেন, সেই পথিকৃৎ রজনীপাম দত্ত, যার মাতৃভূমি উত্তর কলকাতা এবং পিতার নাম উপেন্দ্রকিশোর দত্ত, সেই দত্ত পরিবারের, এই রজনীপাম দত্ত যিনি আন্তর্জাতিক কমিউনিস্ট আন্দোলনের একমাত্র বিখ্যাত ব্যক্তি গ্রেট ব্রিটেনে কমিউনিস্ট আন্দোলনের পত্তন করেছিলেন, আমাদের গর্ব সেই রজনীপাম দত্ত মুখ্যমন্ত্রী যখন তিরিশের দশকে লন্ডনে পড়তে গিয়েছিলেন তখন তার সঙ্গে গভীর যোগাযোগ হয়েছিল। এই রজনীপাম দত্ত ভারত সম্বন্ধে বহু বই লিখেছিলেন, তার মধ্যে একটা বই হচ্ছে ইন্ডিয়া টু ডে। এই রকম অসংখ্য গ্রন্থের তিনি প্রণেতা। তিনি ৪০ এর দশকে কলকাতায় এসেছিলেন, মহম্মদ আলি পার্কে তিনি বক্তৃতা দিয়েছিলেন, মেটিয়াবুরুজে শ্রমিকের সভায় বক্তৃতা রেখেছিলেন, তিনি ৪৬ নম্বর ধর্ম্মতলা স্ট্রিটে কলকাতার বিশিষ্ট ব্যক্তিদের সঙ্গে মিলিত হয়েছিলেন। এই রকম ব্যক্তির জন্ম শতবর্ষ গতকাল থেকে শুরু হয়েছে। আমার দাবি রজনীপাম দত্তর যে বইগুলি রয়েছে, সেই বইগুলি নূতন প্রজন্মের কাছে প্রকাশ করা হোক, এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা করে যাতে এই গ্রন্থগুলি প্রকাশ করা যায় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

[1-50 — 2-00 P. M.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। দীঘাতে এখন হাজার হাজার ট্যুরিস্ট আসছে এবং ওখানে প্রধান পরিবহন ব্যবস্থা হচ্ছে বাস। ঐ বাসগুলো রামনগর কাঠ ব্রিজ হয়ে থানা পর্যন্ত যায় এবং প্রতিদিন ওখানে জ্যাম হয়। কিছুদিন আগে ট্যুরিস্ট বাস এবং সি.এস.টি.সি.-র বাসের মধ্যে ধাক্কা লাগে। এর আগেও গভর্নমেন্ট বাস ধাক্কা খেয়ে পুকুরে পড়ে যায়। ঐ রাস্তাটি পরিসর করার জন্য আমি দাবি করছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীঘায় দুটো জেনারেল হাসপাতাল আছে। একটা স্টেট জেনারেল হাসপাতাল এবং আরেকটি ব্লক প্রাইমারি হেলথ সেন্টার। ব্লক প্রাইমারি হেলথ সেন্টারটি অনেক আগেই হয়েছিল, স্টেট জেনারেল হাসপাতাল হওয়ার আগে। এখন দুটো হাসপাতাল একই জায়গায় হওয়ার ফলে গ্রামের মানুষের অসুবিধা হচ্ছে। ব্লক প্রাইমারি হেলথ সেন্টারটি রামনগরে স্থানান্তরিত করা হোক। স্টেট জেনারেল হাসপাতালের

সুপারিন্টেনডেন্টের ব্যবহার খুব খারাপ, তার ব্যবহারের জন্য ডাক্তাররা সেখানে থাকে না। সেখানে কোনও গাইনির ডাক্তার নেই, সুপারিন্টেনডেন্টের দুর্ব্যবহারের জন্য। তাছাড়া সেখানে কোনও রেডিওলোজিস্ট নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে স্টেট জেনারেল হাসপাতালের সুপারিন্টেনডেন্টের কাছে ব্যবস্থা নেওয়ার জন্য দাবি করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসিদের সন্ত্রাসের কথা বলছি। নদীয়া জেলার কোতোয়ালী নাইকুড়া গ্রামে নির্বাচনের দিন, অর্থাৎ ২.৪.৯৬ তারিখে গ্রাম পঞ্চায়েতের মেম্বার এবং ভূমি সংস্কারের কর্মধ্যক্ষ নিতাই মল্লিক ঘর ছাড়া, তিনি ঐ এলাকায় ঢুকতে পারছেন না। যারা সন্ত্রাসের নায়ক তারা তাকে খুন করার হুমকি দিচ্ছে। এফ.আই.আরেও তার নাম আছে, তাকে গ্রেপ্তারের জন্য আমি দাবি করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মুর্শিদাবাদ জেলায় বহরমপুর থেকে রোপার-ভায়া-সাগরদিঘী একটা স্টেট বাস ছিল এবং বাসটি দুটি ট্রিপ দিত। নির্বাচনের পরে সেই বাসটি বন্ধ হয়ে গেছে। ঐ রাস্তার উপর দশটি জুনিয়ার হাইস্কুল আছে, চারটি হেলথ সেন্টার আছে। ঐ বাসটি না চলার জন্য সাধারণ মানুষের, ছাত্রদের এবং রোগীদের ভীষণ অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। অবিলম্বে ঐ বাসটি চালু করার জন্য আমি দাবি করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আশঙ্কিত। কিছুক্ষণ আগে মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় এখানে বলেছেন তারা বাংলা বন্ধ ডাকবেন। এর আগে ওরা রাইটার্স দখলের নামে ওরা কিছু জীবন কেড়ে নিয়েছিল। আমরা দেখছি যখন সারা রাজ্যে আইনশৃঙ্খলা একটা নির্দিষ্ট গতিপথে চলছে, সেখানে আজকে কংগ্রেসি বন্ধুরা ষড়যন্ত্রে লিপ্ত হচ্ছে। আজকে গোটা পশ্চিমবাংলায় তারা আইনশৃঙ্খলা পরিস্থিতিকে অবনতির দিকে নিয়ে যাচ্ছে। তাই আজকে এই অবস্থায় রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি যারা আইন শৃঙ্খলা ভাঙ্গছে তাদের কঠোর হাতে দমন করা হোক।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। আমার বিধানসভা কেন্দ্র আসানসোলে পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। এই পানীয় জলের সঙ্কট দেখা দেওয়ায় এখানকার মানুষ ভয়ানক অসুবিধার সম্মুখীন হচ্ছেন। অবিলম্বে এই পানীয় জলের সঙ্কট নিরসনের জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে ২টি ব্লকে হাসপাতাল আছে। একটা ভরতপুর হাসপাতাল, আরেকটা সালার হাসপাতাল। কিন্তু এই ২টি হাসপাতালের কোনওটিতেই কুকুরের কামড়ের এবং সাপে কামড়ের কোনও ওষুধ নেই। ফলে মানুষের নানা অসুবিধা হচ্ছে। কয়েকদিন আগে এখানে একজন ওষুধের অভাবে

কুকুরের কামড়ে মারা গেল। আমাকে ২ তারিখে সাপে কামড়েছিল। এখানে ওষুধের অভাবে আমাকে কাটোয়ার হাসপাতালে যেত হয় এবং সেখানে আমি সুস্থ হই। অবিলম্বে ভরতপুর এবং সালার হাসপাতাল দুটোতে কুকুরের কামড়ের এবং সাপে কামড়ের ওষুধ রাখার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এখানে একটা প্রস্তাব রাখছি। এখানে মাননীয় বনমন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী মহাশয় আছেন। আগামী সপ্তাহ থেকে গোটা সপ্তাহ ব্যাপী বনমহোৎসব হবে। আমার প্রস্তাব এই বিধানসভা প্রাঙ্গনে যেন বনমহোৎসব করা হয়। বিভিন্ন এলাকার বিধায়করা যাবেন। মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় স্পিকার মহাশয়, আপনি, বন মন্ত্রী, পরিবেশ মন্ত্রী, পরিষদীয় মন্ত্রী এবং আমরা সকলে মিলে এই অনুষ্ঠানে যোগ দিতে পারি। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী শ্রী যোগেশচন্দ্র বর্মন মহাশয়ের প্রতিক্রিয়া কি সেটা জানতে পারলে ভাল হত।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাবটা এখানে তোলা হয়েছে সেই প্রস্তাবটা খুবই ভাল। সামনের ১৪ তারিখ থেকে ২০ তারিখ পর্যন্ত অরণ্য সপ্তাহ চলবে। মাননীয় সদস্যরা যাঁরা বিধানসভায় আছেন তাঁরাও নিজ নিজ এলাকায় অরণ্য সম্পর্কে মানুষের সচেতনতাকে বৃদ্ধি করার জন্য উদ্যোগ নেবেন। তবে এ ব্যাপারে একটা মুশকিল হচ্ছে আগামী ১৪ তারিখ রবিবার। তবে মাননীয় সদস্য যে প্রস্তাবটা দিলেন সেটা বিবেচনাধীনে থাকল।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়নগর থানা এলাকায় একের পর এক সমাজ বিরোধীদের দৌরাত্ম বেড়ে চলেছে। সেখানে সরকারি দলের নির্দেশে পুলিশ, বিরোধী রাজনৈতিক দলের নেতাদের উপর আক্রমণ চালাচ্ছে। এখানে এস.ইউ.সি.আই.-র পার্টি সংগঠক এবং প্রধান শিক্ষক রাজারাম রায়মন্ডলের বাড়িতে গত ১৬ তারিখ রাতে পুলিশের অ্যাডিশন্যাল এস.পি. (ইন্ডাস্ট্রিয়াল), রাজারাম রায়মন্ডলের বাড়িতে পাঁচিল টপকে ভিতরে ঢুকে বাড়ি ভাঙচুর করেন। এই সময় রাজারাম রায়মন্ডল বাড়িতে ছিলেন না, তিনি রাজনৈতিক শিক্ষা শিবিরে যোগ দিতে গিয়েছিলেন। তাঁকে না পেয়ে তাঁর ভাগ্নে চিত্ত মন্ডলকে ধরে নিয়ে যায় পুলিশ। চিত্ত মন্ডল বি.এ. পরীক্ষার্থী। পুলিশ তাঁর বি.এ. পরীক্ষার অ্যাডমিট কার্ড নিয়ে নেয়। পুলিশের অ্যাডিশন্যাল এস.পি.-র (ইন্ডাস্ট্রিয়াল), রাজারাম রায়মন্ডলের বাড়ির পাঁচিল টপকানোর সময় পাঁচিলের কাঁচে লেগে তাঁর বেল্টের একটা অংশ পড়ে যায়।

**(এই সময় মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার বেল্টের একটা অংশ দেখাতে থাকেন।)**

এই ভাবে পুলিশ সেখানে এলাকায় বিরোধী রাজনৈতিক দলের নেতাদের উপর চড়াও হচ্ছে। অবিলম্বে এই অত্যাচার বন্ধ করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**(Including Adjournment)**

[2-00 — 3-00 P. M.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণবঙ্গ, বিশেষ করে মেদিনীপুর জেলা উপকৃত হবে এমন একটি প্রকল্পের নাম সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প। বলা হয়েছিল পরিবেশ দপ্তরের ছাড়পত্র না পাওয়ায় এই প্রকল্পটি রূপায়ণ করা সম্ভব হয় নি। অথচ আমরা খবর নিয়ে যেটুকু দেখেছি, কেন্দ্রীয় পরিবেশ দপ্তর ছাড়পত্র দিয়ে দিয়েছেন। কিন্তু কোনও প্রকৃত উদ্যোগ আমরা দেখছি না। এই প্রকল্পটি রূপায়িত হলে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চল সেচ সেবিত হবে এবং সেই এলাকার মানুষও এর দ্বারা উপকৃত হবে। তাই আবার আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীকে এবং ডাঃ সূর্যকান্ত মিশ্র, প্রবোধ সিনহা মহাশয়, প্রভৃতি যারা মেদিনীপুর জেলা থেকে মন্ত্রী হিসাবে শপথ নিয়েছেন প্রত্যেককেই এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করব।

**(At this stage the House was adjourned till 3 P. M.)**

**(After Adjournment)**

[3-00 — 3-10 P. M.]

**Mr. Speaker :** Hon'ble Members, I have just received a Telex Message from S.P.Murshidabad to the effect that Shri Adhir Choudhuri, a Member of this House surrendered before the Court of Sub-Divisional Judicial Magistrate, Berhampore on 19th June, 1996 in connection with Berhampore Case No. 244/95 dt. 27.4.95 and Berhampore Case No. 233/91 dt. 6.8.91 and that Shri Choudhuri was subsequently remanded to Judicial Custody on his prayer for bail being rejected.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের দলের কংগ্রেসি বিধায়ক শ্রী অধীররঞ্জন চৌধুরি গত নির্বাচনে ২০ হাজার ভোটে নবগ্রাম কেন্দ্র থেকে জিতে এই বিধানসভার সদস্য হয়েছেন। বহুদিন থেকে আমরা শুনছি তাঁর বিরুদ্ধে বামফ্রন্ট বিভিন্ন কেস দিয়ে জড়িয়ে দেবার চেষ্টা করছেন এবং তার ফলশ্রুতি হিসাবে যে বিধায়ক ২০ হাজার ভোটে জিতেছেন তাঁকে শেষ পর্যন্ত জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে আত্মসমর্পন করতে হয়েছে। এটা দুঃখের কথা। তাঁর উকিল দাবি করেছেন, চারটি খুনের কেস ছাড়াও আরও যতগুলো কেসে তাঁকে জড়ানোর পরিকল্পনা আছে সেই সমস্ত কেসগুলো আগামী মঙ্গলবারে যেন উপস্থিত করা হয়। ঐ কেসগুলোর এক সঙ্গে ঐদিন হেয়ারিং হবে। এইভাবে আমরা দেখছি, একজন কংগ্রেস বিধায়ক, ২০ হাজার ভোটে জিতেছেন, তিনি তাঁর এলাকায় যেতে পারছেন না। তাঁকে তার এলাকায় যেতে দেওয়া হচ্ছে না এবং তাঁকে বিভিন্নভাবে মিথ্যা কেসে জড়িয়ে দেওয়া হচ্ছে, তাঁকে নানা ভাবে হয়রানি করা হচ্ছে। আমি আপনার

মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে নিশ্চয় দাবি করব, কংগ্রেস সদস্য বলে তাঁর সাথে এই রকম ব্যবহার করা উচিত নয়। ওদিকে আপনাদের দলের একজন সদস্য আছেন, আমি তাঁর নাম করতে চাই না। তিনি দন্ডপ্রাপ্ত হওয়া সত্ত্বেও এই বিধানসভায় আসছেন। সেদিক থেকে দেখতে গেলে আমাদের কংগ্রেস সদস্য এখনও পর্যন্ত দন্ড প্রাপ্ত হন নি। ঐ বিধায়ক ১৯৮৭ সালে যখন বামফ্রন্টের সমর্থক ছিলেন তখন কিন্তু তার নামে কোনও কেস ছিল না। কিন্তু তার পর যখন আমাদের সদস্য হলেন তখন তার নামে মার্ডার কেস যুক্ত হল। আপনাদের দলের সমর্থক হলে, তাঁর অপরাধ থাকলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না অথচ আমাদের লোকেদের — সে ভালো হোক, খারাপ হোক — তাঁর বিরুদ্ধে খুনের মামলা জড়ানো হচ্ছে। আমি এর প্রতিবাদ করছি, এর যাতে সুষ্ঠু ব্যবস্থা হয় এবং সেই বিধায়ক যাতে তাড়াতাড়ি ছাড়া পান এবং এই বিধানসভা চলাকালীন অবস্থায় তিনি এসে যোগ দিতে পারেন তার জন্য আপনার কাছে দাবি করছি। কি কি কেস আছে জানি না, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি যাতে মঙ্গলবারের মধ্যে তাঁর নামে যতগুলি কেস আছে সেগুলি উপস্থিত করে তাঁর বেলের ব্যবস্থা যাতে হয় তার চেষ্টা করবেন। কি ঘটনা ঘটেছে সে ব্যাপারে আপনি যদি হাউসকে অবহিত করেন তাহলে আমি বাধিত থাকিব।

## Legislation

**Mr. Speaker :** There are two Bills. Both the Bills are taken up together.

## The Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996.

**Shri Mrinal Banerjee :** Sir I beg to introduce the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Lily Biscuit Company (Private) Limited, being a Company as defined in the Companies Act, 1956 (1 of 1956) and having its registered office at 3, Ramakanta Sen Lane, Calcutta — 700 067, was engaged in the manufacture of biscuits and confectionary for the general public. Because of general decline and stagnation of the commercial activity of the Company and also because of mismanagement, the management of the Company was taken over by the Central Government under Section

18A of the Industries (Development and Regulation) Act, 1951 (65 of 1951), on and from the 27th day of March, 1979, and the State Government was duly authorised by the Central Government to manage the affairs of the Company. The maximum period of take over of the management of the Company was due to expire on the 6th day of March, 1996. It was, therefore, considered necessary to acquire the undertakings of the Company for the purpose of reconstructing and rehabilitating it so as to subserve the interests of the general public by augmentation of production and distribution of products which are essential to the needs of the general public.

2. As the Legislative Assembly of the State was not in session and as in the public interest it was necessary to take action before the take-over period of management of the Company expired, an Ordinance, namely, the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996 (West Bengal Ordinance No. VI of 1996), was promulgated to achieve the object.

**(Secretary then read the Title of the Bill.)**

**Shri Mrinal Banerjee :** Sir I beg to move that the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 be taken into consideration.

**The Lily Barley Mills (Private) Limited**

**(Acquisition and Transfer of Undertakings)**

**Bill, 1996.**

**Shri Mrinal Banerjee :** Sir I beg to introduce the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bili, 1996.

Lily Barley Mills (Private) Limited, being a Company as defined in the Companies Act, 1956 (1 of 1956) and having its registered office at 19, Muraripukur Lane, Calcutta — 700 067, was engaged in the manufacture of flour for the general public. Because of general decline and stagnation of the commercial activity of the Company and also because of mismanagement, the management of the Company was taken over by the Central Government under Section 18A of the Industries (Development and Regulation) Act, 1951 (65 of 1951), on and from the

27th day of March, 1979, and the State Government was duly authorised by the Central Government to manage the affairs of the Company was due to expire on the 26th day of March, 1996. It was, therefore, considered necessary to acquire the undertakings of the Company for the purpose of reconstructing and rehabilitating it so as to subserve the interests of the general public by augmentation of production and distribution of products which are essential to the needs of the general public.

2. As the Legislative Assembly of the State was not in session and as in the public interest it was necessary to take action before the take over period of management of the Company expired, an Ordinance, namely, the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1996 (West Bengal Ordinance No. VII of 1996), was promulgated to achieve the object.

**(Secretary then read the Title of the Bill.)**

**Shri Mrinal Banerjee :** Sir I beg to move that the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 be taken into consideration.

[3-10 — 3-20 P. M.]

**Shri Pankaj Banerjee :** Hon'ble Minister has placed two bills — Bill No. 17, The Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 and Bill No. 18, The Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996.

Sir, Yesterday also the Hon'ble Minister moved a Bill asking for undertaking a concern in Calcutta namely, Appollo Zipper Company Private Limited where as a member of the Opposition I took part in the said discussion. There I suggested certain points to the Hon'ble Minister so that the points raised by me are being considered by his goodself.

Sir, Perhaps you know that the said companies, the Lily Biscuit and Lily Barley, both were taken over from private management in 1979 by the then Central Government. Subsequently on 26th May, 1996 the period or the tenure of undertaking was over. As the business of

the House was not being proceeded at that moment so the Hon'ble Governor had to promulgate and ordinance and these bills will just replace that ordinance and the bills will be considered as a law. Sir, the companies were taken over and for 17 and odd years the companies were being run by the State Government. The proposal put forward by the Minister has to be supported and I do support it. But when I support it, when I stand on my leg to support these Bills, I will try to mention certain other which I think should be given due consideration.

Sir, what is the purpose of undertaking of all the sick units ? perhaps the Hon'ble Minister will say that he is committed to the employees of the State and in order to protect the rights, in order to protect the means of the workers they have to undertake the companies.

In so many platforms, Sir, the Left Front Government and their ministers time without number, have criticized the Central Government that the Central Government is inviting foreign investment for foreign capital on small and medium scale industries.

Sir, for these two companies Lily Biscuit and Lily Barley, if you see, Government had to pour crores and crores of rupees. What they are manufacturing ? One company is manufacturing biscuits and another company is producing barley. So far as production of biscuit is concerned, as you know sir, there is no high technology in it. Very small units have sprung up. Hundreds and thousands of units in the State of West Bengal are manufacturing biscuits. Small bakeries are there. They are manufacturing biscuits. Small units are there where 50 or 60 labourers or workers are working. They are producing biscuits and catering it to the markets. And, of course, they are having their profit share out of the gain. But here you perhaps know Sir, that in 1992-93 Government had to give 49.26 lakh of rupees as subsidy. In 1993-94, the quantum of subsidy went even higher. It is now 52.66. In 1994-95 the subsidy just came down below that and it was 49.05 lakhs. In 1995-96 till date it had to incur 88.76 lakhs of rupees. Sir, the total accumulated loss is 323.01 crores of rupees only in this biscuit company.

Now, Sir, you can well imagine if the government would not have undertaken those units this 323 lakhs of rupees could have been spent for development, for the purpose of drinking water to the villages in the rural areas. This 323 lakhs of rupees could have been spent, could

have been invested for the development of primary education in our State. This 323 lakhs of rupees might have been spent for the purpose of the health programmes so that the basic things of health, basic amenities of health, basic supply of medicines in the health services would be available by the common people. So, Sir, what is the justification of spending money. Is it because of the fact that 200/300 odd people are working there ? They are the organised force — they have got trade union leaders behind them. I do not want to mention whether they are CPI (M) backed unions or Congress (I) backed unions. Some Central trade unions must have backed them. Some organised people have started shouting slogans, they are taking out huge sort of processions, holding meetings with the Ministers, pressurising the ministers, pressurising the friends of the ministers, and Government Officers. But ultimately what is being done by the Government ? Why the companies bacame sick ? In most of the cases, the fault lies with the management, not with the workers or the people as such. What do the Management do in India and so in West Bengal ? They go on siphoning the money out of the game. The company became sick because of their mistakes, because of their failures, because of their siphoning all the money. Whenever, the company falls sick, they go to the State Government, and at the cost of the national exchequer, they promised the company to go ahead. But the moment the money is sanctioned, that money is utilised for other purposes. Showing only 200/300 hungry people or workers, they will go or approach to the national bank, and they will ask the union leaders of the national bank. Look — you having unions in the biscuit sectors. Will this help ever go to our benefit ? The bank employees will take up the issue with the bank authority. Money will be sanctioned but that money will be injected for other purpose and not for that concern. That money will be floated. The employer — he will have certain foreign visit, he will send his daughter and sons for higher education, he will have multistoreyed building somewhere, he will have other properties some where.

In this way, I have noticed, crores of rupees have been sucked out from the national exchequer. They have misused the money, they have drained out the money. These dishonest employers they have sucked out the money from the national exchequer. They have syphoned the money and the unit became more and more sick. More because, here the government has taken over the company. Let me mention one case, where I am directly involved, i.e. Krishna Glass Silicate Works. That was a private concern. Because of the infighting between two unions

the management closed down the unit. They declared a closure. But 35 crores of rupees were due to be submitted. The Management or the employer took a chance of it as two unions were in rivalry, i.e. the SUCI and the CPI(M), i.e. the CITU. They went on fighting among themselves. The employer took a huge lock and locked the gate. This 35 crores of rupees which was due to the suppliers — that employer did not require to pay the wages for several months. The company was declared lock out and ultimately the company was taken over by the Government. What the Government has done for the last five and half years. This undertaking company is not having any production in the factory.

Sir, there are two units. One is Jadavpur and another is southern part of South Calcutta. These two units are running idle for the last five and half years. Every month the workers are being paid at the tune of rupees six lakhs. So in the last six years, how much money the Government had to pay ? It is four crores of rupees and some lakhs of rupees. What was the need of the hour ? They are the technical people, they are the administrative people who are put by the Government and who sought for 40 lakhs of rupees at a time.

So that they might have sufficient raw materials to start the production, and they have come out with the declaration that 40 lakhs of rupees are pouring. At one time the company would have a viable unit. But then the Government did not pay. But, on the other hand, on the contrary, four crores of rupees they could have drained out from the heads of salaries and wages. Forty lakhs of rupees they could not realise. As a result of which the company is still in lock out. When the private management do some mistakes. When private employers adopt malpractices, Government should take that up. But Government often fails. Then to whom the employers, the workers, will go ? Keeping in that in mind I will request the Minister — yesterday I also requested him — prior steps should be taken before taking over such a company. A high technology committee should be there, who will go into the detail of the record and see that if the company is viable and that the company has potentiality and that the products have good market. Then the Government may sanction to run the concern and only then the concern should be taken over. Sir, with these words I support the bill with small precautions and caution the Minister, about that. Thank you, Sir.

[3-20 — 3-30 P. M.]

**শ্রী শেখ মাজেদ আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় যে 'দি লিলি বিস্কুট কোম্পানি (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অব আন্ডারটেকিংস) বিল, ১৯৯৬' এবং 'দি লিলি বার্লি মিলস (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অব আন্ডারটেকিংস) বিল, ১৯৯৬' উপস্থিত করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। সাধারণ ভাবে এই সভার সকল সদস্যই জানেন আমাদের দেশের বেকারত্বের জ্বালার কথা এবং রুগ্ন শিল্পের কথা। এই রুগ্ন শিল্পগুলি কি অবস্থায় পড়েছে সেটা নূতন করে বলার কিছু নেই। এই যে সংস্থা এখানে ৪শো শ্রমিক দীর্ঘ ৭৯ সাল থেকে কাজের সঙ্গে যুক্ত হয়ে আছেন ফলে জনজীবনের সঙ্গেও তারা যুক্ত হয়ে পড়েছেন। খুব কম অর্থে তাদের সংসার প্রতিপালন করতে হয়। ৭৯ সাল থেকে ৯৬ সালের মার্চ পর্যন্ত দীর্ঘ ১৭ বছর ধরে তারা কাজ চালিয়ে গিয়েছে। শেষ পর্যন্ত এরজন্য গভর্নমেন্টকে অর্ডিন্যান্স করে এটা নিতে হয়েছে এবং আজকে তার বদলেই বিল এসেছে। স্যার, এগুলি খুব বাস্তব সম্মত বিল। আমরা জানি যে কেন্দ্রীয় সরকারের উদার নীতির ফলে বহুজাতিক সংস্থাগুলি দেশে ঢুকে পড়েছে ফলে তাদের সঙ্গে একটা অসম প্রতিযোগিতার মধ্যে এইসব ছোট সংস্থাগুলিকে পড়তে হচ্ছে। তার উপর এই ইলেক্ট্রনিক মিডিয়ার যুগে ঐ সব বহুজাতিক সংস্থাগুলি যে ভাবে তাদের সামগ্রী প্রচার করছে তাতে এইসব ছোট ছোট কোম্পানিগুলি দাঁড়াতে পারছে না। তাই এই লিলি বিস্কুট এবং লিলি বার্লির মতোন কারখানাকে অধিগ্রহণ করতে হচ্ছে এবং তাদের সামগ্রী মানুষের কাছে পৌছে দেওয়ার জন্য সরকারকে ব্যবস্থা নিতে হচ্ছে। আপনারা জানেন যে বিস্কুট আজ এক অত্যাবশ্যক সামগ্রী হয়ে দাঁড়িয়েছে। শিশু, বৃদ্ধ থেকে আরম্ভ করে সকলেরই প্রয়োজন রয়েছে বিস্কুটের। রোগীদের কাছে বিস্কুট অপরিহার্য সামগ্রী। আমাদের রাজ্যে যেসব ছোট ছোট বিস্কুট কারখানা আছে তাদের উৎপাদনের মান নিম্নমুখী। সামগ্রিক ভাবে এর মান যাতে উন্নত করা যায় এবং উন্নত মানের বিস্কুট যাতে কম পয়সায় তৈরি করা যায়, প্রডাকশন কস্ট কম রেখে তা যাতে সাধারণ মানুষের কাছে পৌছে দেওয়া যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে। আগে বৃহৎ শিল্পপতিরা ছোট ছোট শিল্প করতে পারতেন না কিন্তু উদার নীতির ফলে যা অবস্থা দাঁড়িয়েছে তাতে ক্ষুদ্র শিল্পগুলি টিকে থাকবে কি করে তা ভাববার বিষয়। আমরা দেখছি, টাটা সল্ট তৈরি করছে। টাটা কোম্পানির মতো একটা বৃহৎ কোম্পানি, ভারতবর্ষের মধ্যে একটা নামী কোম্পানি, যারা মটর ভিহিকলস থেকে শুরু করে বড় বড় গুডস তৈরি করে, তারা আজকে টুথ পেস্ট, ব্রাস, সাবান ইত্যাদি ছোট ছোট জিনিসও তৈরি করছে। এর ফলে ছোট ছোট যে শিল্পগুলি আছে তারা ওদের সঙ্গে আজকে একটা প্রতিযোগিতার সম্মুখীন হচ্ছে। এই রকম একটা অবস্থায় এই ক্ষুদ্র শিল্পগুলি যাতে তাদের তৈরি জিনিসের বাজার পায় সেই বিষয়ে আজকে চিন্তা ভাবনা করতে হবে। আজকে বহুজাতিক সংস্থাগুলিকে সারা দেশের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে। তাদের সঙ্গে এই সমস্ত ছোট ছোট শিল্পগুলি প্রতিযোগিতায় পেরে উঠছে না। কারণ এই সমস্ত বহুজাতিক সংস্থার ব্যাপক প্রচার মাধ্যম রয়েছে। সেই প্রচারের মাধ্যমে তারা মানুষকে আকৃষ্ট করছে। ফলে তাদের সামগ্রী বাজারে বেশি বিক্রয় হচ্ছে। আজকে অনেক মানুষ তারা জিনিসের দামটাই দেখে, প্রোডাক্ট দেখতে চায় না। এই সব বহুজাতিক সংস্থার ক্যাপিটাল বেশি থাকে।

ফলে তারা বেশি করে বাজার থেকে কাঁচা মাল সংগ্রহ করতে পারে এবং তাদের প্রোডাক্টস বাজারে বিভিন্ন জায়গায় ছড়িয়ে দিতে পারে। কাজেই আজকে লিলি বিস্কুট, লিলি বার্লির মতো ছোট কারখানা অধিগ্রহণের জন্য যে প্রস্তাব এখানে এনেছেন, যে বিল মন্ত্রী মহাশয়, এনেছেন, তাকে গ্রহণ করার জন্য, অনুমোদন করার জন্য আপনাদের সকলকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লিলি বিস্কুট এবং লিলি বার্লি কোম্পানি অ্যাকুইজিশন বিল যা এই সভায় এসেছে, মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব করেছেন, আমি তাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, আপনাকে এমন একটা ডিপার্টমেন্টে নিয়ে আসা হয়েছে, আমার মনে হয় যে এটা জেনে শুনে আনা হয়েছে যে ডিপার্টমেন্ট স্টেট পাবলিক সেক্টরের যে ইউনিটগুলি আছে, রাইট ফ্রম লেফট ওয়ান এই শিল্পগুলি অধিগ্রহণ করার ক্ষেত্রে দায়িত্ব পেয়েছেন। এখানে এত বেশি রাজনীতি করা হয়েছে যে এই রাজনীতির ফলে পরিচালন ব্যবস্থাকে একেবারে ধ্বংস করে দেওয়া হচ্ছে। আমরা যারা ট্রেড ইউনিয়ন করি আপনারা এবং আমরা আমাদের একটা অভিযোগ ছিল যে কেন্দ্রীয় সরকারের পাবলিক সেক্টরে লোক কমে যাচ্ছে। আমরা যদি একটু ঘুরিয়ে দেখি তাহলে দেখব যে রাজ্য সরকারের পাবলিক সেক্টরে লোক কি ভাবে কমে যাচ্ছে, পরিচালন ব্যবস্থা কত খারাপ। যেখানে যেখানে মডার্নাইজেশনের দরকার ছিল, টেকনোলজিক্যাল আপলিফটমেন্টের দরকার ছিল, সেটা কতটা করতে পেরেছেন? মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই আজকে সকালে কাগজ পড়েছেন যে, লগন জুটে ওদেরই লোক লক্ষ লক্ষ টাকার অভিযোগ এনেছেন। হাই কারাপশন ইন দি ম্যানেজমেন্ট কারখানা পরিচালনা করার জন্য যে ম্যানেজার এনেছেন, তিনি আপনাদের ঘরের লোক বলে হয়ত গায়ে লাগছে। কিন্তু আমরা মনে করি ম্যানেজার মানে ম্যানেজার। হাই লেভেল অব কারাপশন হচ্ছে লগন জুটে। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, লিলি বিস্কুট এবং লিলি বার্লি কোম্পানি নিয়ে আপনারা যে অ্যামাউন্ট অব লায়েবিলিটিজ নিলেন, সিকিওর্ড লোন হচ্ছে দুই কোটি ৬০ লক্ষ টাকা।

[3-30 — 3-40 P. M.]

আনসিকিওর্ড মাত্র ১৬ কোটি, কারেন্ট লায়াবিলিটি ৬ কোটি ৫০ লক্ষ, অ্যাকুমোলেটেড লস লিলি বিস্কুটে ২,৪০৮ লক্ষ, অর্থাৎ ২৪ কোটির বেশি। আর লিলি বার্লিতে সিকিওর্ড লস ১২.৫০ লক্ষ, অ্যাকুমোলেটড লস অ্যাপ্রকসিমেট ২ কোটি। আমার কথা হচ্ছে, বিলটাকে আমরা সমর্থন করছি, কিন্তু কি করতে চাইছেন আপনারা? হাউসে বলেছেন কি, রিনোভেশন এবং মডার্নাইজেশনের কি ব্যবস্থা করেছেন? এর কারণ হচ্ছে, আমার মনে হয়, কাউকে আপনারা হেল্প করছেন, সেটা আইদার ব্রিটানিয়া বিস্কুট, অর ইস্টার্ন বিস্কুট, অর সূর্য বিস্কুট, অর সুজাতা বিস্কুট। এত বছর হয়ে গেল কারখানাটি অধিগ্রহণ করেছেন, তারপর অনেক বছর পেয়েছেন কারখানাটির স্বাস্থ্য ফিরিয়ে আনবার জন্য। কিন্তু যাদের উপর কোম্পানিটির স্বাস্থ্য ফিরিয়ে আনার দায়িত্ব দিয়েছেন তাদের বসিয়ে বসিয়ে শুধু মাইনেই দিয়েছেন। হাজার হাজার টাকা মাইনে নিয়ে তারা মার্কেট সার্ভে করেছেন কি? না, সেটা তারা করেন নি।

টেকনিক্যাল কোনও চেঞ্জ এনে প্রডাকশন চেঞ্জ করে লস মেটাবার কোনও চেষ্টা করেন নি তারা। লিলি বার্লিকে একটা ফ্লাওয়ার মিলে পরিণত করবার জন্য কোটি কোটি টাকা তারা নিয়েছেন। সেক্ষেত্রে ডু ইউ নো হাউ মাচ লায়াবিলিটিজ ইউ হ্যাভ বরো ফ্রম দি ফিনানসিয়াল ইনস্টিটিউশনস? তবে বিলটার বিরোধিতা আমরা করছি না। এটা আনায় উই আর হ্যাপি। কিন্তু আগে সব ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দিকে তাক করে বন্দুক ছুড়তেন। এবারে একটু ওদের দিকে তাক করুন না! দীর্ঘদিন ধরে আমরা আপনাদের বলে আসছি, পশ্চিমবঙ্গে সবচেয়ে কষ্টে রয়েছেন জুট মিল এবং সূতা মিলগুলির শ্রমিকরা। আজকে রাজ্যে যে কারখানাগুলি বন্ধ রয়েছে সেগুলো খুলতে আপনি যদি না পারেন, সবাই মিলে মুখ্যমন্ত্রীকে বলুন না, তাঁর তো অনেক বন্ধু রয়েছেন। তিনি বিদেশ থেকে বড় বড় সব কারবারীকে নিয়ে আসছেন! অবশ্য আপনারা নিয়ে এলে আমেরিকা, ব্রিটেন, সুইজারল্যান্ড, জার্মানির ধনীদের নিয়ে আসবেন তাদের দোষ নেই। কিন্তু প্রাক্তন কংগ্রেস সরকার কাউকে নিয়ে এলে আপনারা তার দোষ ধরতেন, কিন্তু আপনারা কোনও পাওয়ার প্রজেক্ট করতে পারেন নি বিদেশি কোম্পানি এনরণ মহারাষ্ট্রে ৯০০০ কোটি টাকা নিয়ে এল। টু টেল ইউ দি ট্রুথ ঐ ৯০০০ কোটি টাকার সরকারি ক্ষেত্রে ব্যর্থ হলে তার জন্য ১০ পার্সেন্ট সুদ হিসাবে বছরে ৯০০ কোটি টাকা দিতে হত। এইভাবে আপনারা সুদের জ্বালে দেশটাকে জড়িয়ে দিতে চান। এই এনরণকে যখন কংগ্রেস এনেছিল তখন কিন্তু চিৎকার উঠেছিল। আজকে দেশে আপনারা বলেছেন পাবলিক প্রাইভেট সেক্টরে শিল্প করতে হবে, কিন্তু এখন মহারাষ্ট্রে কি হচ্ছে? আপনারা কিন্তু পাবলিক সেক্টারের দিকে নজর দেন নি। আজকে ৭৯টি ক্ষেত্রে টেকওভার হয়েছে, কিন্তু হোয়াই সো লেট ফর ব্রিঙ্গিং দি বিল? এ ব্যাপারে এত দেরি করলেন কেন? এর মধ্যে যদি কোন অশুভ শক্তি মামলা করত তাহলে ব্যাপারটা তো আরও পিছিয়ে যেত! রাইট ফ্রম দি লগন জুট মিল, কল্যাণী, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং, স্যাকসবি ফার্মার — এ সবের দায়িত্ব যেসব ম্যানেজারদের দিয়ে রেখেছেন, আপনারা নিশ্চয়ই জানেন, কিভাবে সেগুলো পলেটিক্যালি তারা পরিচালনা করছেন। কোথা থেকে তারা সুষ্ঠু পরিচালনা করবেন? শুধু লিলি বিস্কুটই নয়, এক্ষেত্রে সরকার এক্সচেকার কত দেবেন জানি না, কিন্তু যাই দিন, সেক্ষেত্রে আপনারা ডিপেনডেন্ট অন দি ফিনানসিয়াল ইনস্টিটিউশন ইনক্লুডিং আই.ডি.বি.আই.। ওদের উপর আপনারা ডিপেন্ড করছেন। কিন্তু তারা যে টাকা দেবে, তাদের রিভাইভাল প্ল্যান দিতে পারবেন? কিন্তু হ্যয়ার ইজ ইওর রিভাইভাল প্ল্যান? হোয়াই ডু নট ইউ কাম আপ অ্যালং উইথ দি বিল ফর দি প্রপার ম্যানেজমেন্ট সো দ্যাট দে ক্যান সি দেয়ার লাইভলিহুড, দেয়ার চিলড্রেন ক্যান সি ফিউচার? যেসব কর্মীরা কাজ করতে করতে মারা গেছেন তাদের ডিপেন্ডন্টদের চাকরি দেবার জন্য আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের বিরুদ্ধে আন্দোলন করেছি। বামফ্রন্ট বন্ধুরা এসব ক্ষেত্রে লড়াই করেন বলে থাকেন, কিন্তু ট্রেজারি বেঞ্চের বন্ধুরা উত্তর দেবেন কি, পাবলিক সেক্টর আন্ডারটেকিংয়ে ডাইড ইন হারনেস কেসগুলিতে কেন চাকরি দেওয়া হচ্ছে না? আমরা ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিংকে ২,০০০ ওয়ার্কার সব টেকওভার করেছিলাম। আজকে সেখানে মাত্র ৬০০ ওয়ার্কার।

**(নির্ধারিত সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)**

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে দি লিলি বিস্কুট কোম্পানি

(প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিংস) বিল ১৯৯৬ এবং দি লিলি বার্লি মিলস (প্রাইভেট) লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিংস) বিল, ১৯৯৬ যেগুলি মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে আমি সমর্থন করছি। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য নির্মল ঘোষ মহাশয় এটাকে কি ভাবে ব্যাখ্যা করলেন সেটা বুঝতে পারলাম না। আসলে এটা কিছুটা রুটিন বলা যেতে পারে। এই ব্যাপারে অর্ডিনেন্স ছিল, এই জিনিস আমরা চাচ্ছি, ওনারাও এই ব্যাপারে অনুরোধ করেছিলেন শুনেছি। আমরা সকলে জানি এই লিলি বিস্কুট কোম্পানি শতাব্দী প্রাচীন প্রতিষ্ঠান, ব্রিটিশ আমলে এটা তৈরি হয়েছিল। সেই সময় থেকে লিলি বিস্কুট এবং লিলি বার্লি খেয়ে আসছে লোক। সেই কারণে আমরা চাই এই কোম্পানি ভাল ভাবে চলুক, এখানকার এমপ্লয়িরা চায় এটা ভাল ভাবে চলুক। এই কোম্পানিটা আজকে বিশেষ করে ভারতবর্ষে যে সমস্ত আন্তর্জাতিক প্রজেক্ট হচ্ছে তাদের সাথে মাথা উঁচু করে যাতে থাকতে পারে সেটা আমরা চাই। এই কোম্পানির মার্কেট আগেই ভাল ছিল কিন্তু শেষ পর্যন্ত সেটা আশানুরূপ থাকে নি। পরিচালনার ত্রুটি এবং বিভিন্ন ত্রুটির জন্য এটা হয় নি। খবর নিয়ে জানলাম এখানে প্রায় ৪০০ কর্মচারী রয়েছে অর্ডিনেন্স করার পর যখন ভারত সরকার রাজ্য সরকারকে দেখভালের ব্যবস্থা করতে দেন তখন থেকে এই কোম্পানির বেটার পজিশন হয়েছে বলে শুনেছি। আসলে এই ব্যাপারে একটা কো-অর্ডিনেশনের অভাব ছিল, কো-অর্ডিনেশন না থাকলে ভাল ভাবে চলতে পারে না। আমাদের আন্ডারটেকিং যে সমস্ত সংস্থা আছে, ডেয়ারি থেকে শুরু করে আরও অন্যান্য যে সমস্ত সংস্থা আছে তাদের সঙ্গে ইনভলব করতে হবে। তাদের যে সমস্ত র মেটিরিয়াল অ্যাসেন্সিয়ার সেই গুলি আনতে হবে। ওয়ার্ক কালচার নিয়ে শোনা যায়, শ্রমিক কর্মচারিদের মধ্যে সেটা আনতে হবে। এই কোম্পানি একবার বন্ধ হয়েছে আবার খুলছে, আবার বন্ধ হয়েছে, এই ভাবে অনিশ্চয়তার মধ্যে দিয়ে চলেছে। এটা যাতে আর না হয় সেটা অ্যাসিয়োর করতে হবে। আজকে যে মডার্ন টেকনোলজি এসেছে সেই টেকনোলজির সুযোগ নিতে হবে। মার্কেটে ব্রিটানিয়া সহ অন্যান্য কোম্পানি যে সমস্ত আছে তাদের সঙ্গে প্রতিযোগিতায় লিলি বিস্কুট বা লিলি বার্লি যাতে টিকে থাকতে পারে, যাতে এই কোম্পানির বাজার তৈরি করা যায় সেটা দেখা দরকার। আমার অনুরোধ সেন্ট্রালাইজ বিপনন ব্যবস্থা না করে ডিসেন্ট্রালাইজ ব্যবস্থা করা যায় সেটা দেখা দরকার। যেটা অন্যান্য সেক্টর ব্রিটানিয়া বা অন্যান্য কনফেসনারি করছে। লিলি বিস্কুটের একটা বড় এডভানটেজ হল এর নাম সকলে জানে। এর দুরনাম হয়েছে, আগে যারা পরিচালনা করছিল তারা অন্য জায়গা থেকে বিস্কুট পারচেজ করে তাদের নামে চালাতে গিয়ে, এবং সেই জন্য এই বিপর্যয় ঘটেছে। লিলি বিস্কুটের স্টান্ডার্ডটা যদি ভাল ভাবে মেনটেন করা যায় এবং সেটাকে রাখা যায় তাহলে অনেক উন্নতি সাধন করা যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় বিল এনেছেন, সরকার এর পরিচালন ব্যবস্থা নিচ্ছেন। ওনারা চাচ্ছেন সবটা বে-সরকারিকরণ হোক। ওঁরা ভারতবর্ষের পুঁজিপতিদের প্রতিনিধি, সেই অনুযায়ীই ওঁরা কথা বলবেন। আমাদের চিন্তা ভাবনা করা দরকার যাতে করে যে সমস্ত আন্ডারটেকিংসগুলি আছে, সরকারি পরিচালন ব্যবস্থার মধ্যে থেকে তারা যাতে ভাল ভাবে চলতে পারে, তারা যাতে এই প্রতিযোগিতায় বে-সরকারি ব্যবস্থার থেকে ভাল জায়গায় যেতে পারে সেটা দেখা দরকার। তাতে মানুষের কল্যাণ হবে দেশের কল্যাণ হবে। মাননীয় মন্ত্রী মহাশয় ট্রেড ইউনিয়ন করেন, আমার বিশ্বাস তাঁর উদ্যোগ সফল হবে এখানে যে সমস্ত কর্মচারী আছে তাদের মধ্যে

একটা কো-অর্ডিনেশন দরকার। সবচেয়ে দুর্ভাগ্য জনক ঘটনা হল রাষ্ট্রীয় ব্যবস্থাপনায় যে সমস্ত কোম্পানি আছে তাদের মধ্যে একটা কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। প্রশাসনে যাঁরা আছেন তাঁদের সঙ্গে এবং যাঁরা ট্রেড ইউনিয়ান করেন তাঁদের মধ্যে একটা কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। র মেটিরিয়াল এবং মনিটরিং এই সমস্ত ব্যাপারগুলিতে বেশি করে গুরুত্ব দেওয়া দরকার। তা যদি করা যায় তাহলেই অধিগ্রহণ করা সফল হবে।

[3-40 — 3-50 P. M.]

মাননীয় মন্ত্রী মহোদয় সেই আউট লুক নিয়ে এটা এনেছেন। আর এখানে যে টাকার কথা বলেছেন, আমার মনে হয় যে অধ্যায় ছিল তা আজকে শেষ হওয়ার পথে। আমরা চাই, লিলি বিস্কুটের যে সুবর্ণ যুগ ছিল তা আবার ফিরে আসুক, আমরা যেন তার সাক্ষাৎ পাই। এই কথা বলে, মাননীয় মন্ত্রী মহোদয় যে বিল এখানে এনেছেন তাকে সমর্থন করছি এবং লিলি বিস্কুটের জয় যাত্রা শুভ হোক, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশ পাল** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মৃণাল ব্যানার্জিকে ধন্যবাদ জানাই। অনেক দেরিতে হলেও লিলি বিস্কুট এবং লিলি বার্লি প্রাইভেট কোম্পানি দুটিকে অধিগ্রহণ করার কথা চিন্তা করেছেন এবং বাস্তবে তার রূপদান করতে চলেছেন। তার জন্য আমি তাঁকে সাধুবাদ জানাই। ৪২৫ জনের কথা যে তিনি ভেবেছেন তার জন্য তাঁকে সাধুবাদ জানাই। সঙ্গে সঙ্গে একটি কথা বলা দরকার, এই রকম বহু কোম্পানি আছে যাদের আন্ডারটেকিং করার পর সেগুলো রুগ্ন হয়ে পড়ছে, তারপর সেইসব কোম্পানি উঠে যাচ্ছে। সেদিকে একটু নজর রাখা দরকার। আমরা দেখেছি যে, লিলি বিস্কুট কোম্পানিটির ৭৯ সালে ম্যানেজমেন্ট টেক ওভার করার পর — সেন্ট্রাল গভর্নমেন্ট টেক ওভার করার পর — আমাদের রাজ্য সরকারের হাতে দেওয়া হয়েছে। তারপর সেখানে এমন একজন লোককে ম্যানেজমেন্টের দায়িত্ব দেওয়া হয়েছে — একজন বুরোক্রাটকে, যার বাস্তব চিন্তা ধারার সঙ্গে কোনও মিল নেই — একটি শিল্প চালাতে গিয়ে শিল্পটি রুগ্ন হয়ে পড়ছে। আমার মনে হয়, ব্রিটানিয়া কোম্পানির এন.সি.চৌধুরীকে দায়িত্ব যেটা দেওয়া হয়েছিল, তিনি ব্রিটানিয়া কোম্পানিতে ম্যানেজিং ডিরেক্টর ছিলেন, তিনি যখন দায়িত্বে ছিলেন তখন এটিকে ভালোর দিকে নিয়ে গিয়েছিলেন। সেই রকম একজন লোককে সরিয়ে দিয়ে এমন একজন ভদ্রলোককে দায়িত্ব দেওয়া হয়েছে। তিনি ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিসের একজন অফিসার। তিনি ঐ কোম্পানিটির সম্বন্ধে চিন্তা করছেন না। তিনি আসার পর বার্লি কোম্পানিটি বন্ধ হয়ে রয়েছে আর লিলি বিস্কুট কোম্পানিটি ধুঁকতে ধুঁকতে চলছে। মন্ত্রী মহোদয়ের সেদিকে দৃষ্টি রাখা প্রয়োজন। এই ভদ্রলোক বহু দিন মদ খেয়ে মাতলামি করেছেন। সি.আই.টি.ইউ. এবং ওখানকার আই.এন.টি.ইউ. যৌথ ভাবে এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে, ভদ্রলোকের বিরুদ্ধে আন্দোলন করেছে। শ্যামবাজার থেকে উল্টাডাঙ্গা মাত্র এক দেড় কিমি. দূরে। ওখান থেকে ১৫ কেজি. বিস্কুটের টিনের ভাড়া লাগে পার টিন ৮ টাকা। একটা লরিতে ৩০০ টিন বিস্কুট যেতে পারে। সেই রকম একটি লরি ভাড়া করে যদি ৩০০ টিন বিস্কুট পাঠানো হয় তাহলে অনেক কম খরচ পড়ে। কিন্তু ঐ ভদ্রলোক ওখানকার কমরেডদের হাত করে তাদের

টেন্ডার দিয়ে ওখানে থাকার চেষ্টা করছেন। তার ফলে ২৮ কোটি টাকা দিয়ে ভরতুকি দিয়ে ওই কোম্পানিটিকে চালানো হচ্ছে। এইভাবে একটা রুগ্ন শিল্পকে অধিগ্রহণ করে উৎপাদন বৃদ্ধি করা হল ঠিক কথা কিন্তু শুধুমাত্র অধিগ্রহণ করলেই বাঁচানো যাবে না। এইরকম একটা লোককে কোম্পানিতে বসিয়ে রেখে, যিনি কিনা ওখানকার কিছু লোককে সন্তুষ্ট করে কোম্পানিটিকে তুলে দেবার চেষ্টা করছেন, তাকে অবিলম্বে সরিয়ে দেওয়া উচিত। তা না হলে জাতীয়করণ করলেও কোনও লাভ হবে না। এইকথা বলে এই কোম্পানির যে ৪২৫ জন কর্মচারী তাদের কথা চিন্তা করার কথা বলে এই বিলকে সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিভাগীয় মন্ত্রী ১৭ নং এবং ১৮ নং লিলি বিস্কুট কোম্পানি এবং লিলি বার্লি কোম্পানির উপরে যে বিল এনেছেন তাকে পূর্ণাঙ্গ রূপে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সমর্থন করছি এই কারণে যে, আমাদের সরকার এটি অধিগ্রহণ করে পূর্ব ঘোষিত শিল্পনীতি গ্রহণ করে শ্রমিকদের স্বার্থের দিকে চেয়ে কাজ করেছেন। যেখানে সারা ভারতবর্ষে বেকারত্বে ভরে যাচ্ছে, ক্রম বর্দ্ধমান, সেই রকম একটা জায়গায় থেকে এই কোম্পানিকে রাষ্ট্রায়ত্ব করে বেকার সমস্যার যে কিছুটা সমাধান করতে পেরেছেন এর জন্য আরও বেশি করে সমর্থন জানাচ্ছি। যেখানে বেকার সমস্যা একটা ভয়াবহ রূপ নিয়েছে সেখানে শ্রমিকদের আরও বেকারে পরিণত করাকে কখনওই সমর্থন করা যায় না। এই বিলের মধ্যে দিয়ে শ্রমিকদের যে স্বার্থ রক্ষা করার কথা বলা হয়েছে এটা একটু দেখার দরকার আছে। এখানে যে প্রস্তাবগুলো আছে সেগুলো জনজীবনের স্বার্থে জড়িত, সেইদিকে লক্ষ্য রেখে শ্রমিকদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে এর উৎপাদন যাতে বৃদ্ধি পায় সেই দিকে লক্ষ্য রাখার দরকার। আমরা আমাদের প্রপিতামহ, পিতামহদের কাছ থেকে এই লিলি বিস্কুট এবং লিলি বার্লি সম্পর্কে অনেক কথা শুনেছি এবং জনজীবনের সঙ্গে এই কোম্পানিটি ওতঃপ্রত ভাবে জড়িত, সুতরাং এই কোম্পানিকে যদি ঠিকমতো ব্যবহার করা যায় তাহলে একটি লাভজনক প্রতিষ্ঠান হিসাবে এটি পরিগণিত হতে পারবে। সেইজন্য সরকার এর জনমুখী প্রচার এবং সাথে সাথে এই কোম্পানিটির উৎকর্ষতা যাতে বৃদ্ধি পায় সেই দিকে লক্ষ্য রাখার দরকার। সেই সঙ্গে সঙ্গে আধুনিক প্রযুক্তিরও অনুপ্রবেশ এই দুটি শিল্পে ঢোকার দরকার। আধুনিক শিল্পের প্রযুক্তির অনুপ্রবেশ যদি না ঘটে তাহলে এই শিল্পকে কতটা রক্ষণা বেক্ষণ করা যাবে বলতে পারছি না। সেই কারণে এই শিল্পদ্বয়কে পরিচালনার ক্ষেত্রে আধুনিক প্রযুক্তির অনুপ্রবেশ ঘটানো বিশেষ প্রয়োজন। সেই সঙ্গে সঙ্গে এইকথাও বলছি যে, এই ধরণের রুগ্ন শিল্প যেগুলো আছে সেগুলোর ক্ষেত্রে সরকারি ঘোষিত নীতি গ্রহণ করে পদক্ষেপ গ্রহণ করা দরকার। তবে এর জন্য প্রচুর অর্থেরও প্রয়োজন, সেই দিকটাও লক্ষ্য রাখতে হবে। এই কথা বলে এই বিলটিকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বামফ্রন্ট সরকার যাতে আগামী দিনে আরও এইরকম রুগ্ন শিল্পের ক্ষেত্রে অধিগ্রহণের প্রস্তাব গ্রহণ করেন এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননীগোপাল চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৭ নং এবং ১৮ নং যে দুটি বিল আজকে এখানে উত্থাপিত হয়েছে সেই দুটি বিলের একটি লিলি বিস্কুট এবং লিলি বার্লি

এই দুটি বিলের উপরে যে সরকারি অধিগ্রহণের কথা হয়েছে এবং এর উপরে যে বিল এসেছে তাকে আমি সমর্থন জানাচ্ছি।

[3-50 — 4-00 P. M.]

আমি সমর্থন জানাচ্ছি, আমি তো দেখলাম আজকে যারা বিরোধীরা আছেন তারাও কতকগুলি সাজেশান দিয়েছেন ঠিকই, কিন্তু তারাও সেটাকে সমর্থন করেছেন। অতএব এটা একটা সর্বজন সম্মত বিল হিসাবে বেরিয়ে এসেছে। এই প্রসঙ্গে আমি দু একটি কথা বলতে চাই। এখানে যে প্রসঙ্গগুলি উঠেছে এটা যথার্থ। এটা ঠিকই যে ম্যানেজমেন্ট এর যদি ত্রুটি থাকে তাহলে কিন্তু বলা যায় সেই অভিজ্ঞতাটা আমাদের সারা দেশবাসীর আছে। রিজার্ভ ব্যাঙ্ক এর চোখের সামনে থেকে হর্ষদ নামক একটি লোক যদি দেশের লোকের সামনে থেকে হাসতে হাসতে বেরিয়ে চলে যেতে পারে, এখানে যদি ম্যানেজমেন্ট ঠিক থাকত তাহলে সে বেরুতে পারতো না। ১৩৩ কোটি টাকার ইউরিয়া সার একটা দেশে না এলে, একটা কৃষি ভিত্তিক দেশে কি অবস্থা হতে পারে সেটা ভেবে দেখা দরকার। এই ব্যাপারে ম্যানেজমেন্টকে আরও সর্তক করতে হবে, সজাগ হতে হবে। এই প্রসঙ্গে আমি একটি কথা না বলে পারছি না, অনেকগুলি টাকা তো, কয়েক বছর ধরে যদি দেওয়া যায়, যেটা সাধারণ ভাবে বোঝা যায় কাজ করার জন্য যতগুলি টাকা লাগে সেটা যদি একসঙ্গে না দেওয়া যায় তাহলে সেই কাজটাকে সফল করে তোলা যায় না। আজকে একটি কথা আলোচনা হচ্ছিল, ছেলে বেলায় আমাদের ঘাড় ধরে বার্লি খাওয়াতো, আজকের দিনে আমরা এমন যুগে এসে দাঁড়িয়েছি, যেখানে শিশু খাদ্য নিয়ে দেখানো হয়, আমরা এমনি এমনি খাই। এখন এই এমনি এমনি খাবার যুগে, ছেলেদের মুখে কি বার্লি ঢুকতে চায়? এই জায়গাতে দাঁড়িয়ে আমাদের ভাবতে হবে, আজকে তো নানান প্রযুক্তি এসেছে, কি করে এমনিতে এই বার্লি খাওয়া যায়। ঐ ওদের মতো না বললেও শিশুদের যাতে কনসেনট্রেশন জয় করা যায়, তার জন্য ভাবা দরকার, প্রচার দরকার। আমার কথা হচ্ছে, উন্নত প্রযুক্তিকে টেকনোলজিকে ব্যবহার যদি করা যায় সেইদিকে লক্ষ্য রেখে আমার মনে হয় এই দিকে জোর দেওয়া দরকার। বিশেষ করে ক্ষুদ্র শিল্পের উপর যদি জোর দিতে হয় তাহলে আমরা সবাই জানি যে এই ক্ষুদ্র শিল্পগুলিতে যে অগ্রাধিকার দেওয়া দরকার সেটা দিতে হবে। এই সমস্যাটা সাংঘাতিকভাবে তীব্র, এই ব্যাপারে ভাবা দরকার। ক্ষুদ্র শিল্পের জন্য যে এমপ্লয়মেন্ট লাগে সেটাও দেখা দরকার। আমাদের মতো গরিব দেশের ক্ষুদ্র শিল্পের উপর জোর দেওয়া উচিত। কিন্তু একটা বাধা আছে। আমাদের দেশে ক্ষুদ্র শিল্প কতখানি করব, বৃহৎ শিল্প কতখানি করব সেটা ভাবতে হবে। টাটা কোম্পানি বৃহৎ শিল্প তারা আজকে বাটি সাবান করছে, আবার টাকের তেলও করছে, তাদের সঙ্গে লড়াই করা সম্ভব নয়। তথাপি যে শুভ উদ্যোগ নেওয়া হয়েছে, রুগ্ন শিল্পকে অধিগ্রহণ করার, কয়েক জন এমপ্লয়ির চাকরিকে শুধু বজায় রাখা নয়, একটা শুভ উদ্দীপনাকে যে এগিয়ে নিয়ে যাচ্ছেন, এই জন্য আমি এটাকে সমর্থন করছি। আরও সমর্থন করছি এইজন্য, এই সব শিল্পের মধ্যে দিয়ে আমরা কিছু কিছু এমপ্লয়ির যেমন সমস্যার সমাধান করতে পারব, তেমনি অন্য আরও যে রুগ্ন শিল্পগুলি আছে তার সঙ্গে এইগুলি যুক্ত হয়ে যাবার পর আরও শিল্প প্রসারের সম্ভাবনা আছে, তাই আমি আবারও এটাকে সমর্থন

করি, যেহেতু সকলে সমর্থন করেছেন। তার জন্যই এই বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল অ্যাপোলো জিপার নিয়ে যখন আলোচনা হচ্ছিল তখন সৌগতবাবু বলেছিলেন আজকের আলোচনাটা প্রায় কালকের মতোই হবে, কালকেও আমাদের স্ট্যান্ড একই রকম হবে। কংগ্রেসের তরফ থেকে এবং অন্যান্য যারা বলেছেন তার সবাই এই বিলকে সমর্থন করেই বলেছেন। তাই কালকের মতো সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। তবে দু একটি কথা অবশ্য বলা দরকার। পঙ্কজ বাবু বা নির্মল বাবু তারা একটা কনসার্ণ প্রকাশ করেছেন, যেটা খুব ভালো লেগেছে। রাজ্য সরকারের যে শিল্প সংস্থাগুলো রয়েছে সেগুলো ভালো চলছে বা আরও ভালো চলার জন্য তাদের যে ইচ্ছা রয়েছে সেটা তাদের বক্তৃতার মধ্যে এসেছে। কিন্তু কোথায় যেন তাদের একটা কনফিউশন রয়েছে। পঙ্কজ বাবু উদাহরণ দিতে গিয়ে ছোট ছোট বিস্কুট কারখানার কথা বলেছেন। বলেছেন তারা মুনাফা করছে, তাহলে লিলি বিস্কুট কেন মুনাফা করতে পারবে না। ছোট বিস্কুট কারখানার সঙ্গে লিলি বিস্কুট কারখানা কেন কম্পিটিশন দিতে পারছে না, সে কথা তিনি বলেছেন। [****] নিশ্চয় জানেন, যে লিলি বিস্কুট কারখানায় যারা কাজ করছে তারা কি সুযোগ সুবিধা পান, আর ছোট বিস্কুট কারখানার শ্রমিক কর্মচারীরা সেই সুযোগ সুবিধা থেকে কিভাবে বঞ্চিত হন। তিনি এটা নিশ্চয়ই জানেন তাদের কি কোয়ালিটি — তবে আমি বলছি না সব ছোট বিস্কুটই খারাপ। আপনারা আজকের খবরের কাগজে নিশ্চয় দেখেছেন যে বিস্কুট খেয়ে একজন মারা গেছে। মাঝে একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছিল সেটা আপনারা সবাই জানেন। কিছুদিন আগে আমরা প্যাকেজিং ব্যবস্থার পরিবর্তন ঘটিয়েছি। গত বছর থেকে এর বিক্রি বেড়ে গেছে। আমাদের আরও অনেক দূর যেতে হবে। আগে যেখানে ১৯৯৪-৯৫ সালে প্রোডাকশন ছিল ৯৩৬ টন, এখন সেখানে হয়েছে ১১৬৭ টন। ব্রেক ওভেন আমাদের করতে হবে, নইলে চলবে না। আজ থেকে দু বছর আগে লিলি বিস্কুটের প্যাকেজিং এক পাশে ওয়াক্রা লাগানো থাকত এবং আর একটা পাশ এমনি থাকত। এখন এর প্যাকেজিং ইমপ্রুভমেন্ট হয়েছে, যার ফলে ড্যামেজ কম হচ্ছে, বিক্রি বাড়ছে, প্রোডাক্ট চেঞ্জ করা হচ্ছে। আপনারা শুনলে খুশি হবেন লিলি বিস্কুট কোম্পানি যে ক্রিম ক্রেকার বিস্কুট তৈরি করছে, তা অন্য যে কোনও কোম্পানির তুলনায় ভাল ছাড়া খারাপ নয়। তাছাড়া অন্য কোম্পানির চাইতে আমাদের বিস্কুটের দামও অনেক অনেক কম। হয়ত কিছু দর আমাদের বাড়াতে হবে। টেকনোলজিক্যাল আপগ্রেডশন, রিভ্যাম্পিং এইসব করতে হবে। আর ম্যানেজমেন্টের সম্পর্কে আমি আপনাদের সঙ্গে একমত, ম্যানেজমেন্টের ক্ষেত্রে অনেক কিছু করার আছে। তবে পরেশ বাবু একজন ম্যানেজারের নাম করে যে সব কথা বলছেন ঠিক ওভাবে বলা উচিত হয় নি। আমি নূতন সদস্য, আমি যতদূর জানি এবং স্পিকার সাহেবও বলেছিলেন এখানে নাম করে কিছু বলা উচিত নয়। আমি ডেপুটি স্পিকার মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

[4-00 — 4-05 P. M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

---

Note * [Expunged as ordered by the chair.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমি ঐ ম্যানেজারের সাফাই গাইছি না। কে কতটা খারাপ, কতটা ভাল সেটা খতিয়ে দেখতে হবে। আপনারা যে বিষয়ে উদ্বেগ প্রকাশ করেছেন যে বিষয়ে আমরা ওয়াকিবহাল। সরকার পক্ষ থেকেও আমরা যে সব কর্মসূচি নেওয়ার চেষ্টা করেছি, তাতে আশা করছি, লিলি বিস্কুট কারখানা তার ঐতিহ্য আবার ফিরে পাবে এবং আরও উন্নতি করবে। আপনারা সবাই এই বিলকে সমর্থন করেছেন বলে আপনাদের ধন্যবাদ দিয়ে এবং আগামী দিনে সহযোগিতা করার জন্য আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** The motion that the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill. 1996 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 18 and Preamble**

The question that the Clauses 1 to 18 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion that the Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

The motion that the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, be taken in to consideration, was then put and agreed to.

**Clauses 1 to 18 and Preamble**

The question that the Clauses 1 to 18 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the Lily Barley Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996, as settled in the Assembly, be passed.

The motion that the Lily Barley Mills (Private) Limited (Acquisition

and Transfer of Undertakings) Bill, 1996, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 4.05 P.M. till 3 P.M. on Friday, the 21st June, 1996 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 21st June, 1996 at 3.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 30 Ministers, 13 Ministers of State and 173 Members.

### Presentation of the Annual Financial Statement of the Government of West Bengal for the year 1996-97.

**Mr. Speaker :** Now I request the Hon'ble Finance Minister Dr. Asim Kumar Dasgupta to present the Annual Financial Statement of the Government of West Bengal for the year 1996-97.

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আমি ১৯৯৬-৯৭ আর্থিক বছরের বাজেট বরাদ্দ উপস্থাপন করছি।

১

১.১। এই আর্থিক বিবরণী উপস্থাপন করছি দেশের এক ক্রান্তিকালীন সময়ে। বিগত প্রায় পাঁচ বছর ধরে এক নয়া আর্থিক নীতি দেশের ওপর চাপানোর চেষ্টা হয়েছিল। এই সময়কালে বিদেশি ঋণগ্রহণ নজিরবিহীনভাবে বৃদ্ধি করা হয় এবং গ্যাট চুক্তিও মেনে নেওয়া হয়। সমগ্র দেশের ওপর বিদেশি ঋণের বোঝা, যা ১৯৯০-৯১ সালে ছিল ১.৬৩ লক্ষ কোটি টাকা, তা ১৯৯৫ সালের সেপ্টেম্বর মাসের শেষেই শতকরা প্রায় ১০০ ভাগ বৃদ্ধি পেয়ে পৌঁছায় ৩.১৮ লক্ষ কোটি টাকায়। এমন একটি অবস্থা হয় যে, একটি বছরে বিদেশ থেকে যে ঋণ নেওয়া হয়েছে, তার থেকে বেশি পরিমাণই চলে গেছে আগেরকার ঋণের কিস্তি ফেরত দিতে। রিজার্ভ ব্যাঙ্কের সর্বশেষে প্রকাশিত তথ্য অনুযায়ী, ১৯৯৪-৯৫ সালে বিদেশি ঋণ ইত্যাদি বাবদ নেওয়া হয়েছিল ১০,৮৮৭ কোটি টাকা, এবং ঋণ ফেরত দিতে হয়েছিল, ১১,২৮২ কোটি টাকা। এক বিপজ্জনক বিদেশি ঋণের ফাঁদের কাছে ঠেলে দেওয়া হয় আমাদের দেশের অর্থনীতিকে। এই বিদেশি ঋণের, বিশেষ করে আন্তর্জাতিক অর্থভাণ্ডারের ঋণের, এবং গ্যাট চুক্তির শর্তগুলিরই প্রকাশ ঘটেছিল আগেকার কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতিতে। এই নীতি দেশের সংখ্যাগরিষ্ঠ সাধারণ মানুষের পক্ষে ক্ষতিকারক হয়, এবং দেশের সার্বভৌমত্বের ওপরও আঘাত আসে।

১.২। বিদেশি ঋণের শর্তাবলির কারণেই গত পাঁচ বছরের প্রত্যেকটি কেন্দ্রীয় বাজেটেই বিদেশ থেকে আমদানি করা পণ্যের ওপর নির্বিচারে আমদানি শুল্ক কমিয়ে, ভারতের বাজারে বিদেশি পণ্যের ব্যাপক প্রবেশের পথ খুলে দেওয়া হয়। এর ফলে, শুধু যে বহির্বাণিজ্যের ক্ষেত্রে আমদানি ও রপ্তানির মধ্যে ব্যবধান ১৯৯১-৯২ সালে ৩,৮১০ কোটি টাকা থেকে বিপজ্জনকভাবে শতকরা প্রায় ৩০০ গুণ বৃদ্ধি পেয়ে ১৯৯৫-৯৬ সালে ১৫,১৮২ কোটি টাকাতে পৌছায়, তাই নয়; খুব ক্ষিপ্রতার সঙ্গে এই আমদানি শুল্ক হ্রাস করে, অভ্যন্তরীণ প্রস্তুতির সুযোগ না দিয়ে, এই তদানীন্তন নয়া আর্থিক নীতি বিদেশি বহুজাতিক ও বৃহৎ সংস্থাগুলির সামনে দেশি শিল্পগুলিকে প্রকৃতপক্ষে এক অসমান প্রতিযোগিতায় নিক্ষিপ্ত করে। এর ফলে সামগ্রিকভাবে ক্ষতি হয়েছে দেশি শিল্পগুলির। নয়া আর্থিক নীতি ঘোষণার পরের সময়কালে দেশের সর্বক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার লক্ষ্যণীয়ভাবে কমে গেছে। কেন্দ্রীয় সরকারেরই প্রকাশিত তথ্য অনুযায়ী, নয়া আর্থিক নীতি ঘোষণার আগেকার পাঁচ বছরে, ১৯৮৬-৮৭ সাল থেকে ১৯৯০-৯১ সালে, যেখানে মোট জাতীয় উৎপাদনের গড় বার্ষিক বৃদ্ধির হার ছিল ৬.৩ শতাংশ, সেখানে পরের পাঁচ বছরে (১৯৯১-৯২ সাল থেকে ১৯৯৫-৯৬ সালে) সেই গড় বার্ষিক বৃদ্ধির হার কমে গিয়ে হয়েছে ৪.৭ শতাংশ। আগেকার পাঁচ বছরে যেখানে মোট খাদ্যশস্য উৎপাদনের গড় বার্ষিক বৃদ্ধির হার ছিল ৩.৬ শতাংশ, তা পরের পাঁচ বছরে কমে গিয়ে হয়েছে ১.৬ শতাংশ, এবং শিল্পের ক্ষেত্রে, আগেকার পাঁচ বছরে মোট শিল্পোৎপাদনের গড় বার্ষিক বৃদ্ধির হার ৮.৪ শতাংশ থেকে পরের পাঁচ বছরে কমে হয়েছে ৫.৯ শতাংশ।

১.৩। বিভিন্ন ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার এইভাবে কমে যাওয়ায় বেকারির সমস্যা সমগ্র দেশে বৃদ্ধি পেয়েছে তীব্রভাবে। কেন্দ্রীয় যোজনা কমিশনেরই তথ্য অনুযায়ী, ১৯৯১ সাল থেকে ১৯৯৪ সাল এই সময়কালের মধ্যেই প্রায় পঞ্চাশ লক্ষ অতিরিক্ত বেকার সৃষ্টি হয়েছে সমগ্র দেশে। এ ছাড়া, লাগাতারভাবে হয়েছে মূল্যবৃদ্ধি, বিশেষ করে অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে। গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে খাদ্যদ্রব্যের বণ্টন শুধু সঙ্কুচিত করা হয়েছে তাই নয়, গণবণ্টন ব্যবস্থায় অত্যাবশ্যকীয় খাদ্যশস্যের দাম কেন্দ্রীয় সরকার নিজেই বারংবার বৃদ্ধি করেছে। মূল্যবৃদ্ধি এবং বেকারীত্ব বৃদ্ধির মাধ্যমে তদানীন্তন নয়া আর্থিক নীতি দেশের ব্যাপক অংশের সাধারণ মানুষকে ক্রমাগত ক্ষতিগ্রস্ত করেছে।

১.৪। একই সঙ্গে ক্ষতিগ্রস্ত হয়েছে রাজ্য সরকারগুলিও। রাজ্যের যে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা, তার ওপর আঘাত এসেছে। হস্তক্ষেপ হয়েছে রাজ্যের সিদ্ধান্ত নেওয়ার অধিকারগুলির ওপর। গত পাঁচ বছরে, কেন্দ্র-রাজ্য সম্পর্কের ওপর নতুন ধরনের আক্রমণ নেমে এসেছে।

১.৫। বিদেশি ঋণ ও গ্যাট চুক্তির পথ ধরে শুধু যে পণ্যের বাজারে এবং সেই সঙ্গে শিল্পের ক্ষেত্রে নির্বিচারে বিদেশি সংস্থাগুলিকে দখলের অধিকার দেওয়া হয়েছে তাই নয়, পাছে জাতীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি মাথা তুলে দাঁড়িয়ে এই আক্রমণ প্রতিহত করে, তাই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির ওপরও সুপরিকল্পিতভাবে আঘাত এসেছে। দেশের মেধাস্বত্ব আইনকে পরিবর্তন করে অভ্যন্তরীণ গবেষণা ও তার প্রয়োগের স্বাধীনতার ওপরও হস্তক্ষেপ করতে দেওয়া হয়েছে। বস্তুত গত পাঁচ বছরে, দেশের বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়ার যে মূল সার্বভৌম অধিকার, তাই খর্ব হওয়া শুরু হয়েছিল। সদ্যসমাপ্ত নির্বাচনের পর মনে করার

কারণ আছে যে, আমাদের দেশের সংখ্যাগরিষ্ঠ মানুষ আগেকার কেন্দ্রীয় সরকারের এই নয়া আর্থিক নীতি মেনে নেননি। একইভাবে, মেনে নেননি ধর্মীয় ভিত্তিতে রাজনৈতিক শক্তির সর্বভারতীয় স্তরে ক্ষমতায় আসার চেষ্টাকে।

২

২.১। এই মেনে না নেওয়ার মাধ্যমে, একই সঙ্গে, দেশের মানুষ এক বিশেষ প্রয়োজনীয়তার কথাও তুলে ধরেছেন। তা' হল এক নতুন বিকল্প আর্থ-সামাজিক নীতির প্রয়োজনীয়তার কথা, যা দেশের বিপুল সংখ্যাগরিষ্ঠ সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করবে, এবং দেশের সার্বভৌমত্বকে অটুট রাখবে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই প্রয়োজনীয় বিকল্প নীতির কথাই রাজ্যস্তর থেকে আমরা গত পাঁচ বছর ধরে বারংবার উত্থাপন করে আসছি।

২.২। এই বিকল্প নীতির শুরু স্বনির্ভরতার মূল লক্ষ্যের ওপর গুরুত্ব আরোপ করে। স্বনির্ভরতার অর্থ এই নয় যে, বহির্বাণিজ্য থেকে নিজেদের গুটিয়ে নেওয়া। এর অর্থ এই যে দেশের সংখ্যাগরিষ্ঠ সাধারণ মানুষের যা মূল প্রয়োজন তা' দেশের বিপুল প্রাকৃতিক সম্পদ, জন ও মেধাসম্পদকে ব্যবহার করে দেশের অভ্যন্তরীণ উৎপাদন দিয়েই দক্ষতার সঙ্গে কতদূর মেটানো যায়, তা' প্রথমে দেখা। জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী, দেশের সাধারণ মানুষের মোট চাহিদার শতকরা ৮০ ভাগই হল খাদ্যশস্য, বস্ত্র, ওষুধ, চর্মজাত দ্রব্য ইত্যাদির জন্য। কিন্তু এর প্রত্যেকটি ক্ষেত্রেই, দক্ষতার সঙ্গে এবং অপেক্ষাকৃত সস্তায়, দেশের মধ্যেই সংশ্লিষ্ট পণ্যগুলির উৎপাদন সম্ভব। স্বনির্ভরতার এই মূল ভিত্তি স্থির রেখে, তারপর যদি নির্দিষ্ট কতগুলি ক্ষেত্রে দেশের সাধারণ মানুষের স্বার্থে এবং আপেক্ষিক সুবিধার বিচারে, বহির্বাণিজ্যে অংশগ্রহণ প্রয়োজন হয়, তখন সেই নির্দিষ্ট ক্ষেত্রগুলিতে পদক্ষেপ নেওয়া হবে। স্বনির্ভরতার এই দৃষ্টিভঙ্গি আগেকার কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতির নির্বিচার আমদানি বা নির্বিচার রপ্তানির পথ থেকে একেবারে ভিন্ন। ইদানিং উদারনীতির কথা বলা হয়। কিন্তু উদারনীতির সঠিক অর্থ ত' হল, একচেটিয়া অবস্থা বা অসমান প্রতিযোগিতার অবস্থা থেকে সমান প্রতিযোগিতার দিকে পদক্ষেপ নেওয়া। বর্তমানে আন্তর্জাতিক বাণিজ্যের কাঠামো হল মূলত বহুজাতিক সংস্থাগুলির নিয়ন্ত্রণে এক প্রায়-একচেটিয়া অসমান প্রতিযোগিতার কাঠামো। ভারতবর্ষের মতো বিশাল একটি দেশ যদি স্বনির্ভরতার ভিত্তি স্থাপন করে, এবং তারপর আন্তর্জাতিক বাণিজ্যে অংশগ্রহণ করে (চিন দেশ যা করেছে), তাহলে ধনী দেশগুলির একচেটিয়া দাপটের পরিবর্তে, কিছুটা দর কষাকষির জায়গায়, অর্থাৎ কিছুটা কম অসমান প্রতিযোগিতার জায়গায় পৌঁছানো যাবে। তাই উদারনীতির সঠিক অর্থেই ত' প্রয়োজন সামাজিক ভারসাম্য সমেত স্বনির্ভরতার।

২.৩। একই কারণে, প্রযুক্তির ক্ষেত্রে, মূল জোর দেওয়া প্রয়োজন দেশের অভ্যন্তরেই প্রযুক্তির উন্নতি এবং উদ্ভাবনের ওপর—যা দেশের মধ্যে সহজলভ্য স্থানীয় সম্পদ ও শ্রমশক্তিকে আরও আধুনিক ও উন্নতভাবে ব্যবহার করবে। এর জন্য নিজেদের গবেষণা ও তার প্রয়োগের ক্ষেত্রে মূল স্বাধীনতা অটুট রাখতেই হবে। একই সঙ্গে কতগুলি নির্দিষ্ট ক্ষেত্রে, পারস্পরিক স্বার্থ বজায় রেখে, বিজ্ঞান ও প্রযুক্তির আধুনিক খবর আন্তর্জাতিক স্তর থেকে আহরণ করতে

হবে, কিন্তু তার প্রয়োগ করা প্রয়োজন দেশীয় পরিস্থিতির বৈশিষ্ট্য মনে রেখেই।

২.৪। অনুরূপভাবে, সমস্ত শর্তের কাছে আত্মসমর্পণ করে নির্বিচারে বিদেশি ঋণ বা বিদেশি পুঁজি গ্রহণের আগে সর্বপ্রথম দেখা দরকার দেশের অভ্যন্তরের সঞ্চয় থেকেই প্রয়োজনীয় বিনিয়োগের জন্য অর্থের কতটা যোগান সম্ভব। প্রতি বছর এখন গড়ে বিদেশি ঋণ ও সরাসরি বিদেশি পুঁজি বিনিয়োগের সামগ্রিক পরিমাণ ১৫ হাজার কোটি টাকা। অন্যদিকে প্রতিবছর দেশের অভ্যন্তরে প্রকাশিত সঞ্চয়ের পরিমাণই হল প্রায় ১.৪ লক্ষ কোটি টাকা। এবং এরও ওপর দেশের অভ্যন্তরে শুধুমাত্র কেন্দ্রীয় সরকারকে ফাঁকি দিয়েই প্রতিবছর কালো টাকার গোপন সঞ্চয়ের অতিরিক্ত পরিমাণ অন্তত ৭৫ হাজার কোটি টাকা। অন্য সব বাদ দিয়েও, প্রতিবছর এই জমা-হওয়া কালো টাকার একটি ভগ্নাংশ উদ্ধার করতে পারলেই ত' প্রয়োজনীয় বিনিয়োগের মূল অর্থের যোগান দেশের অভ্যন্তরীণ সঞ্চয় থেকেই সম্ভব। স্বনির্ভরতার এই মূল ভিত্তি স্থাপনের পর, নির্দিষ্ট কতগুলি ক্ষেত্রে, পারস্পরিক স্বার্থ বজায় রেখে যদি বিদেশি পুঁজি বিনিয়োগ প্রয়োজন হয়, তাহলে কেবল সেই নির্দিষ্ট ক্ষেত্রগুলিতেই বিনিয়োগ করা হবে। আগেকার কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতির নির্বিচারে বিদেশি পুঁজিকে আহ্বান করা থেকে এই বিকল্প দৃষ্টিভঙ্গির সুস্পষ্ট পার্থক্য এই যে, এখানে মূল অগ্রাধিকার থাকছে অভ্যন্তরীণ সঞ্চয়ভিত্তিক বিনিয়োগের ওপর, এবং তারপর কেবলমাত্র নির্দিষ্ট ক্ষেত্রে পারস্পরিক স্বার্থ বজায় রেখে বিদেশি পুঁজির স্থান। এছাড়া, এই বিকল্প নীতিতে একই কারণে আমরা মনে করি যে, দেশের অর্থনীতিতে বিদেশি ঋণের গুরুত্ব ধাপে ধাপে কমিয়ে ফেলা উচিত, এবং তা' সম্ভবও।

২.৫। কালো টাকা উদ্ধারের আরও একটি বিশেষ কারণ আছে। প্রায়শই কেন্দ্রীয় বাজেটে আর্থিক ঘাটতি কমানোর কথা বলা হয়। কিন্তু প্রতিবছর কেন্দ্রীয় বাজেটের আর্থিক ঘাটতির প্রায় দ্বিগুণ হল প্রতিবছর কালো টাকা জমা হওয়ার পরিমাণ। সুতরাং এই কালো টাকার একটি অংশও উদ্ধার করতে পারলে সম্পদ সংগ্রহের মাধ্যমে শুধু এই আর্থিক ঘাটতি কমবে তাই নয়, সরাসরি মূল্যবৃদ্ধির ওপর অনেক বেশি আঘাত হানা সম্ভব হবে।

২.৬। মূল্যবৃদ্ধির হাত থেকে সাধারণ মানুষকে কিছুটা রক্ষা করার, এবং একই সঙ্গে মূল্যবৃদ্ধি কমানোর, সবচেয়ে বড় হাতিয়ার সর্বভারতীয় স্তর থেকে অত্যাবশ্যকীয় পণ্যগুলির ক্ষেত্রে ভর্তুকি ভিত্তিক গণবণ্টন ব্যবস্থার সম্প্রসারণ। এর ফলে সাধারণ মানুষ সরাসরি কিছুটা রেহাই ত' পাবেনই; একই সঙ্গে যেহেতু বর্তমান ব্যবস্থায় দেশের অভ্যন্তরীণ বিপণন-পরিকাঠামোয় প্রায় একচেটিয়া শক্তিগুলি কাজ করছে, তাই গণবণ্টন ব্যবস্থা প্রসারের ফলে এই একচেটিয়া শক্তিগুলি কিছুটা খর্ব হবে এবং পাল্টা প্রতিযোগিতার অবস্থা সৃষ্টির মাধ্যমে মূল্যবৃদ্ধিরও সাধারণভাবে প্রশমন ঘটবে। অর্থাৎ, উদারনীতির সঠিক অর্থ যদি প্রতিযোগিতার দিকে পদক্ষেপ হয়, তাহলে সেই কারণেও গণবণ্টন ব্যবস্থা যুক্তিযুক্ত।

২.৭। একই কারণে শিল্প ব্যবস্থায় যেখানে একচেটিয়া শক্তির দাপট আছে, সেখানে গুরুত্বপূর্ণ রাষ্ট্রীয় সংস্থাগুলির অস্তিত্ব বস্তুত পাল্টা প্রতিযোগিতার অবস্থাই সৃষ্টি করতে পারে। তাই রাষ্ট্রীয় সংস্থাগুলিকে ধ্বংস করার পরিবর্তে সমস্ত উদ্যোগ নেওয়া প্রয়োজন সংস্থাগুলিকে দক্ষতার সঙ্গে চালানোর। এই দক্ষতা বৃদ্ধির জন্য সংস্থাগুলির অভ্যন্তরেই সঠিক প্রতিযোগিতার

অবস্থা সৃষ্টি করা প্রয়োজন, যার অন্য অর্থ হল প্রতিটি স্তরে দায়বদ্ধতা তীক্ষ্ণ ও সুনিশ্চিত করা।

২.৮। শিল্পের ক্ষেত্রে অভ্যন্তরীণ প্রস্তুতির কোনও সুযোগ না দিয়ে, বিদেশি বহুজাতিক সংস্থাগুলির সামনে দেশি শিল্পগুলিকে এক অসমান প্রতিযোগিতায় নিক্ষিপ্ত না করে, সমান প্রতিযোগিতার দিকে পদক্ষেপ শুরু হোক দেশের অভ্যন্তরেই। এর অর্থ হল, প্রতিটি প্রাসঙ্গিক ক্ষেত্রে ক্ষুদ্র শিল্পোদ্যোগিদের সমান সুযোগের ব্যবস্থা করা। ক্ষুদ্র শিল্পের অবস্থান বিচ্ছিন্নভাবে না দেখে শিল্পনীতিতে একটি সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে সুনিশ্চিত করা প্রয়োজন ক্ষুদ্র শিল্পের সঙ্গে বৃহৎ শিল্পের উৎপাদনগত সম্পর্ক। এর ফলে শিল্প কাঠামোয় শুধু যে প্রতিযোগিতার ভিত্তি সম্প্রসারিত হবে এবং সামগ্রিক গড় উৎপাদন খরচ হ্রাস পাবে তাই নয়, কর্মসংস্থানও গুরুত্বপূর্ণভাবে বৃদ্ধি পাবে।

২.৯। কৃষির ক্ষেত্রে সমান প্রতিযোগিতার দিকে পদক্ষেপের প্রথম শর্ত হল জমির মালিকানা ও ব্যবহারের ক্ষেত্রে সাধারণ খেটে-খাওয়া কৃষকের সমান সুযোগ নিশ্চিত করা। তার অর্থ হল ভূমি সংস্কার, যা আমাদের বিকল্প প্রস্তাবের একটি মূল স্তম্ভ। জমি ছাড়া অন্যান্য উপকরণ এবং ব্যাঙ্কের ঋণের যোগানও সাধারণ কৃষকের কাছে নিশ্চিত করা প্রয়োজন।

২.১০। শিল্প এবং কৃষিতে এই পদক্ষেপগুলি কার্যকর করতে গেলে ব্যাঙ্ক ব্যবস্থার ক্ষেত্রেও বিকল্প দৃষ্টিভঙ্গির প্রয়োজন। আমাদের দেশের ব্যাঙ্কগুলিতে সবচেয়ে বেশি অর্থ জমা রাখেন সাধারণ মানুষ, অথচ ঋণের সিংহভাগ পান বৃহৎ গোষ্ঠীগুলি এবং অনাদায়ী ঋণ ও ব্যাঙ্কগুলির ক্ষতির মূল কারণ তাঁরাই। বিকল্প নীতির ভিত্তিতে ব্যাঙ্কগুলি যদি সাধারণ শিল্পোদ্যোগী এবং সাধারণ কৃষকদের সঠিক প্রকল্পের ভিত্তিতে ঋণ দিতে শুরু করে, তাহলে শুধু যে দেশের অভ্যন্তরে সমান প্রতিযোগিতার দিকে পদক্ষেপ হবে তাই নয়, ব্যাঙ্কগুলিও বেশি ঋণ ফেরত পাবে এবং লাভজনকভাবে কাজ করবে। এই দৃষ্টিভঙ্গি নিয়ে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির পাশাপাশি সমবায় ব্যাঙ্কগুলিকেও তৃণমূল স্তর পর্যন্ত সম্প্রসারণ করা প্রয়োজন।

২.১১। দেশের সাধারণ মানুষের স্বার্থে, স্বনির্ভরতার মূল ভিত্তিতে দাঁড়িয়ে উৎপাদন ব্যবস্থার প্রতিযোগিতার দিকে পদক্ষেপ ও কর্মসংস্থান বৃদ্ধির এই প্রক্রিয়া নির্বিচার বাজার অর্থনীতির ওপর ভিত্তি করে সম্ভব নয়। সামাজিক দিক নির্দেশ ঠিক রাখতে অবশ্যই প্রয়োজন পরিকল্পনার, কিন্তু এই পরিকল্পনা কেন্দ্রীভূত আমলাতান্ত্রিক নয়। এর জন্য অবশ্যই দরকার আর্থিক ক্ষমতা ও সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতার, স্তর ভিত্তিতে, উপযুক্ত বিকেন্দ্রীকরণ। তার প্রথম ধাপ হিসেবে প্রয়োজন কেন্দ্র থেকে রাজ্যস্তরে ক্ষমতার বিকেন্দ্রীকরণ।

২.১২। শুধুমাত্র কেন্দ্র থেকে রাজ্যে নয়, একইভাবে রাজ্য স্তর থেকে জেলা ও তার নিচের স্তর পর্যন্ত ক্ষমতার বিকেন্দ্রীকরণ। এবং এই বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ অংশ হল, নির্বাচিত পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে স্থানীয় মানুষের পরিকল্পনা-প্রক্রিয়ায় সরাসরি অংশগ্রহণ।

২.১৩। এই বিকল্প নীতির প্রস্তাবের কতকগুলি অংশ কেন্দ্রের বর্তমান যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচির মধ্যে অগ্রাধিকারের ভিত্তিতে গৃহীত হয়েছে। এখন মূল বিষয়, মানুষকে সঙ্গে নিয়ে,

এই বিকল্প নীতির গুরুত্বপূর্ণ বিষয়গুলিকে কার্যকরভাবে রূপায়ণ করা।

৩

৩.১। মাননীয় সদস্যগণ, আর্থিক নীতির এই বিকল্প প্রস্তাব অবশ্যই সমগ্র দেশের জন্য প্রযোজ্য। তাই এই প্রস্তাবের যে অংশগুলি রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে প্রাসঙ্গিক, সেই অংশগুলি সামনে রেখে বিগত বছরগুলিতে এ-রাজ্যে উন্নয়ন পরিকল্পনার উদ্যোগ নেওয়া হয়েছে। এই পরিকল্পনার মূল লক্ষ্যে থেকেছে কৃষি, শিল্প এবং অন্যান্য ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির মাধ্যমে কর্মসংস্থান বৃদ্ধি করা এবং এই পরিকল্পনা রচনা ও রূপায়ণে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে সাধারণ মানুষকে পঞ্চায়েত এবং পুরসভার মাধ্যমে বারংবার যুক্ত করা।

৩.২। রাজ্যস্তরে এই বিকল্প পথের যাত্রা শুরু ভূমি সংস্কার দিয়ে। ভূমি সংস্কারের ক্ষেত্রে সমগ্র দেশে পশ্চিমবঙ্গের স্থান সর্ব প্রথমে। ১৯৯৫-৯৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত প্রাপ্ত সর্বশেষে তথ্য অনুযায়ী, ভূমি সংস্কারের ফলে জমির পুনর্বন্টনের মাধ্যমে এ রাজ্যে এখন উপকৃত হয়েছেন মোট ২৩.১১ লক্ষ কৃষক, যার মধ্যে প্রায় ৫৭ শতাংশই হলেন তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের। একই সঙ্গে উল্লেখ করা প্রয়োজন, এই জমির পুনর্বণ্টনের ফলে সরাসরি বা যৌথ পাট্টার প্রাপক হিসেবে উপকৃত হয়েছেন প্রায় ৩.০১ লক্ষ মহিলা। এ ছাড়া, বর্গাদারের নাম নথিভুক্তকরণের মাধ্যমেও উপকৃত হয়েছেন প্রায় ১৪.৬৬ লক্ষ বর্গাদার। যদি মনে রাখি যে গ্রামাঞ্চলে মোট পরিবারের সংখ্যা প্রায় ৫৫ লক্ষ, তাহলে এ-রাজ্যে ভূমি সংস্কারের ব্যাপকতার মাত্রা বোঝা যায়। এই ভূমি সংস্কার কোনও দয়া-দাক্ষিণ্যের বিষয় নয়। যেহেতু খেটে-খাওয়া ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জমিতেই আছে একর প্রতি উৎপাদন এবং কর্ম সংস্থান উভয়ই বৃদ্ধি করার সর্বোচ্চ রেকর্ড, তাই ভূমি সংস্কারের মাধ্যমেই স্থাপিত হয়েছে এ-রাজ্যে কৃষিতে মোট উৎপাদন ও কর্ম সংস্থান বৃদ্ধির মূল ভিত্তি।

৩.৩। ভূমি সংস্কারের সঙ্গে সঙ্গে উদ্যোগ নেওয়া হয়েছে অন্যান্য উৎপাদন-উপকরণও (বিশেষ করে সেচের জল, উন্নত বীজ, সার ইত্যাদি) সাধারণ কৃষকদের কাছে পৌঁছে দেওয়ার। সেচের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করায়, এ-রাজ্যে সেচের আওতাভুক্ত জমি যেখানে সত্তরের দশকের প্রথমার্ধে ছিল মোট কৃষি জমির ৩০ শতাংশেরও কম, বর্তমানে তা' ৫০ শতাংশকে অতিক্রম করেছে।

৩.৪। ভূমি সংস্কারকে ভিত্তি করে এই পদক্ষেপগুলি গ্রহণ করায় রাজ্যের কৃষি-উৎপাদন হয়েছে লক্ষ্যণীয়ভাবে ঊর্ধ্বমুখি এবং অনেক ক্ষেত্রেই, সমগ্র দেশের মধ্যে এ-রাজ্যের স্থান হয়েছে প্রথম। রাজ্যওয়ারি সর্বশেষে প্রাপ্ত তথ্য অনুযায়ী ১৯৮০-৮৩ এবং ১৯৯০-৯৩ সালের সময়সীমার মধ্যে খাদ্যশস্যের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার সমস্ত রাজ্যের মধ্যে সবচেয়ে বেশি হয়েছে পশ্চিমবঙ্গে (৫.৯ শতাংশ), যেখানে সমস্ত রাজ্যগুলিতে এই গড় বৃদ্ধির হার হয়েছে ২.৮ শতাংশ। শুধুমাত্র খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধিতে নয়, হেক্টর প্রতি উৎপাদনশীলতার বৃদ্ধিতেও ইদানিংকালে পশ্চিমবঙ্গের স্থান হয়েছে প্রথম। ১৯৮২-৮৩ এবং ১৯৯২-৯৩ সালের প্রাপ্ত তথ্য থেকে দেখা যাচ্ছে, এই সময়ের মধ্যে উৎপাদনশীলতা বৃদ্ধির সর্বোচ্চ হার হয়েছে পশ্চিমবঙ্গে (৫.৫ শতাংশ) এবং সমস্ত রাজ্যগুলিতে এই গড় বৃদ্ধির হার হয়েছে ৩.২

শতাংশ। এ ছাড়া, রাজ্যের কৃষি জমিতে একাধিক ফসল উৎপাদনের রেকর্ডও লক্ষ্যণীয়। ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ সাল এই সময়ে সমস্ত রাজ্যগুলিতে একাধিক ফসল উৎপাদনের গড়-সূচক (cropping intensity) যেখানে প্রায় ১৩৪.০, এ-রাজ্যে সেই সূচক শুধু যে সেখানে অনেক উঁচুতে (১৬২.০) তাই নয়, কৃষির নিবিড়তার এই অগ্রগতিতেও পশ্চিমবঙ্গের অবস্থান রাজ্যগুলির মধ্যে একেবারে প্রথম সারিতে।

৩.৫। উৎপাদনের এই ভিত্তিতে দাঁড়িয়ে রাজ্যের কৃষিব্যবস্থা এখন প্রাকৃতিক বিপর্যয় মোকাবিলা করার শক্তিও অর্জন করেছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন, গত বছরের (১৯৯৫-৯৬) বিধ্বংসী বন্যার পরেও, এ-রাজ্যের কৃষকেরা বন্যাজনিত উৎপাদনের ক্ষতি পূরণ করেই ১৯৯৫-৯৬ সালে খাদ্যশস্যের উৎপাদন শুধু আগের বছরের ১৩২.৮ লক্ষ টনের মাত্রাকে অতিক্রম করিয়েছেন তাই নয়, খাদ্যশস্যের মোট উৎপাদনকে ১৩৫.৫ লক্ষ টনে স্পর্শ করিয়েছেন, যা এ-রাজ্যে খাদ্যশস্য উৎপাদনের সর্বকালীন রেকর্ড।

৩.৬। কৃষির সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য ক্ষেত্রের অগ্রগতির তথ্যও দেওয়া হয়েছে আর্থিক সমীক্ষাতে (১৯৯৫-৯৬)। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে, এ-রাজ্য আবার সমগ্র দেশে প্রথম স্থান অধিকার করেছে। বনসৃজনের ক্ষেত্রেও পশ্চিমবঙ্গের স্থান থেকেছে একেবারে প্রথম সারিতে।

৩.৭। কৃষি এবং সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে শুধু যে মোট উৎপাদন বৃদ্ধি পেয়েছে তাই নয়, ভূমি সংস্কারকে ভিত্তি করে এই উৎপাদন বৃদ্ধি হওয়াতে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের আয় এবং ক্রয়ক্ষমতাও বৃদ্ধি পেয়েছে। এটা লক্ষ্যণীয় যে, এ-রাজ্যে ১৯৮৯-৯০ সালে যেখানে ক্ষেতমজুরের দৈনিক মজুরির সমস্ত জেলার গড় হার ছিল ১৯ টাকা, সেই দৈনিক গড় হার এখন বৃদ্ধি পেয়ে ৩০ টাকাকে অতিক্রম করে গেছে। এছাড়া, রাজ্যের কৃষি এবং কৃষি-সংশ্লিষ্ট প্রতিটি ক্ষেত্রের উৎপাদনজনিত আয়ের সর্বশেষ তথ্য থেকে দেখা যাচ্ছে যে, বর্তমানে এ রাজ্যের গ্রামাঞ্চলে প্রতি বছর মানুষের মোট আয় ৩০ হাজার কোটি টাকাকে অতিক্রম করে গেছে। এবং জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্য অনুযায়ী, এই আয় থেকে প্রতি বছর প্রায় ৮ হাজার কোটি টাকার শিল্পপণ্যের চাহিদা সৃষ্টি হচ্ছে। আরও গুরুত্বপূর্ণ, প্রতি বছরে এই শিল্পপণ্যের চাহিদা বৃদ্ধি পাচ্ছে প্রায় ৯.৫ শতাংশ হারে। অর্থাৎ, ভূমি সংস্কারকে ভিত্তি করে কৃষি এবং সংশ্লিষ্ট ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি করায় শিল্পপণ্যের একটি নতুন অভ্যন্তরীণ বাজার সৃষ্টি হয়েছে রাজ্যের মধ্যেই।

৩.৮। এ-রাজ্যে শিল্পের ক্ষেত্রে যে নতুন সম্ভাবনার সৃষ্টি হয়েছে তার একটি মূল ভিত্তি রাজ্যের গ্রামাঞ্চল থেকেই সৃষ্টি হওয়া এই বাজার, শিল্পপণ্যের এই চাহিদা। এই চাহিদার একটি অংশ সাধারণ মানুষের প্রয়োজনীয় ভোগ্যপণ্যকে কেন্দ্র করে। অন্যদিকে, শিল্প সম্ভাবনার আরেকটি গুরুত্বপূর্ণ অংশ যুক্ত কৃষিতে বিভিন্ন ধরনের উৎপাদন-উপকরণের চাহিদাকে কেন্দ্র করে এবং কৃষিপণ্য ও বিভিন্ন ধরনের ফল ইত্যাদির প্রক্রিয়াকরণকে ভিত্তি করে। এ ছাড়া চটের বহুমুখীকরণ এবং চর্মশিল্পের ক্ষেত্রে দেখা দিয়েছে নতুন সম্ভাবনা। মাসুল সমীকরণ নীতির কিছুটা অবলুপ্তির পর এ-রাজ্যে ইস্পাত, ইঞ্জিনিয়ারিং ইত্যাদি শিল্পগুলিও তাদের অবস্থানগত সুবিধা দ্রুত পুনরুদ্ধার করতে শুরু করেছে। আধুনিক শিল্পগুলির মধ্যে ইলেকট্রনিক্স, বিশেষ করে সফটওয়্যারের ক্ষেত্রে একাধিক সংস্থা এগিয়ে এসেছে। সর্বোপরি, গুরুত্বপূর্ণ

হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পে সম্প্রতি রাজ্য সরকার প্রায় ১৬১ কোটি এবং সহযোগিরা প্রায় ১৩১ কোটি টাকার ইকুইটি মূলধন জমা দিয়ে দিয়েছেন। ভারতের শিল্প উন্নয়ন ব্যাঙ্ক (আই ডি বি আই)-এর তরফ থেকে একটি নির্দিষ্ট গ্যারান্টির ব্যাপারে সহমত অতি শীঘ্রই পাওয়া যাবে, এবং সঙ্গে সঙ্গেই মূল ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্টের কাজ শুরু হয়ে যাবে। এই কাজ শুরু হওয়ার অর্থ রাজ্যের শিল্পায়নের ক্ষেত্রে এতদিনের একটি বড় প্রত্যাশা পূরণের প্রক্রিয়াও শুরু হওয়া। রাজ্যের শিল্পায়নের এই নতুন সম্ভাবনাগুলির কারণ হিসেবে অভ্যন্তরীণ বাজার সৃষ্টির সঙ্গে সঙ্গে বিশেষ ভিত্তি হিসেবে কাজ করেছে এ-রাজ্যে দক্ষ শ্রমিকের অবস্থান, বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি এবং রাজ্যের আর্থ-সামাজিক স্থায়িত্ব ও নিশ্চয়তা। এই সমস্ত কারণে রাজ্যের শিল্পে বিনিয়োগের রেখাচিত্রটি সম্প্রতি লক্ষ্যণীয়ভাবে উর্ধ্বমুখি হয়েছে। ১৯৯৫ সালে বিভিন্ন শিল্প-বিনিয়োগের অনুমোদন সংখ্যা হয়েছে ৩৮৭ এবং সংশ্লিষ্ট অর্থাঙ্ক হয়েছে প্রায় ১০,২৬২ কোটি টাকা, যা আগের বছরের তুলনায় ৪৬৯ শতাংশ বেশি। এর মধ্যে বর্তমানে বাস্তবে রূপায়ণ শুরু হয়ে গেছে ৮০টি প্রকল্পের, প্রায় ২,২৪০ কোটি টাকা বিনিয়োগের মাধ্যমে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, বাস্তবায়িত শিল্পোৎপাদনের তথ্য অনুযায়ী রাজ্যে মোট শিল্পোৎপাদনের যে বার্ষিক বৃদ্ধির হার ১৯৯৩-৯৪ সালে ছিল ২.৯ শতাংশ, তা' ১৯৯৪-৯৫ স্যালে বৃদ্ধি পেয়ে হয় ৫.৯ শতাংশ এবং ১৯৯৫-৯৬ সালে সেই হার আরও বৃদ্ধি পেয়ে ৮.৩ শতাংশকে অতিক্রম করেছে। এ-রাজ্যে শিল্পের উৎপাদন বৃদ্ধির এই হার ১৯৬৫-৬৬ থেকে ১৯৯৫-৯৬, এই দীর্ঘ ৩০ বছর সময়কালের মধ্যে, সবচেয়ে উঁচুতে। এই গতি অব্যাহত থাকলে, আগামী আর্থিক বছরে রাজ্যের শিল্প-উৎপাদন বৃদ্ধির হার ১০ শতাংশকেও অতিক্রম করে যাবে।

৩.৯। যে শিল্প-সম্ভাবনার সৃষ্টি হয়েছে, তার প্রকাশ শুধু যে কলকাতা এবং তার আশেপাশের অঞ্চলে হবে তা নয়, এর প্রকাশ ঘটবে অন্য জেলাগুলিতেও। এক্ষেত্রে বড় শিল্পের সঙ্গে সঙ্গে বিশেষ গুরুত্বপূর্ণ হল ছোট শিল্পের ভূমিকা। জেলাভিত্তিক ছোট শিল্পের অগ্রগতির তথ্য রাখা হয়েছে আর্থিক সমীক্ষার (১৯৯৫-৯৬) পঞ্চম অধ্যায়ে এবং সম্প্রতি প্রকাশিত রাজ্যের আর্থিক শুমারীর রিপোর্টে।

৩.১০। কৃষি ও শিল্পের ক্ষেত্রে উৎপাদন অগ্রগতিকে বিশেষভাবে সহায়তা করা প্রয়োজন পরিকাঠামোর উন্নতির মাধ্যমে। পরিকাঠামোর বিভিন্ন অংশের বিস্তারিত বিবরণ দেওয়া হয়েছে আর্থিক সমীক্ষার (১৯৯৫-৯৬) ষষ্ঠ সপ্তম এবং দশম অধ্যায়ে। এখানে তাই নির্দিষ্ট কতকগুলি ক্ষেত্রই সংক্ষেপে উল্লেখ করছি। বিদ্যুতের ক্ষেত্রে সংস্থাপিত ক্ষমতার বৃদ্ধি হয়েছে ১৯৯৪-৯৫ সালে ৪৯৫৬ মেগাওয়াট থেকে ১৯৯৫-৯৬ সালে ৫৭১০ মেগাওয়াটে। বিদ্যুতের গুরুত্বের কথা মনে রেখে, রাজ্যের পরিকল্পনা বাজেটে বিদ্যুতের ক্ষেত্রে ১৯৯৫-৯৬ আর্থিক বছরে প্রায় ৪০ শতাংশ অর্থ বরাদ্দ করা হয়। গত প্রায় ১৯ বছর ধরে বিদ্যুতের ক্ষেত্রে বিনিয়োগে লাগাতার গুরুত্ব আরোপ করায়, রাজ্যে সামগ্রিকভাবে বিদ্যুতের চাহিদা ও যোগানের মধ্যে ভারসাম্যের লক্ষ্যণীয়ভাবে উন্নতি হয়েছে এবং এ বিষয়ে বর্তমানে সমগ্র দেশে পশ্চিমবঙ্গের স্থান একেবারে প্রথম সারিতে। তবে সমস্যা আছে বিদ্যুতের পরিবহন ও বণ্টনে এবং বিশেষ করে জেলাগুলিতে গ্রামীণ বিদ্যুতায়নের ক্ষেত্রে। একইভাবে প্রয়োজন আছে আরও ব্যাপকভাবে রাস্তার পরিকাঠামো উন্নয়ন করার। এই কথা মনে রেখে, গত আর্থিক বছরে, বিদ্যুৎ এবং

পূর্ত দপ্তরের ক্ষেত্রে, বাজেটে বরাদ্দ অর্থ পূর্ণভাবে মঞ্জুর করার পরও, বিদ্যুৎ এবং রাস্তার উন্নয়নে অতিরিক্ত প্রায় ৪৭ কোটি টাকা বরাদ্দ করা হয়। এর জন্য প্রতি জেলায় সংশ্লিষ্ট দুটি দপ্তর ও পঞ্চায়েতকে নিয়ে এক বিশেষ যৌথ কর্মসূচি চালু করা হয় এবং উদ্যোগ নেওয়া হয় এলাকার মানুষকে উপকৃত সমিতির মাধ্যমে এই কর্মসূচির সঙ্গে যুক্ত করতে। এই অভিজ্ঞতার ভিত্তিতে বিদ্যুৎ এবং রাস্তার ক্ষেত্রে আগামী দিনে আমাদের অনেক করণীয় কাজ আছে।

**৩.১১।** এই প্রসঙ্গে বলা উচিত যে, রাজ্যের জাতীয় সড়কগুলির মেরামতি ও উন্নয়নের অর্থ বরাদ্দের সম্পূর্ণ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং গত বছরের বন্যার ক্ষতির পর এই মেরামতি ও উন্নয়নের প্রয়োজন বিশেষভাবে তীব্র হয়েছে। কিন্তু পরিতাপের বিষয় যে, এ সত্ত্বেও রাজ্যের প্রয়োজনের তুলনায় কেন্দ্রীয় বরাদ্দের মোট ঘাটতি, বকেয়া পাওনা সমেত, এখন ১৫০ কোটি টাকাকে অতিক্রম করে গেছে। এই বকেয়া অর্থ পাওয়ার জন্য বর্তমানে কেন্দ্রীয় সরকারের সর্বোচ্চ স্তরে আলোচনা করা হয়েছে।

**৩.১২।** সামাজিক পরিকাঠামো এবং সেবামূলক কাজকর্মের বর্ণনা আছে আর্থিক সমীক্ষাতে। এর বিশেষভাবে উল্লেখযোগ্য সাক্ষরতা আন্দোলনের প্রসার। যেখানে ১৯৮১ সালে রাজ্যে সাক্ষরতার হার ছিল ৪৮.৬৫ শতাংশ এবং ১৯৯১ সালে যা হয়েছিল ৫৭.৭০ শতাংশ, সেখানে পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে এলাকার মানুষকে যুক্ত করে সাক্ষরতা আন্দোলনের কর্মসূচি গ্রহণ করার ফলে বর্তমানে সাক্ষরতার হার লক্ষ্যণীয়ভাবে বৃদ্ধি পেয়ে হয়েছে ৭০.২০ শতাংশ। এখন রাজ্যের ১৮টি জেলাতেই এই সাক্ষরতার কর্মসূচি প্রসারিত হয়েছে, এবং এর মধ্যে ১২টি জেলা ইতিমধ্যেই সাক্ষারোত্তর কর্মসূচির স্তরে উন্নীত হয়েছে। এই কর্মসূচিকে এখন পঞ্চায়েতের মাধ্যমে জনস্বাস্থ্য ও পরিবার কল্যাণ কর্মসূচির সঙ্গেও সমন্বিত করা হয়েছে। জেলাগুলি থেকে প্রাপ্ত তথ্য থেকে দেখা যাচ্ছে যে, এই সমন্বয়ের পরে দুটি কর্মসূচিই পরস্পরকে আরও এগিয়ে নিয়ে যেতে সাহায্য করছে। ফলে জনস্বাস্থ্য ও পরিবার কল্যাণ কর্মসূচির ক্ষেত্রে শিশু মৃত্যুহার, জন্মহার এবং সাধারণ মৃত্যুহার—পশ্চিমবঙ্গে এই তিনটি হারই হয়েছে সাধারণভাবে অধোগামী এবং সমগ্র দেশের ঐ হারগুলির চেয়ে অনেক নিচে। সংশ্লিষ্ট তথ্যগুলি উপস্থাপিত হয়েছে আর্থিক সমীক্ষার (১৯৯৫-৯৬) দ্বিতীয় অধ্যায়ে।

**৩.১৩।** মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সরকারি কর্মী, শিক্ষক, শিক্ষাকর্মী, পঞ্চায়েত ও পুরকর্মী, সরকারি সংস্থার কর্মী ইত্যাদির চাকুরি সংক্রান্ত সমস্যাগুলি খতিয়ে দেখা এবং বেতনক্রম ইত্যাদির বিষয় সুপারিশ করার জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই চতুর্থ বেতন কমিশন গঠন করেছে। এই কমিশন এখন কাজ করতে শুরু করেছে। সংশ্লিষ্ট সকল স্তরের কর্মী এবং শিক্ষকদের জন্য মাসে একশ টাকা করে অন্তর্বর্তীকালীন রিলিফ কার্যকর করা হয়েছে। এখানে বিশেষভাবে লক্ষ্যণীয় যে, এবার কমিশনের বিচার্য বিষয়গুলির মধ্যে কর্মী, শিক্ষক এঁদের চাকুরি সংক্রান্ত প্রয়োজনের দিকটি বিবেচনা করার সঙ্গে সঙ্গে সামাজিক দায়বদ্ধতা সুনিশ্চিত করার বিষয়টিও গুরুত্ব দিয়ে অন্তর্ভুক্ত করা হয়েছে।

**৩.১৪।** গত আর্থিক বছরের (১৯৯৫-৯৬) বাজেটে রাজ্য পরিকল্পনার আয়তন স্থির হয় ২২০৭.৩০ কোটি টাকার। কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্যের পরিমাণ ধার্য হয় ৬১৫.২১ কোটি

টাকা, যা রাজ্য পরিকল্পনা বাজেটের ২৭.৮৮ শতাংশ। বাকি ৭২.২ শতাংশ আসবে রাজ্য সরকারের নিজস্ব সম্পদ সংগ্রহ ইত্যাদির মাধ্যমে।

৩.১৫। গত বছরে (১৯৯৫-৯৬) রাজ্যের পরিকল্পনার আয়তন নিয়ে যোজনা কমিশনের সঙ্গে আলোচনার সময় রাজ্যকে বলা হয়েছিল যে ঐ বছরে ২৭৯.৬২ কোটি টাকা পরিকল্পনা-ঘাটতি বরাদ্দ হিসেবে অতিরিক্ত অর্থ কেন্দ্র থেকে পাওয়া যাবে। দশম অর্থ কমিশনের রিপোর্ট গৃহীত হওয়ার পর, এ বাবদ কোনও অর্থই পাওয়া যায়নি। বস্তুত এই দশম অর্থ কমিশনের সুপারিশের কারণে বর্তমান বছর থেকে প্রশাসনিক কতগুলি খাতে এবং নির্দিষ্ট কতগুলি সমস্যার সমাধানের জন্য কিছু অর্থ পাওয়া গেলেও, তার চেয়ে অনেক বেশি ক্ষতি রাজ্যের হয়েছে প্রতি বছরে প্রাপ্য পরিকল্পনা-ঘাটতি বরাদ্দকে গত বছর থেকে শূন্য করে দেওয়ায়।

৩.১৬। এছাড়া যোজনা কমিশনের সঙ্গে আলোচনায় এও লিপিবদ্ধ ছিল যে, রাজ্য নিট বাজার ঋণ হিসেবে তুলতে পারবে ৪৪৭.৪২ কোটি টাকা। কিন্তু সেখানেও বাস্তবে রাজ্যকে ৫৯.১৩ কোটি টাকা কম ঋণ তুলতে দেওয়া হয়।

৩.১৭। এই দুই খাতে তাই যে অর্থ যোজনা কমিশনে লিপিবদ্ধ আলোচনার ভিত্তিতে ধরা হয়েছিল, তার থেকে মোট ৩৩৮.৭৫ কোটি টাকা কম অর্থ রাজ্য বাস্তবে পায়। এতটা অর্থ কম পেলেও রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে, বিশেষ করে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে এবং কতগুলি প্রধান করের ক্ষেত্রে। স্বল্প সঞ্চয়ভিত্তিক সম্পদ সংগ্রহের লক্ষ্যমাত্রা যোজনা কমিশনের সঙ্গে আলোচনায় স্থির হয়েছিল ১১৫০ কোটি টাকায়। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, বাস্তবে এ বাবদ সম্পদ সংগ্রহ লক্ষ্যমাত্রাকে বহুলাংশে অতিক্রম করা হয়েছে প্রায় ১৫৪২ কোটি টাকা। এই সম্পদ সংগ্রহের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান হয়েছে সমস্ত রাজ্যের মধ্যে প্রথম এবং পরিমাণের দিক থেকে এ রাজ্যের এবারের সংগ্রহ স্থাপন করেছে দেশের সর্বকালীন রেকর্ড। এছাড়া রাজ্যের নিজস্ব প্রধান করগুলির ক্ষেত্রে—বিক্রয়কর, আবগারি শুল্ক, স্ট্যাম্প ডিউটি এবং রেজিস্ট্রেশন ফি—প্রত্যেকটির সংগ্রহের ক্ষেত্রেই হয়েছে লক্ষ্যণীয় উর্ধ্বগতি।

৩.১৮। প্রধানত রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের এই বৃদ্ধির ফলে, প্রাপ্ত তথ্যের ভিত্তিতে দেখা যাচ্ছে যে সামগ্রিকভাবে গত বছরে মোট পরিকল্পনা ব্যয়ের যে ২২০৭.৩০ কোটি টাকার লক্ষ্যমাত্রা ছিল, তার প্রায় শতকরা ১০০ ভাগই অর্জন করা গেছে। এর ফলে, তার আগের বছরের (১৯৯৪-৯৫) পরিকল্পনা ব্যয় ১৭০৬.৭৯ কোটি টাকা থেকে এক বছরে রাজ্যের পরিকল্পনা ব্যয় প্রায় ২৯ শতাংশ বৃদ্ধি পেয়েছে।

৩.১৯। শুধু পরিকল্পনা ব্যয় বৃদ্ধি হয়েছে, তাই নয়, এর শতকরা ৫০ ভাগেরও বেশি অর্থ জেলা এবং তার নিচের স্তরে বিকেন্দ্রীকরণ করে সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতাও দেওয়া হয়েছে।

৩.২০। যে বিকল্প নীতির কথা আমরা বলেছি, তার রাজ্যস্তরে প্রাসঙ্গিক বিষয়গুলি অনুসরণ করার সামগ্রিক ফল হিসেবে গত আর্থিক বছরে (১৯৯৫-৯৬) রাজ্যের মোট

উৎপাদনজনিত আয় বৃদ্ধি পেয়েছে প্রায় ৭.৩ শতাংশ হারে, যা সমগ্র দেশের মোট উৎপাদনজনিত আয়ের বৃদ্ধির হার ৬.২ শতাশের চেয়ে সমগ্র দেশের মোট উৎপাদনজনিত আয়ের বৃদ্ধির হার ৬.২ শতাংশের চেয়ে অনেক উঁচুতে। গত বছরে রাজ্যের মাথাপিছু আয়ের বৃদ্ধির হারও (৫.৪ শতাংশ) হয়েছে সর্বভারতীয় মাথাপিছু আয়ের বৃদ্ধির হারের (৪.৪ শতাংশ) অনেক বেশি।

৩.২১। শুধু একটি আর্থিক বছরের তথ্য না দিয়ে, যদি নয়া আর্থিক নীতি ঘোষণার পরের মোট পাঁচ বছরের সময়কালের (১৯৯১-৯২ থেকে ১৯৯৫-৯৬) সামগ্রিক তথ্য নিই, তাহলেও দেখা যাচ্ছে যে এই সমগ্র সময়কালে, পশ্চিমবঙ্গে মোট উৎপাদনজনিত আয় বৃদ্ধির গড় বার্ষিক হার হয়েছে ৫.৯ শতাংশ যা সমগ্র দেশের গড় বার্ষিক হারের (৪.৭ শতাংশ) থেকে পুনরায় অনেক উঁচুতে।

৩.২২। শুধুমাত্র উৎপাদন বৃদ্ধি নয়, বিভিন্ন ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধির প্রভাব পড়েছে কর্মসংস্থান বৃদ্ধির ওপরও। প্রাপ্ত তথ্যের হিসেবে দেখা যাচ্ছে যে, গত বছরে কৃষির উৎপাদন বৃদ্ধির মাধ্যমে অতিরিক্ত প্রায় ১.৫০ লক্ষ কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে। এর সঙ্গে মৎস্যচাষ, পশুসম্পদ বিকাশ, শিল্প, বিদ্যুৎ, নির্মাণকার্য, পরিবহন ও ব্যবসা ক্ষেত্র থেকে সৃষ্টি হয়েছে আরও ১.৬৩ লক্ষ কর্মসংস্থানের সুযোগ। এছাড়া, স্বনিযুক্তি প্রকল্পগুলি রূপায়ণের মাধ্যমে বাস্তবে উপকৃত হয়েছেন অতিরিক্ত প্রায় ২.৪০ লক্ষ কর্মহীন মানুষ। ফলে, গত বছরে রাজ্যে যে অতিরিক্ত ২.৮০ লক্ষ মানুষ কর্মহীন হিসেবে নথিভুক্ত হয়েছেন, তার থেকে কিছু বেশিই কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে। এর প্রভাব পড়বে বকেয়া কর্মহীনতার সমস্যা কিছুটা লাঘব করতে। এখানে উল্লেখ করা প্রয়োজন যে, যোজনা কমিশনের সর্বভারতীয় রিপোর্ট অনুযায়ী কর্মসংস্থানের বার্ষিক বৃদ্ধির হারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান এখন সমস্ত রাজ্যগুলির মধ্যে সর্বপ্রথমে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কর্মসংস্থানের বার্ষিক বৃদ্ধির হার ২.৯ শতাংশ, যা সর্বভারতীয় গড় বৃদ্ধির হারের (২.৩৫ শতাংশ) থেকে অনেক উঁচুতে (জাতীয় উন্নয়ন পর্ষদের কর্মসংস্থান কমিটির রিপোর্ট, যোজনা কমিশন, ১৯৯২, পৃষ্ঠা ৩১)।

৩.২৩। মূল্য বৃদ্ধির ক্ষেত্রে, সর্বভারতীয় প্রক্রিয়ার অঙ্গ হিসেবে এ-রাজ্যেও মূল্যবৃদ্ধি ঘটেছে, তবে সর্বভারতীয় মূল্যবৃদ্ধির হারের চেয়ে কম হারে। গত পাঁচ বছরের সময়কালে, সাধারণ মানুষের জন্য প্রাসঙ্গিক শিল্প শ্রমিকদের ভোগ্য পণ্যের মূল্যসূচকের গড় বৃদ্ধির হার যেখানে সমগ্র দেশের ক্ষেত্রে হয়েছে ১০.২ শতাংশ, সেখানে কলকাতার ক্ষেত্রে তা হয়েছে ৯.৫ শতাংশ।

৩.২৪। মাননীয় সদস্যগণ লক্ষ্য করবেন যে রাজ্যস্তরে বিকল্প নীতির প্রাসঙ্গিক বিষয়গুলি অনুসরণ করার ফল হিসেবে প্রতিটি গুরুত্বপূর্ণ ক্ষেত্র—মোট উৎপাদন বৃদ্ধি, কর্মসংস্থান বৃদ্ধি, মূল্য বৃদ্ধির আপেক্ষিক হার এবং পরিকল্পনা প্রক্রিয়ার বিকেন্দ্রীকরণ—এই প্রতিটি ক্ষেত্রেই সীমিত ক্ষমতার মধ্যেও এ-রাজ্যের খতিয়ান সর্বভারতীয় স্তরের চেয়ে অনেক উন্নততর। একই সঙ্গে এটাও বিশেষ করে উল্লেখ করা প্রয়োজন যে, এই প্রতিটি গুরুত্বপূর্ণ ক্ষেত্রেই অনেক কাজ বাকি আছে এবং অনেক আশু করণীয় কাজ আছে। এটা মনে রেখে একটি সামগ্রিক লক্ষ্য ও অগ্রাধিকারের ভিত্তিতে আমি বর্তমান আর্থিক বছরের পূর্ণাঙ্গ বাজেট প্রস্তাব পেশ করছি।

৪

৪.১। মাননীয় সদস্যগণ, বর্তমান আর্থিক বছরের (১৯৯৬-৯৭) জন্য রাজ্যের পরিকল্পনা বাজেট সমেত সমগ্র বাজেটের প্রস্তাব পেশ করছি এক বিশেষ পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে। গত ডিসেম্বর মাসে তদানীন্তন যোজনা কমিশনের পক্ষ থেকে, লোকসভা ও বিধানসভার নির্বাচন উল্লেখ করে, হঠাৎই জানানো হয় যে, বর্তমান আর্থিক বছরে (১৯৯৬-৯৭) কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য এবং রাজ্যগুলির বাজার থেকে ঋণ নেওয়ার পরিমাণ কতটা বৃদ্ধি করা হবে তা জানানো হবে না। এই ধরনের একতরফা সিদ্ধান্ত নজিরবিহীন, কারণ ইদানিংকালে আগের নির্বাচনের বছরগুলিতে যোজনা কমিশন এই ধরনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করেনি।

৪.২। ইতিমধ্যে রাজ্যের বর্তমান আর্থিক বছরের প্রথম চার মাসের জন্য ব্যয় মঞ্জুরির প্রস্তাব অনুমোদিত হয়েছে, যার মেয়াদ আগামী জুলাই মাসের শেষ পর্যন্ত। এই সময়সীমার মধ্যে যোজনা কমিশনের সঙ্গে পূর্ণাঙ্গ আলোচনার ভিত্তিতে কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্যের এবং বাজার থেকে ঋণ গ্রহণের বর্দ্ধিত পরিমাণ কার্যকরভাবে জানা সম্ভব বলে মনে হয় না। তাই গত আর্থিক বছরে কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য এবং বাজার ঋণের পরিমাণই ধরে নিয়ে (যে বিষয়ে যোজনা কমিশনের আপত্তি নেই বলে জানিয়েছে), এবং মূলত রাজ্যের সম্পদ সংগ্রহের বৃদ্ধির ওপর দাঁড়িয়ে, বর্তমান বছরের পরিকল্পনা বাজেটের প্রস্তাব পেশ করছি। পরে কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য এবং বাজার ঋণ বৃদ্ধির পরিমাণ জানা গেলে, তার প্রতিফলন থাকবে সংশোধিত বরাদ্দের মাধ্যমে। মাননীয় সদস্যগণ, আমি রাজ্যের সম্পদ সংগ্রহের প্রতিটি খাতে ইদানিংকালে সংগ্রহ বৃদ্ধির গতি-প্রকৃতি সতর্কতার সঙ্গে বিশ্লেষণ করেছি। আপনারা জেনে আনন্দিত হবেন যে, আমি এখন মূলত রাজ্যের সম্পদ সংগ্রহের বৃদ্ধির ওপর দাঁড়িয়ে বর্তমান বছরে (১৯৯৬-৯৭) পরিকল্পনা বরাদ্দের প্রস্তাব রাখছি ৩০৮০.৯৪ কোটি টাকার, যা গত আর্থিক বছরের (১৯৯৫-৯৬) পরিকল্পনা বরাদ্দ ২২০৭.৩০ কোটি টাকার চেয়ে প্রায় ৪০ শতাংশ বেশি। প্রস্তাবিত এই পরিকল্পনা বাজেটে রাজ্যের নিজস্ব সম্পদ ইত্যাদির ভাগ হবে প্রায় ৮১ শতাংশ এবং কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য হবে ১৯ শতাংশ।

৪.৩। এই পরিকল্পনা বাজেট পেশ করার সময় আমি আগামী দিনে রাজ্যস্তরে উন্নয়ন পরিকল্পনার মূল লক্ষ্য এবং বিশেষ অগ্রাধিকারের ক্ষেত্রগুলি উল্লেখ করছি। নির্দিষ্ট কতগুলি ক্ষেত্রে নতুন ধরনের প্রকল্পের প্রস্তাবও থাকবে।

৪.৪। রাজ্যস্তরে এই পরিকল্পনা মূল লক্ষ্য থাকছে যতদূর সম্ভব কর্মসংস্থান বৃদ্ধি করা, শিল্প, কৃষি এবং অন্যান্য ক্ষেত্রে বহমান উৎপাদন বৃদ্ধির মাধ্যমে। এই উৎপাদন বৃদ্ধির সহায়ক হিসেবে মূল লক্ষ্যের সঙ্গে থাকছে পরিকাঠামোর (বিশেষ করে রাস্তা, সেচ ও বিদ্যুতের) অধিকতর উন্নয়ন এবং সামাজিক ক্ষেত্রগুলিতে (বিশেষ করে, শিক্ষা, জনস্বাস্থ্য, আবাসন, পরিবহনের ক্ষেত্রে) সাধারণ মানুষের স্বার্থে সুবিধাগুলির ব্যাপকতর সম্প্রসারণ, মান উন্নয়ন এবং যেখানে সম্ভব উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির সঙ্গে সমন্বয় সাধন। মূল লক্ষ্যের আরেকটি অঙ্গ হিসেবে থাকছে প্রতিটি ক্ষেত্রে পরিকল্পনা প্রক্রিয়ার আরও বিকেন্দ্রীকরণ করা এবং পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে সাধারণ মানুষকে আরও বেশি যুক্ত করা।

৪.৫। উন্নয়ন-পরিকল্পনার এই মূল লক্ষ্যের ভিত্তিতে দাঁড়িয়ে, বিশেষ অগ্রাধিকার, আগের মতনই, থাকছে ভূমি সংস্কারের ক্ষেত্রে। একই সঙ্গে গুরুত্ব আরোপ করা হবে প্রতি জেলার গ্রাম ও শহরাঞ্চলে সামগ্রিকভাবে জমি ব্যবহারের পরিকল্পনা রচনা ও রূপায়ণ করার ওপর, যাতে জমি ব্যবহারের প্রতিটি গুরুত্বপূর্ণ ক্ষেত্র—খাদ্যশস্য উৎপাদন, ফলের চাষ, পশুখাদ্য ফলন, সামাজিক বনসৃজন, শিল্প উৎপাদন—ইত্যাদির মধ্যে যথাযথ সামাজিক ভারসাম্য রক্ষা করা যায়। এই ভারসাম্য সামগ্রিকভাবে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির লক্ষ্যকে সামনে রাখবে এবং খাদ্যের মূল নিরাপত্তাকেও সম্পূর্ণভাবে অটুট রাখবে। একইভাবে রাজ্যের জলসম্পদকে ব্যবহার করে মৎস্য চাষের ক্ষেত্রেও ভারসাম্য থাকবে অভ্যন্তরীণ প্রয়োজন ও রপ্তানির মধ্যে।

৪.৬। কৃষি ও সংশ্লিষ্ট ক্ষেত্রে ভারসাম্য রেখে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির স্বার্থে বিশেষ প্রয়োজন সেচ ব্যবস্থার সম্প্রসারণ ও উন্নত পরিচালনার। এই উদ্দেশ্যে সেচযুক্ত জমির পরিমাণকে মোট কৃষি জমির বর্তমানের ৫০ শতাংশ থেকে আগামী পাঁচ বছরে ৭০ শতাংশে উন্নীত করার লক্ষ্যমাত্রা আমরা গ্রহণ করছি। বৃহৎ সেচ প্রকল্পগুলির অসম্পূর্ণ কাজ শীঘ্র সমাপ্ত করার সঙ্গে সঙ্গে বিশেষ জোর থাকবে ক্ষুদ্র সেচ ব্যবস্থার সম্প্রসারণের ওপর। ক্ষুদ্র সেচ ব্যবস্থার পরিচালনার ক্ষেত্রে ইতিমধ্যেই পঞ্চায়েতের তত্ত্বাবধানে স্থানীয় মানুষদের উপকৃত কমিটির মাধ্যমে যুক্ত করে ইতিবাচক অভিজ্ঞতা হয়েছে। এই অভিজ্ঞতার ভিত্তিতে পরিচালনার ক্ষেত্রে সামগ্রিকভাবেই নতুন দিকে আমরা এগোব। উদাহরণ হিসেবে, নলকূপ-ভিত্তিক সেচ প্রকল্পের ক্ষেত্রে, সঠিকভাবে স্থান নির্বাচনের পর, নলকূপ বসানোর সমস্ত ব্যয় বহন করবে সরকার, কিন্তু তার পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব নেবেন ঐ নলকূপের এলাকার উপকৃত কৃষকরা নিজেরাই, উপকৃত কমিটির মাধ্যমে এবং পঞ্চায়েতের সাধারণ তত্ত্বাবধানে। সেচের এই গুরুত্বের কথা মনে রেখে, সেচের (বন্যা নিয়ন্ত্রণ সমেত) খাতে পরিকল্পনা বরাদ্দ গত বছরে (১৯৯৫-৯৬) ১৭০.৭০ কোটি টাকা থেকে বর্তমান বছরে (১৯৯৬-৯৭) ২৫৭.১৮ কোটি টাকাতে বৃদ্ধি করার প্রস্তাব আমি রাখছি।

৪.৭। কৃষি ও সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে উৎপাদন বৃদ্ধির জন্য উন্নত বীজের যোগান বিশেষ গুরুত্বপূর্ণ। বিগত বছরগুলিতে রাজ্যের অভ্যন্তরে এই বীজ উৎপাদনের উন্নতির অভিজ্ঞতার ভিত্তিতে দাঁড়িয়ে আগামী পাঁচ বছরে রাজ্যের প্রতিটি গুরুত্বপূর্ণ শস্যের জন্য বীজের উৎপাদনে রাজ্যকে স্বয়ম্ভর করার লক্ষ্য আমরা গ্রহণ করছি। এই উদ্দেশ্যে রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয় এবং সংস্থাগুলিকে গবেষণার জন্য স্বাধীনতা এবং সাহায্য দেওয়া শুধু নয়, এই গবেষণার ফলকে ব্যবহার করতে জেলার সর্বস্তরের সরকারি খামারগুলির এবং সি এ ডি সি'র আওতাধীন প্রকল্পগুলির পূর্ণ সদ্ব্যবহার বিশেষভাবে প্রয়োজন। একইভাবে গুরুত্ব থাকবে আধুনিক ও উন্নত জৈব সারের গবেষণা ও ব্যবহারের ওপর। ফলের চাষ, প্রাণীসম্পদ বিকাশ এবং মৎস্য চাষের ক্ষেত্রেও অনুরূপভাবে উন্নত গবেষণার সুফল প্রয়োগ করে উৎপাদন বৃদ্ধি বিশেষ জরুরি, কারণ এই প্রত্যেকটি ক্ষেত্রে কর্মসংস্থান বৃদ্ধির ব্যাপক সুযোগ আছে, এবং সম্ভাবনা আছে নতুন ধরনের শিল্প বিকাশের। গ্রামাঞ্চলে এই প্রতিটি ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির মাধ্যমে বছরে সরাসরি প্রায় ১.৬ লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব এবং এর সঙ্গে অন্তত ৩.৫ লক্ষ মানুষকে উপকৃত করা সম্ভব গ্রামাঞ্চলের স্বনিযুক্তি প্রকল্পগুলির মাধ্যমে।

উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির এই মূল লক্ষ্য সামনে রেখে কৃষি সমেত গ্রামোন্নয়নের সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে সামগ্রিকভাবে পরিকল্পনা বরাদ্দ গত বছরের ২৭৯.৬৪ কোটি টাকা থেকে বৃদ্ধি করে বর্তমান বছরে ৪১৪.৪৬৬ কোটি টাকায় উন্নীত করার প্রস্তাব আমি রাখছি।

৪.৮। সেচ ব্যবস্থার সম্প্রসারণ, কৃষি ও অন্যান্য ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির প্রয়োজন এবং সামাজিক গুরুত্বের কথা মনে রেখে আগামী পাঁচ বছরে গ্রামীণ বিদ্যুতায়নের আওতায় রাজ্যের অন্তত ৯০ শতাংশ গ্রামকে অন্তর্ভুক্ত করার লক্ষ্যমাত্রা আমরা গ্রহণ করছি। গ্রামীণ বিদ্যুতায়নের ক্ষেত্রেও পঞ্চায়েতের তত্ত্বাবধানে স্থানীয় উপকৃত মানুষদের বিদ্যুৎ-সমবায়ের মাধ্যমে যুক্ত করে নির্দিষ্ট এলাকায় লক্ষ্যণীয় সুফল পাওয়া গেছে। এই অভিজ্ঞতার ভিত্তিতে, এখন সাধারণভাবেই আমরা নতুন পদক্ষেপ গ্রহণ করব, যাতে গ্রামীণ বিদ্যুতের পরিবহন ও বণ্টনের কাজেও, পঞ্চায়েতের তত্ত্বাবধানে, স্থানীয় মানুষরা সমবায় বা উপকৃত সমিতির মাধ্যমে যুক্ত হতে পারেন। গ্রামীণ বিদ্যুতায়ন সমেত বিদ্যুতের সামগ্রিক গুরুত্বের কথা মনে রেখে বিদ্যুতের খাতে পরিকল্পনা বরাদ্দ গত বছরের ৭৫৭.৮৭ কোটি টাকা থেকে বর্তমান বছরে ১২১৬.২৭ কোটি টাকায় বৃদ্ধি করার প্রস্তাব আমি রাখছি।

৪.৯। কৃষি ও বিভিন্ন ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি, বিপণনের সম্প্রসারণ এবং সামাজিক কারণে রাস্তা ও পরিবহন পরিকাঠামোর উন্নয়ন আশু প্রয়োজন। তাই রাস্তা ও পরিবহনের উন্নয়নের জন্য পরিকল্পনা বরাদ্দ গত বছরের ১৫০.৭০ কোটি টাকা থেকে বর্তমান বছরে ১৮২.৭০ কোটি টাকায় বৃদ্ধি করার প্রস্তাব পেশ করছি। এখানেও বিষয়টি শুধুমাত্র অর্থ বরাদ্দ বৃদ্ধির নয়। সেচ ও বিদ্যুতের ক্ষেত্রের মতন, এখানেও জেলা ও তার নিচের স্তরের রাস্তার প্রকল্পগুলির ক্ষেত্রে, ইতিবাচক অভিজ্ঞতার ভিত্তিতেই (যা আগে উল্লেখ করা হয়েছে)), পঞ্চায়েতের তত্ত্বাবধানে উপকৃত সমিতির মাধ্যমে সংশ্লিষ্ট এলাকার মানুষদের সরাসরি যুক্ত করা হবে প্রকল্পগুলির রচনা ও রূপায়ণের কাজে।

৪.১০। রাজ্যে শিল্পায়নের নতুন সম্ভাবনার কথা আগেই উল্লেখ করা হয়েছে। এই শিল্পায়নে বৃহৎ শিল্পের সঙ্গে সঙ্গে এক গুরুত্বপূর্ণ ভূমিকা আছে ক্ষুদ্র শিল্পের—প্রতিযোগিতার ভিত্তি স্থাপন এবং বিশেষ করে কর্মসংস্থান সৃষ্টির জন্য। মাননীয় সদস্যগণ, এই ক্ষুদ্র শিল্পের বিকাশকে উৎসাহিত করে রাজ্যের শহর এবং আধা-শহর অঞ্চলের ক্ষেত্রে একটি বিশেষ কর্মসংস্থান প্রকল্পের প্রস্তাব আমি রাখছি। এই প্রকল্পের ধরন, ক্ষেত্র বিশেষে, স্বনিযুক্তি এবং ক্ষুদ্র প্রতিষ্ঠানিক উভয়ই হতে পারে। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক, সমবায় ব্যাঙ্ক এবং পশ্চিমবঙ্গ অর্থ নিগমের সহায়তায় রাজ্য সরকার এই প্রকল্পটি রূপায়ণ করবে। প্রকল্পটির জন্য শতকরা ১০ ভাগ প্রান্তিক অর্থ রাজ্য সরকার অনুদান হিসেবে প্রদান করবে, বাকি অংশ হবে ব্যাঙ্ক ও অন্য প্রতিষ্ঠানগুলি থেকে ঋণ। শিল্পের ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দ গত বছরের অন্য প্রতিষ্ঠানগুলি থেকে ঋণ। শিল্পের ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দ গত বছরের ১৯৩.৬৯ কোটি টাকা থেকে বর্তমান বছরে ২১১.৮২ কোটি টাকাতে বৃদ্ধি করার পরও, এই ক্ষুদ্রশিল্পভিত্তিক কর্মসংস্থান প্রকল্পের জন্য অতিরিক্ত ২৫ কোটি টাকা বর্তমান বছরে বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। এর ভিত্তিতে ২৫০ কোটি টাকা, প্রান্তিক অর্থ ও ঋণ সমেত, এই প্রকল্পের জন্য ব্যয় হতে

পারবে। প্রকল্পটি রূপায়ণের উদ্দেশ্যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক, সমবায় ব্যাঙ্ক এবং পশ্চিমবঙ্গ অর্থ নিগম, প্রতিটি জেলার জেলা-পরিকল্পনা কমিটি এবং সংশ্লিষ্ট পুরসভাগুলির সঙ্গে সমন্বয় করে স্থানীয় শিল্প সম্ভাবনা সামনে রেখে অর্থকরী প্রকল্পগুলিকে চিহ্নিত করবে। এই কারণে পশ্চিমবঙ্গ অর্থ নিগমের শাখার সংখ্যা প্রতিটি জেলাতে বৃদ্ধি করা হবে। এ ছাড়া, রাজ্য সরকার নিজে প্রতি বছর যে অতিরিক্ত ১,০০০ কোটি টাকারও বেশি শিল্প পণ্য বিভিন্ন দপ্তরের মাধ্যমে ক্রয় করে, তার একটি অংশকে এই কর্মসংস্থান প্রকল্পের অধীন শিল্পসংস্থাগুলির উৎপাদনের সঙ্গে যুক্ত করা হবে, যাতে চাহিদার নিশ্চয়তাকে ঠিক রাখা যায়। সমস্ত উদ্যোগ নিয়ে এই প্রকল্প রূপায়ণ করলে, এর থেকে বছরে প্রায় ১.৫ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব শহর এবং আধা শহর অঞ্চলে। এই প্রকল্পটি রূপায়িত হলে শুধু যে রাজ্যের শিল্পায়নের ক্ষেত্রে এক নতুন মাত্রা যুক্ত হবে তাই নয়, ক্ষুদ্র শিল্প বিকাশের মাধ্যমে শিল্পায়ন ও কর্মসংস্থানের মধ্যেও হবে কাঙ্খিত সেতুবন্ধন।

৪.১১। এই কর্মসংস্থান প্রকল্পটির জন্য শিল্প বিষয়ক প্রশিক্ষণ বিশেষভাবে প্রয়োজনীয়। এই প্রশিক্ষণ এবং বৃত্তিমূলক শিক্ষার প্রয়োজনীয়তার কথা মনে রেখে এক নতুন ধরনের গোষ্ঠী পলিটেকনিক স্থাপনের প্রস্তাব আমি রাখছি কলকাতা সমেত জেলার নির্দিষ্ট শহর ও ব্লক কেন্দ্রগুলির জন্য। এই পলিটেকনিকগুলির একটি বৈশিষ্ট্য হবে যে, এগুলির তত্ত্বাবধানে থাকবে সংশ্লিষ্ট পুরসভা বা পঞ্চায়েত সমিতি এবং এখানে যে প্রশিক্ষকরা পড়াবেন, তাঁরা নিযুক্ত হবেন চুক্তিবদ্ধভাবে, যে চুক্তির নবীকরণ হবে দায়বদ্ধতার ভিত্তিতে।

৪.১২। একইভাবে সাধারণ বিদ্যালয় শিক্ষার ক্ষেত্রেও একটি নতুন পরীক্ষামূলক পদক্ষেপ নেওয়া হবে। শিক্ষা দপ্তরের সঙ্গে সমন্বয় করে, পরীক্ষামূলকভাবে, পঞ্চায়েত সমিতি ও পুরসভার তত্ত্বাবধানে কিছু প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হবে। পঞ্চায়েত সমিতি ও পুরসভার সাধারণ তত্ত্বাবধানে এই বিদ্যালয়গুলির পরিচালনায় সংশ্লিষ্ট অভিভাবক সমিতিগুলি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। শিক্ষকরা নিযুক্ত হবেন চুক্তিবদ্ধভাবে এবং চুক্তির নবীকরণ হবে দায়বদ্ধতার ভিত্তিতে। চুক্তিবদ্ধতার বিষয়টি পরীক্ষামূলকভাবে এই নতুন বিদ্যালয়গুলির ক্ষেত্রেই প্রযোজ্য হবে।

৪.১৩। মাননীয় সদস্যগণ, শিক্ষার ক্ষেত্রে (কলা-শিক্ষা, সংস্কৃতি সমেত) পরিকল্পনা-বরাদ্দ, গত বছরে ১২২.৩৭ কোটি টাকা থেকে বর্তমান বছরে ১৩৬.০৬ কোটি টাকাতে বৃদ্ধি করার পরেও আমি অতিরিক্ত ৫ কোটি টাকা এই নতুন ধরনের পলিটেকনিক এবং অতিরিক্ত ৫ কোটি টাকা নতুন ধরনের বিদ্যালয় স্থাপনের জন্য প্রস্তাব রাখছি।

৪.১৪। জনস্বাস্থ্যের ক্ষেত্রে সরকার ইতিমধ্যেই কিছুটা পদক্ষেপ নিয়েছে জেলাগুলিতে চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগের ক্ষেত্রে। এ ছাড়া, কিছু শহরের ক্ষেত্রে চুক্তিবদ্ধতার ভিত্তিতে এবং পুরসভার তত্ত্বাবধানে হাসপাতাল পরিচালনা করে ইতিমধ্যেই সুফল পাওয়া গেছে। এই অভিজ্ঞতার ভিত্তিতে এই ধরনের পদক্ষেপ শুধু পুর-অঞ্চলে হাসপাতালের ক্ষেত্রে নয়, গ্রামাঞ্চলে স্বাস্থ্যকেন্দ্রগুলির ক্ষেত্রেও, পঞ্চায়েতের পরিচালনায় পরীক্ষামূলকভাবে নেওয়া

সম্ভব। এই দৃষ্টিভঙ্গি মনে রেখে স্বাস্থ্য ও পরিবার কল্যাণের ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দ গত বছরে ৪১.৯০ কোটি টাকা থেকে বর্তমান বছরে ৭১.৮৭ কোটি টাকাতে বৃদ্ধি করার পরও, আমি অতিরিক্ত ৩ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখছি শহর এবং গ্রামাঞ্চলের পুরসভা ও পঞ্চায়েতের পরিচালনায় এই ধরনের নতুন উদ্যোগ সম্প্রসারণের জন্যে।

৪.১৫। পুর উন্নয়নের ক্ষেত্রে কলকাতার সঙ্গে সঙ্গে জেলার শহরগুলির উন্নয়নে বিশেষ গুরুত্ব দেওয়া হবে। এই উন্নয়ন প্রক্রিয়ার অঙ্গ হিসেবে কলকাতা সমেত প্রত্যেকটি পুরসভার বস্তি এবং নিম্নবিত্ত মানুষের বসত এলাকায় সামগ্রিক পরিকাঠামোর উন্নয়নের জন্য একটি বিশেষ প্রকল্পের প্রস্তাব রাখছি। এর রূপায়ণে, পুরসভার সহায়তায় সংশ্লিষ্ট এলাকার মানুষেরা, যেখানে সম্ভব, নিজেরাই সরাসরি অংশগ্রহণ করবেন ঠিকাদার প্রথা বাদ দিয়ে। নগর উন্নয়নের ক্ষেত্রে (গৃহ-নির্মাণ ও পানীয় জল সমেত) পরিকল্পনা-বরাদ্দ গত বছরে ৩৫৪-১৪ কোটি টাকা থেকে বর্তমান বছরে ৪২৭.৫৭ কোটি টাকায় বৃদ্ধি করার পরও শহরাঞ্চলে বস্তি এবং নিম্নবিত্ত এলাকার উন্নয়নের এই বিশেষ প্রকল্পটির জন্য অতিরিক্ত ১৫ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হচ্ছে। আবাসনের ক্ষেত্রে, আবাসন দপ্তরের অগ্রণী ভূমিকার সঙ্গে সঙ্গে শহরাঞ্চলে সি এম ডি এ, সি আই টি ও পুরসভাগুলি এবং গ্রামাঞ্চলে পঞ্চায়েতগুলিও গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে।

৪.১৬। মূল্যবৃদ্ধির হাত থেকে সাধারণ মানুষকে কিছুটা রেহাই দেওয়া এবং মূল্যবৃদ্ধির হারের প্রশমন, এই উভয় কারণেই সর্বভারতীয়স্তর থেকে অপেক্ষাকৃত নিম্ন আয়ের পরিবারের জন্য ভর্তুকি-ভিত্তিক গণবণ্টন ব্যবস্থার গুরুত্বের কথা আমরা বারংবার উত্থাপন করেছি। এ বিষয়ে বর্তমান কেন্দ্রীয় সরকারের তরফ থেকে নতুন করে চিন্তাও করা হচ্ছে। এই দৃষ্টিভঙ্গির সঙ্গে সমন্বয় রেখে, রাজ্যস্তরে অপেক্ষাকৃত নিম্ন আয়ের পরিবারের জন্য গণবণ্টন ব্যবস্থায়, চালের ক্ষেত্রে, বিশেষ ভর্তুকি দিয়ে একটি প্রকল্প চালু করার প্রস্তাব রাখছি। এর জন্য প্রাথমিকভাবে বর্তমান বছরে অতিরিক্ত ৩০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাবও পেশ করছি। এ ব্যাপারে জাতীয়স্তরের সিদ্ধান্ত জানার পরই রাজ্যস্তরের প্রকল্পটির চূড়ান্ত রূপ দেওয়া হবে।

৪.১৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্য সরকার মাসে ১০০ টাকা হারে বার্ধক্যভাতা, বিধবাভাতা, কৃষকদের বার্ধক্যভাতা এবং মৎস্যজীবিদের বার্ধক্যভাতা প্রদান করে থাকে। আমি এই প্রতিটি ভাতার হার মাসে ১০০ টাকা থেকে ২০০ টাকায় উন্নীত করার প্রস্তাব রাখছি। রাজনৈতিক নির্যাতীত ব্যক্তিদের ভাতাও বর্তমানে মাসিক ৩০০ টাকা থেকে ৫০০ টাকায় বৃদ্ধি করার প্রস্তাব রাখছি। এর ফলে, বর্তমান বছরে অতিরিক্ত প্রায় ১২ কোটি টাকা বরাদ্দের প্রয়োজন হবে।

৪.১৮। এ ছাড়া, ভূমিহীন ক্ষেতমজুরদের ক্ষেত্রে আমি একটি নতুন প্রভিডেন্ট ফান্ড প্রকল্প ঘোষণা করছি। এই ঐচ্ছিক প্রকল্পে একজন খেতমজুর প্রতি মাসে ১০ টাকা এবং রাজ্য সরকারও ১০ টাকা জমা দেবেন। মোট জমা অর্থ সুদসমেত তাঁর ষাট বছর পূর্ণ হওয়ার পর তাঁকে ফেরত দেওয়া হবে। জেলা পরিষদ এই প্রকল্পটি পরিচালনা করবে এবং

একটি বয়সসীমার মধ্যে সমস্ত ভূমিহীন ক্ষেতমজুর, ইচ্ছে করলে, এতে অংশগ্রহণ করতে পারবেন। এই নতুন প্রকল্পটির জন্য আমি বর্তমান বছরে ২০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখছি। অভিজ্ঞতার ভিত্তিতে এই প্রকল্পটি আগামীদিনে অন্যান্য ক্ষেত্রেও সম্প্রসারিত করা হবে।

**৪.১৯।** তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়নের ক্ষেত্রে পরিকল্পনা ব্যয় গত বছরে ২৬.০০ কোটি টাকা থেকে বর্তমান বছরে ২৮.৬০ কোটি টাকায় বৃদ্ধি করা হচ্ছে। এই উন্নয়ন প্রক্রিয়ার ক্ষেত্রে তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও অর্থ নিগম আরও গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। এছাড়া, অনগ্রসর শ্রেণীর উন্নয়নের জন্য একটি নতুন উন্নয়ন ও অর্থ নিগমও স্থাপন করা হয়েছে। অনুরূপভাবে মহিলাদের উন্নয়ন ও সুরক্ষার প্রতি বিশেষ নজর দিতে গঠন করা হয়েছে একটি বিশেষ মহিলা উন্নয়ন উদ্যোগ। সংখ্যালঘু সম্প্রদায়ের সমস্যাগুলির প্রতি নজর দেওয়া এবং তাদের উন্নয়ন সংক্রান্ত বিবিধ কর্মসূচি রচনা ও রূপায়ণের জন্য সংখ্যালঘু-বিষয়ক একটি নতুন বিভাগ গঠন করা হয়েছে। ইতিমধ্যেই স্থাপিত হয়েছে সংখ্যালঘু উন্নয়ন নিগম এবং সাংবিধানিকভাবে গঠন করা হচ্ছে একটি সংখ্যালঘু কমিশন।

**৪.২০।** মাননীয় সদস্যগণ অবগত আছেন যে উন্নয়ন-প্রক্রিয়ার প্রতিটি ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের বিষয়টি সামগ্রিকভাবে পর্যালোচনা করার জন্য শ্রী সত্যব্রত সেনের সভাপতিত্বে রাজ্য অর্থ কমিশন গঠন করা হয় ১৯৯৪ সালের মে মাসে। এই কমিশন তাঁদের রিপোর্ট পেশ করেছেন। রাজ্য সরকার এই রিপোর্ট নীতিগতভাবে গ্রহণ করেছে, এবং চলতি অধিবেশনের মধ্যেই এই রিপোর্ট, রাজ্য সরকারের বক্তব্য সমেত, বিধানসভায় পেশ করা হবে। এই রিপোর্ট কার্যকর হলে বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে এক নতুন মাত্রা সংযোজিত হবে।

**৪.২১।** মাননীয় সদস্যগণ, পূর্বে উল্লিখিত নতুন প্রকল্পগুলির জন্য পরিকল্পনা খাতে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে, তা যুক্ত করলে বর্তমান আর্থিক বছরে প্রস্তাবিত পরিকল্পনার ব্যয় বৃদ্ধি পেয়ে দাঁড়াবে প্রায় ৩১৩৪ কোটি টাকায়। বর্তমান আর্থিক বছর হল অষ্টম যোজনার সমাপ্তির বছর। পরিকল্পনা ব্যয়ের বৃদ্ধির ফলে অষ্টম যোজনায় রাজ্যের মোট পরিকল্পনা ব্যয় দাঁড়াবে প্রায় ৯১৩৯ কোটি টাকায়। মাননীয় সদস্যগণের স্মরণে থাকবে যে, ষষ্ঠ যোজনার সময়কালে রাজ্যে মোট পরিকল্পনা ব্যয় হয়েছিল প্রায় ২৩৬৩ কোটি টাকা। সপ্তম যোজনার কালে রাজ্যের এই পরিকল্পনা ব্যয়কে ৮৩.৯ শতাংশ বৃদ্ধি করে প্রায় ৪৩৪৭ কোটি টাকায় উন্নীত করা সম্ভব হয়। এখন, অষ্টম যোজনার সময়কালে রাজ্যের এই মোট পরিকল্পনা ব্যয় সপ্তম যোজনার মোট পরিকল্পনা ব্যয় থেকে প্রায় ১১০.২ শতাংশ বৃদ্ধি পেয়ে উন্নীত হবে ৯১৩৯ কোটি টাকায়।

**৪.২২।** রাজ্যের অষ্টম যোজনার আয়তন স্থির করার জন্য যোজনা কমিশনের সঙ্গে আলোচনার সময় রাজ্যকে যে লিপিবদ্ধ প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তার অর্থ ছিল যে, কেন্দ্রীয় সরকার মুখ্যমন্ত্রীদের সর্বসম্মত সিদ্ধান্ত অনুযায়ী চালানী কর বা কনসাইনমেন্ট ট্যাক্স লাগু করবে এবং এ-বাবদ পশ্চিমবঙ্গের অষ্টম যোজনার সময়কালে মোট ৬১০ কোটি টাকা

প্রাপ্য হবে। এটা বাস্তবিকই পরিতাপের বিষয় যে এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার চালানী কর লাগু করেনি, এবং রাজ্য তার প্রাপ্য প্রায় ৬১০ কোটি টাকার কোনও অর্থ পায়নি।

৪.২৩। কেন্দ্রীয় সরকার ১৯৯১-৯২ সালে কয়লার ওপর রয়্যালটির হার বৃদ্ধি করে এবং এই বর্ধিত হারের ভিত্তিতে সমস্ত সংশ্লিষ্ট রাজ্য কয়লা রয়্যালটি বাবদ তাদের প্রাপ্য পায়, একমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া। বহুবার লিখিত প্রতিবাদ ও দাবি জানানো সত্ত্বেও পশ্চিমবঙ্গকে এখনও বর্দ্ধিত হারে কয়লার রয়্যালটি দেওয়া হয়নি; এর ফলে অষ্টম যোজনার সময়কালে এ-রাজ্য তার কয়লা রয়্যালটি বাবদ ন্যায্য প্রাপ্য প্রায় ৯০০ কোটি টাকা থেকে বঞ্চিত হয়েছে।

৪.২৪। যদি বর্তমান কেন্দ্রীয় সরকার চালানী কর এবং রয়্যালটি বাবদ প্রাপ্য অর্থের একটি ন্যায্য অংশও ক্ষতিপূরণ হিসেবে দিতে পারে, তাহলে রাজ্যের অষ্টম যোজনার পরিকল্পনা-ব্যয় আরও বৃদ্ধি পেয়ে প্রায় ১০ হাজার কোটি টাকার কাছাকাছি পৌঁছাতে পারবে।

৪.২৫। মাননীয় সদস্যগণ, বর্তমান আর্থিক বছরে পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত খাতে প্রস্তাবিত ব্যয় এবং প্রস্তাবিত আয় যদি একত্রিত করি, তাহলে ঘাটতির অর্থাঙ্ক দাঁড়াচ্ছে ৯৬ কোটি টাকায়।

৪.২৬। রাজ্যের উন্নয়ন-পরিকল্পনার মূল লক্ষ্যের কথা মনে রেখে এবং এই ঘাটতির মুখোমুখি দাঁড়িয়ে আমি অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রস্তাবগুলি উপস্থাপন করছি।

৫

৫.১। মাননীয় সদস্যগণ, আমি করসংক্রান্ত প্রস্তাবগুলি এমনভাবে প্রস্তুত করেছি যাতে একদিকে, আমাদের মূল লক্ষ্য অনুযায়ী, শিল্প ও অন্যান্য ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি পায়, ব্যবসা সম্প্রসারিত হয় এবং ফলে কর্মসংস্থান বৃদ্ধি পায় এবং একই সঙ্গে, অন্যদিকে রাজস্ব আদায়ও বৃদ্ধি পায়। এই দুটি ধরনের লক্ষ্যই অর্জন করা সম্ভব যদি সঠিক বিশ্লেষণের ভিত্তিতে চার প্রকার পদক্ষেপ গ্রহণ করা হয়। প্রথমত কর কাঠামোকে আরও সরলীকরণ করা এবং নতুন উদ্ভাবনী প্রথা প্রবর্তন করা যাতে শিল্প ও অন্যান্য ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধিতে এবং বাণিজ্যের সম্প্রসারণে আরও উৎসাহ আসে এবং যাতে এর সামগ্রিক ফল হিসেবে রাজস্বের ক্ষতি না হয়ে লাভ হয়। দ্বিতীয়ত কর ফাঁকি রোধ করে কর আদায়ের জন্য অভ্যন্তরীণ উদ্যোগ আরও তীক্ষ্ণ ও জোরদার করা যাতে সাধারণভাবে রাজস্ব আদায় আরও বৃদ্ধি পায়। তৃতীয়ত, বিশ্লেষণের ভিত্তিতে অনেকগুলি ক্ষেত্রে করের হার কমানো, যাতে শিল্প ও বাণিজ্যের ভিন্ন রাজ্যমুখি হওয়ার প্রবণতার চেয়ে কর প্রদানের প্রবণতাই বৃদ্ধি পায় এবং উৎপাদন ও বাণিজ্য প্রসারিত হয়। চতুর্থত, সীমিত সংখ্যক ক্ষেত্রে করের হার বৃদ্ধি করা যাতে সরাসরি রাজস্ব আরও বর্দ্ধিত হয়। এই চারটি বিষয়েই আমি এখন নির্দিষ্ট প্রস্তাবগুলি উত্থাপন করছি।

৫.২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, গত আর্থিক বছরেই আমরা "ডিক্রেয়ার্ড গুড্স" হিসেবে চিহ্নিত লৌহ ও ইস্পাত সামগ্রীর ক্ষেত্রে ভ্যালু অ্যাডেড ট্যাক্স প্রথা চালু করেছিলাম। এ-ব্যাপারে আমাদের অভিজ্ঞতা সবক্ষেত্রে সন্তোষজনক হয়নি। তবুও সংশ্লিষ্ট ব্যবসায়ীদের আরও একটি সুযোগ দেওয়ার জন্য বর্তমান আর্থিক বছরেও এই ব্যবস্থা আমি চালু রাখব। একই সঙ্গে একটি নতুন উদ্ভাবনী ভ্যালু অ্যাডেড ট্যাক্স ব্যবস্থা চালু রাখার প্রস্তাব রাখছি। এই ব্যবস্থার আওতায় যে সামগ্রীগুলি থাকবে সেগুলি বিক্রির প্রথম পর্যায়ে (বা পয়েন্টে) করযোগ্য হবে। পরের পর্যায়ের বিক্রিগুলির ওপর কর ধার্য হবে কম হারে। এ বছরে এই ব্যবস্থায় দুটি সামগ্রীকে আনব, রং ও বার্নিশ এবং লোহা, ইস্পাতের ও অ্যালুমিনিয়ামের তৈরি আসবাবপত্র। রং ও বার্নিশের ক্ষেত্রে প্রথম পর্যায়ের বিক্রয়ের ওপর কর বর্তমানে প্রযোজ্য ১৫ শতাংশের পরিবর্তে কমে হবে ১২ শতাংশ। এর পরের পর্যায়ের বিক্রয়গুলির ওপর করের হার হবে ৩ শতাংশ। অ্যালুমিনিয়াম, লোহ ও ইস্পাতের তৈরি আসবাবের ওপর কর বর্তমানে প্রযোজ্য ২০ শতাংশের পরিবর্তে কমে ১৫ শতাংশ হবে। পরের পর্যায়ের বিক্রয়ের ওপর কর ধার্য হবে ৪ শতাংশ হারে।

৫.৩। মাননীয় সদস্যগণ জানেন, আমরা নিয়মিত পর্যালোচনা করি যাতে আরও বেশি সামগ্রীকে প্রথম পর্যায়ের, বিক্রয়ের ক্ষেত্রেই করযোগ্য করা যায়। আমার প্রস্তাব বৈদ্যুতিক পাখা এবং ভ্যাকুয়াম ফ্লাস্ককে এই ব্যবস্থায় আনা। এখন এগুলির উপর কর হবে ১৫ শতাংশ। এছাড়া কৃষকদের উৎসাহ দিতে এই পদ্ধতিতে আমি ফসলের বৃদ্ধিসহায়ক ও পুষ্টিবর্দ্ধক সামগ্রীগুলিকে আনতে চাই—এক্ষেত্রে করের হার হবে বর্তমান ১২ শতাংশের স্থলে কমে ৪ শতাংশ।

৫.৪। কর কাঠামোর উন্নতি সাধনের অঙ্গ হিসেবে এবং রাজ্যে শিল্প ও বাণিজ্য বৃদ্ধির স্বার্থে আমি কাঁচামাল ক্রয় এবং পুনর্বিক্রয় বা রিসেলের ওপর করের ক্ষেত্রে সুবিধাদানের প্রস্তাব রাখছি। বর্তমানে কাঁচামাল ক্রয়ের ওপর বিক্রয়করের ১০ শতাংশ হারে সারচার্জ বসানো হয়। আমি আনন্দের সঙ্গে প্রস্তাব করছি যে, রাজ্যের মধ্যে উৎপাদনের কাজে উৎসাহ দেবার জন্য কাঁচামাল ক্রয়ের ওপর আর সারচার্জ বসানো হবে না। আশা করব, স্থানীয় উৎপাদনকারীগণ এই সুযোগ নেবেন এবং প্রতিযোগিতার ক্ষেত্রে এই সুবিধার জন্য তাঁদের উৎপাদন ও বিক্রি বৃদ্ধি পাবে। একইভাবে বিক্রয়ের সব পর্যায়ে করারোপ ব্যবস্থায় ব্যবসায়ীদের রি-সেলের জন্য মাল ক্রয়ের ওপর বর্তমানে ২ শতাংশ হারে করের ওপর যে সারচার্জ বসানো হয়, সেই সারচার্জ প্রত্যাহার করে নেওয়া আমার প্রস্তাব। এর ফলে ব্যবসায়ীরা ব্যাপকভাবে উপকৃত হবেন এবং নথিভুক্ত ডিলারদের পরস্পরের মধ্যে কেনাবেচা যথেষ্ট বৃদ্ধি পাবে।

৫.৫। মাননীয় সদস্যগণ জানেন যে, গত বছরে ক্ষুদ্র ব্যবসায়ী ও উৎপাদনকারীদের সুবিধা দিতে প্রিসামটিভ ট্যাক্স ব্যবস্থা চালু করেছিলাম। এ সুবিধা পাচ্ছিলেন সে-সব ব্যবসায়ী, যাঁদের মোট টার্নওভার ৫ লক্ষ টাকার ওপর নয়। এই ধরনের ছোট ব্যবসায়ীদের আমি এখন আরও সুযোগ দেওয়ার প্রস্তাব রাখছি।

বর্তমানে বিক্রয়কর আইন অনুযায়ী বাধ্যতামূলক নথিভুক্ত বা রেজিস্ট্রেশনের জন্য টার্নওভারের নিম্নতম সীমা হল, রাজ্যের বাইরে থেকে যারা মাল আনেন, তাদের জন্য ২০ হাজার টাকা, উৎপাদনকারীদের জন্য ৫০ হাজার টাকা এবং যারা পুনর্বিক্রয় বা রি-সেল করেন, তাদের জন্য ২ লক্ষ টাকা। আমি আনন্দের সঙ্গে এই প্রত্যেকটি সীমার বৃদ্ধি ঘোষণা করছি। এখন থেকে নতুন সীমা হবে বাইরে থেকে আমদানিকারকদের জন্য ৩০ হাজার টাকা, উৎপাদনকারিদের জন্য ১ লক্ষ টাকা এবং রি-সেলারদের জন্য ৫ লক্ষ টাকা।

রেজিস্ট্রেশন যোগ্যতার জন্য টার্নওভারের এই উর্ধ্বমুখি সংশোধনের অর্থ দাঁড়াবে, নতুন সীমারেখার তলায় যাদের টার্নওভার, তাদের পক্ষে রেজিস্ট্রেশন নেওয়া আর বাধ্যতামূলক থাকবে না। সঙ্গে সঙ্গে স্বেচ্ছামূলক রেজিস্ট্রেশনের জন্য প্রয়োজনীয় ন্যূনতম টার্নওভার ১০ হাজার টাকার স্থলে ২৫ হাজার টাকা করা আমার প্রস্তাব। কম্পিউটার ব্যবহার এবং নতুন সিরিজের ডিক্লারেশন ফর্ম ব্যবহারের ফলে ক্রয় ও বিক্রয় প্রতি যাচাই করার কাজ আরও সহজ হবে। বছরে একবার মাত্র রিটার্ন দেবার সুযোগ আমি আরও বেশিসংখ্যক ব্যবসায়ীকে দিতে চাই। তাই আমি প্রস্তাব করছি, যে-সব ব্যবসায়ী অনধিক ২০ হাজার টাকা কর দিয়ে থাকেন, তাঁরা বাৎসরিক রিটার্ন দেবার সুযোগ পাবেন। বর্তমানে ১২ হাজার টাকা পর্যন্ত যাঁরা কর দেন তাঁরাই এই সুযোগ পান। আরও সুবিধাদানের উদ্দেশ্যে এই সব ব্যবসায়ীদের ত্রৈমাসিক ভিত্তিতে কর প্রদানের সুযোগের প্রস্তাব আমি রাখছি। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, এই সুযোগগুলির ফলে, রাজ্যে নথিভুক্ত মোট ব্যবসায়ীদের শতকরা ৫০ ভাগই এতে উপকৃত হবেন।

৫.৬। ছোট ব্যবসায়ীরা মাঝে মাঝেই রিটার্ন ফর্মকে সরল করার কথা বলেন। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, যেসব ব্যবসায়ীর মোট বার্ষিক টার্নওভার ৬ লক্ষ টাকার নিচে, তাদের জন্য এক পৃষ্ঠার একটি রিটার্ন ফর্ম চালু করা হচ্ছে। এর ফলে ব্যবসায়ীরা নিজেরাই রিটার্ন ফর্ম পূরণ করতে পারবেন, এর জন্য কোনও পেশাদার লোকের সাহায্য নিতে হবে না। বর্তমানে যত ব্যবসায়ী নথিভুক্ত রয়েছেন, পুনরায় তাদের অর্দ্ধেকের বেশিই এতে যথেষ্ট সুবিধা পাবেন।

এই সুযোগ-সুবিধাগুলি দেওয়ার পর প্রিসামটিভ ট্যাক্সের পদ্ধতি আর চালু রাখছি না।

৫.৭। মাননীয় সদস্যগণ, কর আদায়ের ক্ষেত্রের নির্দিষ্ট কতগুলি সাংগঠনিক উদ্যোগের প্রস্তাব আমি এবার পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন, বিগত কয়েক বছর আমরা কর আদায়ের ভারপ্রাপ্ত বিভিন্ন দপ্তরগুলির কর্মপদ্ধতি সরলীকরণ করার প্রয়াস গ্রহণ করছি। আমি কাজকর্মের আরও সরলীকরণ ও যুক্তিগ্রাহ্য পুনর্বিন্যাসের প্রস্তাব রাখছি। ডিক্লারেশন ফর্ম ইস্যুর ক্ষেত্রে প্রয়োজনভিত্তিক পরিবর্তন আনার জন্য শিল্প ও বাণিজ্য মহল দীর্ঘদিন জানিয়ে আসছেন। তাদের সুবিধার কথা মনে রেখে অধিকতর ছোট সীমারেখার মধ্যে আরও কিছু নতুন

সিরিজের ফর্ম চালু করা ও পদ্ধতি সরলীকরণ করার প্রস্তাব আমি রাখছি, যার ফলে ব্যবসায়ীরা আরও দ্রুত তাদের প্রয়োজনে ফর্ম পেতে পারেন।

৫.৮। ডিক্লারেশন ফর্ম ইস্যুর এই উন্নতি করার ফলে ডিলারদের অ্যাসেসমেন্টগুলি তাড়াতাড়ি করে ফেলা সম্ভব হবে। এতে করে আপিল ও রিভিসনের সংখ্যা কমবে। মাননীয় সদস্যবৃন্দের জানা থাকবে যে, বিগত কয়েক বছর আমরা জমে থাকা আপিল কেসগুলির নিষ্পত্তির জন্য নিরন্তর চেষ্টা চালিয়েছি। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, জমা আপিল কেসের সংখ্যা ১৯৯৩-৯৪-এর শেষে মোট ৩২,৯৯০ থেকে কমে ১৯৯৫-৯৬-এর শেষে ১৮,৪৫৯ হয়েছে। এতে যেমন ব্যবসায়ীদের সুবিধা হয়েছে, তেমনি রাজস্বও বৃদ্ধি পেয়েছে।

৫.৯। মাননীয় সদস্যগণ জানেন, এই রাজ্যে বহুসংখ্যাক ক্ষুদ্রশিল্প সংস্থা আছে। দীর্ঘকাল ধরে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্পকে উৎসাহ দেওয়ার ক্ষেত্রে পুরোভাগে রয়েছে। শিল্পের এই অংশকে আমি আরও সুযোগ প্রদানের প্রস্তাব রাখছি, যাতে এ সব শিল্প অধিকতর প্রসারলাভ করে। আমি প্রস্তাব করছি যে, কলকাতা মেট্রোপলিটান প্ল্যানিং এলাকার মধ্যে অবস্থিত ক্ষুদ্র শিল্পসংস্থার জন্য করমুক্তির মোট সময়সীমা বর্তমানে ৩ বছর থেকে বৃদ্ধি পেয়ে ৫ বছর হবে। ঐ এলাকার বাইরে অবস্থিত ক্ষুদ্র শিল্পসংস্থাগুলি বর্তমানে ৫ বছরের থেকে বৃদ্ধি পেয়ে ৭ বছর পর্যন্ত এই করমুক্তি ভোগ করবে। আমি আরও প্রস্তাব করছি যে এই সংস্থাগুলির উৎপন্ন সামগ্রীর আন্তরাজ্য বিক্রয়ের ক্ষেত্রেই এই সুবিধা চালু করা হোক।

৫.১০। বর্তমান আইন অনুযায়ী বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র সব শিল্পেই পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের জন্য সাজসরঞ্জাম থাকা দরকার। এ বাবদ যথেষ্ট পরিমাণ অর্থ বিনিয়োগের প্রয়োজনও হয়। এই কাজে উৎসাহদানের জন্য আমি উৎপাদনের যন্ত্রপাতির সংজ্ঞার মধ্যে এই সরঞ্জামগুলিকে অন্তর্ভুক্ত করে এদের জন্য নতুন শিল্পের মতই বিক্রয়করের সুবিধা দিতে চাই। আমি আনন্দের সঙ্গে প্রস্তাব রাখছি, ক্ষুদ্র এবং বৃহৎ শিল্পের ক্ষেত্রে উৎসাহদান প্রকল্পে যন্ত্রপাতির জন্য সাধারণভাবে বিক্রয়কর ডেফারমেন্টের যে সুবিধা বর্তমানে চালু আছে, এই সব সরঞ্জাম বসানোর জন্য তার চেয়ে বেশি সুবিধা পাওয়া যাবে। ফিন্যান্স বিলে এ ব্যাপারে বিস্তারিত জানানো হবে।

৫.১১। চালু শিল্পসংস্থাগুলিকে সহায়তাদানের উদ্দেশ্যে আমরা ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল প্রমোশন (অ্যাসিস্ট্যান্স টু ইন্ডাস্ট্রিয়াল ইউনিটস) স্কীম, ১৯৯৪ প্রবর্তন করেছিলেন। এই প্রকল্পের ফলে স্থানীয় শিল্পগুলি প্রচুর সুবিধা পেয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি বর্তমান আর্থিক বছরেও এই প্রকল্পটি চালু থাকবে। ফ্লোরেসেন্ট বাতি এবং ড্রাই সেল ব্যাটারি উৎপাদনকারী ক্ষুদ্র শিল্পসংস্থার ক্ষেত্রে এই সুযোগ প্রসারিত করার প্রস্তাব আমি রাখছি।

৫.১২। আমি ইতিমধ্যেই কতগুলি পদক্ষেপের প্রস্তাব করেছি, যার ফলে শিল্প ও বাণিজ্যের প্রসার ঘটবে এবং কর প্রদানের প্রবণতা বৃদ্ধি পাবে। একই সঙ্গে আমি পরিষ্কার

করে জানাতে চাই যে কর ফাকি রোধের জন্য সর্বাত্মক প্রয়াস চালানো হবে। এর জন্য আইনের বিধিব্যবস্থা কঠোরভাবে প্রয়োগ করা হচ্ছে এবং হবেও। ব্যবসায়ীরা যাতে নিশ্চিতভাবে সময়মতো রিটার্ন জমা দেন, তার জন্য সুদের হার মাস প্রতি ২ শতাংশ থেকে বাড়িয়ে ৩ শতাংশ করার আমি প্রস্তাব করছি। ১৯৯৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনে সার্টিফিকেট কেসসমূহের ফয়সালা করার জন্য ট্যাক্স রিকভারি অফিসার নিয়োগের ব্যবস্থা করা হয়েছে। বর্তমান আর্থিক বছরে এই নতুন কার্যক্রম চালু করার ব্যবস্থা শুরু করা হবে, একই সঙ্গে বকেয়া সার্টিফিকেট কেসগুলির দ্রুত নিষ্পত্তির জন্য বর্তমান ব্যবস্থাকে জোরদার করা হয়েছে।

**৫.১৩**। মাননীয় সদস্যগণ, এবার আমি বিক্রয়কর হ্রাসের প্রস্তাবগুলি পেশ করছি। যাতে শিল্প ও বাণিজ্য ভিন্ন রাজ্যমুখি না হয়ে রাজ্যের মধ্যেই আরও বিকাশলাভ করে এবং যেখানে সম্ভব, সাধারণ ক্রেতাদেরও সুবিধা দেওয়া যায়।

মাননীয় সদস্যগণ জানেন যে আমি গত বছর হাওয়াই চপ্পলের ওপর বিক্রয়কর হ্রাস করে ৩ শতাংশে এনেছিলাম। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এখন থেকে অধিকতর দরিদ্র শ্রেণীর মানুষের ব্যবহার্য প্লাস্টিক ও পি ভি সি স্যান্ডেলের ওপর বিক্রয়কর ৫ শতাংশ থেকে কমে ৩ শতাংশে দাঁড়াবে।

ছাত্রসমাজকে উৎসাহ দিতে আমি প্রস্তাব করছি, ক্যালকুলেটারের ওপর বিক্রয়কর বর্তমানে চালু ১২ শতাংশ থেকে হ্রাস পেয়ে ৫ শতাংশ হবে। বাইনাকুলার এবং টেলিস্কোপের ওপর এই কর বর্তমান ২০ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করা হবে। যারা খেলাধূলা ভালবাসেন, তাঁদের জন্য একটি সুখবর আছে। জিমনাসিয়ামের সরঞ্জাম এবং খেলাধূলার সামগ্রীর ওপর বিক্রয়কর ১২ শতাংশ থেকে কমিয়ে ৫ শতাংশ করার প্রস্তাব রাখছি।

আর বি ডি. পাম তেলের ক্ষেত্রে, আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি, এই তেলের ওপর করের হার বর্তমান ২০ শতাংশ থেকে কমে ৭ শতাংশ হবে। একই সঙ্গে মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে ইলেকট্রনিক নয় এমন খেলনাপাতি, যা প্রধানত সাধারণ মানুষই ক্রয় করেন, এখন থেকে ১২ শতাংশের স্থলে ১০ শতাংশ হারে করযোগ্য হবে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন, সাধারণ মানুষের দৈনন্দিন ব্যবহারের বহু সামগ্রী আমরা করমুক্ত রেখেছি। কিছু কিছু ক্ষেত্রে জীবনদায়ী ওষুধপত্রের ওপর কর ছাড়ও দিয়েছি। আমি এখন আরও কিছু সামগ্রীকে করমুক্ত করার প্রস্তাব করছি। এগুলি হল ডুবন্ত মানুষকে বাঁচানোর জন্য ডুবুরি যে সব জিনিস ব্যবহার করেন সেগুলি হল কোলোস্টোমি ও ডায়ালিসিস ব্যাগ, সার্ভিক্যাল স্পাইনাল কলার, ব্রেস এবং অর্থোজ, হ্যাণ্ড স্পিলনট এবং ফ্র্যাকচার ব্রেস। সাধারণ মানুষের বিশেষ করে যারা গ্রামে থাকেন, তাদের উপকারের জন্য হারিকেন ও কেরোসিন ল্যাম্পের যন্ত্রাংশ ও উপাদান এবং হাতে তৈরি বিস্কুটের ওপর বিক্রয়কর সম্পূর্ণভাবে তুলে দেওয়ার প্রস্তাব রাখছি।

মুদ্রণশিল্পকে উৎসাহ দেবার জন্য মুদ্রণযন্ত্রে ছাপানোর ওপর বিক্রয়কর ১২ শতাংশ থেকে কমিয়ে ১০ শতাংশ করা আমার প্রস্তাব। নারকেল ছোবড়া শিল্পকে উৎসাহ দেবার জন্য আমি প্রস্তাব করছি, ছোবড়ার তৈরি সামগ্রীর ওপর বিক্রয়কর বর্তমান ১২ শতাংশ থেকে কমে ৪ শতাংশ হবে এবং ছোবড়ার তৈরি কার্পেটের ক্ষেত্রে এই কর বর্তমান ২০ শতাংশ থেকে কমে ৪ শতাংশ হবে।

পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের সাজসরঞ্জামের ওপর বিক্রয়কর ১২ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করা আমার প্রস্তাব। এই ব্যবস্থায় শিল্পের পক্ষে পরিবেশের দিকে বেশি নজর দেওয়া সম্ভব হবে এবং দূষণও হ্রাস পাবে।

শিল্প ও বাণিজ্যকে চাঙ্গা করতে দ্রব্যসামগ্রী পুনর্বিক্রয় ও উৎপাদনের জন্য কাঁচামাল ক্রয়ের ওপর বিক্রয়কর হ্রাস করার কথা আমি আগেই উল্লেখ করেছি। এবার আমি বেশ কিছু সামগ্রী যেগুলি প্রধানত কাঁচামাল বা উৎপাদন-মধ্যবর্তী দ্রব্য হিসাবে ব্যবহৃত হয় সেগুলির ওপর বিক্রয়কর ১২ শতাংশ থেকে নামিয়ে ৫ শতাংশ করার প্রস্তাব রাখছি। আমি আশা রাখি এভাবে সরাসরি কর হ্রাসের প্রত্যক্ষ ফল হিসাবে রাজ্যের অভ্যন্তরে ঐ সব সামগ্রীর ব্যবহার বিশেষভাবে বৃদ্ধি পাবে এবং সংশ্লিষ্ট সব শিল্পের উৎপাদন উর্ধ্বগামী হবে। এভাবে যে সব সামগ্রীর ক্ষেত্রে কর হার হ্রাসের প্রস্তাব আনছি সেগুলি হল—অ্যালুমিনিয়াম ফয়েল, ন্যাপথা ও কস্টিক সোডাসহ অন্যান্য কেমিক্যালস, প্যারাফিন, ডাই হাইড্রোজেন পার অক্সাইড ইত্যাদি, শিল্পে ব্যবহার্য গ্যাস এবং সলভেন্ট অয়েল ইত্যাদি। অনুরূপভাবে ডলোমাইট এবং লাইমস্টোন বর্তমানে প্রযোজ্য ১৫ শতাংশের স্থলে ৫ শতাংশ হারে করযোগ্য হবে।

যাতে শিল্প ও বাণিজ্য ভিন্ন রাজ্যমুখি না হয়, তাই আমি প্রস্তাব করছি, এয়ার কন্ডিশনার, এয়ার কন্ডিশনিং প্ল্যান্ট, শৌখিন চামড়ার তৈরি দ্রব্যসামগ্রী, কাচ, পোরসিলিন ও পালিশ করা মাটির তৈরি ক্রকারি, ভ্যাকুয়াম্ ক্লীনার এবং ওয়াশিং মেশিনের ক্ষেত্রে বিক্রয়কর ২০ শতাংশ থেকে কমে ১৫ শতাংশ হবে। একই কারণে, পেজারের ক্ষেত্রে প্রযোজ্য বিক্রয়কর বর্তমান ২০ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করা আমার প্রস্তাব। ভোল্টেজ স্ট্যাবিলাইজারের ওপর বর্তমানে প্রযোজ্য বিক্রয়কর ১৫ শতাংশ থেকে কমে ১২ শতাংশ হবে।

মাননীয় সদস্যগণ জানেন, রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতির বিরাট উন্নতি হয়েছে, কিন্তু অন্য রাজ্যে পরিস্থিতি ভিন্ন। কাজেই রাজ্যের বাইরে জেনারেটার ও ইনভার্টারের চাহিদা ও বাজার যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। আমাদের রাজ্যের উৎপাদকগণ যাতে অন্য রাজ্যে অনুকূল প্রতিযোগিতা চালাতে পারেন, সেটা মাথায় রেখে আমি এ দুটি সামগ্রীর ক্ষেত্রে আন্তরাজ্য বিক্রয়করের হার কমিয়ে ২ শতাংশ করার প্রস্তাব রাখছি। রাজ্যে যারা ল্যামিনেটেড জুট ব্যাগ উৎপাদন করেন তারা যাতে বাইরের রাজ্য থেকে প্রতিযোগিতার ভিত্তিতে অর্ডার পেতে সমর্থ হন, তার জন্য এই বিশেষ সামগ্রীর ওপর আন্তঃরজ্য বিক্রয়কর হ্রাস করে ২ শতাংশ করার প্রস্তাব করছি। ক্ষুদ্রশিল্প সংস্থাগুলি এখন তাঁদের উৎপাদিত কিছু জীবনদায়ী সামগ্রীর স্থানীয় বিক্রির ওপর কর ছাড় পান। আন্তঃরাজ্য বিক্রয়ের ক্ষেত্রে এই কর ছাড় প্রযুক্ত করার জন্য আমি প্রস্তাব করছি।

**৫.১৪।** চা-শিল্প আমাদের রাজ্যের প্রাচীনতম শিল্পগুলির মধ্যে একটি। প্রচুর লোকের কর্মসংস্থান এই শিল্পে। তাই এই শিল্পের প্রসার ও উন্নতির জন্য সহায়তা করা প্রয়োজন। বিগত বছরগুলিতে আমি সেসের হার কমিয়ে, কৃষি আয়কর হ্রাস করে এবং বিক্রয়কর আইন অনুযায়ী কিছু সুযোগ-সুবিধা দিয়ে চা শিল্পকে উৎসাহিত করেছিলাম। এখন আমি আরও সুবিধা দিতে চাই। চা-শিল্পে প্রযোজ্য কৃষি আয়করের হার বর্তমান সর্বাধিক ৭০ শতাংশ থেকে কমিয়ে ৫০ শতাংশ করা আমার প্রস্তাব। এ সম্পর্কে আরও বিস্তারিত বিবরণ ফিনান্স বিলে আছে। মাননীয় সদস্যগণ জানেন যে, বর্তমানে চা পুনর্বিক্রয়ের ক্ষেত্রে সুবিধাজনক ১ শতাংশ হারে বিক্রয়কর লাগে এবং চা উৎপাদনকারী ব্যবসায়ীরা কাঁচামাল ক্রয়ের জন্য সুবিধাজনক ২ শতাংশ হারে বিক্রয়কর দেন। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি, চা পুনর্বিক্রয় (রিসেল) এবং চা উৎপাদনকারী ব্যবসায়ীদের কাঁচা মাল ক্রয়ের ক্ষেত্রে সারচার্জ তুলে নেওয়া হল। শিলিগুড়ি এবং কলিকাতা চা নিলাম কেন্দ্রে চা বিক্রয়ের ওপর নির্দিষ্ট হারে বিক্রয়কর লাগু করার জন্য যে ডিক্লেয়ারেশন ব্যবস্থা চালু ছিল, আমি তা প্রত্যাহার করে নেওয়ার প্রস্তাব আনছি। চা শিল্প এবং চা কেনাবেচা এতে যথেষ্ট উৎসাহ পাবে বলে আমি বিশ্বাস রাখি।

**৫.১৫।** মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে বিগত কয়েক বছরই বৃত্তিকর বাবদ আদায়ের ঊর্ধ্বগতি লক্ষ্য করা যাচ্ছে। ১৯৯৪-৯৫ সালে আদায় ছিল ৯৯.৯২ কোটি টাকা। গত বছর আমরা ১২০ কোটি টাকা আদায় করেছি। যাতে সকলে আইন ঠিকমতো মেনে চলেন এবং করদাতাদের অসুবিধা কমে, সে জন্য আমি মাহিনা ও মজুরিভোগিদের ক্ষেত্রে করমুক্তির সীমা বর্তমানে মাসপ্রতি ৫০০ টাকা থেকে বাড়িয়ে মাস প্রতি ১,২৫০ টাকা করার প্রস্তাব রাখছি। আইনজীবী, চিকিৎসক, হিসাবরক্ষক ইত্যাদি স্ব-নিযুক্ত পেশাদারদের ক্ষেত্রে, যাঁদের বার্ষিক আয় ১৫ হাজার টাকার কম, একই সুযোগ দেওয়া হবে। নথিভুক্ত নিয়োগকর্তা, যাঁরা মাসে ২৫০ টাকা কর বাবদ জমা দেন, তাঁদের জন্য বার্ষিক রিটার্ন দেবার সুযোগ আমি আনতে চাই। রেজিস্টার্ড বা নথিভুক্ত ৭১ হাজার নিয়োগকর্তার মধ্যে প্রায় ৪৭ হাজার এতে উপকৃত হবেন। নতুন ব্যবস্থায় ছোট দোকানপাট, ব্যবসা, ক্ষুদ্র বিদ্যাপ্রতিষ্ঠান ইত্যাদির ক্ষেত্রে আর প্রতি মাসে রিটার্ন দেওয়া প্রয়োজন হবে না। স্বনিযুক্ত ব্যক্তিদের নথিভুক্ত করার পদ্ধতির আরও সরলীকরণ করা হবে।

**৫.১৬।** মাননীয় সদস্যগণ অবগত আছেন, ১৯৯৪ সালে আমাদের রাজ্যে বাজারমূল্যের ভিত্তিতে স্ট্যাম্প ডিউটি হিসাব ও আরোপ করার ব্যবস্থা চালু করেছিলাম। ১৯৯৪ সালেই আমরা স্ট্যাম্প ডিউটির বিভিন্ন হারের যুক্তিসম্মত পুনর্বিন্যাস করেছিলাম এবং হস্তান্তরের সব দলিলের ক্ষেত্রে সমহারে ১০ শতাংশ ডিউটি স্থির করেছিলাম। সর্বস্তরে সহযোগিতার ফলে বিগত দু' বছরে স্ট্যাম্প ডিউটি বাবদ আদায় লক্ষ্যণীয়ভাবে বৃদ্ধি পেয়েছে। স্ট্যাম্প ডিউটি এবং রেজিস্ট্রেশন ফি বাবদ আদায় ১৯৯৩-৯৪ সালে ১৪৬ কোটি টাকা থেকে বেড়ে ১৯৯৫-৯৬ সালে ২৬৭ কোটি টাকা দাঁড়িয়েছে। সাধারণ মানুষের স্বার্থে আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ডিউটি আরও কমিয়ে ৫ শতাংশ করা হবে। এর ফলে যারা রেজিস্ট্রেশন করাবেন তাদের কষ্ট লাঘব হবে এবং লোকে আরও আইন মেনে চলবে। এই সঙ্গে আমি ১৯০৮

সালের রেজিস্ট্রেশন আইনের সংশোধন চাইছি যাতে করে এই রাজ্য থেকে দলিলপত্র ভারতের অন্যান্য মেট্রোপলিটন শহরে নেওয়া আটকানো যায়। এর সাথে সাথে কড়া নজরদারি রেখে স্ট্যাম্প ডিউটি বাবদ আদায় ক্রমান্বয়ে বৃদ্ধি করা যাবে, আশা করি।

৫.১৭। মাননীয় সদস্যগণ করহ্রাসের এই প্রস্তাবগুলি রাখার পরও বিশ্লেষণ করে আমি দেখেছি যে শিল্প ও বাণিজ্য ভিন্ন রাজ্যমুখি না হয়ে রাজ্যের মধ্যেই বিকাশ লাভ করবে এবং করপ্রবণতা বৃদ্ধির কারণে রাজস্বের কোনও ক্ষতি হবে না।

৫.১৮। মাননীয় সদস্যগণ, আমি এবার কর ফাঁকি রোধের ক্ষেত্রে একটি নির্দিষ্ট প্রস্তাব এবং কর হার বৃদ্ধি সীমিত সংখ্যক প্রস্তাব উত্থাপন করছি।

৫.১৯। সম্প্রতি ট্রান্সফার অফ প্রপার্টি অ্যাক্ট, ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট এবং রেজিস্ট্রেশন অ্যাক্টের ধারাগুলি উপেক্ষা করে সম্পত্তির মালিকানা হস্তান্তরের এক প্রবণতা দেখা দিয়েছে। এর ফলে রাজ্য সম্পদ সংগ্রহে ঘাটতি হচ্ছে—আবার এই সব পদ্ধতিই কালো টাকা জমা হওয়ার একটি কারণ। আমি আগেই বলেছি যে, আয়কর আইনের ফাঁক-ফোকর বন্ধ করে এই সব বেআইনি কার্যকলাপ বন্ধ করা প্রধানত কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। কিন্তু রাজ্য বিধানসভার ক্ষমতার মধ্যে আমি একটি বিল আনতে চাই যা এই সমস্যার সরাসরি মোকাবিলা করবে। এর ফলে রাজ্য সরকারের অতিরিক্ত রাজস্ব আদায় হবে এবং স্ট্যাম্প ডিউটি বাবদ আয়ও বাড়বে। বিধানসভার চলতি অধিবেশনে আমি এ সম্পর্কিত একটি বিল অনুমোদনের জন্য পেশ করব। এর ফলে বর্তমান আর্থিক বছরে অন্তত অতিরিক্ত ১০ কোটি টাকার সম্পদ সংগ্রহ সম্ভব।

৫.২০। ১৯৯৪ সালে আমরা সিগারেট, তামাক ও পানমশলার ওপর বিলাসকর বসিয়েছি। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে প্রথম দিকে অনেক অসুবিধা থাকা সত্ত্বেও এই কর বাবদ আদায় যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। বর্তমান বছরে ঐ বাবদ আদায় প্রায় ১৫ কোটি টাকায় পৌঁছাবে আশা করছি। আমি এই কর এখন মিলে তৈরি কয়েক ধরনের বেশি দামের কাপড়ের ওপর ১০ শতাংশ হারে বসাতে চাই। ফিন্যান্স বিলে এ সম্বন্ধে বিস্তারিত বিবরণ থাকবে। এই পদক্ষেপের মাধ্যমে বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত ৫ কোটি টাকা সংগ্রহ হবে।

৫.২১। ১৯৯১ সালে এবং আবার ১৯৯৪ সালে কেন্দ্রীয় সরকার সারা দেশের জন্য কয়লার ওপর রয়্যালটি বৃদ্ধি করেছে। পশ্চিমবঙ্গকে এই সুযোগ থেকে বঞ্চিত করা হয়। এই পরিস্থিতিতে আমি ওয়েস্ট বেঙ্গল রুর্যাল এমপ্লয়মেন্ট অ্যান্ড প্রোডাকশন অ্যাক্ট, ১৯৭৬ এবং ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩ অনুযায়ী কয়লার ওপর প্রযোজ্য সেসের হার বর্তমান ৪০ শতাংশ থেকে বৃদ্ধি করে ৪৫ শতাংশ করার প্রস্তাব আনছি। এর ফলে বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত প্রায় ৪০ কোটি টাকা সম্পদ সংগ্রহ সম্ভব হবে।

৫.২২। ব্যক্তিগত মালিকানা বা বেসরকারি সংস্থার মালিকানার ছোট গাড়ির ওপর কর

বৃদ্ধির প্রস্তাব আমি রাখছি। বর্তমানে বিভিন্ন ওজনের এই ধরনের গাড়ির ক্ষেত্রে যে অতিরিক্ত করের পরিমাণ আছে, এই প্রস্তাবে তাকে শতকরা ২০ ভাগ বৃদ্ধি করা হবে। এই পদক্ষেপের ফলে বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত ৫ কোটি টাকার সম্পদ সংগ্রহ হবে বলে আশা করা যায়। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ মাননীয় পরিবহন মন্ত্রীর আনা সংশোধনী বিলে পাওয়া যাবে।

৫.২৩। আবগারি শুল্কের ক্ষেত্রে আমি কিছু পরিবর্তনের প্রস্তাব রাখছি। এই শুল্ক, রাম-এর ক্ষেত্রে এল পি এল প্রতি ৮০ টাকা থেকে বৃদ্ধি পেয়ে ৯০ টাকা, হুইস্কির ক্ষেত্রে এল পি এল প্রতি ১০০ টাকা থেকে ১১০ টাকা এবং ব্র্যান্ডি, ভদ্‌কা প্রভৃতির ক্ষেত্রে এল পি এল প্রতি ৯২ টাকা থেকে ১১০ টাকা হবে। এ ছাড়া অতিরিক্ত লাইসেন্স ফি বর্তমানে বাল্ক লিটারপ্রতি ৪ টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১০ টাকা করা আমার প্রস্তাব। রঙীন ও সুগন্ধী স্পিরিট ছাড়া দেশি মদের ৩০০ মিলিলিটার বোতলের আবগারি শুল্ক বোতল প্রতি ২৫ পয়সা বৃদ্ধি করা এবং দেশি মদের অন্যান্য ক্ষেত্রে এই শুল্ক বোতলপ্রতি ৫০ পয়সা বৃদ্ধি করার প্রস্তাব আমি রাখছি। এই সব ব্যবস্থার ফলে বর্তমান আর্থিক বছরে ২০ কোটি টাকা অতিরিক্ত সম্পদ সংগ্রহ সম্ভব।

৫.২৪। মাননীয় সদস্যগণ, এই সমস্ত প্রস্তাবগুলি একত্রিত করলে মোট অতিরিক্ত কর সংগ্রহের পরিমাণ হবে ৮০ কোটি টাকা। তার ফলে বর্তমান আর্থিক বছরের (১৯৯৬-৯৭) বাজেটে মোট ব্যয় ও মোট আয়ের মধ্যে ব্যবধান কমে দাঁড়াবে ১৬ কোটি টাকাতে। এই ব্যবধান নিয়েই বর্তমান আর্থিক বছরের জন্য এক সীমিত ঘাটতি বাজেটের প্রস্তাব আমি পেশ করলাম।

৫.২৫। মাননীয় সদস্যগণের স্মরণ থাকবে যে বিগত বছরের বাজেটে ১৮ কোটি টাকার ঘাটতির এক প্রস্তাব আমি রেখেছিলাম। সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী, গত বছর শেষ করা সম্ভব হয়েছে কোনও ঘাটতি না রেখে, এবং পরিকল্পনাখাতে ব্যয়ের মোট লক্ষ্যমাত্রাকে শতকরা প্রায় ১০০ ভাগ পূর্ণ করে। বর্তমান বছরেও আমি সর্বতোভাবে চেষ্টা করব পরিকল্পনাখাতে ব্যয়ের লক্ষ্যমাত্রাকে পূর্ণ করতে এবং বাস্তবে ঘাটতি না রেখেই আর্থিক বছর শেষ করতে।

৫.২৬। ইদানীংকালে পরিকল্পনা ব্যয়ের সর্বাপেক্ষা বেশি বৃদ্ধির (প্রায় ৪০ শতাংশ) উদ্যোগ) নেওয়া হয়েছে এই বাজেটে। এই উদ্যোগ নেওয়া হয়েছে শিল্পে, কৃষিতে ও সর্বক্ষেত্রে উৎপাদন ও কর্মসংস্থানের বড় মাপের বৃদ্ধির লক্ষ্যে। সেই লক্ষ্যেই বারংবার সাধারণ মানুষকে এই প্রক্রিয়ার সঙ্গে যুক্ত করা। এই বাজেট তাই সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে উৎপাদন ও কর্মসংস্থানের বাজেট। ক্রান্তিকালীন সময়ে যে বিকল্প পথের দিকে তাকিয়ে আছে গোটা দেশের সাধারণ মানুষ, রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সেই পথের দিকে যতদূর সম্ভব যাওয়া যায়, তার উদ্যোগেই এই বাজেট।

সকলের সহযোগিতা কামনা করে আমার উপস্থাপনা শেষ করছি।

## পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৯৬-৯৭

(হাজার টাকার হিসাবে)

| | | প্রকৃত, ১৯৯৪-৯৫ | বাজেট, ১৯৯৫-৯৬ | সংশোধিত ১৯৯৫-৯৬ | বাজেট, ১৯৯৬-৯৭ |
|---|---|---|---|---|---|
| | **আদায়** | | | | |
| ১। | প্রারম্ভিক তহবিল | (+) ৪,৯০,৩৬৭ | (+) ৭৩,৭১৬ | (+) ৩০,৮২,৭০০ (প) | (+) ১,২০,০০০ |
| ২। | রাজস্ব আদায় | ৬,৮৬,৩৫,২৫১ | ৭,৮৫,৫৮,১৮২ | ৭,৬২,০২,০৭৬ | ৮,৬৩,৯১,২১৯ |
| ৩। | ঋণখাতে আদায় | | | | |
| | (১) সরকারি ঋণ | ৩,৪১,৭১,৭৫৩ | ৩,৮৪,৯২,৮৭৬ | ৩,৮৭,৯১,২৬৩ | ৪,৬০,০৭,৩৫০ |
| | (২) ঋণ | ১২,২১,৮৯৭ | ৫,১২,০০০ | ১২,৫৭,৭২০ | ৫,৩৪,০০০ |
| ৪। | আপন্ন তহবিল ও গণ হিসাব থেকে আদায় | ১৬,৪৬,৫৩,২৪৬ | ১৪,৪৫,৭৭,৩০৪ | ১৫,৭৪,৫১,২৫৬ | ১৬,৫৯,৮৫,৪১৩ |
| | **মোট** | ২৬,৯১,৭২,৫১৪ | ২৬,২২,১৪,০৭৮ | ২৭,৬৭,৮৮৫,০১৫ | ২৯,৯০,৩৭,৯৮২ |
| | **ব্যায়** | | | | |
| ৫। | রাজস্বখাতে ব্যয় | ৭,৬৩,০৬,৬০৯ | ৯,৪০,৮৮,৯৮৯ | ৯,১০,০২,৮১৭ | ১০,২৫,৬০,৩৩২ |
| ৬। | মূলধনখাতে ব্যয় | ৭৭,০৪,৬৪৩ | ৫৫,২২,৭৭৭ | ১,২৯,৪৭,৬২৪ | ৯০,৬৪,৩২৭ |
| ৭। | ঋণখাতে ব্যয় | | | | |
| | (১) সরকারি ঋণ | ১,৫৬,২৩,৩৫৬ | ১,৫৪,৪৯,৬৬৯ | ১,৫৩,৯৫,৩১৫ | ১,৬০,৯১,১২৫ |
| | (২) ঋণ | ৫৪,৯৮,৮৫৬ | ৬৯,৪৭,৭৫৫ | ৫৩,৫১,৪৬৬ | ১,২৪,৩২,২৩৯ |
| ৮। | আপন্ন তহবিল ও গণ হিসাব থেকে ব্যয় | ১৬,৩৯,৮৮,২৪১ | ১৩,৮৪,৩৪,৮৮৮ | ১৫,১৯,৬৭,৭৯৩ | ১৫,৬৮,৯৯,৯৫৯ |
| ৯। | সমাপ্তি তহবিল | (+) ৫০,৮০৯ | (+) ১৭,৭০,০০০ | (+) ১,২০,০০০ | (+) ১৯,৯০,০০০ |
| | **মোট** | ২৬,৯১,৭২,৫১৪ | ২৬,২২,১৪,০৭৮ | ২৭,৬৭,৮৫,০১৫ | ২৯,৯০,৩৭,৯৮২ |

(প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট এবং পরিকল্পনা কমিশনের সঙ্গে আলোচনা অনুযায়ী ১৯৯৪-৯৫ সালের সমন্বিত তহবিল।

### *পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৯৬-৯৭*

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৯৪-৯৫ | বাজেট, ১৯৯৫-৯৬ | সংশোধিত ১৯৯৫-৯৬ | বাজেট, ১৯৯৬-৯৭ |
|---|---|---|---|---|
| নীট ফল | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (–) | | | | |
| (ক) রাজস্বখাতে | (–) ৭৬,৭১,৩৫৮ | (–) ১,৫৫,৩০,৮০৭ | (–) ১,৪৮,০০,৭৪১ | (–) ১,৬১,৬৯,১১৩ |
| (খ) রাজস্বখাতের বাইরে | (+) ৭২,৩১,৮০০ | (+) ১,৭২,২৭,০৯১ | (+) ১,১৮,৩৮,০৪১ | (+) ১,৮০,৩৯,১১৩ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | (–) ৪,৩৯,৫৫৮ | (+) ১৬,৯৬,২৮৪ | (–) ২৯,৬২,৭০০ | (+) ১৮,৭০,০০০ |
| (ঘ) প্রারম্ভিক তহবিলসহ নীট | (+) ৫০,৮০৯ | (+) ১৭,৭০,০০০ | (+) ১,২০,০০০ | (+) ১৯,৯০,০০০ |
| (ঙ) মহার্ঘ্য ভাতা | | (–) ১৫,০০,০০০ | | (–) ১৮,০০,০০০ |
| (চ) নতুন প্রকল্প বাবদ ব্যয় | | (–) ৭,৫০,০০ | | (–) ১১,৫০,০০০ |
| (ছ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (কর ছাড় বাদে নীট) | | (+) ৩,০০,০০০ | | (+) ৮,০০,০০০ |
| (জ) নীট উদ্বৃত্ত/ঘাটতি | (+) ৫০,৮০৯ | (–) ১,৮০,০০০ | (+) ১,২০,০০০ | (–) ১,৬০,০০০ |

## ADJOURNMENT

The House was adjourned at 4-24 p.m. till 11-00 a.m. on Monday, the 24th June, 1996 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 24th June, 1996 at 11.00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State, and 134 Members.

**Starred Questions**
**(to which oral answers were given)**

**বন্ধ কারখানার সংখ্যা**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বন্ধ শিল্প কারখানার সংখ্যা কত (ছোট, মাঝারি ও বড় আলাদাভাবে);

(খ) এজন্য কত শ্রমিক কর্মচারী কর্মচ্যুত হয়েছেন; এবং

(গ) বন্ধ কারখানাগুলি খোলার বিষয়ে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) ১০৬ (এক শত ছয়)টি। (ছোট-৮২, মাঝারি-১৫, বড়-৯)।

(খ) ৩৭.৯১৬ (সাঁইত্রিশ হাজার নয় শত ষোল) জন। (ছোট-৪,৯৭৮, মাঝারি-৫,৭৩৮ বড়-২৭,২০০)

(গ) কারখানাগুলি খোলার ব্যাপারে সরকার সর্বোতভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

[11-00 – 11-10 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, 'সরকার সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন।' অর্থাৎ আপনি ভাববাচ্যে কথা বললেন। আপনার হিসাবে দেখছি, মোট ১০৬-টি বন্ধ কারখানার মধ্যে ছোট ৮২-টি, মাঝারি ১৫-টি এবং বড় ৯-টি। এগুলোয় মোট ৩৭,৯১৬-জন শ্রমিক বেকার হয়েছে; ছোট কারখানায় ৪,৯৭৮ জন, মাঝারি কারখানায় ৫,৭৩৮ জন এবং বড় কারখানায় ২৭,২০০ জন। আমি আপনার কাছে জানতে চাইছি কোন কোন বড় কারখানা বন্ধ আছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** একজ্যাক্টলি কোনটা কোনটা বন্ধ আছে, নোটিশ দিলে বলে দেব।

*আমাকে দেখে বলতে হবে। এটা আমি আপনাকে পরে জানিয়ে দেব।*

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বড় ৯-টি কারখানার নাম বলতে পারছেন না! না বললে কি করে হবে! আপনার তো জানা উচিত সেই কারখানাগুলো খোলার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন, কার সঙ্গে কিভাবে কি আলোচনা করছেন, আপনারা কি সুপারিশ করছেন—এগুলো তো আমরা জানতে চাইব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, বড়, মাঝারি এবং ছোট কারখানার কোনও বিশ্লেষণ আছে কি?

**শ্রী আব্দুল মান্নান ঃ** হ্যাঁ, স্যার, আছে।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমাদের লেবার ডিপার্টমেন্ট বা গভর্নমেন্টের ক্রাইটেরিয়া হচ্ছে—যে কারখানায় ২০০ জন পর্যন্ত শ্রমিক কাজ করেন সেটা ছোট কারখানা। ২০০ জন থেকে ১০০০ জন পর্যন্ত শ্রমিক যেখানে কর্মে নিযুক্ত থাকেন, সেটাকে বলা হয় মাঝারি কারখানা এবং ১০০০ জনের বেশি যেসব কারখানায় শ্রমিক কাজ করেন সেসব কারখানাকে বড় কারখানা বলা হয়। এই ভাবে ছোট, মাঝারি এবং বড় বিচার করা হয়। ধরুন, বড় হচ্ছে, মেটাল বক্স, ডানবার কটন মিল, মোহিনী মিলস-এটাও একটা বড় মিল, কামারহাটি কোম্পানি, বড় মিল, অম্পায়ার জুট মিল, প্রভাকর জুট মিল, কেলভিন জুট মিল, মেঘনা জুট মিল, এগুলি সব বড় মিল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি কয়েকটি বড় জুট মিলের নাম করলেন। আমি ছোট কারখানাগুলির কথা জিজ্ঞাসা করছি না, কারণ তা বলতে গেলে সময় লাগবে। বড় কারখানাগুলি খোলার ব্যাপারে বিশেষ করে যেসব জুট মিলগুলি আছে সেগুলি খোলার ব্যাপারে কতগুলি ট্রাইপাট্রাইট সিটিং করেছেন তা বলবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** যেগুলি বি. আই. এফ. আরে রেফার্ড হয়েছে, গভর্নমেন্টের পক্ষ থেকে যেসব রিলিফ প্যাকেজগুলি করা হয়েছে সমস্ত ক্ষেত্রে সেই রিলিফ প্যাকেজের ব্যাপারে আমাদের যা বক্তব্য সেই বক্তব্যগুলি নিয়ে যাওয়া হয়েছে। যখনই রিলিফের প্রশ্নগুলি এসেছে আমরা সেইসব জায়গাগুলিতে পজিটিভ পদক্ষেপ গ্রহণ করেছি। যেমন ধরুন, সেলস ট্যাক্স রিলিফের ব্যাপারে, পাওয়ার রিলিফের ব্যাপারে বা অন্যান্য যেসব ইনসেনটিভ স্কীমগুলি রয়েছে সমস্ত ক্ষেত্রে কারখানা খোলার ব্যাপারে সরকারের পক্ষ থেকে যে পজিটিভ পদক্ষেপ নেওয়া উচিত সেগুলি নেওয়ার চেষ্টা করছি। তাসত্ত্বেও অনেকগুলি কারখানা খোলা যাচ্ছে না প্রোমোটারদের জন্য, ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের জন্য বা প্যাকেজগুলি যেগুলি হচ্ছে সেগুলি ইমপ্লিমেন্ট হওয়ার ক্ষেত্রে অন্যান্য অনেক রকম বাধা এসে দাঁড়াচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি পলিসির কথা বলে গেলেন। আপনি নতুন বলে সেইজন্য আপনাকে ডিস্টার্ব করতে চাই না। এম্ব্যারাসিং পজিশনে ফেলতে চাই না। আমি স্পেশ্যালি মেটাল বক্সের ব্যাপারে জিজ্ঞাসা করছি। মেটাল বক্স খোলার ব্যাপারে রাজ্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন সেটা বলুন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** স্পেসিফিক প্রশ্নের যদি উত্তর জানতে চান তাহলে কোয়েশ্চেন দেবেন। আমি তার উত্তর দেব। পার্ট রিপ্লাই দিয়ে কোনও লাভ নেই। রেজাল্ট ওরিয়েনটেড হতে হবে, তা না হলে প্রশ্ন আসে না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** আমার প্রশ্ন হচ্ছে, এই যে এত শ্রমিক কর্মচারী কর্মচ্যুত হয়েছেন- এটা সাময়িক, না একেবারে এইসব ইনডাস্ট্রিগুলি বন্ধ হয়ে গেছে, যার জন্য এই কর্মচ্যুতি কথাটা এসেছে? এবং দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, এর ফলে কত শ্রম দিবস নষ্ট হয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** যেগুলি বন্ধ হয়ে আছে তারমধ্যে কিছু একেবারে ক্লোসড, কিছু ধরুন, লক-আউট টাইপের, একেবারে ক্লোসড হয়ে যায়নি, কিছু হয়তো স্ট্রাইক হয়েছিল বলে বন্ধ হয়ে আছে, এখনও ফাইনাল ক্লোজার হয়নি। এইসব মিলিয়ে এতগুলি সংখ্যা রয়েছে। কিন্তু কতটা শ্রম দিবস নষ্ট হচ্ছে এই সম্পর্কে একটা স্পেসিফিক কোয়েশ্চেন করলে পরে উত্তর দেওয়া যাবে।

[11-10 – 11-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয়ের উত্তরে আমি একটা কনফিউশন লক্ষ্য করছি। উনি বলছেন কোনওটা লক আউটের কারণে বন্ধ আছে, কোনওটা ক্লোজার জনিত কারণে বন্ধ আছে। কিন্তু উনি তো সিক্ ইণ্ডাষ্ট্রির মন্ত্রী যেগুলো পার্মানেন্ট সিক্, সেইগুলো আপনি দেখবেন, আর লক আউট জনিত কারণে যেগুলো বন্ধ, সেইগুলো শ্রম দপ্তরের দায়িত্ব। মন্ত্রী মহাশয় যদি একটু ক্লারিফাই করেন, এইগুলোর মধ্যে কতগুলো লক আউট, কতগুলো সাসপেনশন অব ওয়ার্ক, কতগুলো ক্লোজার, এটা না হলে উত্তরটা বুঝতে পারব না। আপনি বলছেন নয়টা বড় কারখানা খোলার ব্যাপারে কথা বার্তা হচ্ছে। কিন্তু অ্যাট দিস মোমেন্ট নয়টা জুট মিল বন্ধ আছে। লক আউট, এবং ক্লোজারের উত্তর আপনি দিতে পারেন না। কিন্তু সিকনেস জনিত কারণে যেগুলো বন্ধ রয়েছে, সেইগুলোর উত্তর তো আপনি দিতে পারেন? আমি জানতে চাইছি, কোন কোনটা ক্লোজার নোটিশ দিয়ে ক্লোজ করে দিয়েছে, কতগুলো সাসপেনশন অব ওয়ার্ক রয়েছে, কতগুলো অ্যাকচুয়্যাল লক আউট রয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের জবাবে আমি যেটা বলতে পারি, সেটা হচ্ছে প্রশ্নটা ছিল, রাজ্যের বন্ধ শিল্প কারখানার সংখ্যা কত? যদি এই ভাবে স্পেসিফিক থাকত যে ক্লোজার জনিত কারণে কত বন্ধ আছে, সাসপেনশন অব ওয়ার্কের জন্য কত বন্ধ আছে, এই রকম স্পেসিফিক কোয়েশ্চেন করলে, স্পেসিফিক উত্তর দেওয়া সম্ভব হত। তাছাড়া আপনারা যে প্রশ্ন করেছেন, এই সম্পর্কে লেবার ডিপার্টমেন্ট এবং আমার ডিপার্টমেন্ট, এই দুটোর সঙ্গে বসে হিসাব নিকাশ করে উত্তর দিতে হয়েছে। আপনি ক্লোজারের কথা বলেছেন। যদি সেইগুলো স্পেসিফিক্যালি থাকত তাহলে আমার পক্ষে উত্তর দেওয়া ইজি হত। স্পেসিফিক কোয়েশ্চেন হয়নি বলেই এই ভাবে উত্তর দেওয়া হয়েছে। ডেফিনিট প্রশ্ন করলে আমি ব্রেক আপ দিয়ে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** বন্ধ মানে ক্লোজার, কতগুলো ক্লোজার ফেস করছেন, লক আউট

কতগুলো হয়ে আছে, স্ট্রাইক জনিত কারণে কতগুলো বন্ধ আছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** প্রাকটিক্যালি ইন রেজাল্ট এইগুলো বন্ধ হয়ে আছে, ওয়ার্কার তারা কাজ পাচ্ছে না, কারখানা বন্ধ আছে, কাজের বাইরে আছে। আমার মনে হয় প্রশ্নটা সেই ভাবে হলে এবং ব্রেক আপ চাওয়া হলে উত্তরটা সেই ভাবে দিতে পারতাম।

**শ্রী তিমিরবরন ভাদুড়ী ঃ** যতগুলো কারখানার কথা বললেন, এইগুলো বন্ধের কারণগুলো কী?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** নানা কারণ আছে, সিক জনিত কারণ আছে, টেকনোলজি অবসোলেন্স, ফাণ্ড সাইফুন, ম্যানেজারিয়াল ইন এফিসিয়েন্সি, এই সব কারণে বন্ধ হয়ে গেছে। টাকা পয়সা অন্যান্য জায়গায় চলে গেছে, এই রকম নানা কারণ হতে পারে। যে কারণগুলোর জন্য কারখানাগুলো সিক হয়েছে। কোনও একটা কারখানা হয়তো চারটি কারণে বন্ধ হয়েছে, কোনও একটা কারখানা হয়তো পাঁচটি কারণে বন্ধ হয়েছে, যদি প্রশ্ন সেই রকম ভাবে রাখা হত তাহলে স্পেসিফিক উত্তর দিতে সুবিধা হত।

**শ্রী অনয়গোপাল সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কয়েকটি বড় বড় কারখানা বন্ধ আছে। আমার জিজ্ঞাস্য, তারমধ্যে আমার বিধানসভা কেন্দ্রে অবস্থিত ডানবার কটন মিল যেটা বন্ধ হয়ে আছে তা খোলার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন বা কি কি করছেন জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এ ধরনের প্রশ্ন আগেও এসেছিল, উত্তর দিয়েছি, এ ক্ষেত্রেও উত্তরটা একই। আমাদের রাজ্য সরকারের হাতে যে ক্ষমতা আছে তার মধ্যে থেকে রাজ্য সরকার সুযোগ সুবিধাগুলি দিতে পারেন। বন্ধ কারখানা খোলার ব্যাপারে উদ্যোগ নেওয়ার ক্ষেত্রে যে অধিকার এবং ক্ষমতা রাজ্য সরকারের আছে তার সবগুলি রাজ্য সরকার এক্সপ্লোর করছে। কিন্তু প্রকৃতপক্ষে পরিস্থিতি যা তাতে এই ব্যবস্থাগুলি নেবার পরও দেখা যাচ্ছে যে এটা খোলা সম্ভব হয়নি। প্রচেষ্টা এখনও চলছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পশ্চিমবঙ্গ রিলিফ আণ্ডারটেকিং অ্যাক্ট, ৭২-র স্পেশ্যাল প্রভিসন অনুযায়ী এ পর্যন্ত কতগুলি রুগ্ন সংস্থাকে রিলিফ আণ্ডারটেকিং হিসাবে ঘোষণা করেছেন এবং এরজন্য কত শ্রমিক-এর কর্মে নিরাপত্তা রক্ষা করা গিয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এখনও পর্যন্ত ৩৬টি ইউনিটকে রিলিফ আণ্ডারটেকিং হিসাবে ঘোষণা করা হয়েছে এবং তাতে টোট্যাল ওয়ার্কার ইনভলভড হচ্ছেন ৩০ হাজার ৯৩০ জন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বন্ধ কারখানা খোলার জন্য রাজ্য সরকার সাধ্যমতো চেষ্টা করছেন। এই বন্ধ কারখানার ব্যাপারে আমরাও উদ্বিগ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রাজ্য সরকারের পক্ষ থেকে আপনার দপ্তর বিগত ৫ বছরে কতগুলি বন্ধ কারখানা খুলতে সক্ষম হয়েছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি** ঃ এই তথ্যটি এখনই আমার কাছে নেই, নোটিশ দিলে বলতে পারি।

**পরিবেশ দূষণরোধে ও. ই. সি. এফ.-এর ঋণ**

***৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭।) **শ্রী আবু আয়েশ মণ্ডল** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে পরিবেশ দূষণ প্রতিরোধে জাপানের সরকারি সংস্থা ও. ই. সি. এফ.-এর ঋণের সাহায্যে প্রকল্প রূপায়ণের কাজটি বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ

(১) জাপানের সরকারি সংস্থা ও. ই. সি. এফ-এর ঋণের সাহায্যে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কলিকাতাস্থিত প্রধান কার্যালয় এবং পরীক্ষাগার নির্মাণের কাজটি নির্দ্ধারিত সূচি অনুযায়ী এগিয়ে চলছে। এ ব্যাপারে পাইলিং-এর কাজ গত সপ্তাহের সোমবার থেকে শুরু হয়েছে। (২) দুর্গাপুরের আঞ্চলিক কার্যালয় ও পরীক্ষাগার নির্মাণের জন্য জমি সংগ্রহ করা হয়েছে। ব্যারাকপুর ও বারাসাত এই বেল্টে আমাদের দপ্তর জমির খোঁজ আছে, যেখানে আরও একটি ঐ ধরনের আঞ্চলিক কার্যালয় তৈরি হবে। (৩) ও. ই. সি. এফ দূষণ নিয়ন্ত্রণার্থে যন্ত্রপাতি বসানোর জন্য সুলভ হারে ঋণের ব্যাপারে আই. সি. আই. সি. আই. নামক সংস্থার সাথে চুক্তিবদ্ধ। জানা গেছে যে কিছু সংস্থা এ ব্যাপারে আই. সি. আই. সি. আই-এর সাথে যোগাযোগ করেছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, জাপানী সংস্থা—ও. ই. সি. এফের সঙ্গে যে ঋণের চুক্তি হয়েছে সেই চুক্তি কবে স্বাক্ষরিত হয়েছে এবং তাতে কত টাকা তারা আমাদের সাহায্য করবেন বলে বলেছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ ১৯৯৫ সালের জুন মাসে এই চুক্তি স্বাক্ষরিত হয়েছে। এখনও পর্যন্ত প্রকল্প ভিত্তিক সুনির্দিষ্টভাবে টাকার পরিমাণটা যা ঠিক হয়েছে তাতে আমাদের কলকাতার দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কার্যালয় এবং পরীক্ষাগার নির্মাণের জন্য তার পরিমাণ হচ্ছে ৪৪ কোটি টাকা।

**শ্রী আবু আয়েশ মণ্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আর কোনও বিদেশ সংস্থার সঙ্গে পরিবেশ সংক্রান্ত এই ধরনের কোনও প্রকল্প আমাদের রাজ্যে চালু আছে কিনা, থাকলে কি কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ জার্মান সরকারের সহযোগিতায় একটি প্রকল্প চালু রয়েছে। তাতে তারা আমাদের সেন্ট্রাল ল্যাবরেটরীর যন্ত্রপাতি কিনবার জন্য ২০ লক্ষ টাকার একটা গ্র্যান্ট দিয়েছেন। ঐ বিষয়ে আমাদের দপ্তরের মাধ্যমে সুনির্দিষ্ট কাজগুলি চলছে। এছাড়া জার্মান সরকারের সহযোগিতায় বর্ধমান জেলার বিভিন্ন শিল্পগুলির ক্ষেত্রে একটা প্রকল্পের কাজ চলছে জুন, ১৯৯৫ থেকে এবং ১২ মাসের মধ্যে ঐ প্রকল্পের কাজ সম্পূর্ণ হবে। এর মাধ্যমে

একটা সামগ্রিক চিত্র যা আসবে তার মাধ্যমে ভবিষ্যতে নির্দিষ্ট পদক্ষেপ নিতে পারব। এছাড়া ব্রিটিশ সরকারের ওভারসীজ ডেভেলপমেন্ট অথরিটির মাধ্যমে একটি প্রকল্পের কাজ ১৯৯৫ সালের মে মাস থেকে শুরু হয়েছে। তার প্রধান কাজ হচ্ছে কলকাতায় এবং বৃহত্তর কলকাতায় আমাদের পরিবেশ সংক্রান্ত বিষয়গুলি কি হবে তার ম্যানেজমেন্ট পলিসি প্ল্যান নির্দ্ধারিত করা। দুই বছর ধরে এই প্রকল্পের কাজ চলছে। এর প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে। ১৯৯৭ সালের এপ্রিল মাসের মধ্যে কাজটা শেষ হলে তার রিপোর্টের উপর দাঁড়িয়ে আমরা অন্যান্য সংস্থার সঙ্গে কথা বলতে পারব। এছাড়া মার্কিন যুক্তরাষ্ট্রের সঙ্গে আমাদের একটি প্রকল্পের কাজ চলছে। প্রধানত দুর্গাপুর এলাকা গুরুতর ভাবে দূষণ অ্যাফেক্টেড এরিয়া এবং সেখানকার একটা সামগ্রিক চিত্র হাজির করবার জন্য এই প্রকল্পটা আমরা হাতে নিয়েছি। প্রকল্পটির নাম হল 'দি রিস্ক অ্যাসেসমেন্ট অ্যাণ্ড ম্যানেজমেন্ট প্ল্যান'। এই প্ল্যানের কাজটা শেষ হবে ১৯৯৬ সালের আগস্ট মাসে এবং তারপর সুনির্দিষ্ট পদক্ষেপ নিতে পারব।

বর্তমানে এই কয়েকটি প্রকল্পের কাজ চলছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** ও. ই. সি. এফের সহযোগিতায় দূষণ প্রতিরোধের পরিকল্পনা নিয়েছেন। কিন্তু ঋণ দিতে গেলে সেখানে ঋণ পরিশোধ করবার শর্তও বলা থাকে। আমি জানতে চাই, এক্ষেত্রে ঋণ পরিশোধের শর্তাবলি কি কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এমনিতে আপনি জানেন যে, এ ধরণের ঋণ ভারত সরকারের মাধ্যমে আমরা পাই। এই ঋণ গ্রহণের প্রথম পাঁচ বছর কোনওরকম ঋণ শোধ করতে হয় না। পরবর্তী ২০ বছরে ঋণ শোধ করতে হয়। সেক্ষেত্রে সার্ভিসিং চার্জ খুবই সামান্য, মাত্র ২.৬ পারসেন্ট।

**শ্রী বুদ্ধদেব ভকত ঃ** আপনি বললেন, কলকাতা এবং তার আশেপাশে বিদেশি সংস্থার সহযোগিতায় পরিবেশ দূষণ রোধ পরিকল্পনা নেওয়া হয়েছে। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম টাউনের উপর একটি পেপার মিল রয়েছে যেখানে ২ হাজার শ্রমিক কাজ করেন। কিন্তু মিলটির দূষণের ফলে আজকে ঝাড়গ্রাম টাউনটি দূষিত। আজকে আমার এই যে স্বাস্থ্য দেখছেন এটা তারই ফল। মহামান্য সুপ্রিম কোর্ট দুই বছর আগে এক্ষেত্রে কিছু পদক্ষেপ নিয়েছিলেন। কিন্তু কি কারণে জানি না, কয়েকদিন মিলটি বন্ধ হয়ে গিয়েছিল ঠিকই, কিন্তু পরবর্তীকালে আর কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়নি। আজকে ঝাড়গ্রামবাসীর কষ্টের সীমা নেই। ঐ দূষণ রোধে কোনও পরিকল্পনা আপনার আছে কিনা জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** একটি নির্দিষ্ট কারখানার দূষণ সংক্রান্ত প্রশ্ন আপনি করেছেন। আমি অনুরোধ করব, ঐ নির্দিষ্ট বিষয়টি আমাদের ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ড বা ব্যক্তিগতভাবে আমাকে যদি জানান তাহলে নির্দিষ্ট ভাবে পদক্ষেপ নেব, আইন অনুযায়ী পদক্ষেপ নেবার চেষ্টা করব।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ট্যানারিগুলি যে পলিউশন করছে সেই পলিউশনকে কন্ট্রোল করার জন্য, আর যাতে পলিউশন না হয় তার

জন্য সুপ্রিম কোর্ট বারে বারে নির্দেশ দিচ্ছে, আপনার সঙ্গে ও. ই. সি. এফ-এর সঙ্গে যে চুক্তি হয়েছে তাতে ও. ই. সি. এফ-এর তরফ থেকে ট্যানারিগুলিকে অ্যাসিস্টেন্স দেওয়ার এবং সিফট করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ ও. ই. সি. এফ-এর সঙ্গে ট্যানারি সংক্রান্ত কোনও চুক্তি হয় নি।

**শ্রী নির্মল ঘোষ** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় পরিবেশ দূষণ রোধে একটা সম্পূর্ণ প্রকল্প নিয়েছেন। উত্তর ২৪-পরগনার ব্যারাকপুর শিল্পাঞ্চলে পরিবেশ দূষণের কথা বলেছেন এবং সেখানে আপনার পরিকল্পনা আছে তার জন্য জমিও অধিগ্রহণের কথা বলেছেন। এই মহকুমায় কতকগুলি শিল্প বিশেষভাবে পরিবেশ দূষিত করছে। তার মধ্যে কোন কোন শিল্পের ক্ষেত্রে আপনি কি কি প্রকল্প নিচ্ছেন সেটা জানতে চাই। পরিবেশ দূষণের ব্যাপারে ব্যারাকপুর মহকুমায় এই রকম কোনও লিস্ট আছে আপনার কাছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ পরিবেশ দূষণ সংক্রান্ত ছাড়পত্র আমাদের রাজ্য সরকারের কাছ থেকে ছোট, মাঝারি এবং বড় শিল্পগুলিকে নিতে হয়। এটা শুধু ব্যারাকপুর বেল্টের ব্যাপার নয়, রাজ্যের সর্বত্রই শিল্পগুলিকে এই অনুমোদন নিতে হয়। আবার একটা নির্দ্দিষ্ট সময় পেরিয়ে যাওয়ার পর পুনরোনুমোদন নিতে হয়। ব্যারাকপুর বা পশ্চিমবাংলার শিল্পাঞ্চলের বিশেষ করে ছোট শিল্পগুলি যেগুলি পরিবেশ দূষিত করছে তারা পুনরোনুমোদনের অনুমতি নেয় না বা তাদের আর্থিক অবস্থা সেই রকম নয় যে পরিবেশ দূষণ রোধ করতে তাদের যে যন্ত্রপাতি লাগে সেইগুলি তারা কিনবে এবং কাজে লাগাবে। তা ছাড়াও আরও অনেক সাধারণ সমস্যা আছে। পরিবেশ দপ্তরের পক্ষ থেকে একটা প্রস্তাব আমরা বিবেচনার মধ্যে রেখেছি যার মাধ্যমে গোটা পশ্চিমবাংলার পরিবেশ সম্পর্কে সামগ্রিক চিত্র আমাদের সামনে হাজির হয় সেই রকম একটা চিত্র তৈরি করার। যাতে করে সেটাকে রোধ করার জন্য একটা দীর্ঘমেয়াদী পদক্ষেপের উপর গুরুত্ব দিতে পারি। আমি আগেই বলেছি ব্যারাকপুর শিল্পাঞ্চলের ব্যাপারে বিশেষ গুরুত্ব দিয়েছি। সেখানে একটা স্থানীয় কার্যালয় এবং গবেষণা কেন্দ্র তৈরি করা হবে যাতে করে ব্যারাকপুর শিল্পাঞ্চলে আরও ঘনিষ্ঠ ভাবে এই শিল্পাঞ্চলের দূষণ নিয়ন্ত্রণ করা যায়।

**শ্রী তপন হোড়** ঃ কলিকাতা থেকে শুরু করে প্রায় সমস্ত জায়গায় গঙ্গার অবস্থা ভয়ঙ্কর। আমরা লঞ্চে পারাপার হই, একেবারে যাচ্ছেতাই অবস্থা। এই গঙ্গা দূষণ রোধের ব্যাপারে আপনার কি পরিকল্পনা আছে এবং সেখানে আপনি কি কি পদক্ষেপ নেবার কথা ভাবছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ আপনি জানেন এই গঙ্গা অ্যাকশন প্লানের কাজটা আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট এবং মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট করছে। আপনি যদি এই প্রশ্নটা নির্দ্দিষ্টভাবে তাদের কাছে করেন তাহলে নির্দ্দিষ্ট উত্তর আপনি পাবেন।

**শ্রী সুকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিছু দিন আগে সুপ্রিম কোর্ট একটা নির্দেশ দিয়েছেন কিছু সরকারি এবং বেসরকারি প্রতিষ্ঠানকে পরিবেশ দূষণের জন্য বন্ধ রাখতে। বেসরকারি ক্ষেত্রে আপনি ইনভলভড নয়, সরকারি প্রতিষ্ঠান যে পরিবেশ দূষণের

কারণে বন্ধ হচ্ছে এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ পরিবেশ সংক্রান্ত মাপকাঠি সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে একই ভাবে প্রযোজ্য, আইনটা সকলের ক্ষেত্রে এক। আমি আগেই প্রশ্নের উত্তরে বলেছি নির্দিষ্ট সময়ের মধ্যেই অনুমোদন নিতে হয়। সরকারি এবং বেসরকারি উভয় ক্ষেত্রেই আইনটা এক।

[11-30 – 11-40 P.M.]

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাইছি—পরিবেশকে ঠিক রাখা দরকার, তারজন্য মন্ত্রীমহাশয় আছেন—এই পরিবেশকে খুব গোলমাল করে দিচ্ছে যারা, তাদের বিরুদ্ধে আপনার কিছু করণীয় আছে কি না? যেমন, হঠাৎ করে কোথাও মঞ্চ তৈরি করে বসে যাচ্ছে, সমস্ত জায়গাতেই এই জিনিস হচ্ছে, কলকাতাতেও মঞ্চ বানিয়ে বসে পড়ছে এবং কলকাতার পরিবেশকে ধ্বংস করছে, এরজন্য রাজ্যবাসী কি দেখছেন? তাঁরা দেখছেন যে, যখন তখন মঞ্চ তৈরি করে ধর্না দিচ্ছে এবং পরিবেশকে ধ্বংস করে দিচ্ছে। এ সম্পর্কে আপনার কিছু করণীয় আছে কি না?

**মিঃ স্পিকার** ঃ নট অ্যালাউড।

### হাজারদুয়ারী প্রাঙ্গনে "আলো ও ধ্বনির" সাহায্যে ইতিহাস

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার হাজারদুয়ারীর প্রাঙ্গনে "আলো ও ধ্বনির" সাহায্যে অতীত ইতিহাস তুলে ধরা এবং পর্যটক আকর্ষণের জন্য কোনও কার্যকর ব্যবস্থা বা কর্মসূচি গ্রহণ করা হচ্ছে কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ

না, আপাতত "আলো ধ্বনির সাহায্যে অতীত ইতিহাস তুলে ধরার কোনও পরিকল্পনা সরকারের নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়, এই আলোর ধ্বনির সাথে আরও প্রশ্ন আছে—যেমন, 'পর্যটক আকর্ষণের জন্য কোনও কার্যকর ব্যবস্থা বা কর্মসূচি গ্রহণ করার কথা আছে। আমি জানতে চাইছি, হাজার দুয়ারিকে কেন্দ্র করে আর কি কি পরিকল্পনা আছে? আপনি জানেন যে, হাজার দুয়ারি ছাড়া গঙ্গার তীরে ইমামবাড়া আছে, যেটি অন্য যে কোনও রাজ্যে হলে পর্যটক আকর্ষণ একটি কেন্দ্র হয়ে যেত। রাজ্য সরকার ইতিমধ্যে সেই রকম কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ হাজার দুয়ারি সংলগ্ন লালবাগ এলাকায় আমাদের ভাল হোটেল, ট্যুরিস্ট লজ তৈরি করা এবং লালবাগ এলাকায় সামগ্রিক উন্নয়নের জন্য একটি সরকারি

সংস্থা 'ওয়েবকন'কে দিয়ে আমরা একটি সার্ভে করিয়েছি। তার উপরে ভিত্তি করে পরবর্তী সময়ে আমরা সিদ্ধান্ত গ্রহণ করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, ইতিপূর্বে পূর্বতন পরিবেশ মন্ত্রী এক সময়ে বলেছিলেন আপনিও একজন সদস্য ছিলেন, ভিক্টোরিয়া মেমোরিয়াল তারপর জোড়াসাঁকো এবং হাজার দুয়ারিকে আলোর ধ্বনির সাহায্যে অতীত ইতিহাসকে তুলে ধরা হবে। এই ক্ষেত্রে আপনার বক্তব্য হল, 'আপাতত নেই।' কিন্তু অদূর ভবিষ্যতে এই ধরনের আলোর ধ্বনির সাহায্যে মুর্শিদাবাদ'এর ইতিহাসকে তুলে ধরার জন্য কোনও পরিকল্পনা আছে কি না? আপনি বলেছেন, 'আপাতত নেই।'

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** আপাতত নেই। কিন্তু লালবাগ ট্যুরিস্ট অ্যাট্রাকশন পয়েন্ট হিসাবে গড়ে উঠুক এটা আমরা চাই। সেই ক্ষেত্রে সামগ্রিক পরিকল্পনা আমরা করব। আমি এখানে নির্দ্দিষ্ট পরিকল্পনার বিষয়ে কথা বলছি না। কিন্তু লালবাগ পর্যটকদের কাছে আকর্ষণীয় হয়ে উঠুক .এটা আমরা চাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, শুধু হাজার দুয়ারি নয়, তারপাশে জাহানকোনা, সিরাজদ্দৌল্লার মাজার এবং তারপাশে মতিঝিল এই সব আছে। সামগ্রিক ভাবে কমপ্লেকসের ভিতরে, ট্যুরিষ্ট স্পটের ভেতরে যে সমস্ত তৈলচিত্র আছে, সেগুলি নষ্ট হতে চলেছে। সেগুলিকে রক্ষণাবেক্ষণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় সদস্য হাজার দুয়ারির তৈলচিত্র নষ্ট হচ্ছে বলে যে কথা বলেছেন, তার রক্ষণাবেক্ষণ আমাদের আইন দপ্তর করে। তাঁদের সাথে আমরা যোগাযোগ রক্ষা করছি যাতে হাজার দুয়ারিকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করা যায়। হাজার দুয়ারিকে আকর্ষণীয় করার জন্য একটু আগেই জানিয়েছি যে, 'ওয়েবকন'কে দিয়ে আমরা একটি সার্ভে করিয়েছি। তাঁরা যে পরিকল্পনা তৈরি করেছেন তাতে কেবল হাজার দুয়ারি নয়, হাজার দুয়ারির সংলগ্ন ওখানে যে সমস্ত ঐতিহাসিক স্থাপত্য আছে, সেগুলোও যাতে আকর্ষণীয় হয়ে উঠতে পারে তার বিষয়ও উল্লেখ আছে। সমস্ত কিছু নিয়ে আমাদের সার্ভে রিপোর্ট তৈরি আছে। কাজেই সমগ্র বিষয়কে নিয়ে পরিকল্পনা আমাদের হাতে আছে। আমরা সেটি ফেজ ওয়াইজ কিভাবে বাস্তবায়িত করব, এটি আমাদের দপ্তরের বিবেচনাধীন আছে।

## National Youth Awards

***46.** (Admitted Question No. *336) **Shri Sultan Ahmed :** Will the Miniter-in-charge of the Youth Services Department be pleased to state—

(a) whether the State Government recommended names of some young person and Voluntary Youth Organisations of West Bengal for consideration by the Central Selection Committee in connection with National Youth Awards for 1993-94, 1994-95 and 1995-96;

(b) if so,

(i) the brief out lines of such recommendations; and

(ii) on what basis the recommendations were finalised?

**Shri Manabendra Mukherjee :**

(a) In the year 1993-94 the names of two youths and two youth voluntary organisations were recommended by us to the concerned Selection Committee for the National Youth Award. In the year 1994-95 we recommended names of three youth to the Central Government. The recommendations for the year 1995-96 will be sent by September, 1996. We are waiting for the orders of the Central Government. No order has yet come.

(b) In the year 1993-94, for the aforesaid award, we recommended the names of Shri Santanu Chatterjee of Purulia, Md. Yasin of Midnapore, and the names of two voluntary youth organisations—Palli Unnayan Samiti and Babu Para Ramkrishna Milan Tirtha—to the Central Government for its consideration. In 1993-94, the Santanu Chatterjee of Purulia got the Award. In 1994-95, we recommended the names of Shri Nisith of Howrah, Smt. Tripti Pramanik of Burdwan and Shri Ajoy Majumdar of North 24 Parganas. Among them Shri Ajoy Majumdar got the award.

(c) According to the regulation of the Central Government the D.M. can recommend to the Youth Welfare Department the name of any youth aging between 15-35 years and any registered youth organisation works remarkably for the development of the nation. The recommendations of the State Government are finalised on the basis of these recommendations.

**Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge be pleased to state as to whether there is any committee at the D.M. level for recommending the names of youths and youth organisations or you have given arbitrary power to the D.M.?

**Shri Manabendra Mukherjee :** there is a Committee headed by the D.M. with the representatives of University, Educational Institutions and also of different non-Government Organisations. This Committee recommends the names. There is no case of arbitrary selection on the part of the D.M.

**Shri Sultan Ahmed :** Do you have any plan to include the peoples Representatives in this Committee ?

**Shri Manabendra Mukherjee :** If we get definite proposal we can consider that.

**Shri Sultan Ahmed :** Will the Hon'ble Minister-in-Charge be pleased to reply my question. The D.M. is sending names to you. Thereafter, on whose recommendation you are selecting the names ? What is the criteria ?

**Shri Manabendra Mukherjee :** The Departmental Secretary and other Government officials are there. They finalise the names and send to the Central Government for its consideration. When D.M. send names for this Award there is a sufficient background. On that background the names are considered by the Department and finally recommend two or three names to the Central Government for its consideration.

[11-40 - 11-50 P.M.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কি জানাবেন ন্যাশনাল ইউথ অ্যাওয়ার্ডস এর জন্য যে নামগুলি পাঠিয়েছেন, তাতে দেখছি অজয়কে দিয়েছে, এর যে প্রাইজ মানি বা অ্যাওয়ার্ডস এটা ইন টার্মস অফ মানিতে কি দেয়, কত দেয়?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই প্রাইজটা তারা টাকাতে দেয়। ব্যক্তি হলে তার পুরস্কার মূল্য হয় ৫ হাজার টাকা, কোনও সংগঠন হলে, তাদেরকে সংগঠিতভাবে যে পুরস্কার দেয়, তার মূল্য ১ লক্ষ টাকা।

## পরিবহণ ব্যবস্থার উন্নতির পরিকল্পনা

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২।) **শ্রী ইউনুস সরকার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক করে উত্তর দেবেন কি—

(ক) পরিবহন ব্যবস্থার উন্নতিকল্পে চলতি আর্থিক বছরে সরকার নূতন কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না;

(খ) করে থাকলে, সেগুলি কি; এবং

(গ) এর ফলে জেলাগুলি কি কি ভাবে উপকৃত হতে পারে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পরিবহন ব্যবস্থার উন্নতিকল্পে রাজ্য সরকার পুরানো বাস্তবায়িত প্রকল্পগুলি চালু রাখার

সঙ্গে সঙ্গে নিম্নলিখিত সহযোগী পরিকল্পনাগুলি রূপায়ণ করতে চায়।

(১) শহরাঞ্চলে রাস্তার পরিসর বৃদ্ধি করে এবং

(২) গাড়ি রাখার সুবন্দোবস্ত করে গাড়ি চলাচলের গতি বৃদ্ধি করা এছাড়া

(৩) নতুন বাস ও নদী পারাপারের লঞ্চ সার্ভিস বাড়ানো এবং সাথে রেল পরিষেবা বৃদ্ধি করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রাখা চলছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার সঙ্গে বিমান পরিবহন যোগাযোগ স্থাপন করার জন্য বেসরকারি বিনিয়োগের চেষ্টাও চলছে।

(গ) জেলাগুলিতে নতুন পরিবহন ব্যবস্থা সম্প্রসারিত হবে।

**শ্রী ইউনুস সরকার ঃ** পরিবহনের উন্নতির জন্য, শহরাঞ্চলের রাস্তার পরিসর বৃদ্ধি করা হবে, এক্ষেত্রে আপনার দপ্তরের মধ্যে দিয়ে শহরাঞ্চলের রাস্তার পরিসর বৃদ্ধি করা হবে কিনা, যদি হয় তাহলে শহরাঞ্চলের রাস্তার পরিসর বৃদ্ধি এবং মফস্বল এর জেলাগুলিতে কি ভাবে চলবে যেমন মফস্বল শহরগুলিতে গাড়ি গেলে ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকে, এই অসুবিধাগুলি দূর করার জন্য আপনার কোনও চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা শুধুমাত্র পরিবহন দপ্তরের বিষয় নয়। প্রশাসন, জনগণ এবং বিভিন্ন সরকারি ও বেসরকারি যে সংস্থা আছে তাদের সকলকে নিয়ে যুক্ত উদ্যোগে এবং সহযোগিতা নিয়ে এই পথের পরিসরকে বৃদ্ধি করা এবং রাস্তা যেটুকু আছে বহু ক্ষেত্রে রাস্তা বৃদ্ধির সম্ভাবনা কম, কিন্তু রাস্তার বহু অংশ নানা ঘটনা দ্বারা প্রভাবিত হয়। যেমন অপব্যবহার হচ্ছে, পাকা নয়, তার ফলে যানজট হচ্ছে। গাড়ি শ্লথগতিতে এগুচ্ছে। এইগুলি শহরাঞ্চলে যেখানে হবে, সেইগুলি নির্দিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে, গণ উদ্যোগ সৃষ্টি করে, প্রশাসন ও পুলিশের সাহায্য নিয়ে এই কাজ করা হবে।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আপনি প্রশ্নের উত্তরে জানিয়েছেন, নূতন নূতন পরিবহন ব্যবস্থা হবে। যেমন বাস বৃদ্ধি, পারাপারের জন্য লঞ্চ ইত্যাদি ব্যবস্থা। আমাব প্রশ্ন হচ্ছে, যে বাসগুলি জেলায় চলাচল করত, সেইগুলি মাঝপথে বন্ধ হয়ে গেল, বিভিন্ন রুটের বাস বন্ধ, তার কারণ হচ্ছে, কোনও কোনও সময় রাস্তার মাঝে বুকিং সেন্টার করা হচ্ছে, হোটেল মালিকরা উপদ্রব করছে, ফলে অনেকগুলি বাস বন্ধ হয়ে আছে, এইগুলিকে নির্দিষ্ট রুটে চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যে সমস্ত বাসগুলি জেলায় বন্ধ হয়েছে নানান কারণে, সেইগুলি আমরা দেখছি। অবিলম্বে সেই বাসগুলি যাতে জেলায় চালু হয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আপনি বললেন যোগাযোগ ব্যবস্থার উন্নতির জন্য কেন্দ্রীয় রেল মন্ত্রকের সঙ্গে যোগাযোগ হচ্ছে; যাতে রেল সার্ভিসটা ভাল ভাবে চলে। আমার নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে, যে রেল সার্ভিস চালু আছে, যেমন কৃষ্ণনগর থেকে লালগোলা ডাবল লাইন এবং বিদ্যুতায়িত করার কোনও পরিকল্পনা আছে কিনা, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি

ভূমিকায় আছে? আমরা কলকাতায় এম. এল. এ. হোস্টেলে অস্থায়ী ভাবে আছি, ফলে আমাদেরকে কখনও হাওড়া কখনও শিয়ালদহ হয়ে যাতায়াত করতে হয়, এক্ষেত্রে ট্যাক্সির এবং বাসের যোগাযোগ ব্যবস্থার উন্নতি সাধন কিছু করা যায় কিনা এবং স্টেশনগুলিতে যে অব্যবস্থা আছে, সেইগুলি দূর করার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সমস্ত প্রশ্ন এক সঙ্গে করলে বলা মুশকিল। রেলের সঙ্গে যে বিষয়গুলো বললেন সেটা অনেক আছে, শুধু কৃষ্ণনগর থেকে লালগোলা নয়, বনগাঁ লাইন আমাদের ডাবল করতে হবে। তাছাড়া বালুরঘাট-একলাখি লাইন, বজবজ-নামখানা লাইন ও দিঘা লাইন এইসব ব্যাপারগুলো আছে। এখানে একটা সমস্যা ছিল, এইসব প্রকল্পগুলিতে যে টাকা বরাদ্দ করেছিল সেই টাকা দিয়ে কিছু করা বোধহয় সম্ভব ছিল না। সমস্ত প্রকল্পগুলি রেলের কাছে গত পাঁচ বছর ধরে ছিল, আবার আমরা প্রকল্পগুলো নিয়ে নাড়াচাড়া করব। ইতিমধ্যে আমরা যোগাযোগ করেছি যাতে অগ্রাধিকারের ভিত্তিতে কতগুলো কাজ ওরা এই বছর থেকেই নেওয়ার ব্যবস্থা নেয় সেই রকম উদ্যোগ আমরা নিয়েছি। অন্য যে সমস্যার কথা আপনি বললেন এম. এল. এ হোস্টেল থেকে যাতায়াতের ব্যাপারে সেই ব্যাপারে বলি, যোগাযোগ ব্যবস্থার কিভাবে ত্বরান্বিত করা যায় সেদিকে পরিবহন দপ্তরের নজর আছে এবং কি করে করা যায় সেই ব্যাপারে সম্ভাব্য ব্যবস্থা আমরা গ্রহণ করব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, সরকারের পক্ষ থেকে যোগাযোগ ব্যবস্থা রক্ষা করার জন্য যে বাসগুলো চলছে, মুশকিল হচ্ছে এই বাসগুলোর যে ভাড়া, তা সাধারণ মানুষের পক্ষে দেওয়া কষ্টকর। এই সংখ্যা বৃদ্ধি করে গরিব মানুষের উপকার হচ্ছে না। তাই আমার প্রশ্ন এই গরিব লোকের চলাচলের জন্য নতুন করে প্রাইভেট বাসের পারমিট আপনি দেবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা ঠিকই নতুন চালু বাসগুলির সংখ্যা ও ভাড়ার ব্যাপারে কিছু সমস্যা আছে, কিছু বৈষম্য আছে। আমাদের পরিবহনের যে সমস্যা এটা দীর্ঘস্থায়ী একটা ঘটনার মধ্যে দিয়ে গড়ে উঠেছে। সরকারি পরিচালনায় যে কোনও বাস বৃদ্ধি করতে গেলে—সে সি. এস. টি. সি-ই হোক বা অন্য যে কোনও বাসই হোক—যে লস হয় তাতে ভরতুকির পরিমাণ অনেক। তাই এটা আমাদের ভাবতে হয়। আর রাস্তার পরিবার কার্যকর করতে পারলে গাড়ির গতিবৃদ্ধি করা যাবে, আর গতিবৃদ্ধি করা গেলে কম বাস দিয়েই বেশি যাত্রী পরিবহন করা যাবে। প্রাইভেট অপারেটারদের অনুমতি দিয়ে পরিবহনের সুযোগ যাতে জনসাধারণের কাছে উপস্থাপিত করা যায় তার চেষ্টা করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় রেলওয়ের কানেকটিং বাসের প্রশ্ন যেটা বললেন সেই ব্যাপারে আমার প্রশ্ন হচ্ছে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর, কাঁদি, বেলডাঙ্গা, নওদা এইসব জায়গার জন্য একটা প্রস্তাব গনিখান চৌধুরি মহাশয় বলেছিলেন। টেণ্ডারও হয়েছিল, কিন্তু মালিকরা সেই টেণ্ডার অ্যাকসেপ্ট করেনি। কানেকটিং বাসের ব্যাপারটা আপনি আবার পাঠানোর সময় সেখানে স্টেট বাস দেওয়ার ব্যাপারটা বিবেচনা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা আমরা খতিয়ে দেখব, এটা আমরা বিবেচনা করব, কিভাবে এটাকে কার্যকর করা যায়।

[11-50 – 12-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা খুব আশ্বস্ত যে আপনি মফস্বলের পরিবহনের দিকটা বিশেষ গুরুত্ব দিয়ে দেখছেন। আপনি আপনার দপ্তরের ভার গ্রহণ করবার পরই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। জয়নগর থেকে কলকাতা পর্যন্ত পরিবহনের ভীষণ সমস্যা। তো সরকারি বাস চালু করার ব্যাপারে আপনি বিবেচনা করবেন বলেছিলেন। আপনার কাছে আমার জিজ্ঞাস্য এই ব্যাপারটা কতদূর এগিয়েছে জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সরকারি হোক বেসরকারি হোক বাসের বন্দোবস্ত করা হবে।

**শ্রীমতী শকুন্তলা পাইক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কুলপি থেকে হলদিয়া পর্যন্ত জলপথে যোগাযোগের জন্য ফেরী সার্ভিসের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এখনও এই ধরনের কোনও প্রস্তাব নেই। প্রস্তাব থাকলে খতিয়ে দেখব।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** স্যার, স্যার আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করতে চাই আমাদের ১১৮ নং ফলতা বিধানসভায় একটিই রুট। ৮৩ নং রুট অবাধ বাণিজ্য কেন্দ্র ২ নম্বর গেট পর্যন্ত সি. এস. টি. সির বাস চলবার কথা ছিল। সেটা চলবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা আমি খোঁজ নিয়ে দেখব।

## দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী তপন হোড় :** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড"-কে বেসরকারি সংস্থার হাতে তুলে দেবার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করেছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্যি হলে, কোনও বেসরকারি সংস্থাকে উক্ত দায়িত্ব দেওয়া হতে পারে; এবং

(গ) উক্ত বিষয়ে কত টাকা লগ্নি করা হতে পারে?

**শ্রী মৃণাল ব্যানার্জি :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** দুর্গাপুর কেমিক্যাল লিমিটেড কারখানাটি এক সময়ে খুব প্রতিষ্ঠিত কারখানা ছিল। বর্তমানে এই কারখানাটি লাভে চলছে না ক্ষতিতে চলছে? লাভে চললে কি পরিমাণ লাভে চলছে আর ক্ষতিতে চললে কি পরিমাণ ক্ষতিতে চলছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** ক্ষতিতে চলছে। তবে উন্নতি হয়েছে। উন্নতি হওয়ার পথে তার চিহ্ন দেখা যাচ্ছে। যেখানে অ্যানুয়াল টার্ণ ওভার ছিল। ৯২-৯৩ সালে ১০ কোটি ১০ লক্ষ ১২ হাজার টাকা সেখানে ৯৫-৯৬ সালে হচ্ছে ২০ কোটি ১২ লক্ষ ১০ হাজার টাকা। অর্থাৎ টার্ণ ওভার ডাবল হয়েছে। লসও কমেছে কিন্তু এখনও নেট প্রফিটের প্রশ্ন উঠছে না। ক্যাশ লস হচ্ছে কিন্তু ইমপ্রুভমেন্ট হয়েছে। ৯২-৯৩ এর পারফরমেন্সের সঙ্গে যদি ৯৫-৯৬ এর পারফরমেন্সের তুলনা করা যায় তাহলে দেখব শতকরা ১০০ ভাগের উপর ইমপ্রুভমেন্ট হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** আপনি বলছেন কারখানাটি স্টিল লসে চলছে। কিন্তু পরবর্তীকালে বেসরকারিকরণের তুলনায় আপনারা বলেছেন যে কমপারেটিভলি টার্ণওভার বেড়েছে। এ ব্যাপারে ফারদার কোনও ইমপ্রুভমেন্টের ব্যাপারে—আমরা শুনেছিলাম, বেসরকারিকরণ হবে, সেজন্য প্রশ্ন রাখছি এটার বাড়তি ব্রেক-ইভেন পয়েন্টে আনতে পরবর্তীকালে লাভজনক জায়গায় যেতে, ইমপ্রুভমেন্টের জন্য কি কি ব্যবস্থা, কি কি পদক্ষেপ আপনার দপ্তর গ্রহণ করেছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এখানকার প্রোডাক্টগুলো হচ্ছে—কস্টিক সোডা, বেঞ্জিন ইত্যাদি। এখানে থ্যালিপ প্ল্যান্টও রয়েছে, তবে সেটা নষ্ট হয়ে গেছে, আগুন জ্বলেছিল। সেই কারণে, এই প্রোডাক্টগুলোর মধ্যে দিয়ে এখন প্রায় ৬৫ পারসেন্ট থেকে ৭০ পারসেন্ট প্রোডাকশন হচ্ছে। এটা যদি ৯০ পারসেন্টে নিয়ে যাওয়া যায় তাহলে ক্যাশ-প্রফিট হয়ত করা যাবে। কিন্তু নেট প্রফিট হবে না। নেট প্রফিট করতে গেল থ্যালিপ প্ল্যান্টে আবার অপারেশন আনতে হবে। কিন্তু তাতে ১০ থেকে ১২ কোটি টাকা দরকার। তবে এখনই সম্ভব হচ্ছে না। অলটারনেটিভলি অন্য কোনও পদ্ধতিতে ব্লিচিং পাউডার যদি করা যায়, তাহলে ক্লোরিনের ইউনিট করা যায়। অনেক সময় ক্লোরিনের অর্ডার না থাকলে সেটা সারপ্লাস হয়। নেট প্রফিটের দিকে যেতে গেলে ৭০ থেকে ৮০ লক্ষ টাকার দরকার। এ ব্যাপারটা আলোচনার মধ্যে রয়েছে, পর্যালোচনা করা হচ্ছে, তারপর সিদ্ধান্ত নিতে হবে। এখন প্রোডাকশন ইমপ্রুভমেন্ট করেছে, পারফরমেন্স বেড়েছে, এখন খানিকটা সাপোর্ট না দিলে নেট-প্রফিটে নিয়ে যাওয়ার ক্ষেত্রে অসুবিধা আছে। আশা করছি, কারখানাটিকে প্রফিটেবল ইউনিটে পরিণত করতে পারব।

**শ্রী তপন হোড় ঃ** আরেকটা প্রশ্ন,—এটা প্রফিটেবলের জায়গায় যাবে এবং ইনভেস্টমেন্টের প্রবলেম রয়েছে। এখনও পর্যন্ত সিদ্ধান্ত নিতে পারেন নি। এটা বেসরকারিকরণ না করে, আপনার দপ্তরের, এটাকে, জয়েন্ট ভেঞ্চারের মধ্যে নিয়ে যাওয়ার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** থ্যালিপ প্ল্যান্টের ব্যাপারে পেইন্ট ইণ্ডাস্ট্রির কাছ থেকে কিছু প্রস্তাব এসেছে। পেইন্ট ইণ্ডাস্ট্রি গ্রুপ প্রস্তাব দিয়েছে যে, তারা থ্যালিপ প্ল্যান্টে ইনভেস্টমেন্ট

করবে, এখন আমরা সে ব্যাপারটি দেখছি। এতে পলিসি ডিসিসনের ব্যাপার আছে। একটা প্ল্যান্টের মধ্যে একটা ইউনিটকে কোথাও ডেকে এনে, জয়েন্ট সেক্টর করার ইমপ্লিকেশন কি হবে সে ব্যাপারটি পর্যালোচনা করছি। এখনই এ ব্যাপারে স্পষ্ট ভাবে হ্যাঁ বা না বলা সম্ভব হচ্ছে না। আমরা আলোচনা করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী দুর্গাপুরের লোক। দুর্গাপুর কেমিক্যালসের ১৪১ কোটি টাকা অ্যাকুমুলেটেড লস আছে। গতবছরে এখানে লস ছিল ১২ কোটি ৮৫ লক্ষ টাকা। থ্যালিপ প্ল্যান্ট বন্ধ। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এই কোম্পানির টার্ন-অ্যারাউণ্ডের জন্য কোনও ক্যাপিটাল রিস্ট্রাকচারিং করেছেন কিনা? থ্যালিপ প্ল্যান্ট চালাবার চেষ্টা করেছেন কিনা? যদি অ্যাকুমুলেটেড লস কোম্পানির উপর চেপে থাকে তাহলে কখনই এটা ভায়াবেল হতে পারবে না। এব্যাপারে সরকার কি সিদ্ধান্ত নিয়েছেন?

[12-00 – 12-10 P.M.]

**শ্রী মৃণাল ব্যানার্জি :** এব্যাপারে প্রস্তাব বোর্ডের পক্ষ থেকে মুভ করা হয়েছে। এটা গভর্নমেন্ট পর্যালোচনা করছেন। কিন্তু ব্যাপারটি হচ্ছে, যে রিস্ট্রাকচারিং-এর কথা বলছেন তাতে ইমপ্লিকেশন কোথায় কি আছে সেটা জানতে হবে। নতুবা রিস্ট্রাকচারিং-এর প্রবলেমকে আমরা ট্যাকল করতে পারব না। রিস্ট্রাকচারিং-এর ক্ষেত্রে ফারদার ক্যাপিটাল ইনভেস্টমেন্ট ইজ রিকোয়ারড। এটা যদি না করা যায়, তাহলে রিস্ট্রাকচারিং করলে বাইরে থেকে লোন পাওয়ার ব্যাপারটা এখনই দেখছি না। তবে কিছু লোন পাওয়া যেতে পারে। রিস্ট্রাকচারিং-এর ক্ষেত্রে ক্যাপিটাল ইক্যুইটি দরকার। রিস্ট্রাকচারিং-এর ক্ষেত্রে যে লোন সেটা যদি ইকুইটিতে ডাইভার্ট করা যায় তাহলে ব্যাঙ্ক থেকে লোন পাওয়া ইজি হতে পারে। কিন্তু সেক্ষেত্রে এর ইমপ্লিকেশন কোথায় কি আছে জানি না, কারণ আপনারা জানেন, আরও ২২টি ইণ্ডাস্ট্রি আছে, তার মধ্যে কিছু সিক ইণ্ডাস্ট্রি আছে, তাই সামগ্রিক ভাবে বিষয়টি পর্যালোচনা করা হচ্ছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### নদীয়া জেলা স্টেডিয়াম

***৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৩) **শ্রী শিবদাস মুখার্জি :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলা স্টেডিয়ামের উন্নতিকল্পে রাজ্য সরকার নদীয়া জেলা ক্রীড়া সংস্থাকে কোনও আর্থিক সাহায্য দিয়েছেন কি; এবং

(খ) দেওয়া হয়ে থাকলে তার পরিমাণ কত?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৎস্য উন্নয়ন নিগমের বেসরকারিকরণ**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫) **শ্রী সঞ্জীবকুমার দাস :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য মৎস্য উন্নয়ন নিগমকে বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়ার কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে কিনা;

(খ) গ্রহণ করে থাকলে, তার কারণ কি; এবং

(গ) রাজ্য মৎস্য উন্নয়ন নিগমের ১৯৯৫ সালে মোট লাভ ক্ষতির পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ক্ষতির পরিমাণ ৪২ লক্ষ ৬৬ হাজার টাকা।

**মেদিনীপুরে পর্যটক আকর্ষণে ব্যবস্থা**

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২১০) **শ্রী সুকুমার দাশ :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার মেদিনীপুর জেলার অন্তর্গত কোন কোন স্থানকে পর্যটন দপ্তরের আওতায় আনার চেষ্টা করছেন; এবং

(খ) দীঘা, শঙ্করপুর, গেঁওখালী ও কোলাঘাটে পর্যটক আকর্ষণে পর্যটন দপ্তর কর্তৃক নূতন কোনও পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মেদিনীপুর জেলার কয়েকটি স্থানে পর্যটকদের জন্য কিছু সুবিধা সৃষ্টির চেষ্টা করা হচ্ছে। পর্যটকদের সুবিধাদানের জন্য মেদিনীপুর জেলার দীঘার দ্বিতীয় পর্যটন আবাসটি সমাপ্তির পথে, শঙ্করপুরে সমুদ্র সৈকতের কাছেই একটি পর্যটন আবাস নির্মাণের কাজ এই বছরেই আরম্ভ করার জন্য চেষ্টা করা হচ্ছে, মেদিনীপুর শহরের ভিতর একটি পর্যটন আবাস তৈরির কাজ শুরু হয়েছে, কোলাঘাটের কাছে জাতীয় সড়কের ধারে পর্যটকদের জন্য একটি পথিপার্শ্বের সুবিধা নির্মাণের প্রারম্ভিক কাজে হাত দেওয়া হয়েছে, নরঘাটে একটি পথিপার্শ্বস্থ সুবিধা সৃষ্টির জন্য প্রয়োজনীয় জমির খোঁজ চলছে। ঝাড়গ্রাম মহকুমার বনাঞ্চলে কাঁকড়াঝোড়ে একটি ছোট পুরানো পর্যটক আবাস রয়েছে।

ঐ আবাসের সংলগ্ন এলাকায় একটি নতুন পর্যটক আবাস নির্মাণের কাজ অনেকখানি এগিয়েছে। কিন্তু বনদপ্তরের আপত্তির জন্য এই নির্মাণকার্য বর্তমানে বন্ধ আছে। বনসংরক্ষণ আইন অনুযায়ী কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া মাত্র আবার নতুন আবাসের নির্মাণকার্য শুরু হবে।

(খ) দীঘায় দ্বিতীয় পর্যটক আবাসটির কাজ সমাপ্তির পথে। শঙ্করপুরে একটি পর্যটন আবাসের নির্মাণকার্য বর্তমান আর্থিক বছরেই আরম্ভ করার চেষ্টা করা হচ্ছে। কোলাঘাটের কাছে পর্যটকদের সুবিধার কথা চিন্তা করে জাতীয় সড়কের পাশে একটি পথিপার্শ্বস্থ সুবিধা নির্মাণের জন্য প্রারম্ভিক কাজে হাত দেওয়া হয়েছে। গেঁওখালির জন্য কোনও পরিকল্পনা এখনও গ্রহণ করা হয় নি।

দীঘাকে আরও আকর্ষণীয় করে তোলার জন্য পর্যটকদের জন্য সরকারি উদ্যোগে দীঘা ও নতুন দীঘার মধ্যে একটি রজ্জুপথ (রোপওয়ে) ও অ্যামিউসমেন্ট পার্ক নির্মাণ করার প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। দ্বিতীয় পর্যায়ে এর জনপ্রিয়তা বৃদ্ধি পেলে শঙ্করপুর পর্যন্ত রজ্জুপথটি সম্প্রসারণ করা যেতে পারে।

## সি. এস. টি. সি. কর্মচারিদের মহার্ঘভাতা

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪) **শ্রী সুনীতি চট্টরাজ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্য সরকার সি. এস. টি. সি. কর্মচারিদের জন্য ইতিমধ্যে মহার্ঘ্যভাতা দেওয়ার ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি না; এবং

(খ) নিয়ে থাকলে, উক্ত ভাতা কবে থেকে কার্যকর করা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) সরকারি কর্মচারিদের যেদিন থেকে দেওয়া হয় সেইদিন থেকেই কার্যকর হয়।

## Sale of Surplus Land of Sick Industries

***53.** (Admitted Question No. ***432) Shri Akbar Ali Khandekar** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial reconstruction Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has approved the sale of Surplus Land of some Sick Industrial Units in West Bengal during the last three years;

(b) if so,

(i) the brief outlines of such approvals;

(ii) the resources collected by the sick units by selling surplus land; and

(iii) the Policy/Programme of the State government in this regard?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department :**

(a) No.

(b) It may be mentioned that Public Sector Undertakings are exempted from the application of Urban Land Ceiling Act.

(i) Does not arise.

(ii) -do-

(iii) State Govt. in the U. D. Deptt. already constituted a Committee headed by the Chief Secretary for disposal of excess vacant land under the Urban Land (Coiling and Regulation) Act, 1976 on surrender by the different Sick Industrial Units.

**Modernisation of Great Eastern Hotel**

***54.** (Admitted Question No. *773) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether Government plans to revive the privatisation plan for renovation and modernisation of Great Eastern Hotel; and

(b) if not, what are the Government plans and programmes for modernising the Hotel ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) there was no plan in the past for privatisation of Great Eastern Hotel for the purpose of renovation.

(b) The State Govt. is considering a proposal to renovate the Great Eastern Hotel from State Govt.'s own resources and also by taking loan from different financial institutions. The renovation work is proposed to be entrusted to the State PWD.

**Non-Schedule Operator's Permit**

***55.** (Admitted Question No. ***785) Shri Sudip Bandyopadhyay**

and **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether the State Government has applied for a Non-Scheduled Operator's Permit from the Director General of Civil Aviation for hiring the State owned Helicopters; and

(b) if so,

(i) details thereof; and

(ii) the latest outcome?

**Minister-in-charge of the Transport Department :**

(a) Yes.

(b) (i) The State Govt. submitted its formal applications for non-scheduled operators permit on 4.4.96 to the Director General Civil Aviation, Govt. of India, with a copy to the Bureau of Civil Aviation Security.

(ii) on receipt of the said application, the DGCA asked for submission on of operation manual and security manual. The said two manuals were submitted to the DGCA and the Bureau of Civil Aviation security. On 11.4.96 and 9.4.96 respectively. while the Security manual has been cleared by the Bureau of Civil Aviation Security, DGCA has asked for some clarification on the operation manual. DGCA has also asked for payment of Rs. 25.000/- as fees for giving approval. The fee and the clarifications are being forwarded to the DGCA.

### ট্যুরিস্টদের আকর্ষণে পার্বত্য এলাকায় বিমান

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার ভিত্তিতে দার্জিলিং জেলার পার্বত্য এলাকায় বিদেশি ট্যুরিস্ট আকর্ষণ করার জন্য কোনও বিমান সার্ভিস চালু করার প্রস্তাব বিবেচনাধীন আছে কি না?

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এই বিষয়ে রাজ্য সরকারের সঙ্গে মত বিনিময় করেছে কি না; এবং

(গ) দার্জিলিংকে আন্তর্জাতিক ট্যুরিস্ট ম্যাপে সংযুক্ত করার জন্য রাজ্য সরকার কোনও সদর্থক পদক্ষেপ গ্রহণ করেছেন কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান পরিবহন দপ্তরকে পার্বত্য এলাকায় বিদেশি পর্যটক। আকর্ষণ করার জন্য আরও বেশি সংখ্যক বিমান সার্ভিস চালু করার অনুরোধ করা হয়েছে। বর্তমানে ইণ্ডিয়ান এয়ারলাইন্স ছাড়া আরও তিনটি বেসরকারি এয়ারলাইন্স (দামানিয়া, জেট এয়ারওয়েজ এবং এন. ই. পি. সি.) বাগডোগরা পর্যন্ত বিমান পরিষেবা চালু করেছে। এছাড়া, বাগডোগরা বিমানবন্দর সম্প্রসারণ এবং কাঠমাণ্ডু-বাগডোগরা বিমান সার্ভিস চালু করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হয়েছে।

(খ) হ্যাঁ মত বিনিময় হয়েছে।

(গ) হ্যাঁ। বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। বিভিন্ন পত্রপত্রিকার মাধ্যমে প্রচার কার্য ছাড়াও স্বল্প দৈর্ঘ্যের ভি. ডি. ও. ফিল্মের মাধ্যমে দার্জিলিং পার্বত্য অঞ্চলকে তুলে ধরার চেষ্টা হয়েছে। প্রয়োজনীয় পরিকাঠামোর সংস্কার ও বৃদ্ধির মাধ্যমে বিদেশাগত পর্যটকদের সুবিধাদানের ব্যবস্থা করা হয়েছে। দার্জিলিং চা ও পর্যটন উৎসবের আয়োজনের মাধ্যমে বিদেশি অতিথিদের আকৃষ্ট করার ব্যবস্থা করা হয়েছে। এছাড়া, সরকারি ও বেসরকারি উদ্যোগে টাইগার হিলে একটি ৫-তারা হোটেল বা রিসর্ট, তিস্তা-রংগিতের সংগম স্থলের সন্নিকটে একটি রিসর্ট এবং কালিঝোরায় একটি নতুন পর্যটক আবাস এবং জলক্রীড়াকেন্দ্র নির্মাণের জন্য চেষ্টা করা হচ্ছে।

### কলকাতা-হলদিয়া ক্যাটামারান পরিষেবা

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৪) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত ক্যাটামারান পরিষেবা চালু করা হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এই সিলভারজেট ডিলুক্স রিভার ট্রানজিট সিস্টেম চালু করার প্রধান লক্ষ্য কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গত ১২/৬/৯৬ তারিখে ডেভেলপমেন্ট কনসালন্টেস লিমিটেড কর্তৃক কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত কাটামারান পরিষেবা চালু হয়েছে।

(খ) কলকাতা এবং হলদিয়ার মধ্যে যাতায়াতের একটি দ্রুততর ব্যবস্থার সংযোজন করা।

### এস. টি. এম. কারখানা চালু করা

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭২২।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগরে অবস্থিত নবদ্বীপ রোডে এস. টি. এম. ২নং কারখানাটি চালু করার ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে তার সর্বশেষে পরিস্থিতি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ সালে এস. টি. এম (যার ১নং সংস্থা কলকাতায় ও ২ নং সংস্থাটি নদীয়ার কৃষ্ণনগরে) কোম্পানিটি বি. আই. এফ. আর-এ রুগ্ন সংস্থা হিসাবে নথীভুক্ত হয়। সেই থেকে এই কোম্পানিটির পুনরুজ্জীবনের জন্য সর্বপ্রকার প্রচেষ্টা গ্রহণ করা হয়। এই সরকার সংস্থাটির পুনরুজ্জীবনের জন্য সেলস ট্যাক্স ঋণ ও অন্যান্য সুযোগ সুবিধা দিয়াছেন।

(খ) সংস্থাটির পুনরুজ্জীবন প্রকল্পটি যাহা আই. সি. আই. সি. আই (অপারেটিং এজেন্সী) তৈরি করিয়াছেন, বি. আই. এফ. আর-এ বিবেচনাধীন রহিয়াছে।

### পশ্চিমবঙ্গের বাইরে যুব-আবাস

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৮০**) **শ্রী তপন হোড় ঃ** যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বাইরে কতগুলি "যুব-আবাস" রাজ্য সরকারের অধীনে আছে;

(খ) নতুন কোনও "যুব-আবাস" পশ্চিমবঙ্গের বাইরে গড়ে তুলবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কোথায় কোথায়?

**যুব কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের বাইরে ৪(চার) টি যুব আবাস রাজ্য সরকারের অধীনে আছে। যথা মাদ্রাজ, রাজগীর, ম্যাসাঞ্জোর ও মাইথন।

(খ) হ্যাঁ আছে।

(গ) বর্তমানে পুরীতে একটি 'যুব আবাস' গড়ে তুলবার পরিকল্পনা সরকারের আছে। এটা খুব শীঘ্রই চালু হবে।

### Increase the State's Share in the Foreign Tourist

***60.** (Admitted Question No. ***800**) **Shri Akbar Ali Khandokar** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) the steps, if any, taken by the State Government to increase the State's Share in the Foreign Tourist Arrivals in the Country and in Domestic Tourism;

(b) if so,

(i) the results thereof; and

(ii) the State's Share in Domestic toursim as well as in the Foreign Tourist Arrivals in the Country ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) Joint efforts are made by both the Central and State Governments to increase the inflow of foreign tourists to the country and also domestic tourists.

For increasing State's share in foreign tourists arrivals (a) new star category hotels'resorts with investment from private sector are being planned in Calcutta, Dooars and Darjeeling hill areas (b) two air-conditioned launches are being built by the State government for cruises in the Sunderbans. Advertisement are being occasionally issued in India Today (International Edition) and (c) the domestic terminal at Calcutta Airport has been thoroughly renovated, modernised and improved recently. For increasing share of domestic tourists the State Tourism Department is organising and participating in, fairs/festivals/exhibition both within and outside the State and distributing brochures/leaflets and issuing advertisements in leading newspapers. The State Government has already set up small tourist offices at Delhi and Madras for dissemination of tourist information to domestic tourists. West Bengal Tourism Centre at B.B.D. Bag is being renovated and computerised for rendering prompt booking facilities in all tourist lodges in the State.

(b) (i) Domestic tourist arrival rose from 3.11 million in 1991 to 4.37 million in 1995. Foreign tourist arrival rose from 11 lakh in 1991 to 18 lakh in 1995.

(ii) Out of total foreign tourist arrival (2.12 million) in 1995 the State's share 18 lakh million only.

Out of 100 million of domestic tourists in the country in 1995 this State's share in 4.37 million only.

**Tourist Lodge Running on Loss**

***61.** (Admitted question No. ***799**) **Shri Akbar Ali Khandokar** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) Is it a fact that some of the Tourist Lodges run by the West Bengal Tourism Development Corpn. Ltd. have been running on loss for years together;

(b) if so,

(i) the main reasons for such losses;

(ii) total loss sustained by these lodges during the last three years; and

(iii) the steps taken/proposed to make these Tourist Lodges viable ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) Out of 26 tourist lodges currently run by the West Bengal Tourism Development Corporation Ltd. at present, the following 10 lodges have been suffering from losses for the last 3 years :

(i) Maple tourist Lodge, (ii) Tiger Hill Tourist Lodge, (iii) Sangrila Tourist Lodge, (iv) Hill Top Tourist Lodge, (v) Yatrika at Siliguri, (vi) Berhampore Tourist Lodge, (vii) Durgapur Tourist Lodge, (viii) Bakkhali Tourist Lodge, (ix) Sajnekhali Tourist Lodge, (x) Morgan House-Tashiding Tourist Lodge.

(b) (1) Uneconomic size of the lodges.

(2) Absence of required repairs and renovation over a long period.

(3) Unlike private sector hotels/lodges, the establishment cost for salary and wages in WBTDC is very high.

(4) In comparison to Comparable private sector hotels the room and food tariff in WBTDC Lodges is consciously kept moderate to suit the low budget tourists.

(ii) The total loss Sustained by the above 10 loss incurring lodges during the last three years, i.e., 1993-94, 1994-95, 1995-96 is Rs. 51.34 lacs including charging of depreciation and other non-cash charges.

(iii) (1) Expansion Schemes are being taken up to make the size of the lodges economic.

(2) Renovation of the lodges have also been taken up in phases with grants from State Govt. and loans from financial institutions.

(3) Rooms and food tariff is being slightly revised upward.

(4) One of the chronically loss-incurring tourist lodges, viz. Bakreswar Tourist Lodge (not included in the list of 10 loss-incurring lodges) was placed on management contract in 1994 with a guaranteed annual return.

### লোক-আদালত

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিগত ১৯৯৫ সালে এ রাজ্যে কোনও লোক-আদালত অনুষ্ঠিত হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে, মোট কতগুলি লোক-আদালত অনুষ্ঠিত হয়েছিল; এবং

(গ) কোথায় কোথায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত ১৯৯৫ সালে মোট পাঁচ (৫)টি লোক আদালত অনুষ্ঠিত হয়েছিল।

(গ) পুরুলিয়া, কলকাতা, জলপাইগুড়ি, বালুরঘাট এবং সিউড়িতে।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### পুরসভা পরিচালিত বাজার

১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা পুরসভা পরিচালিত বাজারগুলি ব্যক্তি মালিকানা ভিত্তিতে দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, এ পর্যন্ত কতগুলি বাজার ব্যক্তি-মালিকানা ভিত্তিতে বন্টন করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ঃ**

(ক) কলকাতা পুরসভা এরকম কোনও প্রস্তাব এখনও পর্যন্ত আমাদের কাছে পাঠায় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## Durga Duani Project

**2.** (Admitted Question No. **142**) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) When the Durga Duani Project of Sundarban will start

(b) What is the cost of the Project; and

(c) Whether it is expected to be a Viable Unit ?

**Minister-in-charge of Science & Technology Department :**

(a) Durgaduani Tidal Power Plant Project, is not yet a sanctioned Project, only a feasibility report has been formulated and accepted by MNES, GOI. Detailed Project Report is under preparation. As such, no specific date could be committed regarding commissioning of the Project.

(b) According to feasibility report the Project cost is Rs. 27.0 crores.

(c) Burgaduani Tidal Power Plant, if implemented, may be a demonstration Porject since it is first of this nature in the country. Though it looks unviable at the present measure, considering, its environment-friendly condition and cost-ineffectiveness of taking conventional grid lines to the area, it seems to be a viable proposition.

## মেদিয়ার আর. এল. আই. প্রকল্প

৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩) শ্রী অজয় দে ঃ জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১৭ বছর যাবত শান্তিপুর ব্লকের অধীন মানিকনগর ও মেদিয়ার আর. এল. আই. দুটি অচল হয়ে রয়েছে;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) এগুলি চালু করার ক্ষেত্রে কি কি সরকারি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি। প্রকল্প দুটি ৩০-৭-৮৪ থেকে অচল।

(খ) হাই-টেনশন বৈদ্যুতিক তার চুরি যাওয়ায় ৩০-৭-৮৪ থেকে শান্তিপুর ব্লকের মানিকনগর ও মেদিয়া আর. এল. আই. প্রকল্প দুটি অচল হয়ে যায়। পরবর্তীকালে প্রকল্প দুটির ট্রান্সফরমারও চুরি হয়ে যায়।

(গ) প্রকল্প দুটি বর্ধমান জেলা সংলগ্ন নদীয়া জেলার সীমান্তে। বিদ্যুতের তার টানা ছিল বর্ধমান জেলার পূর্বস্থলী ব্লকের ভিতর দিয়ে। বিদ্যুৎ পর্যদ ঐ ব্লকের মির্জাপুর গ্রামের ভিতব দিয়ে নতুন তার টেনে প্রকল্পগুলি চালু করার চেষ্টা করে। কিন্তু গ্রামবাসীদের বাধায় ঐ চেষ্টা কার্যকর হয় না। সমস্যায় দুই জেলা জড়িত হওয়ায় বিষয়টির দিকে নদীয়া জিলাপরিষদের সভাধিপতি এবং জেলাশাসকেরও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

ইতিমধ্যে উপকৃত চাষীদের তরফে মাননীয় কলকাতা হাইকোর্টে আবেদন করা হয়েছিল এবং কলকাতা হাইকোর্টে মাননীয় বিচারপতি শ্রী ভগবতী প্রসাদ ব্যানার্জি রাজ্য বিদ্যুৎ পর্যদকে বিদ্যুৎ সংযোগ পুনঃ স্থাপনের জন্য প্রয়োজনীয় নির্দেশ জারি করেছেন। উক্ত নির্দেশানুসারে রাজ্য বিদ্যুৎ পর্যদ এই বিভাগের কাছে টেস্ট ফরম্ সংক্রান্ত বিষয়ে কিছু তথ্য চেয়েছে। প্রয়োজনীয় তথ্যসহ টেস্ট ফরম্ পুনরায় জমা দেবার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

**বাগ আঁচড়া থেকে ভালুকা রাস্তার সংস্কার**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯) **শ্রী অজয় দে ঃ** গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর থানার বাগ আঁচড়া হতে ভালুকা পর্যন্ত রাস্তাটির সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, তা কোনও পর্যায়ে রয়েছে; এবং

(গ) এই রাস্তাটি পূর্ত দপ্তরকে হস্তান্তর করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ নদীয়া জেলা-পরিষদ ১৯৯৫-৯৬-এর জওহর রোজগার যোজনার পরিকল্পনায় বাগ আঁচড়া বাস স্ট্যাণ্ড থেকে ভালুকা যাবার পথে শ্রীরামপুর পর্যন্ত রাস্তাটির সংস্কারের প্রকল্প অ্যানুয়াল অ্যাকশন প্ল্যানে অন্তর্ভুক্ত হয়েছে।

(খ) শান্তিপুর পঞ্চায়েত সমিতির মধ্যে এই রাস্তাটি ৮ কিমি আছে। বাকি অংশ কৃষ্ণনগর পঞ্চায়েত সমিতি ১নং-এর অন্তর্ভুক্ত। এর মধ্যে বাগ আঁচড়া থেকে সাগুনা পর্যন্ত ৪ কিমি রাস্তার ঝামার কাজ শেষ হয়েছে। বাকি ৪ কিমি-এর কাজ শুরু হবে।

(গ) পূর্ত দপ্তর রাজি থাকলে নদীয়া জেলাপরিষদ রাস্তাটি ঐ দপ্তরকে হস্তান্তর করতে ইচ্ছুক। কোনও নির্দিষ্ট প্রস্তাব এই মুহূর্তে এই দপ্তরের বিবেচনাধীন নেই।

**দারিদ্র দূরীকরণের কর্মসূচি**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১) **শ্রী সুকুমার দাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দারিদ্র দূরীকরণের জন্য রাজ্য সরকারের কি কি কর্মসূচি আছে;

(খ) ৩১শে মার্চ, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে দারিদ্র সীমার নিচে শতকরা কত অংশ মানুষ আছেন; এবং

(গ) কেন্দ্রীয় সরকারের কোন কোন কর্মসূচি দারিদ্র দূরীকরণের জন্য রাজ্যে চালু আছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দারিদ্র দূরীকরণের জন্য রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের যৌথ উদ্যোগে বিভিন্ন কর্মসংস্থান প্রকল্প এবং স্বনিযুক্তি প্রকল্প রূপায়ণ করা হয়। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার যৌথভাবে এই সব প্রকল্প রূপায়ণের জন্য টাকা দেয়।

(খ) দারিদ্রসীমার নিচে কত মানুষ বাস করেন তার তথ্য প্রতি বছর সংগ্রহ করার কোনও ব্যবস্থা নেই। ৩১শে মার্চ, ১৯৯৬ সালে এই রকম কত মানুষ ছিলেন তার সঠিক তথ্য দেওয়া তাই সম্ভব নয়।

(গ) (১) জওহর রোজগার যোজনা ও এই যোজনার বিভিন্ন উপ-প্রকল্প।

(২) এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স কর্মসূচি বা কর্ম-নিশ্চিতকরণ কর্মসূচি।

(৩) নিবিড় গ্রামোন্নয়ন প্রকল্প বা আই. আর. ডি. পি।

এই সব প্রকল্পই কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে রূপায়িত হয়।

**"পশ্চিমবঙ্গ" প্রকাশনার খরচ**

৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬-এর আর্থিক বৎসরে "পশ্চিমবঙ্গ" প্রকাশনা বাবদ সরকারের কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছে; এবং

(খ) নেতাজীর জন্ম শতবর্ষ উপলক্ষে উক্ত পত্রিকাটির বিশেষ সংখ্যা প্রকাশ করা হবে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ সালে ৩৩ লক্ষ ৮ হাজার ৪৪ টাকা এবং ১৯৯৫-৯৬ সালে ৫২ লক্ষ

৪৯ হাজার ৮৯২ টাকা।

(খ) হ্যাঁ।

**উলুবেড়িয়া রবীন্দ্রভবন সংস্কার**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে উলুবেড়িয়া রবীন্দ্রভবনটি দীর্ঘদিন যাবত ভগ্ন অবস্থায় পড়ে আছে; এবং

(খ) সত্যি হলে, রবীন্দ্রভবনটির সংস্কারের জন্য কোনও ব্যবস্থা গ্রহণের কথা সরকার ভাবছেন কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রবীন্দ্রভবনটির নির্মাণ অসম্পূর্ণ অবস্থায় রয়েছে।

(খ) স্থানীয়ভাবে একটি কমিটি গঠন করে রবীন্দ্রভবনটির নির্মাণকার্য সম্পন্ন করা এবং ব্যবহার উপযোগী করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্যামপুর থানার বিদ্যুৎবিহীন মৌজায় বিদ্যুতায়ন**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শ্যামপুর থানা এলাকায় নবগ্রাম, বালিচাতুরী গ্রাম পঞ্চায়েতের অধিকাংশ মৌজায় এখনও বিদ্যুৎ সরবরাহ করা যায় নি; এবং

(খ) সত্যি হলে, উক্ত মৌজাগুলিতে কত দিনে বিদ্যুৎ সরবরাহ করা যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাননীয় বিধায়ক মহাশয় মৌজার নাম উল্লেখ না করায় সুনির্দিষ্টভাবে উত্তর দেওয়া সম্ভব নয়। বিদ্যুৎ পর্ষদ রক্ষিত তথ্য অনুযায়ী ১৯৮১ সালের আদমসুমারী বর্ণিত হাওড়া জেলার সমস্ত 'ভারজিন' মৌজায়ই গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের নিয়ম অনুযায়ী বিদ্যুতায়িত করা হয়েছে। তবে সব মৌজায় বিদ্যুৎ সরবরাহ বর্তমানে নাই, কারণ অনেক স্থানেই তার, খুঁটি ইত্যাদি চুরি হয়ে গেছে।

(খ) নতুন ভাবে মৌজা বৈদ্যুতিকরণের সুযোগ আপাতত নাই। তবে চুরি যাওয়া ও ক্ষতিগ্রস্ত লাইনের Revitalisation অর্থের বন্দোবস্ত হলে করা সম্ভব হবে।

### ধুবুলিয়া এলাকাকে নোটিফায়েডে রূপান্তর

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭১২) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার ধুবুলিয়া থানার অধীন ধুবুলিয়া এলাকাকে নোটিফায়েড এলাকায় পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কৃষ্ণনগর কোর্টে জেনারেটর স্থাপন

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৯) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগরে অবস্থিত জেলা জজকোর্ট ও ফৌজদারি কোর্টে লোড শেডিং-এর কারণে জেনারেটর বসাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) পরিকল্পনা থাকলে তবে তা কবে থেকে বাস্তবায়িত হবে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না; তবে কৃষ্ণনগরে জেলা আদালতে লোডশেডিং-এর জন্য ১৯৯২-৯৩ আর্থিক বছর হতে জেনারেটর ভাড়া করার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### চাঁচোলে অগ্নি-নির্বাপন কেন্দ্র

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৮) **শ্রী মহবুবুল হক ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মালদহ জেলার চাঁচোল থানায় অগ্নি-নির্বাপন কেন্দ্র কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এখনই বলা সম্ভব হচ্ছে না। তবে তালিকাভুক্ত স্থানগুলির মধ্যে চাঁচোল অন্যতম।

## Adjournment Motion

**Mr. Speaker** : To-day I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Shyama Pada Banerjee which deals with the subject of request for Constitution of an all Party Committee on modernisation of ISCO at Burnpur. The second one is from Shri Pankaj Banerjee which deals with the subject of reported closer of a number of Primary G.S.F.P. Schools in South Calcutta. The third one is from Shri Sudip Bandyopadhyay which deals with the subject of 'Dharna' by President of State Youth Congress. The fourth one is from Shri Ashok Deb which deals with the subject of reported outbreak of an unknown disease in Sonamukhi in Bankura district and the last one is from Shri Sobhandab Chottopadhyay which deals with the subject of 'Dharna' by a Member of Parliament.

The subject matters of the Motions are not such which call for Adjournment of the House.

The Members may, raise the matters during General discussion on Budget. Moreover, Members may ventilate their grivances in these matters through Calling Attention, Mentions, etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে জরুরি এবং গুরুত্বপূর্ণ সাম্প্রতিক একটি বিষয়ের প্রতি আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছে। বিষয়টি হল :-

পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন এক নির্লজ্জ ভূমিকা পালন করছে সারা রাজ্যে। খুনীকে ধরবার জন্য কোনও তৎপরতা নেই। তারা অবাধে ঘুরে বেড়াচ্ছে। লুঠ, অগ্নি সংযোগ, পুকুরের মাছ, বাগান নষ্ট করে দেওয়া হচ্ছে, বাস্তু জমি জোর করে দখল করা হচ্ছে অথচ পুলিশ প্রশাসনের কাছে গেলে তারা বিন্দুমাত্র সহযোগিতা করছে না। গণতান্ত্রিক ব্যবস্থায় জনপ্রতিনিধিদের যে মর্যাদা তাও আজ ভুলুণ্ঠিত। সাংসদ ও যুব কংগ্রেস সভাপতি ন্যূনতম বিচারের দাবিতে ধর্না চালিয়ে যাচ্ছেন অথচ স্বরাষ্ট্র মন্ত্রী বিষয়টির প্রতি দৃষ্টিপাত না করে অশান্তি সৃষ্টির চেষ্টা করছেন।

## Calling Attention

**Mr. Speaker** : To-day, I have received six notices of Calling Attention on the following subjects. namely :-

| Subject | | Name |
|---|---|---|
| 1. Financial assistance to Adult Education Centres in Rabindrabharati Burdwan, North Bengal and Kalyani Universities. | : | Shri Tapan Hore |
| 2. Alleged death of three persons in the hands of dacoits in two districts on 23.6.96 | : | Shri Saugata Roy |
| 3. Alleged murder of one Musarali Mollah at Hoghla village under Baruipur P.S. on 12.5.96. | : | Shri Sobhandev Chattopadhyay |
| 4. Alleged missing of 90 answerscripts of Life Science of Madhyamik Examinees. | : | Shri Ashok Kumar Deb |
| 5. Conversion of Asansol Sub-Division into a district. | : | Shri Tapas Banerjee |
| 6. Apprehended closure of Jute Mills in the State for want of raw Jutes | : | Shri Abdul Mannan & Shri Kamal Mukherjee |

I have selected the notice of Abdul Mannan & Shri Kamal Mukherjee on the subject of Apprehended closure of Jute Mills in the State for want of raw Jutes.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prododh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th June.

## Laying of Reports

### The Twelfth Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1991-92

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to lay the Twelfth Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1991-92.

### The Eighteenth Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1991-92

**Shri Anisur Rahaman :** Sir, I beg to lay the Eighteenth Annual

Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1991-92.

## MENTION CASES

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত শনিবার ইংল্যাণ্ডের লর্ডসের মাঠে ভারতের অন্যতম নবাগত ক্রিকেট তারকা আমাদের পশ্চিমবাংলার ক্রিকেটার সৌরভ গাঙ্গুলি তাঁর অভিষেক ক্রিকেট টেস্টে ১৩১ রানের এক অনন্য নজির স্থাপন করেছেন। স্যার, তাঁর এই কৃতিত্বের জন্য এই হাউসের তরফ থেকে তাঁকে অভিনন্দন জানানো হোক। মাননীয় ক্রীড়ামন্ত্রী এখানে উপস্থিত আছেন আমি আশা করি তিনি এ বিষয়ে কিছু বলবেন। শুধু ১৩১ রানই নয়, দশম ভারতীয় হিসাবে এবং বাংলার প্রথম ক্রিকেটার হিসাবে তিনি অভিষেক ক্রিকেট টেস্টে সেঞ্চুরী করেছেন। ১৩১ রান করার সঙ্গে সঙ্গে তিনি দুটো উইকেট নিয়েছেন এবং ভালো ফিল্ডিং করেছেন। স্যার, ভারত তথা বাংলার এই ক্রিকেটারের জন্য আমরা গর্বিত। স্যার, আরেকজন ক্রিকেটার রাহুল দ্রাবিড়ও ৯৫ রানের একটা গুরুত্বপূর্ণ ইনিংস খেলেছেন। সেজন্য তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন তাতে ভারত তথা পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা বাঙালিরা সৌরভের এই কৃতিত্বে গভীর ভাবে অভিভূত। সৌরভের এই কৃতিত্বে বাংলার মাথা আরও উঁচু হয়ে গেল। তাঁর কৃতিত্বে সমস্ত দেশের মানুষ গৌরবান্বিত। স্যার, হাউসের প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং মাননীয় ক্রীড়ামন্ত্রীর কাছে আবেদন রাখছি সৌরভ গাঙ্গুলির ঐ কৃতিত্বের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে তাঁকে সম্বর্ধনা জানানো হোক। তাঁর ঐ কৃতিত্ব আমাদের পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষকে আনন্দিত এবং গর্বিত করেছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয় যে প্রসঙ্গ উত্থাপন করলেন এবং মাননীয় সদস্য জয়ন্তবাবু সমর্থন করলেন, এটা সত্যি আমাদের বাংলা তথা ভারতের ক্রীড়ামোদী মানুষের কাছে আনন্দের এবং গর্বের। আমিও একজন ভারতের নাগরিক এবং বাঙালি হিসাবে গর্ববোধ করছি। এক্ষেত্রে জয়ন্তবাবু যেটা বললেন সেটা ঠিক, এই হাউস থেকে তাঁকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় মন্ত্রীমহাশয় এখানে উপস্থিত আছেন, সৌরভকে একটা নাগরিক সম্বর্ধনা দেওয়া যায় কিনা, এবিষয়ে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করব। সৌরভ ভারত তথা বাংলার গর্ব। সেইজন্য জয়ন্তবাবু এবং রবীনবাবুর প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌরভ লর্ডসের মাঠে যে ক্রীড়া নৈপুণ্য দেখিয়েছে তাতে স্বাভাবিক ভাবেই ভারতবর্ষ-এর ক্রীড়ামোদী মানুষ গৌরবান্বিত। সৌরভের কৃতিত্বের জন্য এই হাউস থেকে যে অভিনন্দন জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয়

যে প্রস্তাব এখানে এনেছেন, সৌরভকে অভিনন্দন জানানোর জন্য আমি তাকে সমর্থন জানাচ্ছি। এবং আমি মনে করি তাঁকে উক্ত সম্বর্ধনা জানানোর ব্যাপারে হাউসে কারও দ্বিমত নেই। এখানে মাননীয় ক্রীড়ামন্ত্রী উপস্থিত আছেন আশা করি সৌরভ দেশে ফিরলে তিনি তাঁর ব্যবস্থা করবেন। আমিও সৌরভের ঐ অনন্য কৃতিত্বের জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সৌরভের কৃতিত্ব আজকে আমাদের উচ্ছাস এবং আবেগ সব কিছুকে ছাড়িয়ে গেছে। কিন্তু স্যার, আমি শ্রী শ্রী রামকৃষ্ণ দেবের সেই বাণী স্মরণ করাতে চাই—"তোমার অর্থ মানুষকে দেখাবে না, তাহলে ঈর্ষার কারণ হবে।" আজকে চারিদিকে যে ষড়যন্ত্র চলছে তাতে আমরা যেন তাঁকে বেশি গুরুত্ব দিয়ে সম্বর্ধনা দিয়ে অন্যের ঈর্ষার কারণ করে না তুলি। তাহলে এমন ষড়যন্ত্র সৃষ্টি হবে যাতে তাঁর ভবিষ্যত পথ অন্ধকার হয়ে যাবে। আরেকটা কথা হল আরও অপেক্ষা করতে হবে, আরও পথ চলতে হবে, এটাই শেষ নয়। সম্বর্ধনা দেবেন, কিছু করবেন একটা সীমার মধ্যে থেকে, যেন মাথা খারাপ হয়ে না যায়। অনেক খেলোয়াড়ের মধ্যেই এটা আমরা দেখেছি, তাই সেইভাবে সংযত হয়ে চলা দরকার। মাননীয় ক্রীড়ামন্ত্রীকে বলি আপনার দক্ষতা, প্রতিভা স্বীকার্য। আমি এই কারণে বলছি যে আজকে ক্রিকেট খেলা ঘরে ঘরে ঢুকে গেছে, কিন্তু জেলাতে সেই পরিকাঠামো নেই। জেলাতে যাতে সারা বছর প্র্যাক্টিস করতে পারে এবং এই বর্ষার সময় তাদের জন্য ইণ্ডোর স্টেডিয়াম করে প্র্যাক্টিসের ব্যবস্থা করে দেন, কারণ তিন মাসের বেশি আমরা সিজন পাই না, ফলে আমাদের উঠতি ছেলেরা উঠে আসতে পারে না। সেই দিকে লক্ষ্য রাখবেন তাহলেই দেখবেন এই সৌরভই শুধু নয়, আরও অনেক ছেলে এসে আমাদের গৌরব বাড়াবে এবং সৌরভ ছড়িয়ে দেবে। তাই আমি আপনাকে এই দুটো দিকে লক্ষ্য দিতে অনুরোধ জানাচ্ছি।

[12-10 – 12-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শচীন তেণ্ডুলকার যখন ১৬ বছর বয়সে ক্রিকেটে আবির্ভূত হল তখন সারা ভারতবর্ষের মানুষ তাঁকে শুধুমাত্র একজন মারাঠী তরুণ বলেই নয়, একজন বিস্ময় বালক হিসাবে স্বীকৃতি দিয়েছিল। আজকে আমার বক্তব্য হল অনেক ঘাত-প্রতিঘাত, যন্ত্রণা, চক্রান্ত এই সব প্রতিকূলতার মধ্যে থেকে এই রকম একটা জায়গায় পৌছানো কঠিন ব্যাপার, সৌরভের পক্ষেও কঠিন। তাই আমার আবেদন হচ্ছে মাননীয় ক্রীড়ামন্ত্রী আছেন, দেখবেন, আমরা এই সভা থেকে সরকারের পক্ষ থেকে যাতে সৌরভ গাঙ্গুলির ক্রিকেট প্রতিভা সারা ভারতবর্ষের মানুষ গ্রহণ করে, এই উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি এবং এটা গ্রহণ করলেই প্রকৃত অর্থে তাঁকে সম্মান জানানো হবে বলে মনে করি এবং এতে নিজেদের গর্বিত বলে মনে করব।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সৌরভ গাঙ্গুলি আমাদের গর্ব বৃদ্ধি করেছে। এই ঘটনা আমাদের একটা স্পর্শকাতর জায়গা নিয়েছে, এটা আমাদের আবেগকে অভিভূত না করে পারে না। আমরা তাঁকে আন্তরিক শুভেচ্ছা এ অভিনন্দন জ্ঞাপক করছি। বহু ধৈর্য্যের পরীক্ষা নিয়ে সৌরভ গাঙ্গুলি যে জয় অর্জন করেছে, এই জয় সত্যিই আনন্দের। আমরা তাঁকে ইতিমধ্যেই অভিনন্দন বার্তা পাঠিয়েছি। এই সভায় যে মনোভাব প্রকাশিত হল এটাকে অবলম্বন করে

আবার তাকে ফ্যাক্স করে পাঠাব। সে ফিরে এলে মাননীয় স্পিকার যদি অনুমতি করেন বিধানসভা চলাকালীন যদি হয় তাহলে রাজ্য সরকার বিশেষ উদ্যোগ নেবে এই বিধানসভাতে তাঁকে বিশেষভাবে সম্মানিত করার জন্য। কিন্তু এটা বিশেষভাবে উল্লেখ্য যে নিশ্চয়ই মাত্রা এবং পরিমাণ রেখে এটা করতে হবে। আমি আমার দপ্তরের সঙ্গে আলোচনা করেছি আমরা তাঁকে সাম্মানিক শুভেচ্ছা হিসাবে এটা যদিও উল্লেখের অপেক্ষা রাখে না যে কিছু স্মারক নিশ্চয়ই দেব এবং তার সাথে ১ লক্ষ টাকা তাঁকে পুরস্কার দেব এটাকে স্মরণীয় করে রাখার জন্য।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, সৌরভ যখন ফিরে আসবে তখন হয়ত আমাদের এই সভার অধিবেশন থাকবে না; কিন্তু আপনি যদি একটা ব্যবস্থা করেন—বিধানসভায় ওকে সম্বর্ধনা জানানোর, তাহলে আমরা, সদস্যরা ওর সঙ্গে এখানে একটু মিলিত হবার এবং গল্প-গুজব করে ওর অভিজ্ঞতা জানবার সুযোগ পাব। সরকার নিশ্চয়ই ওকে সম্বর্ধনা জানাবেন, কিন্তু সেখানে আমলাদের ভিড়ে আমাদের কোনও অস্তিত্ব থাকবে না। সুতরাং আমি আপনাকে বিধানসভার পক্ষ থেকে আলাদাভাবে একটা কিছু করার জন্য অনুরোধ করছি যাতে তাতে আমরা অংশ নিতে পারি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত কয়েক দিনের প্রাকৃতিক দুর্যোগে উলুবেড়িয়া এক নং এবং শ্যামপুর এক নং ব্লকের সমস্ত মাটির বাড়িগুলো পড়ে গেছে। অথচ দুর্গত মানুষদের সরকার বা মহকুমা শাসকের পক্ষ থেকে এখন পর্যন্ত কোনও ত্রাণ দেওয়া হয় নি। ত্রিপল বা পলিথিনের ব্যবস্থা করা হয় নি, ফলে মানুষগুলো খুবই কষ্টের মধ্যে পড়েছে, তারা আমাদের কাছে আসছে। আমরা কিছুই করতে পারছি না। আমি গত তিন দিন ধরে সমস্ত এলাকা ঘুরে দেখেছি। মানুষগুলো প্রচণ্ড কষ্টের মধ্যে দিন কাটাচ্ছে। মাননীয় ত্রাণমন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি তিনি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবেন—অবিলম্বে ত্রিপল এবং পলিথিন মহকুমা শাসকের কাছে পাঠাবেন।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমরা দেখতে পাচ্ছি ওয়াকফ কমিশন নিয়ে একটা বোর্ড গঠিত হতে চলেছে। কিন্তু ওয়াকফ কমিশনের দুর্নীতি নিয়ে যে 'সেনগুপ্ত কমিশন' গঠিত হয়েছিল সেই কমিশনের রিপোর্ট আজ পর্যন্ত প্রকাশিত হয় নি। আমরা জানতে পেরেছি ওখানে কিছু লোক দুর্নীতি করেছে এবং তাদের মধ্যে দু' একজন উচ্চ পদাধিকারীও আছেন। আমি মনে করি যারা এর সঙ্গে যুক্ত তাদের শাস্তি হওয়া উচিত। এখন আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে জানতে চাইছি—যারা ঐ দুর্নীতির সঙ্গে জড়িত তাদের কি শাস্তি দেওয়া হয়েছে? যদি না দেওয়া হয়ে থাকে, তাহলে কবে দেওয়া হবে? এটা আমাদের জানা দরকার। কারণ প্রায় ২০০০ কোটি টাকার পবিত্র ওয়াকফ সম্পত্তি নিয়ে ছিনিমিনি খেলা হয়েছে। একটা বোর্ড, সেটা নষ্ট করার চেষ্টা হয়েছে। বিভাগীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ, তিনি অবিলম্বে এ বিষয়ে আমাদের জানাবার চেষ্টা করুন;

আমাদের জানান, কিছু করতে পেরেছেন কিনা। আমি আশা করব মন্ত্রী আমাদের তা জানাবার চেষ্টা করবেন।

**শ্রী ভদ্রেশ্বর মণ্ডল ঃ** (অনুপস্থিত)

**শ্রী রঞ্জিত কুণ্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রের জনসাধারণের একটা গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমাদের ওখানে তিনটি পঞ্চায়েত ছিল—দেশবন্ধু (এক) ও (দুই) এবং ঋষি বঙ্কিম। সেই তিনটি এলাকায় প্রায় ৫০ হাজার মানুষের বাস। বর্তমানে যেহেতু গোটা এলাকাটি শহরের চরিত্রে রুপান্তরিত হয়েছে সেহেতু ঐ তিনটি পঞ্চায়েতকে মিউনিসিপ্যালিটির মধ্যে নিয়ে নেওয়া হয়েছে এবং তিনটি মিউনিসিপ্যাল ওয়ার্ড হয়েছে। সেখানে এক ছটাক চাষের জমি নেই, এক জনেরও কৃষি জমি নেই। তাসত্ত্বেও সংশোধিত রেশন ব্যবস্থা সেখানে আজও চালু আছে। সেখানকার গরিব মানুষরা অত্যন্ত দুরবস্থার মধ্যে আছে। কাজেই ওখানে দ্রুত বিধিবদ্ধ রেশন ব্যবস্থা চালু করা অত্যন্ত জরুরি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ওখানে অতি দ্রুত বিধিবদ্ধ রেশনের ব্যবস্থা চালু করা হোক।

[12-20 – 12-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই রাজ্যে জনগণের স্বার্থে ক্রেতা সুরক্ষা আদালত হয়েছে যার মাধ্যমে জনগণ খানিকটা রিলিফ পায়। সুপ্রীম কোর্টের নির্দেশে রাজ্যে রাজ্যে জনগণের স্বার্থ ভাল করে দেখার জন্য ভবানীপুরে ক্রেতা সুরক্ষা আদালত চালু হয়। কিন্তু ইনফ্রাস্ট্রাকচারের অভাবে, পরিকাঠামোর অভাবে, প্রশিক্ষণপ্রাপ্ত লোকের অভাবে আজকে সেই ক্রেতা সুরক্ষা আদালত অচল হয়ে গেছে। সেই ক্রেতা সুরক্ষা আদালতের বিচারপতি তিনি নিজেই বলছেন, তাঁর স্টেনোগ্রাফার পর্যন্ত নেই, যার ফলে তিনি রায়ের নোট দিতে পারছেন না। এরফলে ১৫০টির মতন মামলার রায়ের নোট দিতে না পারার ফলে সেগুলি প্রকাশ করা যাচ্ছে না। তাই শেষ পর্যন্ত তিনি নিজেই সেই সমস্ত রায় লিখতে শুরু করেছেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, যাতে অবিলম্বে ক্রেতা সুরক্ষা আদালতে প্রশিক্ষণ লোক, স্টেনোগ্রাফার এবং পরিকাঠামোর ব্যবস্থা করা যায় তারজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন আর রাজ্যের মানুষের হেনস্তা যাতে বন্ধ হয় তারজন্য দাবি জানাচ্ছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৯২ সালের ১৭ই মে, তৎকালীন সমবায় মন্ত্রী বগুলাতে শ্রীকৃষ্ণ সার্বিক সমবায় উন্নয়ন সমিতির নামে একটি ফলক এবং শিলান্যাস-এর উন্মোচন করেন এবং তিনি প্রকাশ্য সভায় ঘোষণা করেন ঐ জায়গায় একটি মিনি জুট মিল হবে। কিন্তু ৪ বছর অতিক্রান্ত হয়ে গেল, আজ পর্যন্ত তার কাজ শুরু হয়নি। তাই আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে ঐ প্রকল্পের কাজ যাতে শুরু হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে।

**শ্রী অশোক গিরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকা বিশেষ করে কাকদ্বীপ এলাকায় প্রায় ৩০ হাজার মৎস্যজীবী গভীর সমুদ্রে মাছ ধরতে যায় ট্রলারের মাধ্যমে। এইভাবে ট্রলারের মাধ্যমে ২ হাজার কোটি টাকার কাজ তারা করছে। কেন্দ্রীয় সরকারের উদার আমদানি নীতির ফলে আজকে থাইল্যাণ্ড এবং অন্যান্য দেশগুলি থেকে আনা ট্রলারগুলি নেমেছে এবং তারা গভীর সমুদ্রে মাছ ধরছে। এই অসম প্রতিযোগিতার ফলে এই সমস্ত মৎস্যজীবীগুলির পরিবার দুর্দশাগ্রস্থ হচ্ছে এবং তারা কাজ হারাচ্ছে। মালিকপক্ষের বৃহৎ পুঁজির ফলে তারা ক্ষতিগ্রস্থ হচ্ছে। এ ছাড়াও দুষ্কৃতীদের দ্বারা তারা আক্রান্তও হচ্ছে। অনেক সময়ে তাদেরকে টেনে-হিঁচড়ে বাংলাদেশে নিয়ে যাওয়া হচ্ছে এবং সেখানে তাদের জেল হচ্ছে এবং সাজা হচ্ছে। এ ছাড়াও তাদের প্রাণহানিও ঘটে। সরকারপক্ষ থেকে তাদের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয় কিন্তু মালিকপক্ষ এতে সাড়া দিচ্ছে না। তাই এই সঙ্কট নিরসনের জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জল সম্পদ ও উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার জামালপুর বিধানসভা কেন্দ্রে কারালা-পূর্বে বি. এন-২৩৩ গভীর নলকূপ আছে। কিন্তু সেটি অকেজো হয়ে পড়ে আছে। এই নলকূপের মাধ্যমে ২৫৭ বিঘা জমিতে বোরো এবং রবির চাষবাস হয়। এর ফলে ৬০টি কৃষক পরিবারের রুজি-রোজগার হয়। কিন্তু ঐ নলকূপটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে। এর আগে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছিলাম। তিনি স্পেশ্যাল মেমো অর্ডার করে পাঠিয়েছেন যার নম্বর হচ্ছে ৩০/৭৪ এবং তারিখ হচ্ছে ২২-২-৯৬। স্যার এই গভীর নলকূপটা যাতে পুনরায় মেরামত করার ব্যবস্থা করা হয়, তার জন্য জল সম্পদ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গুলশন মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পাঁচল্য, পাঁচলার প্রাণ কেন্দ্র রানিহাটি, ওখানে কোনও ডিগ্রি কলেজ নেই, কোনও টেকনিক্যাল কলেজ নেই সুতরাং অবিলম্বে ঐ এলাকায় জনসাধারণের স্বার্থে একটা টেকনিক্যাল কলেজ এবং একটি ডিগ্রি কলেজ স্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী শকুন্তলা পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় কুলপীর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র সম্পর্কে বলছি। এই এলাকা কাকদ্বীপ এবং ডায়মণ্ড হারবারের মাঝখানে। ওখানে ১০ বেডের একটা হাসপাতাল আছে, কিন্তু জনগণের স্বার্থে এবং জনসাধারণকে স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেবার জন্য আমরা জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির উদ্যোগে সেখানে একটা গ্রামীণ হাসপাতাল করতে চাইছি, সেখানে টাকাও দেওয়া হয়েছে, ১০ লক্ষ টাকা। কিন্তু আমি কয়েকদিন ধরে শুনছি, ওখানে আমাদের যে বিরোধী মাননীয় সদস্যরা আছেন, তারা এই স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে বারবার বাধা দিচ্ছেন। আমরা যেখানে এই গ্রামীণ হাসপাতালের জন্য প্রাথমিক কাজ শুরু করেছি, সেখানে বারো'বিঘা জমি হাসপাতালের জন্য সংগ্রহ করা

হয়েছে, কিন্তু নানাভাবে আমাদের বাধা সৃষ্টি করা হচ্ছে, এই ব্যাপারে আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্বে আমরা বারবার বলেছি পশ্চিমবঙ্গে পুলিশের লক আপে ২৮৫ জন নিরীহ মানুষকে খুন করা হয়েছে। কিন্তু বর্তমানে দেখা যাচ্ছে, জেলের ভেতরেও বিচারাধীন বন্দিকে খুন করা হচ্ছে। বিচারাধীন বন্দিকে জেলের কারা কর্মীরা জেলের অভ্যন্তরে পিটিয়ে খুন করেছে। এই ঘটনা প্রেসিডেন্সী জেলে ঘটছে। যাকে খুন করা হয়েছে তার নাম সোহরাব আলি গাজী। তার আত্মীয় স্বজনরা যখন এই ঘটনা জানতে পেরেছে, তাদের হাতে ডেড বডি দেওয়া হয়নি। পোস্ট মর্টেম করা হয়েছে, কিন্তু সেই রিপোর্টে ন্যাচারাল ডেথ বলা হয়েছে, স্বাভাবিক মৃত্যুর ঘটনা বলে ডাক্তার সার্টিফিকেট দিয়েছে এবং তার দেহটাকে কবরস্থ করে দেওয়া হয়েছে। আজকে জেলের ভিতরও নিরীহ মানুষ খুন হচ্ছে। যে বিচারাধীন বন্দি, তার বিচার শেষ না হলে সে দোষী সাব্যস্ত হয় না, কিন্তু সেই মানুষটাকে জেলের অভ্যন্তরে পিটিয়ে খুন করা হয়েছে। আজকে দেখা যাচ্ছে জেলের অভ্যন্তরে যে মানুষ বিচারের জন্য অপেক্ষা করছে তাদেরকেও খুন করা হচ্ছে এবং ফ্যাসিস্ট কায়দায় লাশ গুম করে দেবার চেষ্টা করা হচ্ছে। তার আত্মীয়স্বজনকে লাশ দেখতে দেওয়া হচ্ছে না। এই অমানুষিক অমানবিক, অগণতান্ত্রিক, ফ্যাসিস্ট আচরণের আমি তীব্র বিরোধিতা করছি। প্রতিকারকল্পে আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী এবং সরকারের কাছে আর্জি জানাচ্ছি।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৮৭ সাল থেকে আমি চেষ্টা করছি বালি থানা এবং লিলুয়া থানার দুটি এরিয়ার রিঅ্যাডজাস্টমেন্টের জন্য। বারবার প্রেসিডেন্সি কমিশনারের অফিস থেকে এরজন্য এস. পি. এবং ডি. এমের কাছে পাঠানো যে ফাইল তা হারিয়ে যায়। অবশেষে গত দু' বছর ধরে এটা ডি. আই. জি. হেড কোয়ার্টার, এস. আই.— এস. আহমেদের দপ্তরে পড়ে আছে। আমি ঠিক বুঝতে পারছি না এই অ্যাডমিনিস্ট্রেটিভ ল্যাকুনার অর্থটা কি? কেন এত দেরি হচ্ছে? একটা এলাকা, মধ্য জয়পুর, দক্ষিণ জয়পুর এটা লিলুয়া থানা থেকে বালি থানায় আসবে কারণ বালি থানা থেকে এটা তিন কিঃ মিঃ দূরে আর লিলুয়া থানা থেকে ১৫ কিঃ মিঃ দূরে। আর বালি থানা থেকে বামুনগাছি লিলুয়া থানায় যাবে কারণ এখানেও দূরত্ব অনুরূপ। এর কারণ, বর্তমানে যা অবস্থা রয়েছে তাতে সেখানকার অধিবাসীরা বিভিন্ন সময় বিশেষ করে রাত্রিবেলাতে কোনও ঘটনা ঘটলে পুলিশ স্টেশনের সাহায্য পান না। এই রিঅ্যাডজাস্টমেন্টের কেন এত দেরি হচ্ছে বুঝতে পারছি না। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে স্যার, মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোন্নগর হীরালাল পাল কলেজ যেটা আমার কেন্দ্রের নবগ্রামে অবস্থিত সেখানে দীর্ঘদিন ধরে স্থায়ী অধ্যক্ষ নেই, পদটি শূন্য রয়েছে। অবিলম্বে স্থায়ী অধ্যক্ষ সেখানে দেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। তা ছাড়া ঐ কলেজে ইতিহাস, বাংলা, অ্যাকাউনটেন্সীতে অনার্স থাকলেও পরিকাঠামো ও শিক্ষক থাকা

সত্ত্বেও ইংরাজি এবং কেমিস্ট্রিতে অনার্স কোর্স নেই। এই ইংরাজি এবং কেমিস্ট্রিতে অনার্স কোর্সের দাবি এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, নবগ্রাম হীরালাল পাল কলেজে স্থায়ী অধ্যক্ষ নিয়োগ করুন এবং ইংরাজি ও কেমিস্ট্রিতে অনার্স পাঠের ব্যবস্থা করুন।

**শ্রী কুমকুম চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই সভারও দৃষ্টি আকর্ষণ করতে চাই। বেহালায় আমার নির্বাচনী এলাকার মধ্যে বেশ কিছুদিন ধরে সমাজবিরোধীরা প্রচণ্ডভাবে সন্ত্রাস চালাবার চেষ্টা করছে। তারা সেখানে সাধারণ মানুষের উপর আক্রমণ করছে। ওরা কংগ্রেস দলের মদতপুষ্ট হয়ে ঐসব করছে। আপনারা শুনলে বিস্মিত হবেন যে, কংগ্রেস কাউন্সিলার, যিনি ১১৬ নম্বর ওয়ার্ড থেকে নির্বাচিত, তার নেতৃত্বে ঐসব তারা করছে। সেখানে বস্তির উপর তারা আক্রমণ করছে এবং বোমা ছুঁড়ে মারছে এবং তারফলে সেখানে ৭৫ বছরের এক বৃদ্ধার দেহে বোমার স্পিলন্টার ঢুকে গেছে। এসব ঘটনার সমস্ত ছবি আমাদের কাছে রয়েছে। এমন কি, সেখানে বস্তি ফেডারেশনের সেক্রেটারি শঙ্কর সিংকে না পেয়ে তার বাড়ির পোষা ছাগলের জিভ কেটে নিয়েছে, ছাগলকে তুলে আছাড় মেরেছে। এই যে সমাজবিরোধী—মেথর, রুনু, দুলাল, বাবু, ঘনা, এরা সবাই কংগ্রেস কাউন্সিলারের একান্ত অনুগত। এ সম্পর্কে আমাদের একটা সহযোগিতামূলক দৃষ্টিভঙ্গি নেওয়া দরকার, কারণ আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করবার দায়িত্ব শুধু আমাদের নয়, বিরোধী দলেরও তেমনিভাবে বিরোধীপক্ষের রাজনীতি যারা করেন, রাজ্যের আইন-শৃঙ্খলা এবং সমাজ জীবনে নিরাপত্তা রক্ষা করার দায়িত্বটাও তাদের রয়েছে। আমি তাদের অনুরোধ করব, আপনারা এগিয়ে আসুন যাতে এ ব্যাপারে একটা পরিষ্কার ব্যবস্থা গ্রহণ করা যায়! একদিকে আপনারা এখানে ডিসটার্ব করছেন, অপর দিকে বিভিন্ন অঞ্চলে, বিভিন্ন ওয়ার্ডে গণ্ডগোল করবার চেষ্টা করছেন। কিন্তু এই সভায় দাঁড়িয়ে আমি বলতে চাই, রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি রক্ষা করবার জন্য, গণতান্ত্রিক পরিস্থিতি রক্ষা করবার জন্য বিধানসভার অভ্যন্তরে এবং বাইরে জনগণকে সাথে নিয়ে লড়াই করছি। এ-ব্যাপারে আমরা আপোষহীন লড়াই করতে চাই যাতে এই রাজ্যে সমাজিবিরোধীরা মাথা উঁচু করে চলতে না পারে। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি শুনলে অবাক হবেন যে, একটা প্রশাসনিক ত্রুটির জন্য ডায়মণ্ডহারবার কেঁন্দ্রের মানুষজন কিভাবে বঞ্চনার শিকার হয়েছেন। আপনার মাধ্যমে সভায় জানাতে চাই, আপনারা ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্রের নাম শুনেছেন, আজকে ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্রের নাম পাল্টে নতুন নামকরণ করা হোক। তার কারণ হল, ফলতায় যে অবাধ বাণিজ্যকেন্দ্রটি তৈরি হয়েছে তাতে ফলতার থানার এক ডেসিমেল জায়গাও নেই সেখানকার কেউ সর্বহারা হননি, কিন্তু ডায়মণ্ডহারবার থানার দুটি গ্রাম পঞ্চায়েত—ভাদুর এবং কলাতলাহাট গ্রাম পঞ্চায়েতের মানুষ সর্বহারা হয়েছেন ঐ বাণিজ্যকেন্দ্রটি গড়ে তুলতে গিয়ে। ঐ বাণিজ্যকেন্দ্রটি ডায়মণ্ডহারবার থানার দুটি গ্রাম পঞ্চায়েতকে নিয়ে গড়ে উঠেছে এব তাকে কন্ট্রোল করছে ডায়মণ্ডহারবার থানা। আজকে ডায়মণ্ডহারবার থানা জমি দিল, সেখানকা

দুটি গ্রাম পঞ্চায়েতের মানুষ উদ্বাস্তু হলেন, সর্বহারা হলেন, আইন-শৃঙ্খলাগত সমস্ত দায়িত্ব থাকল ডায়মণ্ডহারবার থানার উপর, অথচ নাম হল ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্র। প্রশাসনিক ক্রটির জন্য এই যে বঞ্চনা এটা দূর করতে ঐ বাণিজ্যকেন্দ্রটির নাম 'ভাদুরা-কলাতলাহাট অবাধ বাণিজ্য কেন্দ্র' নাম চালু হোক। এই বিরাট একটা বঞ্চনা যাতে আর আমাদের সহ্য করতে না হয় তার সুবিচার পাই সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 – 12-50 P.M.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ এবং জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার দৌলতাবাদ থানায় ভৈরব নদীর উপর গড়মগাড়ী যে বাঁধ আছে সেই বাঁধ ৪-৫ বছর ধরে ভাঙতে ভাঙতে এবারে একেবারে নিশ্চিন্ন হয়ে গিয়েছে। এই বাঁধ হরিহরপাড়া, দৌলতাবাদ, নওদা, বহরমপুর এবং বেলডাঙ্গা, বহরমপুরের এই ৫ থানা এলাকার বন্যা প্রতিরোধ করে। প্রতি বছর বন্যার জল কমে যাবার পর থেকে অন্য বন্যা আসার সময় পর্যন্ত পঞ্চায়েত প্রধান থেকে শুরু করে পঞ্চায়েত সমিতির সভাপতি এবং আমি নিজে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বারে বারে আবেদন নিবেদন করেছি এই বাঁধ নির্মাণ করার জন্য। কিন্তু আজ পর্যন্ত সেই বাঁধ নির্মাণ হয় নি। নদী ভাঙন এমন পর্যায়ে পৌঁছেছ যে আসন্ন যে বর্ষাকাল আসছে তাতে একটা ভয়াবহ রূপ ধারণ করতে পাবে। অবিলম্বে এই বাঁধ নির্মাণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাগুইহাটি যে ভি. আই. পি. রোড আছে এখানে দেশবন্ধু নগরের সংযোগ স্থলে যে রাস্তাটি আছে সেই রাস্তাটি একেবারে নষ্ট হয়ে গিয়েছে। এই রকম একটা গুরুত্বপূর্ণ জায়গায় এই রকম একটা রাস্তা, তার কোনও অস্তিত্ব আছে বলে মনে হয় না। হাজার হাজার লোক এখান দিয়ে যাতায়াত করে। বড় বড় হাই-রাইজ বাড়ি তৈরি হয়েছে, প্রোমোটাররা বড় বড় বাড়ি তৈরি করেছে। কিন্তু রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। এই রাস্তা দিয়ে লরি যাচ্ছে, বড় বড় বাস যাচ্ছে, অটো রিক্সা যাচ্ছে, রিক্সা যাচ্ছে, গরুরগাড়ি যাচ্ছে এবং তার মধ্যে আবার বাজার। একটা জঘন্য অবস্থা সেখানে তৈরি হয়েছে। সেখানে আবার নূতন নূতন অফিস তৈরি হয়েছে, সেখানে সোনারবাংলার অফিস তৈরি হয়েছে। এখানে ডাক্তারখানা তৈরি হয়েছে, মানুষজনকে সেখানে যেতে হয়। ভাল ভাল লোক সেখানে বাস করছে। স্যার, আপনি নিজে তদন্ত করে দেখুন সেখানকার রাস্তার কি অবস্থা। এই রকম একটা গুরুত্বপূর্ণ রাস্তার কথা ভেবে, হাজার হাজার মানুষের কথা ভেবে আপনি পি. ডব্লু. ডি. মিনিস্টারকে এই রাস্তাটা সারাবার ব্যবস্থা করতে বলুন। এই রাস্তা মেরামত হলে সেখানকার মানুষ আপনাকে এবং মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাবে, সকলে খুশি হবে এবং দেশের লোক উপকৃত হবে।

**শ্রী নিকুঞ্জ পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে ১৫টি অঞ্চল পঞ্চায়েত আছে। তার মধ্যে ৬টি অঞ্চল সুন্দরবনের মধ্যে এবং বাকি ৯টি অঞ্চল নন-সুন্দরবনের

মধ্যে। এই ৬টি অঞ্চলে গ্রীষ্মকালে জল থাকে না, প্রচণ্ড জলকষ্টে মানুষ দিন যাপন করে, স্নানেরও জল পাওয়া যায় না। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন জানাচ্ছি যাতে এখানে ট্যাপ লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্পটি চালু করা যায় সেইমতো তিনি যেন ব্যবস্থা করেন এবং তাতে এলাকার মানুষ অত্যন্ত উপকৃত হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিষয়টিকে মানবিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখার জন্য অনুরোধ করছি। আপনি জানেন যে, এই রাজ্যে বহু মানুষ থ্যালাসেমিয়াতে আক্রান্ত হয়ে আছেন। এই রকম বহু মানুষ আমাদের কাছে আসেন আর্থিক সাহায্যের জন্য। একজন থ্যালাসেমিয়ায় আক্রান্ত রোগীর মাসে ওষুধ কেনার জন্য খরচ হয় ৬ হাজার টাকা। একটি বিদেশি ইনজেকশন, যার নাম ডিসপেরাল, এটি কিনতে লাগে ৭৫০ টাকা। অতীতে এই ইনজেকশনটির দাম ছিল ৪৫০ টাকা। থ্যালাসেমিয়া অ্যাশোসিয়েশনের পক্ষ থেকে মমতা ব্যানার্জিকে এর আগে বলা হয়েছিল সরকারি সাহায্যের জন্য। তিনি তখন দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলেছিলেন এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ভর্তুকি দেবার ব্যবস্থা করেছিলেন। বর্তমানে ওষুধটির দাম বেড়ে ৭৫০ টাকা হয়েছে। এতে কেন্দ্রীয় সরকারের ভর্তুকি আছে। আমি রাজ্য সরকারের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে, মানবিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখে থ্যালাসেমিয়া রোগের এই ওষুধটি, বিশেষ করে এই ইনজেকশনটি কেনার ক্ষেত্রে ভর্তুকি দেবার ব্যবস্থা করুন।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় স্পিকার জোহার। স্যার, আমার নির্বাচনী এলাকা হল বীনপুর। এটি আদিবাসী অধ্যুষিত এলাকা। এখানে একটি হাসপাতাল আছে। উক্ত হাসপাতালটির একটি গুরুত্বপূর্ণ সমস্যার সমাধানের জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাসপাতালটির নাম হল 'বীনপুর ব্লক মেডিক্যাল হসপিট্যাল।' বীনপুর এলাকায় ৫০ হাজার আদিবাসী মানুষের বাস এবং তাদের চিকিৎসার জন্য এটি হচ্ছে একমাত্র কেন্দ্র। স্যার, দীর্ঘদিন তত্ত্বাবধানের অভাবের কারণে গোটা হাসপাতালটির দেওয়াল ভেঙে ভেঙে পড়ছে, দেওয়ালগুলো সব ফেটে গেছে। অবস্থা এমন পর্যায়ে গেছে যে সেখানে ডাক্তারবাবুরা রোগীদের ভর্তি করতে ভয় পাচ্ছেন। চিকিৎসার অভাবে এলাকার মানুষজন মারা যাচ্ছে এবং ঘরে ঘরে কান্নার রোল পড়ে গেছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে, তিনি যেন যুদ্ধকালীন পরিস্থিতিতে বীনপুর ব্লক মেডিক্যাল হসপিটালটিকে সংস্কার এবং মেরামতের ব্যবস্থা করেন। বীনপুর এলাকায় ৫০ হাজার আদিবাসী মানুষজনের চিকিৎসার পরিসেবা কেন্দ্র হল এই বীনপুর ব্লক মেডিক্যাল হসপিটাল। দীর্ঘদিন যাবত এই হাসপাতালটির প্রতি রাজ্য সরকার কোনও গুরুত্ব দেন নি বলেই আজকে এটি এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি হাসপাতালটিকে অবিলম্বে সংস্কার এবং মেরামত করার জন্য দাবি জানাচ্ছি। আমি দাবি জানাচ্ছি এই কারণে যে, বামফ্রন্ট সরকার সম্পূর্ণভাবে আদিবাসীদের বিরুদ্ধে।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা রাজ্য জুড়ে কংগ্রেস দল সন্ত্রাস করছে। তাঁদের নেত্রীকে দেখা যাচ্ছে ৩৮ জন লোক নিয়ে বসে আছেন। প্রতিদিন পত্রিকাতে এটি বেরিয়েছে। আবার সাংবাদিকদের কেউ যখন সত্যি কথা লিখছেন তখন তাঁদের মা-বোন

তুলে গালাগালি করছে। স্যার, আমার জেলা নদীয়া। আমি পরশুদিন সেখানে গিয়েছিলাম। সেখানে পরশুদিন ৫টি বাড়ি লুঠ করেছে এবং ছাগল চুরি করে নিয়ে গেছে। পুলিশ ৮ জন কংগ্রেসিকে গ্রেপ্তার করেছে। তাদের কাছ থেকে ৩টি রিভালবার, ৪টি গুলি এবং ৮টি বোমা পাওয়া গেছে। গত ১৮/৬/৯৬ তারিখে প্রকাশ্য দিনেরবেলায় কংগ্রেসের নাম নিয়ে লুঠ করেছে। তারা কংগ্রেসের পতাকাও ব্যবহার করেছে। ওরা এখানে বলেন যে পুলিশ নাকি কাজ করে না। পুলিশ উক্ত ঘটনায় ৮জনকে গ্রেপ্তার করেছে। তাদের কাছ থেকে ৩টি রিভালবার সহ ৪টি গুলি ও ৮টি বোমা পাওয়া গেছে। এখানে দেখছি ওরা ধর্নায় বসেছেন, ৩৮ জন লোক সেখানে দেখা যাচ্ছে। কাগজে এটি বেরিয়েছে। আবার সাংবাদিকদের গালাগালি করছেন। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আবেদন জানাচ্ছি, আপনি গোটা রাজ্যের বিষয়টিকে দেখুন এবং দৃষ্টান্তমূলক শাস্তি দিন।

[12-50 – 1-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, নির্বাচনোত্তর সংঘর্ষ এবং সি. পি. এম'এর সন্ত্রাসের বিরুদ্ধে প্রতিবাদ স্বরূপ মমতা ব্যানার্জির অবস্থান সত্যাগ্রহ আজ নিয়ে ৬ দিনে পড়ল। আমাদের ২৫ জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। সি. পি. এম নির্বাচনের পর আমাদের ২৫ জন কংগ্রেস কর্মীকে খুন করেছে এবং তা গোটা রাজ্যে অব্যাহত আছে। এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমরা বলেছিলাম যে, রাজ্য সরকারের পক্ষে কোনও একজন প্রতিনিধি কিম্বা প্রশাসনের কোনও একজন প্রতিনিধি আন্দোলনকারিদের সঙ্গে কথা বলুন। স্যার, এটা নতুন কোনও দাবি নয়, নভেম্বর মাসে এসপ্যানেড ইস্টে কানোরিয়া জুট মিলের প্রফুল্ল চক্রবর্তী যখন আমৃত্যু অনশন করেছিলেন তখন মুখ্যমন্ত্রীর পক্ষে স্পেশ্যাল অ্যাসিস্টেন্ট টু চীফ মিনিস্টার শ্রী সুজিৎ পোদ্দার সেখানে ওই মঞ্চে গিয়েছিলেন এবং সরকারি পক্ষ থেকে তার আবেদন জানতে চেয়েছিলেন, কি কি দাবি-দাওয়া জানতে চেয়েছিলেন। ওই পটভূমিকায় প্রফুল্ল চক্রবর্তী রাজ্য সরকারের সঙ্গে কথাবার্তা বলে আন্দোলন প্রত্যাহার করেছিলেন। সুতরাং রাজ্য সরকারের পক্ষ থেকে প্রতিনিধি যায় না বলে পুলিশমন্ত্রী তথা বুদ্ধদেববাবু যেভাবে বিভ্রান্তি করছেন তাতে সংসদীয় গণতন্ত্রে কুঠারাঘাত করছেন। বুদ্ধদেববাবুকে অনুরোধ করছি যে, তিনি অ্যারোগ্যান্ডারি মনোভাব ছেড়ে দিন, অ্যারোগ্যাণ্ড অ্যাটিচিউট নিয়ে নতুন পুলিশমন্ত্রী হওয়ার পরে আজকে বাংলায় ২৫ জন কংগ্রেস কর্মী খুন হয়েছে, তাপস রায় বলছেন প্রায় ২৯ জন কংগ্রেস কর্মী খুন হয়েছে। স্বাভাবিকভাবেই একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। সেখানে বিরোধীদলের আন্দোলনকে মর্যাদা দেওয়া উচিত কারণ সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের একটা বিরাট স্থান। সেখানে সত্যাগ্রহ আন্দোলন করছেন এই প্রবল বর্ষণে যেখানে টোরেনটিয়াল সাওয়ার হচ্ছে এবং প্রাকৃতিক দুর্যোগ হচ্ছে, তারমধ্যে এই আন্দোলন চলছে এবং মানুষ সেখানে যাচ্ছে। এই আন্দোলন যদি এতেও সফল না হয় তাহলে জুলাই মাসে বাংলা বন্ধ আমরা ডাকতে বাধ্য। আমরা আজকে বিকাল ৫টার সময়ে রাজ্যপালের সঙ্গে দেখা করব, তার আগে সরকারি তরফে পুলিশ মন্ত্রী এই আন্দোলনকারিদের ডেকে পাঠাতে পারেন, এটাকে বুদ্ধদেববাবু প্রেস্টিজ ইস্যু করছেন, মন্ত্রী হিসাবে তিনি মনে করছেন যে, মমতা বন্দ্যোপাধ্যায়কে চিঠি লিখলে পার্টি ক্যাডারের কাছে তার দাম কমে যাবে। কিন্তু আপনারা জেনে রাখুন আগামীদিনে ওই মহিলাই আপনাদের আসনে বসবেন এবং পশ্চিমবঙ্গ

পরিচালনা করবেন। আর আপনারা আমরা যেখানে বসে আছি সেখানে বসবেন আর আমরা আপনাদের ওখানে বসব। সুতরাং আজকে আপনি যে নজির সৃষ্টি করলেন তা আগামীদিনকে কলঙ্কিত করবে। এবং সেই কলঙ্কময় অধ্যায় যাতে ভবিষ্যতে নজির হিসাবে সৃষ্টি না হয় সেটা আপনাকে দেখতে হবে। বুদ্ধদেববাবু এক মাসের মধ্যেই পুলিশ মন্ত্রী হিসাবে দায়িত্ব নিয়ে যা করছেন এবং যেভাবে কাজ করছেন তাতে তিনি সম্পূর্ণভাবে ব্যর্থ। বুদ্ধদেববাবু ইউ আর এ টোটালি ফেলিওর, অ্যাজ পুলিশ মিনিস্টার ইন দি স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল। আপনার ভূমিকাকে বিরোধীদল নিন্দা করছেন এবং আপনার চরিত্র উৎঘাটন করে আপনাকে মাটিতে নামাব।

**শ্রী কার্তিকচন্দ্র বাগ :** নট প্রেজেন্ট

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্বমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সরকারি পক্ষ থেকে খাজনা মকুবের জন্য কৃষকদের যে আবেদন করতে বলেছেন আমি বলছি ওই সময় সীমা একটু বাড়ানো হোক। এবং প্রচারের জন্য সরকারিভাবে ব্যবস্থা নেওয়া হোক এবং যাতে বলা হয় যে নির্দিষ্ট সময়ের পরেও আবেদন করতে পারে। আমার জেলা মুর্শিদাবাদে প্রায় ১০ শতাংশ মানুষও এই দরখাস্ত জমা দিতে পারেনি। আমার মনে হয় গোটা রাজ্যেরও এই অবস্থা। সুতরাং একটা নতুন করে সুযোগ দেওয়া হোক সময় সীমা বাড়িয়ে দিয়ে এবং যাতে তারা নির্দিষ্ট সময়ের মধ্যে দরখাস্ত জমা দিতে পারে। তাছাড়া প্রচারের জন্য ঢোলের মাধ্যমে প্রচার অভিযান চালানো হোক এই আবেদন। আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে রাখছি।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Speaker, Sir, I speak for the hundreds of villagers who reside in the villages like susuk-Santhar, yoksimtam, makum of Kalimpong Sub-division, which is a very remote place. On 20th June, some villagers met with an unfortunate accident at Samko Ropeway which is on the 31st National Highway as a result of which five persons died and five persons have been seriously injured out of which the condition of two persons is very serious. The ropeway is the principle mode of transport of that area. So, Hon'ble speaker, through you, Sir, I would like to draw the attention of the Hon'ble Chief Minister and the concerned Minister for adequate compensation for the families of the victims and also for restoration of the ropeway or make another mode of transport there.

**মিঃ স্পিকার :** মিঃ সিন্‌হা রোপওয়েটা কার ডিপার্টমেন্ট এর মধ্যে পড়বে?

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** এটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এর দেখার কথা।

**মিঃ স্পিকার :** উনি তো বললেন কয়েকজন মারা গিয়েছেন এই ব্যাপারে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টকে একটা স্টেটমেন্ট করতে বলুন, কি অবস্থা হয়েছে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** ঠিক আছে আমি বলব।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। আমার ভগবানগোলা বিধানসভা নির্বাচনী কেন্দ্রে ফুলপুর, কোলান, হাবাসপুর, রোরাহার, কুঠিয়ামপুর ৫টি উপস্বাস্থ্যকেন্দ্র আছে। বর্তমানে একটিতেও ডাক্তার নেই, কর্মচারীর সংখ্যা সীমিত। বিগত কংগ্রেস সরকারের সময় হাসপাতালগুলি চালু ছিল, বর্তমানে চালু নেই। ওখানে যে সমস্ত কর্মচারী আছে তারা সপ্তাহে একদিন এসে চলে যায়, ওখানকার গ্রামের দারিদ্র মানুষের স্বার্থে এই হাসপাতালগুলি চালু করা অত্যন্ত প্রয়োজন। আগে এখান থেকে গ্রামবাসীরা যে নূন্যতম চিকিৎসার সুযোগ পেতেন, বর্তমানে গ্রামের মানুষেরা সেই সুযোগ পাচ্ছেন না এই বামফ্রন্ট এর আমলে। যাতে এই সমস্ত হাসপাতালে কর্মচারী ডাক্তার নিয়োগ হয় এবং দরিদ্র মানুষেরা চিকিৎসার সুযোগ পায় এবং বিংশ শতাব্দীতে তাদের যাতে চিকিৎসার সুযোগ করে দেওয়া হয় তার জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহঃ হান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার রামপুরহাট বিধানসভা কেন্দ্রের মল্লারপুর থেকে সালবাজরা ১২ কি. মি. রাস্তা, তার মধ্যে ৪ কি. মি. রাস্তায় পীচ হয়েছে। তাও ১৫ বছর আগে। বাকি ৮ কি. মি. রাস্তা এখনও পর্যন্ত সরকার পীচ এর ব্যবস্থা করেনি। আমরা জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে জানতে পেরেছি, যেটায় গত ৯৪ সালে পীচ হওয়ার কথা হয়ে আছে, সেখানে পীচ রাস্তা না হওয়ার ফলে ঐ এলাকার মানুষ বর্ষাকালে যাতায়াত করতে পারছে না। ফলে তাদেরকে প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। বর্ষাকালে রাস্তাটিতে বাস চলাচল করতে পারে না। রাস্তাটিতে কোথাও ৬ ইঞ্চি, কোথাও দেড়ফুট গর্ত হয়ে আছে। এই ৮ কি. মি. এর মধ্যে ২টি অঞ্চল আছে, একটি হচ্ছে মাসোই আর একটি হচ্ছে কাসতোরা অঞ্চল, এই অঞ্চলে ৯৫ শতাংশ মানুষই হচ্ছে আদিবাসী। স্বাভাবিকভাবে আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই ওখানে সত্বর যাতে এই ৮ কি. মি. রাস্তায় পীচ হয়। ঐ এলাকার আদিবাসী মানুষদের যাতায়াত এর জন্য, ছেলেমেয়েদের স্কুল কলেজে যেতে যাতে অসুবিধা না হয় সেটা দেখার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি।

[1-00 – 1-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যে বিষয়টা নিয়ে বলব, সেই বিষয় নিয়ে এর আগেই হাউসে আলোচনা হয়েছে। গত বছর আমরা এই হাউসে লজ্জা প্রকাশ করেছিলাম জগমোহন ডালমিয়া ইডেনে ওয়ার্ল্ড কাপ কেলেঙ্কারি যা করেছিল সেই বিষয়ে। সেই দিনটা আমাদের বাংলার ইতিহাসে কলঙ্কের দিন। আজকে ঠিক তার উল্টোটা, আমাদের বাংলার একজন ক্রিকেটার সৌরভ গাঙ্গুলি লর্ডসে, পৃথিবীর সবচেয়ে ঐতিহ্যসম্পন্ন গর্বের মাঠে সে তার জীবনের প্রথম টেস্ট অ্যাপিয়ারেন্সে ১৩১ রান করে সেঞ্চুরি করেছে। সাথে সাথে সেইসব ভারতীয়দের সঙ্গে জায়গা করে নিল যারা প্রথম টেস্টে সেঞ্চুরি করেছিল, সেই মহম্মদ আজাহারউদ্দিন থেকে শুরু করে লালা অমরনাথ পর্যন্ত, আব্বাস আলি বেগ থেকে শুরু করে কৃপাল সিং পর্যন্ত। জগমোহন ডালমিয়া যে কলকাতার নাম ডুবিয়ে দিয়েছিলেন, সেই নামকে

আবার নতুন করে তুলে ধরলেন সৌরভ গাঙ্গুলি। আমি আপনার মাধ্যমে সৌরভকে অভিনন্দন জানাই। সৌরভের এই গর্ব তার মানসিক বিকাশকে সহায়তা করবে। কারণ তার সামনে এখনও কঠিন জীবন পড়ে আছে। ভারতের হয়ে সে আরও বড় বড় ইনিংস দেশকে উপহার দেবে এবং ভারতের সম্মানকে আরও উঁচুতে তুলে ধরবে।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা সুন্দরবন, সেখানে প্রতি বছর নদী বাঁধ সম্পর্কে আমাদের বলতে হয়। সম্প্রতি ঝড়ো বাতাস ও বৃষ্টি হয়ে গেল এবং রায়মঙ্গল, কালিন্দী, ইচ্ছামতী নদী বাঁধ ভেঙ্গে গেছে। এই মুহূর্তে সেচ দপ্তর এই ব্যাপারটাকে যদি অধিকতর গুরুত্ব না দিয়ে বাঁধগুলোর মেরামতি করা না হয়, তাহলে সুন্দরবন এলাকার গত বছর-এর মতো এই বছরে নদীর জলে ডুবে যাবে, যে সমস্ত জমিগুলোতে ধান উৎপাদন হয় সেখানে ফসল উৎপাদন হবেনা, সুন্দরবনের মানুষের দুর্দশা আরও বাড়বে, ঘরবাড়ি ভেসে যাবে। গত বছর শ্রাবণ মাসে সুন্দরবন এলাকায় নদীতে জলোচ্ছ্বাস-এর ফলে নদী বাঁধ ভেঙ্গে গিয়েছিল সেখানকার মানুষের ঘরবাড়ি ভেঙ্গে যায়। এই বছর নদীর নোনা জল যদি ঢুকে যায় তাহলে মানুষের ব্যাপক ক্ষতি হবে। এই ব্যাপারটি সুন্দরবনের জ্বলন্ত সমস্যা। শুধু সুন্দরবন নয় উত্তরবঙ্গের নদীগুলোরও একই অবস্থা। এই সমস্যাকে গুরুত্ব দিয়ে দেখা দরকার এবং কেন্দ্রে বন্ধু সরকার গঠিত হয়েছে তাদের সঙ্গে আলাপ-আলোচনা করে একটি সুষ্ঠ পরিকল্পনা নেওয়া দরকার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে আমার নির্বাচনী এলাকা চাপদানি, সেখানে গত পরশু দিন থেকে শ্রমিকরা কাজ না পাওয়ার জন্য অ্যাঙ্গাস জুটমিল বন্ধ হয়ে গেছে। সেখানে শ্রমিকদের কাজের সময় কমিয়ে দেওয়া হয়েছিল। আট ঘন্টার পরিবর্তে তাদের কাজের সময় পাঁচ ঘন্টা করে দেওয়া হয়েছে। তাদের তিন ঘন্টার মাইনে থেকে বঞ্চিত করা হচ্ছিল। তার ফলেই তাদের আন্দোলনে নামতে বাধ্য করা হয়, ফলে গত পরশুদিন থেকে জুটমিলটি বন্ধ করে দেওয়া হয়।

গতকাল জেলা প্রশাসন অ্যাঙ্গাস জুট মিল নিয়ে আলোচনায় বসেছিলেন কিন্তু কোনওরকম সুরাহা হয় নি। প্রায় পাঁচ হাজার লোক এখানে কাজ করতেন। আজ তারা সবাই বেকার হয়ে পড়েছেন। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করছি, অবিলম্বে হস্তক্ষেপ করার জন্য। শ্রমিকপক্ষ, মালিকপক্ষ ও ইউনিয়নের সবাইকে নিয়ে একটা ত্রিপাক্ষিক বৈঠক করা হোক অ্যাঙ্গাস জুট মিলকে চালু করার জন্য।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** স্যার, আজকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্যদের দৃষ্টি আকষণ করছি। আজকে সকালবেলা একটা পেপার পড়ছিলাম এবং পড়তে গিয়ে চমকে উঠলাম। বিরোধীপক্ষ তাঁদের রাজনৈতিক দায়িত্ব পালন করবেন ঠিকই কিন্তু দায়িত্ব পালন করতে গিয়ে তারা কি অবস্থা করছেন। তারা সংবাদপত্রের স্বাধীনতার উপর হস্তক্ষেপ করছেন। মঞ্চে ধর্না দিচ্ছেন তো দিচ্ছেন কিন্তু তাঁদের নেত্রী সাংবাদিকেদের প্রতি অশালীন অভদ্রজনোচিত কথাবার্তা বলছেন, সংবাদপত্রের কন্ঠরোধ করবার চেষ্টা করছেন। আজকে সার্কাস ফেল করেছে

বলে সার্কাস জাগানোর জন্য এইরকম একটা ব্যবস্থা নিচ্ছেন। সংবাদপত্রের কণ্ঠরোধ করা যায় না। ৭৫ সালের শ্রীমতী ইন্দিরা গান্ধী, তৎকালীন প্রধানমন্ত্রী প্রেস সেন্সারশীপ চালু করেছিলেন। তখনও পারেন নি। ভারতবর্ষের প্রেসের কণ্ঠরোধ করা যায় না। ভারতবর্ষের মানুষকে দমিয়ে রাখা যায় না। আজকে কোথায় কি ঘটনা ঘটছে সেটাকে নিয়ে এসে ব্যক্তিগত ঝগড়ায় রূপান্তরিত করছেন এবং সংবাদ পত্রের কণ্ঠরোধ করতে চেষ্টা করছেন। আমরা এর তীব্র নিন্দা করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। হীরাপুর কেন্দ্র থেকে আমি নির্বাচিত হয়েছি। দীর্ঘদিন ধরে, দীর্ঘ ২০ বছর ধরে এখানে একটাও উর্দু উচ্চ শিক্ষা প্রতিষ্ঠান নেই। বিশেষত মুসলিম মেয়েরা ৭ থেকে আট কিলোমিটার দূরে পড়তে যায়। পরিবহনেরও কোনও ব্যবস্থা নেই। তাই এই হাউসে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে অবিলম্বে হীরাপুর বিধানসভা কেন্দ্রে একটি উর্দু উচ্চ বিদ্যালয় স্থাপন করা হোক। যাতে এই মুসলিম মেয়েরা আরও এগোনোর সুযোগ পেতে পারে।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পশ্চিমবঙ্গের মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা এলাকার মধ্যে একটা গুরুত্বপূর্ণ জায়গা হল তেলেনিপাড়া। এই এলাকায় সন্ধ্যের পর যাতায়াত ব্যবস্থা এক ভয়ঙ্কর অবস্থায় পরিণত হয়। মানুষ সন্ধ্যের পর রাস্তায় বোরোতে পারে না। ৪-৫ জন দুষ্কৃতি, সমাজবিরোধী—তারা সরকারের মদতপুষ্ট হয়ে পুলিশের সহযোগিতায় যেকোনও বাড়িতে গিয়ে, রিভলবার, পিস্তল নিয়ে টাকা-পয়সা চাইছে। কাউকে মারধর করছে। এব্যাপারে পুলিশকে জানিয়েও কোনও সুরাহা হয় নি পুলিশ সেখানে নিষ্ক্রিয়। এই এলাকা হিন্দু-মুসলমানের এলাকা এবং একটা শিল্পাঞ্চল। এখানে যখন-তখন দাঙ্গা বেঁধে যেতে পারে। এর আগেও বহুবার এখানে দাঙ্গা হয়েছে। ভিখারি পাসোয়ানকে নিয়ে যে তদন্ত হচ্ছে, সেই ভিখারি পাসোয়ান এই তেলেনিপাড়ার লোক। এই এলাকায় সন্ধ্যের পর কোনও রিক্সা যেতে ভরসা পায় না। ব্যবসায়ীরা সন্ধ্যের পর দোকান-পাট বন্ধ করে দেয়। চৌধুরী কানহাইয়া, গৌর, কেষ্ট, বিস্টু, শ্যামল এই সব সমাজবিরোধীরা সেখানে সমাজবিরোধীমূলক কাজকর্ম করছে। আমি মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যে, তেলেনিপাড়ায় যে পুলিশ ফাঁড়ি আছে সেই পুলিশ ফাঁড়ির সঙ্গে সমাজবিরোধীদের গোপন আতাঁত বন্ধ করে, অবিলম্বে এই এলাকার সমাজবিরোধীমূলক কাজকর্ম বন্ধ করার দিকে দৃষ্টি দেওয়া হোক।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নরঘাটের নন্দীগ্রামের ৩নং ব্লকে একটা জলপ্রকল্প আছে। এই জলপ্রকল্পের জন্য যে বিদ্যুতের সংযোগ আছে তার অবস্থা অত্যন্ত খারাপ। এদেশে বসন্ত আসে, বিদেশির বেড়াবার ছলে। আমার এলাকায় বিদ্যুতের অবস্থা ঠিক সেইরকম। কখন আসে, কখন যায় তার কোনও ঠিক-ঠিকানা নেই। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই জলপ্রকল্পের জন্য একটা জেনারেটর

পাঠিয়ে দেন এর ফলে এখানকার মানুষ জলপান করতে পারছে। কিন্তু কিছুদিন ধরে ডিপার্টমেন্ট থেকে বার বার লোক যাচ্ছে ঐ জেনারেটরটি আনার জন্য। ঐ জেনারেটরটি আনলে আবার ওখানে জলের কষ্ট দেখা দেবে। আমি সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যতক্ষণ পর্যন্ত রে-পাড়া সাব-স্টেশন এবং হলদী নদীর উপর ২টো টাওয়ার তৈরি না হচ্ছে ততক্ষণ পর্যন্ত যেন ওই জেনারেটরটা ওই অঞ্চল থেকে সরানো না হয়।

**শ্রী বুদ্ধদেব ভকত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন ক্ষেত্র ঝাড়গ্রাম বিধানসভা এলাকার শালবনী ব্লকে দেব নদী আছে। ওই এলাকায় সেচের কোনও স্কীম নেই। বর্তমানে যদি দেব-নদী সেচ প্রকল্প রূপায়ণ করা যায় তাহলে ওই এলাকার পিছিয়ে পড়া মানুষ আদিবাসী মানুষদের অর্থনৈতিক অবস্থার অনেক উন্নতি হবে। ওই এলাকার আদিবাসী মানুষদের প্রতি বছর ধান, গম প্রভৃতি শস্য জলের অভাবে নষ্ট হচ্ছে। বামফ্রন্ট সরকার গত ১৯ বছর ধরে সব জায়গায় সেচের ব্যাপারে অগ্রাধিকার দিয়েছেন, কয়েকটি জায়গায় রিভার পাম্প করেছেন। কিন্তু কংগ্রেসি দুর্বৃত্তরা যন্ত্রপাতি চুরি করে নেন, ফলে সেইসব মেশিনগুলো চলছে না। অবিলম্বে যাতে দেব-নদী সেচ প্রকল্প রূপায়ণ করা যায় তার জন্য আমি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয় অবগত আছেন, আসানসোল শহরকে কলকাতার পরে বলা হয়। সেখান থেকে যে রিসোর্সেস কলকাতায় আসে, তার প্রতিদানে সেই তুলনায় দেওয়া হয় না। আসানসোল শহরে তিন লক্ষ লোকের বাস, তার মধ্যে হিন্দি ভাষাভাষি ৭০ হাজার। সেখানে একটাই হিন্দি স্কুল। আসানসোল বেলপাড়ায় একটি হিন্দি স্কুল স্থাপন করার ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী গুরুপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চন্দ্রকোনা বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত নবাগত সদস্য হিসাবে, আপনার মাধ্যমে আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি জেনেছি আমার জেলার খড়গপুরে রাজ্য সরকার এস. ডি. জে. এম., মুন্সেফ কোর্ট স্থাপন করতে যাচ্ছে। এও জেনেছি, ওই কোর্ট একটি মার্কেটের অভ্যন্তরে কয়েকটি ঘর নিয়ে চালু হবে। তা যদি হয় এবং লাইব্রেরি, আইনজীবীদের বসার ব্যবস্থা, কাস্টডি, ইত্যাদি যদি সেইরকম ভাবে না হয়, তাহলে আইনজীবীদের মধ্যে স্বাভাবিকভাবেই অসন্তোষ বাড়বে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে, ঐ কোর্ট যখন স্থাপন হতেই যাচ্ছে, তার জন্য একটা পরিকাঠামো যেন করা হয়।

**শ্রী দেবীশঙ্কর পাণ্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, নির্বাচনের পর থেকে আমার এলাকায় কংগ্রেস কর্মীদের উপর সি. পি. এম.-এর অত্যাচার চলছে নিরবচ্ছিন্নভাবে। বহু ঘর-বাড়ি ভেঙে দেওয়া হয়েছে, লুঠপাট করা হয়েছে। কিন্তু সবচেয়ে নারকীয়, সবচেয়ে বর্বরতম ঘটনা ঘটেছে গতকাল, নন্দীগ্রাম থানায়, কেন্দ্রমারী গ্রামে। সেখানে নমিতা রাণী মাইতি গত নির্বাচনে কংগ্রেসের হয়ে

প্রচার চালিয়েছিলেন। এই অপরাধে তার প্রতি অশোভন উক্তি করা হচ্ছিল, ভয় দেখানো হচ্ছিল। তিনি থানায় অভিযোগ দায়ের করেছিলেন। সেই অভিযোগের ভিত্তিতে গত পরশু নন্দীগ্রাম থানার ও. সি. উভয় পক্ষের প্রস্তাবিত আলোচনা ডেকেছিল। তার নোটিশ সি. পি. এম. নেতাদের হাতে পৌছনোর সঙ্গে সঙ্গে গতকাল নমিতা মাইতি যখন মাঠে গরু বাঁধছিল, তাকে ঘিরে ধরে, চুলের মুঠি ধরে মারতে মারতে সম্পূর্ণরূপে বিবস্ত্র করে ফেলে। ঐ মহিলা যখন লজ্জা নিবারণের জন্য আশ্রয় খুঁজছে, ভয়ে স্যার, কোনও বাড়ির দরজা খোলেনি। অবশেষে একটি বাড়িতে সে আশ্রয় নিতে সক্ষম হয়। কিন্তু সেই বাড়ি ঘেরাও করেও অত্যাচার চলে। কোনও রকমে একটি পরনের কাপড় যোগাড় করে তিনি যখন পুলিশ স্টেশনে গিয়ে কান্নাকাটি করেন, থানা থেকে পুলিশ পাঠানো হয়। সেই পুলিশের সামনেই সি. পি. এম. তাণ্ডব চালায়। তারপর পরিস্থিতি আরও চরমে ওঠে, তাকে এবং তার স্বামীকে হত্যার হুমকি দেওয়া হতে থাকে। এই অবস্থায় গত কাল তারা গ্রাম ছেড়ে চলে যেতে বাধ্য হয়। তাকে আমি এখানে নিয়ে এসেছি, তার মাথার চুল কেটে দেওয়া হয়েছে, সেই কাটা চুল নিয়ে তিনি বাইরে অপেক্ষা করছেন। আপনি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলুন, তিনি নিজের কানে তার কাছ থেকে শুনুন কিভাবে তার উপর অত্যাচার হয়েছে। এটা কি দুঃশাসনের যুগ, একটা বিবস্ত্র মহিলা মাঠের পথ ধরে ছুটছে আশ্রয়ের জন্য আর তার পেছনে পেছনে নর দানবরা ছুটছে! এই অত্যাচারের ফলে সেখানে কংগ্রেস কর্মীদের নাভিশ্বাস উঠছে। স্যার, আমি যদি মিথ্যা কথা বলে থাকি, হাউসকে যদি ভুল পথে পরিচালিত করে থাকি, তাহলে নিরপেক্ষ তদন্ত করা হোক। যদি হাউসকে বিভ্রান্ত করে থাকি, তাহলে যে শাস্তি আমার প্রাপ্য তা মাথা পেতে নেব। নন্দীগ্রামে এই যে অবস্থা চলছে, নামিতা মাইতির উপর এই যে বর্বর অত্যাচার হল, এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য দাবি জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পত্র-পত্রিকা খুলে প্রত্যেকদিন পশ্চিমবাংলায় খুন, লুঠ, রাহাজানি পড়তে পড়তে আমরা ক্লান্ত, সেই সময় দেখছি এই কলকাতার বুকেও তা ছড়িয়ে পড়ছে। সূর্য সেন স্ট্রিটে একজন হোটেল মালিক সারাদিন পরিশ্রমের পর যখন ঘুমোচ্ছে, সেইসময় দুর্বৃত্তরা তাকে টুকরো টুকরো করে খুন করেছে। স্যার, আমাদের টালিগঞ্জে গত পরশুদিন সন্ধ্যা সাতটার সময় একটা দোকান থেকে ৭০ হাজার টাকা লুঠ হয়। এ সম্বন্ধে লেক থানায় জানানো হয়েছে। স্যার, কলকাতায় ডাকাতি হচ্ছে আর পুলিশ কমিশনার লর্ডসে বসে ক্রিকেট দেখছেন। কলকাতার আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভেঙ্গে পড়েছে—অথচ পুলিশ কমিশনার লর্ডসে বসে খেলা দেখছেন।

(এই সময় বক্তার মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, বেশ কয়েকদিন ধরে বীরভূম জেলা পূর্ণ সাক্ষর হিসাবে ঘোষিত হয়েছে। স্যার, সেখানে ছাত্র-ছাত্রীর সংখ্যা বেড়ে গেছে। কিন্তু সেই হারে বই গিয়ে পৌঁছচ্ছে না। পড়াশোনার ক্ষতি হচ্ছে। যে রিকুইজিশন জেলা থেকে, পঞ্চায়েত থেকে, স্কুল থেকে দেওয়া হচ্ছে—সেটা তো পাঠানো হচ্ছেই না

উপরন্তু ২/৫/১০-টা বই যা পাঠানো হচ্ছে তাও ৬ মাস অতিক্রম করে যাচ্ছে। বিশেষ করে প্রথম থেকে পঞ্চম শ্রেণীর পাঠ্যপুস্তক পাঠানোর ব্যাপারে এটা ঘটছে। এবিষয়ে আমরা উদ্বিগ্ন। আমরা ডি. আই., এস. আই.-কে বলেছি, কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমি বলতে চাইছি, এই ধরনের বৈষম্যের ফলে পাঠ্য-পুস্তকের সরবরাহের পড়াশোনার ক্ষেত্রে অব্যবস্থা সৃষ্টি হচ্ছে এবং অভিভাবকদের মধ্যে বিক্ষোভের সৃষ্টি হচ্ছে এবং এটা সামাল দেওয়া মুশকিল হচ্ছে। এবিষয়ে আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে বিকেল ৫-টার সময় মহামান্য রাজ্যপাল শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায়ের ধর্নার ফলে উদ্ভুত পরিস্থিতি নিয়ে কংগ্রেস বিধায়কদের সঙ্গে আলোচনা করতে সম্মত হয়েছেন। শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায়ের আন্দোলনকে কেন্দ্র করে আমরা মহামান্য রাজ্যপালকে বলতে যাব, আইনশৃঙ্খলা পরিস্থিতি যেভাবে পদদলিত হচ্ছে এবং অরাজকতা চলছে তাতে তিনি কনিস্টিটিউশনাল হেড হিসাবে যেন তাঁর বলিষ্ঠ মতামত দেন। এবং প্রয়োজন হলে কেন্দ্রকে জানাতে পারেন। আবার প্রয়োজনে মহামান্য রাজ্যপাল রাজ্য সরকারের মুখ্যমন্ত্রীকে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতির জন্য রাজভবনে ডেকে পাঠান। একথাগুলো আমরা রাজ্যপাল মহাশয়কে জানাতে যাচ্ছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ফলে গোটা দেশে বেকার সংখ্যা .....

**(এই সময় কংগ্রেস সদস্য শ্রী তাপস ব্যানার্জি বক্তাকে বাধা দিতে থাকেন এবং বলেন যে, এ বিষয়ে একটু আগে তাঁকে বলতে বাধা দেওয়া হয়েছে।)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ তাপস ব্যানার্জি বসুন। কোনও মেম্বার যদি কোনও কিছু বলে থাকেন তাহলে আপনি আমাকে বলুন, আমার দৃষ্টি আকর্ষণ করুন। মেম্বারের সঙ্গে ডাইরেক্ট করবেন না। এই ভাবে হাউস চলতে পারে না। আমি বারবার বলেছি, একটা প্রসিডিওর আছে, নিয়ম আছে। কোনও মেম্বার কমেন্ট করলে আপনি আমার দৃষ্টি আকর্ষণ করুন রিমেডি হবে, না হলে তখন বলবেন। কোনও মেম্বার এইভাবে উদ্ভট কথা বলবেন না। এটা ঠিক নয়।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের নয়া আর্থিক নীতির ফলে দেশে বেকারের সংখ্যা বাড়ছে। এই বেকারদের যে যন্ত্রণা সেটা বুঝেই পশ্চিমবঙ্গ সরকার স্বনিযুক্তি বিভিন্ন প্রকল্প নিয়েছে, সেসরু, প্রধানমন্ত্রী রোজগার যোজনা। এই স্কীমগুলি ব্লক লেভেলে একটি কমিটি হয়েছে, সেখান থেকে ব্যাঙ্কে যায়। এই বেকার ছেলেদের ব্যাঙ্কে যেতে হয় এবং সেখানে ঘুরে ঘুরে তাদের পায়ের জুতোর শুকতলা খয়ে যাচ্ছে এবং তিন, চার বছর হয়ে যাচ্ছে ব্যাঙ্ক লোন দিচ্ছে না, ব্যাঙ্ক বলছে ওই স্কীম পাল্টাতে হবে। আমি এই সভায় আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং বলছি যাতে এই বেকার ছেলেরা এর হাত থেকে অব্যাহতি পায় তার জন্য এবং এই কার্যক্রম যাতে সফলভাবে হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল শহর একটি শিল্পাঞ্চল। কিন্তু বর্তমানে ওখানে পাওয়া ক্রাইসিস চলছে। সন্ধ্যা হলেই পাওয়ার বন্ধ হয়ে যায় এবং রাত্রে আসে। তাই মাননী বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে এই পাওয়ার ক্রাইসিস দূর করার জন্য বিশে ব্যবস্থা নেন।

**শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূ বিষয়ের উল্লেখ করছি, সেটা হচ্ছে বর্ধমান জেলার ওখড়া কেন্দ্রে অণ্ডাল থানায় যে দামোদ নদী আছে. সেই দামোদর নদীর উপর পাশে কিছু গ্রাম আছে ১০০ গজ, ২০০ গজ দূ দূরে। যে ভাবে নদীর ভাঙন হয়েছে এবং তাকে যদি রোধ করা না যায় তাহলে বড় ধরনে বন্যা দেখা দিলে এখানে দুইটি গ্রাম একটি শ্রীরামপুর অপরটি রামপ্রসাদপুর এগুলি নিশ্চি হয়ে যাবে। অবিলম্বে এটা রোধ করার জন্য সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এব অনুরোধ জানাচ্ছি।

(At this stage the House was adjourned at 1.28 p.m. till 2.30 p.m.)

**(After Adjournment)**

## GENERAL DISCUSSION ON BUDGET

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের আনা বাজেট প্রপোজালের বিরোধিত করে আমি আমাদের দল থেকে আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি।

স্যার, এই বাজেট প্রস্তাবের মধ্যে দিয়ে সি. পি. এম দলের যে ইনার কন্ট্রাডিকশন, যে বৈপরীত্য তার প্রকাশ ঘটেছে। একদিকে সি. পি. এম-এর কেউ, যেমন জ্যোতিবাবু কেন্দ্রে ইউ. ডি. এফ.-এর সাথে মিলে প্রধানমন্ত্রী হতে চাইছেন। আর অন্য দিকে তাঁর পার্টির লোকেরা—বিশেষ করে পশ্চিম বাংলার তাঁকে প্রধানমন্ত্রী হতে দিচ্ছে না। এই যে দু'দিবে হাঁটা, এটা অসীমবাবুর বাজেট বক্তৃতায় প্রতিফলিত হয়েছে।

বাজেটের প্রথম অংশটা যদি কেউ পড়েন তাহলে তিনি দেখবেন যে, সেই পুরনো বস্তা পচা কথা, যা গত ১০ বছর ধরে আমরা শুনছি। সেই একই ভূমি সংস্কার, বর্গাদারদের নাম রেকর্ড করেছি, এই ধরনের কথা। আর কেন্দ্রে মনমোহন সিং-এর গৃহীত নতুন অর্থনীতির সমালোচনা তাঁর বক্তৃতার প্রথম অংশটা জুড়ে রয়েছে। এগুলো আমরা গত ৫ বছর ধরেই শুনছি। এটা আমাদের কাছে কোনও নতুন কিছু লাগছে না। কিন্তু বাজেটের পরের অংশটায়, সেখানে আবার অসীমবাবু নিজের রাস্তার বাইরে গিয়ে মনমোহন সিং-এর রাস্তায় হেঁটেছেন শিল্পপতিদের কাছে প্রশংসা পাবার জন্য। স্টেটসম্যান-এ হেডিং ছিল, 'ইণ্ডাস্ট্রি হেলস স্টেট বাজেট।' টেলিগ্রাফ বলছে, 'ইণ্ডাস্ট্রি ফাইণ্ডস বাজেট ইনভেস্টর ফ্রেণ্ডলি।' ইনভেস্টের ফ্রেণ্ডলি। তাহলে সি. পি. এম-এর অসীমবাবু প্রথম অংশটায় সেই পুরনো কথাগুলো বলে পার্টি ক্যাডারদের সন্তুষ্ট রাখছেন। আর পরের অংশটায় অসীমবাবু জ্যোতিবাবুর নতুন রাস্তায় চলে

ইনভেস্টরদের কাছে ফ্রেণ্ড হবার চেষ্টা করছেন। ইংরাজিতে একটা কথা আছে—'উইল দি রিয়েল পারসন স্ট্যাণ্ড—আপ?' আমি জিজ্ঞাসা করতে চাই, উইল দি রিয়েল অসীম দাশগুপ্ত স্ট্যাণ্ড আপ? আমি জানতে চাইছি কোনটা আসল অসীমবাবু? টিপিক্যালি এ সি. পি. আই. (এম) ম্যান গিভিং ইন টু মনমোহন সিং'স লিবারালাইজেশন—কোনটা আসল?

বাজেটের প্রথম অংশে একটা চ্যাপটার জুড়ে উনি মনমোহন সিং-এর অর্থনৈতিক নীতির সমালোচনা করেছেন। স্যার, আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, অসীমবাবু ইকনমিক ফিগারগুলোকে পাঞ্চ করে এমন সব পারসেনটেজ করেছেন, লোকে মনে করবে যে, সত্যিই মনমোহন সিং-এর নতুন অর্থনীতির ফলে পাঁচ বছরে দেশের সর্বনাশ হয়েছে। আমাদের তাই বাধ্য হয়ে কিছু ফিগার আপনার সামনে রাখতে হচ্ছে।

মনমোহন সিং-এর নতুন অর্থনীতি পাঁচ বছরে উন্নয়নের হার বাড়িয়েছে; কাজের সুযোগ সৃষ্টি করেছে; দারিদ্র কমিয়েছে; রপ্তানি ব্যাপকভাবে বাড়িয়েছে এবং মুদ্রাস্ফীতি রোধ করেছে—আমার তথ্য তা প্রমাণ করবে। ১৯৯১-৯২ সালে জি. ডি. পি.—উন্নয়নের হার ছিল ৪%। ১৯৯৫-৯৬ সালে সেটা এসে দাঁড়িয়েছে ৬.২%। এইট্‌থ প্ল্যানের শেষ বছরে ৫.৭ পারসেন্ট গ্রোথ হয়েছে সারা দেশের অর্থনীতিতে। একে অসীমবাবু ব্যর্থতা বলবেন মনমোহন সিং-এর অর্থনীতিকে? ১৯৯১-৯২ সালে সংকট সত্ত্বেও ১৯৯৩-৯৪ সালে জনসংখ্যার মাত্র ১৯ শতাংশ যেখানে দারিদ্রসীমার নিচে ছিল—এই যে ন্যাশনাল সাম্পেল সার্ভের ফিগার তাতে দেখা যাচ্ছে, সারা দেশে কৃষি মজুরের মজুরি ১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত ৫.১ শতাংশ বেড়েছে। এর ফলে গরিব মানুষের অবস্থা ভাল হয়েছে। নতুন কর্মসংস্থান—১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত বছরে ৬৩ লক্ষ কাজ সৃষ্টি হয়েছে। ১৯৯৪-৯৫ সালে ৭২ লক্ষ নতুন কাজ সৃষ্টি হয়েছে। যেখানে ৮০ দশকে বছরে ৪৮ লক্ষ কাজ সৃষ্টি হত। অর্থনৈতিক সংস্কার যদি না হত তাহলে গরিব মানুষের অবস্থা আরও খারাপ হত। অর্থনৈতিক সংস্কারের ফলেই রপ্তানি বাণিজ্য কয়েকগুণ বেড়েছে। ১৯৯১-৯২ সালে এক্সপোর্ট কম ছিল। ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালে এক্সপোর্ট ১৯ শতাংশ হারে বেড়েছে। ১৯৯৫-৯৬ সালে ২৪ শতাংশ হারে বেড়েছে। পৃথিবীর মধ্যে এটা একটা রেকর্ড। এবার ফরেন ডিরেক্ট ইনভেস্টমেন্ট বা বিদেশি বিনিয়োগ—১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে ১০০ শতাংশ হারে বেড়েছে এবং পশ্চিমবাংলাও এর অংশ পেয়েছে। আমাদের দেশে প্রত্যক্ষ বিদেশি বিনিয়োগ বাড়ার ফলে বৈদেশিক মুদ্রার ভাণ্ডার যেখানে ১ বিলিয়ন ডলার ছিল বা ৩ হাজার কোটি টাকা দাঁড়িয়েছিল ১৯৯১ সালে সেখান থেকে কংগ্রেসের ৫ বছরের রাজত্বে ১৬.৩ বিলিয়ন ডলারে এসে দাঁড়িয়েছে, জানুয়ারি ১৯৯৬ সাল পর্যন্ত। অসীমবাবু এখানে উল্লেখ করেছেন বিদেশি ঋণের বোঝা বেড়েছে। কিন্তু বিদেশি ঋণ নেবার হার কমে এসেছে। মার্চ—১৯৯১ সাল থেকে সেপ্টেম্বর ১৯৯৫ সাল পর্যন্ত বছরে ২.২ বিলিয়ন ডলার গ্রোথ অফ ডেবট হয়েছে, যেখানে আগের ৫ বছরে ছিল বছরে ৪.৯ বিলিয়ন ডলার। তারফলে বৈদেশিক ঋণ বাড়ার হার কমে গেছে। তারপর সবচেয়ে বড় কৃতিত্ব হল, নতুন অর্থনীতি। বার্ষিক মুদ্রাস্ফীতির হার যেখানে ১৭ শতাংশ, আগস্ট ১৯৯১ সালে ছিল, সেখানে জানুয়ারি, ১৯৯৬ সালে এসে দাঁড়াল ৫ শতাংশে। কৃষি উৎপাদনের হার ৪ শতাংশ করে বাড়ছে। ১৯৯৫-৯৬ সালে খাদ্য-উৎপাদন হয়েছে ১৯০ মিলিয়ন টন আর

পাবলিক ফুড স্টক যেটা সেটা এসে দাঁড়িয়েছে ২৪.৬ মিলিয়ন টনে জানুয়ারি ১৯৯৬ সালে। ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ বা শিল্প বৃদ্ধির হার অস্বাভাবিক বেড়েছে। ১৯৯৪-৯৫ সালে ছিল ৮.৬ শতাংশ আর এপ্রিল থেকে সেপ্টেম্বর ১৯৯৫ সালে ১২ শতাংশ হারে ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ বেড়েছে। এটাকে অসীমবাবু নতুন অর্থনীতির ফেলিওর বলবেন কিনা জানি না ওনার হিসাব অনুযায়ী? আগ্রহের ব্যাপার, স্মল স্কেল সেক্টারে গ্রোথ বড় শিল্প থেকে আরও তাড়াতাড়ি বেড়েছে। এটা কি অর্থনীতির ফেলিওর? আজকে আমাদের শিল্পে যে এফিসিয়েন্সি এবং প্রডাকটিভিটি তা অর্থনৈতিক সংস্কারের পক্ষে, ফলে আরও আগেকার থেকে ভাল হয়েছে এবং যেটা ভয় পাওয়া গিয়েছিল, যে যদি আমদানি বেশি হত তাহলে দেশের শিল্পগুলি শেষ হয়ে যাবে। কিন্তু সেটা মিথ্যা, অমূলক বলে প্রমাণিত হয়েছে। ইনফ্যাক্ট রেশিও অফ ইমপোর্টস অ্যাণ্ড এক্সপোর্টস ৯০ শতাংশ ১৯৯২-৯৩ সাল থেকে রয়েছে। তার বিরুদ্ধে এক্সপোর্ট হয়েছে ইমপোর্টের প্রায় ৯০ ভাগ অর্থাৎ মাত্র ১০ পারসেন্ট ট্রেড গ্যাপ থাকছে। এবং আমরা দেখছি, ফরেন ডায়রেক্ট ইনভেস্টমেন্ট ফ্লো হচ্ছে। গত বছরের মাত্র ৬ মাসে ১.২৭ বিলিয়ন ডলার হয়েছে। তারফলে অসীমবাবু যে তথ্য বললেন সেটা সম্পূর্ণ অসত্য। সেইজন্য বলছি, অসীমবাবু মনমোহন সিং-এর রাস্তায় হাঁটছেন। অসীমবাবুর শিল্পনীতি হচ্ছে মনমোহন সিং-এর শিল্প নীতি। কিন্তু অসীমবাবু তার পার্টিকে সন্তুষ্ট রাখার জন্যই মনমোহন সিং-এর অর্থনৈতিক সংস্কারকে সমালোচনা করছেন। এটাই তার বিরুদ্ধে আমার অভিযোগ। পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রী বারেবারে বলেছেন, আমরা নাকি ঋণের ফাঁদে দেশকে জড়িয়েছি। আমি দেখাব, অসীমবাবু বিগত ১৯ বছরে বিশেষ করে অসীমবাবুর অর্থমন্ত্রী থাকাকালীন ১০ বছরে এই রাজ্য অভ্যন্তরীণ ঋণের ফাঁদে জড়িয়েছে।

[2-40 – 2-50 P.M.]

আপনি জানেন এই বছর আমাদের রেভিনিউ এক্সপেণ্ডিচার ১০ হাজার ২৫৬ কোটি, ক্যাপিটাল এক্সপেণ্ডিচার ৯০৬ কোটি। সব মিলিয়ে ১১ হাজার ১৬২ কোটি টাকা হল ক্যাপিটাল অ্যাণ্ড রেভিনিউ এক্সপেণ্ডিচার সেখানে আমাদের রেভিনিউ রিসিট হচ্ছে ৮ হাজার ৬৩৯ কোটি টাকা। তাহলে আমরা এত খরচ করেছি রেভিনিউ এবং ক্যাপিটাল এক্সপেণ্ডিচার মিলিয়ে এবং ট্যাক্স আর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা অর্জন করেছি ৮ হাজার ৬৩৯ কোটি টাকা। অর্থাৎ আমাদের আসলে ডেফিসিট হচ্ছে ২ হাজার ৫২৫ কোটি টাকা, এটা অসীম বাবুকে বুঝতে হবে। এই যে বড় লোন নেন, এটা দিয়ে ডেফিসিটটা মেক আপ হয়। ওরা স্মল সেভিংস থেকে কিছু নেন, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লোন নিচ্ছেন, আমরা এখানে ইন্দিরা বিকাশ পত্র কিনছি, সেই টাকার ৮০ ভাগ রাজ্য সরকার লোন নিচ্ছেন, তার জন্য সুদ দিতে হচ্ছে। এই সুদের বোঝাটা রাজ্য সরকারের উপর চাপছে। তার ফলে দেখেছি এই বছর ২ হাজার ৫২৩ কোটি টাকা ডেফিসিট। তার উপর যদি এসটিমেটেড এক্সপেণ্ডিচার অন প্রিভিয়াস লায়েবিলিটি ফল রিসেটেলমেন্ট অব ডেট পেমেন্ট অব ইন্টারেস্ট অ্যাণ্ড কনটিনজেন্সি ধরি তাহলে নেট লায়েবিলিটি হচ্ছে ১৮ হাজার ৫২৪ কোটি টাকা। তাহলে এই স্টেটের শর্ট ফল কত, স্টেটের অ্যাকচুয়্যাল লায়েবিলিটি ২১ হাজার ২৫২ কোটি ৬২ লক্ষ টাকা, এটা স্টেটের বার্ডেন এটা কোনও না কোনও সময়ে স্টেটকে ফেরত দিতে হবে উইথ ইন্টারেস্ট। এটা আস্তে আস্তে বাড়বে এবং বাড়ছে। এটা মিট করতে অসীমবাবু

যেমন এক দিকে ট্যাক্স বাড়াচ্ছেন, অন্য দিকে কী করছেন, উনি প্রতি বছর বিদ্যুৎ দপ্তরকে টাকা দিচ্ছেন না। পুলিশ দপ্তর ছাড়া প্রত্যেক বছর প্রত্যেক দপ্তরের বাজেট কাট করছেন। ডেফিসিট আনম্যানেজেবল্ হয়ে যাচ্ছে। ৯৪-৯৫ সালের অ্যাকচুয়াল খরচ কত হয়েছে? তাতে দেখা যাচ্ছে এক মাত্র পুলিশ খাতে দেখছি ২৬ কোটি ৩৪ লক্ষ টাকা বেশি খরচ হয়েছে। আর প্রত্যেকটি খাতে কম খরচ হয়েছে। এডুকেশনে ৩৫৮ কোটি টাকা কম খরচ হয়েছে। এই রমক ভাবে হেলথে ১৪ কোটি টাকা কম খরচ হয়েছে, ওয়েল ফেয়ার অব শিডিউল কাস্ট অ্যাণ্ড শিডিউল ট্রাইবসে ২৯ কোটি টাকা কম খরচ হয়েছে, লেবার অ্যাণ্ড এমপ্লয়মেন্টে ১১ কোটি ৭৯ লক্ষ টাকা কম খরচ হয়েছে। এই ভাবে এই রাজ্যকে ইনটার্নাল ডেট ট্রাপে ফেলে অসীম বাবু ব্যাঙ্কাপ্সির দিকে নিয়ে যাচ্ছেন। এই কথা শুধু আমি বলছি না, আমার বক্তব্যের সমর্থনে কম্পট্রোলার অ্যাণ্ড অডিটার জেনারেল অব ইণ্ডিয়া রিপোর্ট থেকে আমি তথ্য দিচ্ছি। সেই রিপোর্টে অ্যাসেটস অ্যাণ্ড লায়েবিলিটিজ অব দি স্টেট, তাতে বলা হয়েছে হোয়াইল দি অ্যাসেটস হ্যাভ গ্রোন বাই ফর্টি ফোর পারসেন্ট ওভার এ পিরিয়ড অব ফোর ইয়ার্স, দি লায়েবিলিটি হ্যাজ গ্রোন বাই সেভেন্টি ফাইফ পারসেন্ট। তার মানে এই রাজ্যে যত সম্পদ সৃষ্টি হয়েছে তার অনেক বেশি হারে রাজ্যে ধার সৃষ্টি হয়েছে। এটা হচ্ছে লেটেস্ট রিপোর্ট, ৯৩-৯৪ সালের অডিট রিপোর্ট। শুধু তাই নয় আসলে কী হচ্ছে, এই অসীম বাবুর খরচ হচ্ছে রেভিনিউ এক্সপেণ্ডিচার, যেটা মাইনে দেবার খরচ। তার মানে রাজ্য বাজেট থেকে প্ল্যানের খরচ কমে যাচ্ছে বছরের পর বছর এবং সেটাই হচ্ছে রিপোর্ট। এই যে রেভিনিউ এক্সপেণ্ডিচারে প্রত্যেক বছর আপনার শর্টফল হচ্ছে সেখানে কি বলছে? সেখানে বলছে, While the total revenue expenditure at the end of the five year period 1993-94 has grown by 74 percent over that 1989-90 the plan component has brought from sixty percent to ten to 12 percent and forteen percent in the corresponding year. প্ল্যান কমপোনেন্ট কমছে, রেভিনিউ কমপোনেন্ট বাড়ছে। তার ফলে রেভিনিউ ডেফিসিট যেটা এই রাজ্যের সেটা বছরের পর বছর বেড়ে যাচ্ছে। স্যার, আপনি আরও আশ্চর্য হয়ে যাবেন অসীমবাবুর অর্থনীতি দেখে। ১৯৮৪-৮৫ সালে অসীমবাবু অর্থমন্ত্রী হন নি, সেটাই লাস্ট আমাদের রেভিনিউ সারপ্লাস হয়েছিল কিন্তু তারপর থেকে The state has incurred revenue deficit every year for a dead excepting for 1985-86. The position for the five years ending 1993-94 is given in the following table. এই যে রেভিনিউ ডেফিসিট হচ্ছে আমাদের, ১৯৯৩-৯৪ সালে এই রেভিনিউ ডেফিসিট ছিল ৯৮৪ কোটি টাকা। সেটা বেড়েই যাচ্ছে। এ বছর সেটা হয়েছে ২ হাজার ৫২৩ কোটি টাকা। আমি একটু আগেই বলেছি যে এই রেভিনিউ ডেফিসিট-টা কোথা থেকে মিট-আপ হচ্ছে। সেটা হচ্ছে, আমাদের স্টেটের কর্মচারিদের পি. এফের টাকাটা ওরা নিচ্ছেন যেটা পরে ফেরত দিতে হবে, তার থেকে নিয়ে খরচ করছেন। এ ক্ষেত্রে কম্পট্রোলার অ্যাণ্ড অডিটার জেনারেল বলেছেন, The revenue deficit for the year was met from the surplus generated from net additions to public debt, small savings, provident fund etc. deposits and advances has adjusted by effects remittances and suspence balances after the meet the capital balances. তার মানে রাজ্যে যেটা শর্টফল হচ্ছে সেটা রাজ্যের কর্মচারিদের পি. এফের টাকা এবং আমাদের মতন সাধারণ মানুষের সেভিংসের টাকা নিয়ে মেটাচ্ছেন।

এতে রাজ্যের ঋণের বোঝাটা বছরের পর বছর বাড়ছে। আমি স্যার, টেকনিক্যাল পয়েন্টে আর খুব বেশি যেতে চাই না। এর পর আমি পাবলিক ডেবটের অ্যামাউন্ট অসীমবাবু যেটা বাড়াচ্ছেন তাতে একটা সিলিং আনার প্রস্তাব আনব। Under article 2(93) (I) the executive power of a state extends to borrowing within the territory of India upon the security of the consolidated fund of the state within such limits as may be fixed from time to time by the legislature. আমরা বিধানসভায় পারি কত বরোইং করতে পারেন তার লিমিট নিয়ে আসতে। অসীমবাবু কিন্তু কোনও লিমিট মানছেন না। তার রেজাল্ট কি হচ্ছে দেখুন। রেভিনিউ ডেফিসিট যদি বাড়ে, রেভিনিউ এক্সপেনডিচার যদি বাড়ে এবং সেই তুলনায় প্ল্যান কমপোনেন্টটা যদি কমে যায় তাহলে প্ল্যানটাই সামগ্রিকভাবে কমে যায় এবং আমাদের রাজ্যে এই প্ল্যানটা সামগ্রিকভাবে কি রকম কমছে সেটা যেমন দেখাব তেমনি তার কি এফেক্ট আমাদের রাজ্যের অর্থনীতির উপর পড়ছে সেটাও দেখাব। সিকস্থ প্ল্যান থেকেই এটা আমাদের কমতে শুরু করেছে যখন আমরা টার্গেট ফুলফিল করতে পারি নি। পার ক্যাপিটা আউট লে সিক্সথ প্ল্যানে যা ছিল তাতে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান ছিল ১৪ নং-এ। সেই সময় মাথাপিছু খরচ হচ্ছে ৬৪১ টাকা, তখন সিকিমে ছিল ৩ হাজার ৮০১, মহারাষ্ট্রে ছিল ৯৮৩। ৮-ম পরিকল্পনায় এটা ড্রাস্টিক্যালি কমে গেল। ৮-ম পরিকল্পনায় পার ক্যাপিটা আউট লে-তে পশ্চিমবঙ্গের স্থান ভারতবর্ষের মধ্যে লাস্ট। West Bengal is the 22nd amongst all the states of India in per capita plan outlay. ৮ম পরিকল্পনা তখন পশ্চিমবঙ্গে মাথাপিছু খরচ হচ্ছে ১৪৩৬ টাকা, সেখানে সিকিমে হচ্ছে ১৩ হাজার ৫০০ টাকা, মহারাষ্ট্রে প্রায় ২ হাজার ৩৫২ টাকা। হরিয়ানায় খরচ হচ্ছে ৩ হাজার ৪৯৩ টাকা, রাজস্থানে ২ হাজার ৬২০ টাকা আর পশ্চিমবঙ্গে ১৪৩৬ টাকা।

[2-50 – 3-00 P.M.]

সুতরাং ওয়েস্ট বেঙ্গল ইজ টুয়েনটি সেকেণ্ড। কিন্তু কেন হল? তার কারণ রাজ্যে প্ল্যানের সাইজ ছোট হয়ে গেছে। ওড়িষ্যার পপুলেশন আমাদের অর্দ্ধেক, অথচ ঐ রাজ্যে এইটথ প্ল্যানের সাইজ ১০,০০০ কোটি টাকার, আর পশ্চিমবঙ্গের এইটথ প্ল্যান ৯,৭৬০ কোটি টাকার। আমাদের অর্দ্ধেক পপুলেশন ওড়িষ্যার, অথচ তাদের চেয়ে আমাদের প্ল্যানের সাইজ ছোট! অসীমবাবু আজকে রাজ্যের প্ল্যানকে এই জায়গায় নিয়ে এসেছেন। তার ফলে গভর্নমেন্ট আজকে ইকোনমিক ব্যাঙ্কক্রপসিতে ভুগছে। সেইজন্যই বলছি, এই রাজ্যের অর্থনীতি সামগ্রিকভাবে মার খেয়ে গেছে। একটা স্টান্টেড গ্রোথ এই রাজ্যে হয়েছে, কিন্তু আমাদের যে ডেভেলপমেন্ট হওয়া উচিত ছিল সেটা হয়নি। আমি এখানে বিভিন্ন ফিগার দিয়ে রাজ্যটা কোথায় দাঁড়িয়ে রয়েছে সেটা তুলে ধরছি। আমি এর আগে রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়েও এটা বলেছিলেন যে, কোথায় কত পারসেন্ট লোক পাকা বাড়িতে বাস করেন। তাতে আমি একটা হিসেব দেখিয়েছি যে, যেখানে অল ইণ্ডিয়ায় ৪১ পারসেন্ট লোক পাকা বাড়িতে বাস করেন, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ৩২ পারসেন্ট লোক পাকা বাড়িতে বাস করেন। অর্থাৎ পশ্চিমবঙ্গে কাঁচা বাড়িতে বাস করা লোকের সংখ্যা সমগ্র ভারতের অ্যাভারেজের তুলনায় বেশি। গ্রামীন এলাকার দিকটা যদি দেখেন, যেখানে ৩০ পারসেন্ট লোক পাকা

বাড়িতে বাস করেন অল ইণ্ডিয়ায়, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ১৫ পারসেন্ট লোক পাকা বাড়িতে বাস করেন। অথচ এঁরা বলে বেড়াচ্ছেন—আমরা গরিবের উপকার করছি! ইলেকট্রিসিটি কত হাউসহোল্ডের রয়েছে? অল ইণ্ডিয়ায় ৪২ পারসেন্ট এবং পশ্চিমবঙ্গে ৩২ পারসেন্ট বাড়িতে ইলেকট্রিসিটি রয়েছে। সারা ভারতবর্ষের ন্যাশনাল অ্যাভারেজ থেকে পিছিয়ে পড়েছেন ইন সাপ্লাইং ইলেকট্রিসিটি টু হাউসহোল্ড। আর একটি ফিগার বলছি যে, এখানে গোবরের উপর নির্ভর করে জ্বালানী হিসাবে কত লোক। সারা ভারতবর্ষে মাত্র ১৫ পারসেন্ট লোক গোবরের উপর নির্ভর করে অ্যাজ ফুয়েল, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে ১৮ পারসেন্ট লোক গোবরের উপর নির্ভর করে। রবীনবাবু যদি স্ট্যাটিসটিক্স শুনে ক্লান্ত না হয়ে যান তাহলে আমি আপনাদের আরও কিছু স্ট্যাটিসটিকসের কথা বলি। আপনারা জানেন এইটথ প্ল্যানে এডুকেশন আউট-লে পার ক্যাপিটা পশ্চিমবঙ্গ লাস্ট। এডুকেশন নিয়ে বলেন, কিন্তু পশ্চিমবঙ্গে পার ক্যাপিটা এডুকেশনে খরচ ১০১ টাকা, যেখানে অল ইণ্ডিয়ায় ১৫৯ টাকা খরচ হয়। পশ্চিমবঙ্গে এইটথ প্ল্যানে এডুকেশনে মাথাপিছু খরচ হয়েছে মাত্র ১০১ টাকা। ভারতবর্ষের মধ্যে এটা লাস্ট। আপনাদের এক এক করে ফিগার দেখাব যে, কিভাবে পশ্চিমবঙ্গ আস্তে আস্তে সবদিক থেকে পিছিয়ে যাচ্ছে। আমি দেখাচ্ছি পার ক্যাপিটা অন হেলথ, ওয়াটার সাপ্লাই, স্যানিটেশন কোথায় কত খরচ হয়েছে। ১৯৮৫ থেকে ১৯৯০ এই সময়ে এক্ষেত্রে অল ইণ্ডিয়া অ্যাভারেজে যেখানে ৩৪৩ টাকা খরচ হয়েছে, সেখানে এক্ষেত্রে পশ্চিমবঙ্গের র‍্যাঙ্ক থার্টিন্থ। এখানে মাথাপিছু এই সময়ে খরচ হয়েছে স্বাস্থ্যের জন্য ২৬২ টাকা। তার ফলে একদিকে প্ল্যানের টাকা পুরোপুরি খেয়ে নিয়েছেন, অন্য দিকে প্রতিটি ক্ষেত্রে আমাদের রাজ্য পিছিয়ে যাচ্ছে। এটা কেন হচ্ছে? শুধু যে প্ল্যান কম তার জন্য নয়। অসীমবাবুর বাজেটে একটা সেক্রেড কাউ আছে যেটা উনি টাচ করেন না। ওয়ার্ক কালচার, ওয়ার্ক অ্যাথিক্স প্রোডাকটিভিটি, ডিসিপ্লিন এই সব কথা অসীমবাবু কখনও ব্যবহার করেন না। এইগুলি অনেক গুরুত্বপূর্ণ। আরও গুরুত্বপূর্ণ ফ্যামিলি প্ল্যানিং, তার উপর জোর দেওয়া উচিত। অসীমবাবুর বাজেটে এই সব কথা খুঁজে পাওয়া যায় না। উনি লিটারেসী নিয়ে বলবেন, কেন্দ্রের টাকা পেয়েছেন,, তাই লিটারেসী নিয়ে বলবেন। স্যার, আমি এখানে একটা হিসাব দেখাব দেখুন। ফ্যাক্টরী আউটপুট পার ক্যাপিটা, আমাদের ফ্যাক্টরীতে কত আউটপুট হয়। এই ক্ষেত্রে অল ইণ্ডিয়ার আউট পুট হচ্ছে ৩২২৫, একটা লোক কাজ করলে তার মাথাপিছু আউটপুট হচ্ছে ৩২২৫, সেখানে ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ২৪১৬। আপনার প্রোডাকশন হচ্ছে যে কোনও রাজ্যের তুলনায় লোয়েস্ট। এইগুলি ১৯৯১ সালের ফিগার এবং এটা লেটেস্ট ফিগার। আবার দেখুন পার ক্যাপিটা ভ্যালু অ্যাডেড ইন ইণ্ডাস্ট্রিজ, সেখানে অল ইণ্ডিয়ার ফিগার হচ্ছে ৬১৪, সেই জায়গায় পশ্চিমবাংলা হচ্ছে ৪৭৪। এখানে আপনার র‍্যাঙ্ক হচ্ছে ৮ নম্বর। আপনারা বলেছিলেন যে আমরা কৃষিতে প্রথম, মাছে প্রথম, আলুতে প্রথম। কিন্তু ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে আমরা লাস্ট। এই রকম অবস্থায় আপনারা রয়েছেন। ইলেকট্রিসিটি কনজামশন পার ক্যাপিটা গত ১৯৯২-৯৩ সালে কি অবস্থা দেখুন, এটা আরও লেটেস্ট। সেখানে অল ইণ্ডিয়ার ফিগার হচ্ছে ২৮১ কিলো ওয়াট আওয়ার, সেখানে পশ্চিমবাংলা হচ্ছে ১৫৮ কিলো ওয়াট আওয়ার, সেখানে পাঞ্জাব, ওরা মাথা পিছু ৬৮১ কিলোওয়াট আওয়ার খরচা করছে। পশ্চিমবাংলায় শঙ্কর সেন নাকি ইলেকট্রিসিটিতে বিপ্লব এনে দিয়েছেন, সেখানে ১৫৮ কিলো ওয়াট আওয়ার মাথা পিছু আমরা পাই বিদ্যুৎ। রাজ্যটাকে সব দিক থেকে মেরে দিয়েছেন।

এবার দেখা যাক মোটর ভেইকেলসের ব্যাপার নিয়ে, এই রাজ্যে কত গাড়ি আছে। অল ইণ্ডিয়া মোটর ভিইকেলস পার লাখ পপুলেশন, এক লক্ষ জনতার মধ্যে কত গাড়ি রয়েছে। সে ক্ষেত্রে অল ইণ্ডিয়ার ফিগার হচ্ছে ২৫৪১টি, সেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ১৩১৮টি গাড়ি রয়েছে। পাঞ্জাবে রয়েছে ৬০৫৫টি অর্থাৎ পশ্চিমবাংলার ৫ গুণ মাথা পিছু গাড়ি রয়েছে তাদের। কোনও একটা জায়গায় এগোতে পারেন নি। এই সমস্ত কথা ইণ্ডিয়া ইকনমিক ইনফরমেশন ইয়ার বুক ১৯৯৩তে আছে, আপনারা হয়ত বইটা পড়েন নি। আমার সময় কমে আসছে, এবারে আমি অন্য জায়গায় আসছি। মন্ত্রী মহাশয় এখানে একটা ফিগার দিয়েছেন যে ফিনান্সিয়াল কর্পোরেশনকে দিয়ে অসীমবাবু ২৫০ কোটি টাকার প্রকল্প করবেন যাতে বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। সারা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে কম লোন কারা স্যাংশন করেছে স্টেট ফিনান্সিয়াল কর্পোরেশন? সারা ভারতবর্ষের মধ্যে কর্নাটক ৩৩৭.৭০ কোটি টাকা স্যাংশন হয়েছে, সেখানে পশ্চিমবাংলায় ১৯৯৩-৯৪ সালে স্যাংশন হয়েছে ৩২ কোটি টাকা। আপনার এই ফিনান্সিয়াল কর্পোরেশন কে দিয়ে বলছেন ২৫০ কোটি টাকার বেকার যুবকদের জন্য প্রকল্প করবেন? এই স্টেট গভর্নমেন্টের ইকনমিক রিভিউ থেকে বলছি কোনও জায়গায় ওনারা অর্থনীতিটাকে নিয়ে গিয়ে ফেলেছেন। এই ফিগার রাজ্য সরকার বার করে। এই বইটার পিছন দিকে দেখবেন কত রাস্তা বিভিন্ন রাজ্যে আছে এবং তাতে নানা রকম রাস্তার হিসাব দেওয়া আছে। তাতে দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলা ভারতবর্ষের বেশির ভাগ রাজ্যের থেকে পেছনে।

[3-00 – 3-10 P.M.]

এবং তার প্ল্যান খারাপ। এই রাজ্যে এডুকেশন মার খেয়েছে। এই রাজ্যে এডুকেশনের ফিগারটা দেখুন। গত বছরের হিসাবটা ধরে ৫১ হাজার ২১টিতে আপনারা স্কুল রেখে দিয়েছেন। গত পাঁচ বছর ধরে এই একই জায়গায় দাঁড়িয়ে আছে। এবারে হসপিট্যাল বেড-এর ফিগারটা পড়ে শোনাচ্ছি। নাম্বার অব হসপিট্যালস, ক্লিনিক্স অ্যাণ্ড ডিসপেনসারিজ ইন ওয়েস্ট বেঙ্গল, এটা ১৯৯২ সালে ছিল ৬৭ হাজার ৭৫। আর ১৯৯৪ সালে রয়ে গিয়েছে ৬৭ হাজার ৭৮। অর্থাৎ দু'বছরে ৩টি হসপিট্যাল বেড বেড়েছে। আপনারা পাঁচ বছরে একটিও প্রাইমারি স্কুল অ্যাড করতে পারেন নি। অসীমবাবুর বাজেট বক্তৃতার মধ্যে একটা করে মজার জিনিস থাকে। গতবারের বাজেট বক্তৃতায় অসীমবাবু বলেছিলেন যে এক হাজার প্রাইমারি স্কুল করবেন। পার্টির ছেলেদের চাকুরি দেবেন। আমি আপনার কাছে জানতে চাই কটা প্রাইমারি স্কুল তার মধ্যে হয়েছে? সেই ফিগার আমাদের এখানে টোট্যাল যে ফিগার প্রাইমারি স্কুলের, তার মধ্যে আসে নি। পশ্চিমবাংলায় ভারতবর্ষের অন্য রাজ্যের চাইতে কম ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে। কোনও রকম ইনফ্রাস্ট্রাকচার যদি তৈরি না করতে পারেন তাহলে কিসের ভিত্তিতে আমরা রাজ্যকে ডেভেলপ করাব, কি ভাবে রাজ্য এগিয়ে যাবে? আপনি এই বিষয়ে একটু চিন্তা করে দেখবেন। এই রাজ্যে রিসোর্স মোবিলাইজেশনের ব্যাপারে ব্যর্থ। রিসোর্স মোবিলাইজেশন যা হচ্ছে তাও আবার সম্পূর্ণভাবে চলে যাচ্ছে রেভেনিউ এক্সপেণ্ডিচারে, নন-প্ল্যান এক্সপেণ্ডিচারে। রাজ্যের জন্য আর কিছুই হয়না। তার মানে, অসীমবাবু হচ্ছেন একজন মাইনে দেবার মন্ত্রী। এখানে অসীমবাবু নতুন কিছু আইডিয়া, ওঁর বাজেটে নিয়ে এসেছেন। এবারে আমরা দেখছি বাজেটে দুটি মজার জিনিস করেছেন অসীমবাবু। উনি ২০

কোটি টাকা ট্যাক্স বাড়িয়েছেন বিভিন্ন খাতে। আর ওঁর কিছু পেট প্রোজেক্টে দিচ্ছেন। এই টাকা দিয়ে উনি রোজগার যোজনা করছেন। ৩০ কোটি টাকা দিয়ে সাসবিডাইসড রাইস দেবার কথা বলেছেন। ২০ কোটি টাকা দিয়ে প্রভিডেন্ট ফাণ্ড ফর এগ্রিকালচারাল ওয়ার্কার্স করবেন বলেছেন। গত বছরে এই খাতে ১০ কোটি টাকা দিয়েছিলেন। কি হয়েছে তা আমরা এখনও পর্যন্ত জানিনা। অসীমবাবু বাচ্চা ছেলেরা যেমন টয় নিয়ে খেলা করে, তেমনি ১১ হাজার কোটি টাকার বাজেট নিয়ে খেলা করেছেন। উনি একটা করে প্রোজেক্ট করেন, সেটি আবার উঠে যায়। উনি একটা কথা বলেছিলেন যে, ১৫ কোটি টাকা দিয়ে খাদ্যশস্য ভাণ্ডার গড়ে তুলবেন। কোথায় গেল সেই শস্য ভাণ্ডার? কোথায় গেল রাজ্যে একটি ব্যাঙ্ক তৈরি করার কথা? রাজ্যে একটি জুট কর্পোরেশন তৈরি করার কথা বলেছিলেন। এই কথাগুলো একটিও বলছেন না। যেখানে এই বছরে সবচেয়ে বেশি জুটের ক্রাইসিস রয়েছে, সেখানে অসীমবাবু একটি জায়গাতেও তাঁর বক্তৃতায় বললেন না। জুলাই মাসে এখানে ২০-২৫টি জুট মিল বন্ধ হয়ে যাবে। কাঁচা পাট পাওয়া যাচ্ছে না। যেখানে রাজ্যের একটি দায়িত্ব আছে, সেখানে একটি জায়গাতেও তাঁর বক্তৃতার মধ্যে এইসব কথার উল্লেখ আমরা পেলাম না। আমরা দেখলাম যে, তিনি একটি জায়গাতে বলেছেন, ১৫ কোটি টাকা দিয়ে তিনি আর্বান স্লাম'-এর ইমপ্রুভমেন্ট করবেন। ১৫ কোটি টাকায় এই বৃহৎ বঙ্গের কি উন্নতি হয় তা আপনারা বিবেচনা করবেন। অসীমবাবু বলেছেন যে, কন্ট্রাকটে স্কুল করবেন এবং তাবজন্য ৫ কোটি টাকা বরাদ্দ রেখেছেন। এদের কে চাকুরি দেবে, পি এস সি দেবে, না কে দেবে তা বলেন নি। উনি সব কনট্রাক্টে করবেন বলেছেন। লোক্যাল কমিটির আণ্ডারে, না পঞ্চায়েত বা মিউনিসিপ্যালিটির আণ্ডারে করবেন, কিছুই বলছেন না। বামপন্থী শিক্ষক সংগঠন এর বিরোধিতা করেছেন। পার্টি বলেছে, অসীমবাবুও বলেছেন, ৫ কোটি টাকা দিলাম। ৫ কোটি টাকা দিয়ে উনি পলিটেকনিক স্কুল করবেন বলেছেন। সবই উনি কনট্রাক্টে করবেন। শিক্ষকরা যখন ইচ্ছা চলে যাবে, কাজ না করলে চাকুরি চলে যাবে। অসীমবাবু ওয়ার্ক কালচারের কথা বলেন নি। এখানে দায়বদ্ধতার কথা বলেছেন। দায়বদ্ধ নাটকের পরে দায়বদ্ধতার কথা বলেছেন। তারপর উনি বলেছেন হাসপাতাল করবেন কনট্রাক্টের মাধ্যমে। তারমানে, এত টাকা দিয়ে, এত মাইনে দিয়ে যে হাসপাতালগুলি চলছে, যে স্কুলগুলি চলছে, এগুলোর কোনওটাই চলছে না? সেজন্যই কি আপনারা চাইছেন সবই কন্ট্রাক্টের মাধ্যমে করবেন? সেজন্যই কি বিনয়বাবু দুঃখ করে বলেছিলেন, কনট্রাক্টরদের সরকার? সবই কনট্রাক্টে দিয়ে দেবেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিনয় চৌধুরি মহাশয় যেটা বলেছেন তা কতটা সত্য সে সম্বন্ধে আমি বলতে চাই না, কিন্তু এক্ষেত্রে এই যে নতুন প্রকল্পগুলো নেওয়া হয়েছে সেগুলো দে জাস্ট টাচ অন দি ফিনজেস অফ দি প্রবলেমস। এই বছরে ৩ হাজার কোটি টাকা পরিকল্পনা নেওয়া হয়েছে। গত বছরের থেকে ৪০ পারসেন্ট বেড়েছে, তাতে অষ্টম পরিকল্পনায় আমি মনে করি পার ক্যাপিটা এক্সপেনডিচার ১০ থেকে ১৫ পারসেন্ট পিছিয়ে আছে। আপনারা গরিবদের সরকার তাই সবচেয়ে যেগুলো দামি জিনিস সেগুলোর উপরে ট্যাক্স কমিয়েছেন, যেমন এয়ারকাণ্ডিশনার, ওয়াশিং মেশিন, ভ্যাকুইম ক্লিনার এবং প্লেজারের উপরে দাম কমিয়েছেন। সেখানে মেহনতি মানুষদের জরুরি জিনিসের উপরে কর ধার্য করিয়ে দিয়ে ইণ্ডাস্ট্রি ডেভেলপ করার জন্যে কি ওইসব দামি জিনিসের উপরে ট্যাক্স

কমানো হল? সেখানে প্লাসটিকের বালতি বা মগের উপরে হাইরেট ট্যাক্স করা হল। প্লাসটিক বালতি বা মগ গরিব মানুষেরা ব্যবহার করে, সেখানে ১২ পারসেন্ট ট্যাক্স করেছেন। পেজের উপরে ২০ পারসেন্ট থেকে ৪ পারসেন্ট ট্যাক্স কমিয়েছেন। এসব কি আপনারা ব্যবহার করেন? অথচ পুলিশকে বলা হয়েছে যে আপনারা পেজার ব্যবহার করবেন না, তাহলে এই যে ট্যাক্স কমানো হল কাদের স্বার্থে এই ট্যাক্স কমানো হল? তারপরে মোটর কোম্পানিগুলোর যে মোটর বেরোয় তার উপরেও ট্যাক্স কমানো হল। আর ওদিকে স্পোর্টস গুডসের ক্ষেত্রে ১২ পারসেন্ট ট্যাক্স কমানো হয়েছে এবং লাইফ সেভিংস ড্রাগসের ক্ষেত্রে আপনারা কত কমিয়েছেন চিন্তা করুন। আবার কমিয়েছেন বায়নোকুলার এবং টেলিস্কোপের ক্ষেত্রে, সাধারণ ঘরের ছাত্ররা কতজন ওই বায়নোকুলার বা টেলিস্কোপ ব্যবহার করেন বলুন তো? আমি তো বিজ্ঞানের ছাত্র, আমি অন্তত জানিনা মধ্যবিত্তদের ঘরের ছেলেরা বায়নোকুলার বা টেলিস্কোপ ব্যবহার করে বলে, তবে ডঃ অসীম বাবু তো আমেরিকা থেকে ডক্টরেট হয়েছেন ওখানকার ঘরের ছেলেরা বায়নোকুলার এবং টেলিস্কোপ ব্যবহার করে থাকতে পারেন। কিন্তু মূলত যে উদ্দেশ্যে এই আপনি এই ট্যাক্স কমিয়েছেন সেটা কি সত্য সফল হবে? এরদ্বারা কি গরিব লোকেরা উপকৃত হবেন? তবে স্ট্যাম্প ডিউটি আপনি কমিয়েছেন এবং এইভাবে কিছু কিছু ক্ষেত্রে আপনি ডঃ মনমোহন সিংয়ের পথ অনুসরণ করেছেন। এই স্ট্যাম্প ডিউটি কমার ফলে সাধারণ মানুষদের জমি বিক্রি করতে যে অসুবিধা হত সেটা কিছুটা দূর হবে। এমনও হয়েছে গরিব মানুষ তার মেয়ের বিয়ের জন্যে জমি বিক্রি করতে চাইছিল কিন্তু স্ট্যাম্প ডিউটি এত বেশি হওয়াতে জমির চেয়ে তার দাম বেশি হওয়ায় পিছিয়ে আসতে বাধ্য হয়েছে। পৈতৃক সম্পত্তি যা পেয়ে ছিল তার স্ট্যাম্প ডিউটি দিতে গিয়েই বিক্রি করার পথ তাদের মিটে যেত, সেইদিক থেকে তারা রেহাই পেল। তবে এর সুযোগে কিছু সুযোগসন্ধানী লোকেরা অন্য রাজ্যে গিয়ে কম স্ট্যাম্প ডিউটি দিয়ে জমি বিক্রি করে এসেছে। সেক্ষেত্রে আপনি ব্যবস্থা নেবেন এবং সেখানে আমরা আপনার সঙ্গে আছি। এই ধরনের বেআইনি কাজ বন্ধ হওয়া দরকার। সর্বশেষ আমি সেলস ট্যাক্সের উপরে বলে শেষ করব। আপনার লাক্সারি আইটেমে ট্যাক্স অনেক কমিয়েছেন, তারপরে মদের ক্ষেত্রে আপনারা সেলস ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। মদের ট্যাক্স বাড়লে লোকে মদ ছেড়ে সফট ড্রিংক্স যেমন কোকা কোলা, থামস আপ খাবে। সেখানে যদি উনি প্লাসটিক বা গুড জেনারেল গুডসের উপরে ট্যাক্স কমাতেন তাহলে বুঝতাম কিছু করলেন। সেখানে আপনি ১২ পারসেন্ট ট্যাক্স ধার্য করলেন, যেখানে সেন্ট্রাল সেলস ট্যাক্স হচ্ছে ৮ পারসেন্ট। আপনাদেরই লোক ওখানে চালাচ্ছে তারা ৮ পারসেন্ট করে দিলেন আর আপনি সেখানে ১২ পারসেন্ট করে দিলেন। এইভাবে হাইরেট ট্যাক্স সমান করে রেখে দিয়েছেন। আপনারা এই সেলস ট্যাক্স থেকে অনেক টাকা আমাদের রাজ্য আনতে পারতেন কিন্তু সেটাকে আপনি উপযুক্তভাবে ব্যবহার করতে পারলেন না। সবচেয়ে বেশি ডেনজারাস ব্যাপার হল এই জি ডিক্লারেশন ফর্ম নিয়ে, সেখানে রেজিস্টার্ড ডিলাররা পারচেজারকে বলছে যে তোমাকে কিছু কম দামে জিনিস দেব ডিক্লারেশন ফর্ম পড়ে দেব এবং এইভাবে কিছু পারচেজারকে সুযোগ করে দিয়েছে প্রকৃত আর যারা প্রকৃত অনেস্ট সেলার তাদের পেনালাইজড করা হচ্ছে। এইভাবে ডিক্লারেশন ফর্ম নিয়ে যেভাবে জাল জচ্চুরী হচ্ছে তাতে হাওলার পর্যায়ে চলে যাচ্ছে এবং দুর্নীতি এখানে যেভাবে বাড়ছে তার কোনও হিসাব নেই। প্রথমে কমিশনার বলেছিলেন পরে সেলস ট্যাক্স কমপিউটারাইজড করব, কে

কাকে বিক্রি করবে সেটা কমপিউটারে থাকবে, কিন্তু আপনাদের কো-অর্ডিনেশনের বাধায় সেই কমপিইটারাইজড করতে পারেননি। সেলস ট্যাক্স বিল্ডিং দেখলে লোকের ভয় হয়। এটা একটা দুর্নীতির আড্ডাখানায় পরিণত হয়েছে। তাই আমি এই বাজেট প্রস্তাবকে সমর্থন করতে পারছি না, আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী বরেন বসু** ঃ মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত শুক্রবার দিন মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব উপস্থাপন করেছেন, সেই বাজেট প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার বিরোধী বন্ধুদের কাছে আশা করব, যেহেতু আমি নূতন সদস্য, তাই বলার সময় একটুখানি সহযোগিতা করবেন। প্রথম কথা হচ্ছে, এই বাজেটের শুরুতে মাননীয় সদস্য সৌগত রায়, এই প্রস্তাবের বিরোধিতা করতে গিয়ে যা বললেন তাতে আমার প্রথমেই একটি ছোট্ট কবিতার লাইন মনে পড়ে যাচ্ছে।

"বাবুই পাখিরে ডাকি কহিছে চড়াই,

কুঁড়ে ঘরে থেকে কর শিল্পের বড়াই।

আমি থাকি মহাসুখে অট্টালিকা' পরে

তুমি কত কষ্ট পাও রোদ বৃষ্টি ঝড়ে।।

পশ্চিমবাংলা হচ্ছে একটা অঙ্গরাজ্য, এটা আমরা সকলেই জানি এবং বুঝিও। এটাও আমরা জানি যে আমরা আলাদা কোনও দ্বীপের বাসিন্দা নই। এই দেশে যখন ঝড় উঠে তখন তার ধাক্কা আমাদের রাজ্যেও লাগে। এই দেশে যখন বিপদ বাড়ে, এই রাজ্যের মানুষ তখন বিপদগ্রস্থ হন, ফলে আমাদের দেশ জুড়ে গত ৬ বছর ধরে নয়া নীতির ধাক্কা, দিল্লির গভর্নমেন্টের কেন্দ্রীয় সরকারের যে বিপর্যয় সৃষ্টি হয়েছিল, সেই বিপর্যয় এর ধাক্কা সারা দেশে যেমন লেগেছে, এই রাজ্যেও সেই ধাক্কার চাপ ছিল, এই রাজ্যে বামপন্থীদেব সরকার সকলকে নিয়ে আমরা চেষ্টা করেছি সেই ধাক্কাতে এই রাজ্যের মানুষকে কতটুকু রিলিফ দেওয়া যায়, এই রাজ্যের মানুষকে বাঁচানো যায়। আর সেই বাঁচানোর জন্য বিকল্পের কথা বলতে গিয়ে দেশ জুড়ে বিকল্প নীতির কথা আমরা বারবার সোচ্চারে উচ্চারণ করেছি এবং সেই উচ্চারণ করতে গিয়ে যে বিকল্পের কথা আমরা বলেছি, এখানে প্রশ্ন উঠেছে, যে সেই বিকল্প পথটা কি। বিকল্প হচ্ছে, আমাদের পরিকল্পনা করতে হবে, আমাদের রাজ্যকে এগিয়ে নিয়ে যেতে হবে কৃষিতে, শিল্প, শিক্ষা, স্বাস্থ্যে আর এই কাজ করতে গেলে আমাদের যেটা দরকার সেটা হচ্ছে সম্পদ সংগ্রহ। আর একটা মারাত্মক কথা শুনলাম, টাকা ছাপাবার কল এই রাজ্যে নেই, ফলে প্রয়োজন হলেই আমরা কাগজে মুদ্রা ছাপাতে পারিনা। বিদেশ থেকে ঋণ করবার সুযোগ এই রাজ্যের নেই, কারণ একটা রাজ্য সরকার বিদেশ থেকে ইচ্ছামতো ধার করতে পারেনা। বাজার থেকে ঋণ সংগ্রহ করার তার সুযোগ থেকে রাজ্য সরকার বঞ্চিত। একটা বিষয়ের উপর ভরসা করে বিভিন্ন রাজ্যের সরকার তার পরিকল্পনাগুলি পরিচালনা করার জন্য নির্ভর করেন যেটা, সেটা হচ্ছে অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের ক্ষেত্রে বিভিন্ন স্মল সেভিংস।

আমাদের বন্ধুবর সৌগত সাহেব প্রশ্ন করেছেন, তিনি একটা মোশন আনবেন, এখানে কি ভাবে একটা সিলিং করা যায়। একটা রাজ্যকে টাকা দেওয়া হবে না, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে সমস্ত আমাদের রাজ্যের পাওনা-গণ্ডা টাকা, তা আমরা পাবনা, অর্থমন্ত্রীর যা বরাদ্দকৃত টাকা তা থেকে আমরা বঞ্চিত হব, এরপরও যখন রাজ্য তার নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করছে তখন সেখানে একটা সিলিং আনবার চেষ্টা হচ্ছে। এই কথা বলার মধ্যে দিয়ে অভ্যন্তরীণ ঋণের ফাঁদের প্রশ্নটাকে সামনে রেখে এই রাজ্যটাকে নতুন করে ধ্বংসের মুখে ঠেলে দেওয়ার জন্য যে মারাত্মক ইঙ্গিত সৌগতবাবু দিলেন, তাতে আমার সঙ্গে সব বন্ধুরাই আতঙ্কিত হবেন। আমার তৃতীয় কথা হচ্ছে, একটা অভুতপূর্ব বাজেট, পরিকল্পনা খাতে ৪০ পারসেন্ট এক দফাতে বৃদ্ধি হয়েছে এবং একটা আর্থিক বছরে ৪০ পারসেন্ট পরিকল্পনা খাতে বরাদ্দ বৃদ্ধি নিশ্চিতভাবে একটা স্বকীয়তা, নিশ্চতভাবে একটা কৃতিত্ব দাবি করতে পারে। আয়তন দিয়ে, কিছু সংখ্যাতত্ত্বের দিয়ে এই সভায় উপস্থিত করা হয়েছে, তার সত্যতা নির্দ্ধারণের দায় আমার নাই, সত্যাসত্য নির্দ্ধারণের দায় এই হাউসের সব সদস্যরই আছে। কিন্তু এটুকু বলতে পারি দশ হাজার কোটি টাকার পরিকল্পনা দিয়ে, যদি এক হাজার কোটি টাকা কার্যকরভাবে ব্যবহার করি, তাতে দশ হাজার কোটি টাকার লক্ষ্যমাত্রার কৃতিত্ব দাবি করতে পারেনা। অন্য রাজ্য থেকে পরিকল্পনার আকার আয়তনে ছোট হলেও তার সদ্ব্যবহার যদি আমরা করতে পারি, কৃতিত্ব হচ্ছে সেখানে। নিজস্ব সামর্থের উপর দাঁড়িয়ে যা আমরা সংগ্রহ করতে পারলাম, যা আমরা প্রয়োগ করতে পারছি, যা আমরা প্রয়োগ করবার ক্ষমতা রাখি, তাকে পূর্ণ সদ্ব্যবহার করা, সেদিকে নিশ্চিতভাবে পশ্চিমবাংলাকে পেছনে ঠেলে দেওয়া সুযোগ ও অবকাশ নেই। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে উপস্থিত করেছেন তার কতগুলো বিশেষ দিক এবং বৈশিষ্ট আমরা লক্ষ্য করছি। সংবাদ মাধ্যমগুলোর কাছে আমাদের রাজ্যের কিছু শিল্পপতির মন্তব্যের কথা বলেছেন। কিন্তু একথা বলেননি, আমাদের রাজ্যের বেকার ছেলে-মেয়েরা আমাদের রাজ্যের গ্রামের ক্ষেত-মজুর, গরিব মানুষরা, গ্রাম ও শহরের তারা এই বাজেটকে কি প্রতিক্রিয়াতে দেখলেন। আমাদের রাজ্যের সংবাদপত্র যদি আমরা দেখি তাহলে দেখব, সমাজের সব অংশের সমর্থন এবারকার বাজেটে বেশি হয়েছে, ভাবি গত বছরগুলোর তুলনায় একেবারেই ব্যতিক্রম বটে। ব্যতিক্রম এই কারণেই, এবারে আমাদের বাজেটের বিকল্প নীতিটা হচ্ছে, নিজস্ব রসদ সংগ্রহ করা এবং সেই রসদ সংগ্রহ করে আমাদের রাজ্যের শিল্পে বিকাশ ঘটাতে, প্রধান যোগানদার, আমাদের রাজ্যের অর্থনীতি ও কৃষির ক্ষেত্রে উন্নয়ন ঘটাবে। ১৯৫৬ সালে জমিদার উচ্ছেদ আইন হয়েছিল, আর তাকে কার্যকর করবার জন্য কৃষকদের বুকের রক্ত দিয়ে লড়াই করতে হয়েছে ১৯৬৭-৬৮ সালে। পরবর্তীকালে ১৯৭৭, ১৯৭৮, ১৯৮১, ১৯৮২ সালে। পুরানো কথাগুলো স্মরণ করিয়ে দিলে কোনও কোনও বন্ধুর বুকে ব্যাথা জাগতে পারে। কিন্তু সত্য চিরকাল সত্য হিসাবে প্রতিষ্ঠিত, বারবার তাকে উচ্চারণ করলে অন্যায়ের কোনও দায় থাকে না বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করি। সেই কারণে লক্ষ লক্ষ কৃষকের উদ্বৃত্ত জমি, খাস জমি দখল করলেন, তা থেকে যখন লক্ষ লক্ষ কৃষক উপকৃত হন, পাট্টা দেওয়ার মাধ্যমে যখন লক্ষ লক্ষ লোক উপকৃত হন, তখন আমরা বুঝি গ্রামের অর্থনীতিতে একটা পরিবর্তন হয়েছে। একেবারে খুব সংকীর্ণ মন না নিলে গ্রামের সঙ্গে যাদের যোগাযোগ আছে, কুড়ি বছর আগে গ্রামের চেহারা কি ছিল। মাননীয় সদস্য যারা নির্বাচনের আগে যখন গ্রামাঞ্চলে গেছেন, তখন দেখেছেন, আজকে

কিন্তু জি. আরের দাবি কেউ করেনা, আজকে গ্রামাঞ্চলের মানুষের দাবি রাস্তা চাই, বিদ্যুৎ চাই, আর চাই বিদ্যায়তন। মানুষের চাহিদা আরও উন্নততর চাহিদা, সেই বাস্তবতার সামনে গ্রামের মানুষকে টেনে নিয়ে গেছে। এর পুরো কৃতিত্বটা কিন্তু বামপন্থীদের। বিগত বছরগুলোতে যে অর্থনীতির দ্বারা পরিচালিত হয়েছে, কৃষি অর্থনীতির দ্বারা পরিচালিত হয়েছে, গ্রামাঞ্চলে ক্ষুদ্র কুটিরশিল্পের বিকাশ হয়েছে, যে নীতি নেওয়া হয়েছে, সেই ভিত্তির উপর দাঁড়িয়ে আজকে গ্রামাঞ্চলের মানুষের কেনার ক্ষমতা বেড়েছে। আজকে কেনার ক্ষমতা বৃদ্ধির সঙ্গে সঙ্গে বিভিন্ন কার্যকরণ সম্পর্কে তাদের আগ্রহ বৃদ্ধি হয়েছে। পশ্চিমবাংলার যে বর্ধিত বাজার, এই বাজার, এই বাজারে এসে বাইরে থেকে শুধু বাণিজ্য করা নয়ই, এখানে কারখানা প্রতিষ্ঠা করা, এখানে শিল্প গড়ে তোলা, আর সেই বাজারে শিল্পের যোগান দেওয়া, এই রকম একটা সমতা রক্ষা করবার উদ্যোগ এই রাজ্যের শিল্পোন্নয়নের প্রশ্নে এই রাজ্য সরকার নিয়েছিলেন।

[3-20 – 3-30 P.M.]

ফলে আমাদের রাজ্যে শিল্পায়নের জন্য আমরা চাই, কোনও রাজ্য চায় না, কে চায় না যে বিদেশিরা এসে, এখানে টাকা দিক শিল্পের জন্য? আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু আমাদের অগ্রাধিকার কি হবে? নিশ্চয়ই সেটা বিতর্কের। কোকাকোলার বোতল ভরবার জন্য আমাদের প্ল্যান্টের দরকার না আমাদের এখানে অত্যাধুনিক যন্ত্র তৈরি করা দরকার। এর প্রায়োরিটি আমাদের বিচার করতেই হবে। তাতে আমরা দেখছি জাতীয় নমুনা সমীক্ষা বলছে যে আমাদের রাজ্যে, আমাদের দেশে যে চাহিদা তৈরি হচ্ছে তার শতকরা হচ্ছে খাদ্যকে ঘিরে। মানুষের ন্যূনতম প্রয়োজনকে মেটাবার প্রশ্নকে ঘিরে। ফলে শতকরা আশি ভাগ প্রয়োজন যখন গ্রামাঞ্চলে গড়ে উঠেছে তখন তাকে যোগান দেবার জন্য, শিল্প গড়ে তোলার প্রশ্নে কিন্তু আমরা চেয়েছি কৃষিতে আরও বেশি গতিবেগ সৃষ্টি করতে। সেই কারণে কিন্তু সেচের প্রশ্ন আমাদের সামনে এসে উপস্থিত হয়েছে। বৃহৎ সেচ প্রকল্পগুলোর পাশাপাশি ক্ষুদ্র শিল্পের প্রশ্নও এসেছে। আর সে জন্য বাজেটে লক্ষ্যমাত্রা স্থির হয়েছে। আগামী দিনগুলোতে ৫০ থেকে ৭০ ভাগ গ্রামে সেচ ব্যবস্থা পৌঁছে দিতে হবে। আর সেই সঙ্গে সঙ্গে খুবই ন্যায়সংগত ভাবে অর্থমন্ত্রী প্রসঙ্গটি উত্থাপন করেছেন। তাঁকে ধন্যবাদ। মানুষের জানার অধিকার আছে যে তিনি যে পয়সা দেন রাষ্ট্রকে রাষ্ট্র পরিচালনার জন্য, সেই পয়সার সদ্ব্যবহার কি ভাবে হচ্ছে। কোনওভাবে হচ্ছে, কতটুকু হচ্ছে। আর অগ্রাধিকার কি হওয়া উচিত তা ঠিক করা। অর্থাৎ বেনিফিসিয়ারী কমিটি। তাঁদের নেতৃত্বে, তাদের প্রত্যক্ষ পরিচালনায় এই কাজগুলোকে সংগঠিত করে প্রধানত আর্থিক দায় বহনের যে প্রশ্ন তাতো সরকারকে নিতেই হবে, তাঁরাই তো নেবেন। একই ভাবে আমরা চেয়েছি যে গ্রামাঞ্চলে গরিব মানুষের হাতে আরও উদ্বৃত্তের প্রশ্নে, খাদ্য পৌঁছে দেবার প্রশ্নে একটা দুরন্ত উদ্যোগ এই রাজ্যের সরকার এবারকার পরিকল্পনার মধ্যে দিয়ে, তাঁদের প্রস্তাবের মধ্যে দিয়ে উপস্থিত করলেন। তাঁরা ৩০ কোটি টাকা তাঁরা খাদ্যে ভরতুকি দেবেন। আমরা সকলেই বুঝি যে খাদ্যের বাজার মানুষের নিয়ন্ত্রণের মধ্যে আনতে গেলে আমাদের যা দরকার তা হচ্ছে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম—রেশনিং ব্যবস্থাকে শক্তিশালী করা। রেশনিং ব্যবস্থাকে দুর্বল করে দিয়ে মানুষের পেটের খিদেকে একচেটিয়া খাদ্য ব্যবসায়ীদের হাতে সমর্পণ করার মধ্যে দিয়ে আমরা একচেটিয়া ব্যবসায়ীদের মুনাফা বৃদ্ধি করতে সাহায্য করতে পারি কিন্তু গরিব মানুষের পেটের খিদের জ্বালাকে তাতে মেটানো যায়

না। আর সে জন্য বামপন্থী সরকার তাঁদের প্রস্তাবনার মধ্যে উপস্থিত করেছেন, খুব বেশি না হলেও ৩০ কোটি টাকা তারা খাদ্যে ভরতুকি দেবেন। ইতিমধ্যে দিল্লিতে পট পরিবর্তন হয়েছে। দিল্লির নতুন সরকার তারাও সিদ্ধান্ত নিয়েছেন যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে সস্তায় খাদ্যের সুযোগ তাঁরা খানিকটা দেবেন। আগামী দিনগুলিতে আমরা আশা করব যে দেশ জুড়ে যে পরিকল্পনা তার সঙ্গে সংগতি রেখে এই ৩০ কোটি টাকা বরাদ্দের যে প্রস্তাব তিনি উত্থাপন করেছেন তার মধ্যে দিয়ে খানিকটা রিলিফ এই রাজ্যের গ্রামাঞ্চলের মানুষ তারা পাবেন। যে রিলিফ শহরের বস্তিবাসী মানুষ পাবেন। গ্রামের ক্ষেতমজুর পাবেন। অর্থাৎ গ্রামের মানুষের মুখে খাদ্য যোগান দেবার বাড়তি কিছু দায়িত্ব রাজ্য সরকার নেবেন। আমরা আশা করব কেউই সে কাজে বিরোধিতা করবেন না। অবশ্য কেউই বিরোধিতা করেন নি। এর পরের যে প্রশ্ন আমি করতে চাইছি তা হচ্ছে যে এই বেনিফিসিয়ারী কমিটির সাথে ইরিগেশনের প্রশ্নে আমাদের রাজ্যে শিল্প গড়ে তুলতে হবে। আমার বন্ধুবররা মাঝে মাঝে বিভিন্ন ফোরামে একটা কথা বলেন। শিল্পের দাবি করা হচ্ছে শিল্পায়ন কোথায়। আবার শিল্পায়নের প্রশ্ন তুলতে গেলেই বলছেন ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিস নেই। পরিকাঠামো গত সুযোগ নেই। আর সুযোগ যখন নেই তখন শিল্প আসবে কেন? আর এবারকার বাজেটে যখন সেই ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্টের জন্য, রাস্তাঘাট তৈরির প্রশ্ন আসছে। বিদ্যুতে প্রায় দ্বিগুণ পরিমাণ, সাড়ে চারশো কোটি টাকার উপর পরিকল্পনা খাতে খরচ বাড়াবার প্রশ্ন আসছে। সেই সময় বিভিন্ন ধরনের সংখ্যাতত্ত্বের জাগলারি দেওয়া হয়েছে এবং কনফিউজড করার চেষ্টা হয়েছে। এখানে বাজেট আলোচনা—ভূতপূর্ব কেন্দ্রীয় সরকারের বাজেটের সাফাই গাওয়ার জন্য নয়। বাজেটের প্রধান বিষয়—এই রাজ্যের সরকারের সীমাবদ্ধ কাঠামোর মধ্যে, এই জনমুখি বাজেট মানুষকে কতটা রিলিফ দিতে পারে। সেটাই আজকের আলোচনার বিষয়। বিরোধী বন্ধুরা আলোচনা করবেন। ভবিষ্যতে দেশের কথার পাশাপাশি, রাজ্যের ব্যাপারে একটু চাপ দিলে রাজ্যের উপকার হয়। এর পাশাপাশি রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের প্রশ্ন এসেছে। আগামী ৫ বছরের মধ্যে ৯০ পারসেন্ট গ্রামে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথা প্রস্তাবনার মধ্যে আছে। তবে এটা ঠিকই প্রতিটি কাজে যত বেশি মানুষকে জড়িয়ে নিয়ে কাজ করা যাবে ততই কাজটা সুষ্ঠুভাবে সম্পন্ন হবে। যেমন রাস্তাঘাট রক্ষা, বিদ্যুতের বন্টন ব্যবস্থা ইত্যাদি। এরপর ইরিগেশনের প্রশ্ন আছে। সেচের ব্যাপারে মানুষের সাহায্যে বিষয়টা যদি সরকারি দপ্তরে নিয়ে আসা হয় এবং তার পাশাপাশি মানুষকে নিয়ে, মানুষের সহযোগিতায় যদি সেচ ব্যবস্থা গড়ে তুলতে পারা যায়, তাহলে প্রতিটা কাজের পিছনে কেন্দ্রীয় উদ্যোগ সৃষ্টি হতে পারে। এতে বিরোধী বন্ধুরা কি বলবেন? এবারে সাক্ষরতার বিষয়ে আসছি। বিরোধীরা বলেছেন দিল্লির টাকায় রাজ্যে সাক্ষরতার কাজ হয়েছে। সাক্ষরতার ব্যাপারে কে কি খবর রাখেন জানি না। কিন্তু আমি একটা জেলার সাক্ষরতার কাজের সঙ্গে যুক্ত আছি। সাক্ষরতার জন্য যে টাকা আসে সেটা দিল্লির টাকা নয়, ওটা বিদেশের টাকা—ওটা ইউনিসেফ দেয়। তার মধ্যে সামান্য পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকার দেন। কেন্দ্রীয় সরকার যেটা রিলিফ দেন, সেটা এ ইডেড অ্যামাউন্ট। বাকিটা রাজ্য সরকার দেন। একটা জেলায় ৫ কোটি সাড়ে ৫ কোটি টাকা সাক্ষরতার জন্য খরচা করা হয়েছে। কিন্তু মাননীয় বিরোধী বন্ধুরা বললেন না তো, সেই জেলার সাধারণ মানুষ স্বেচ্ছা শ্রম দিয়ে যে কাজ করেছেন তার মূল্য ৫-৭ কোটি টাকার উপর। মানুষকে ইনভলভড করে ৫-৭ কোটি টাকা তোলা হয়েছে। এই জেলাতে স্বেচ্ছা শ্রমে

পিপলকে ইনভলভমেন্ট করে গণ উদ্যোগ করে এই টাকাটা তোলা হয়েছে। দিল্লি দিয়েছে মাত্র ২-৩ কোটি টাকা—এতেই ওঁদের গাত্রদাহ হয়েছে। সেজন্য আগামী দিনে এই কাজকে অগ্রাধিকার দিতে হবে—এই প্রশ্নে একটা বিষয় উপস্থিত হয়েছে। এই কাজ করতে গিয়ে কমিটমেন্টের প্রশ্ন, দায়বদ্ধতার প্রশ্ন আসে। কর্তব্য থাকলে দায়বদ্ধতা থাকে, অধিকার থাকলে কর্তব্য থাকে। এটা পরস্পরের সঙ্গে সম্পর্ক যুক্ত। ১৯৭৮ সালের বন্যায় কি সাংঘাতিক বিপর্যয় ঘটেছে, সেটা আমরা দেখেছি। এই বিপদের সময় রাজ্যের সব অংশের মানুষ, আমাদের সমাজের প্রতিটি মানুষ কাঁধে কাঁধ মিলিয়ে এই বিপদের মোকাবিলা করেছে। আজকে সেই দায়বদ্ধতা যেখানে দাঁড়িয়ে আছে, সেখানে আমরা আমাদের কিছু কিছু ব্যাপারে দায়বদ্ধ। দায়বদ্ধতার ব্যাপারে পূর্ণ সদ্ব্যবহার যাতে হয় তার জন্য একক ভাবে সকলের সহযোগিতা নিশ্চিতভাবে প্রয়োজন আছে। রিলিফের ব্যাপারে টি. ভি., রেফ্রিজারেটর, ভ্যাকুয়াম ক্লিনার, গীজারের দাম খানিকটা সস্তা করা হয়েছে। কারণ, রাজ্যে শিল্প একটা ক্ষেতমজুরের পয়সা দিয়ে করা সম্ভব নয়। বড়লোক, শিল্পপতিরা শিল্প করবেন। এই রাজ্যের শিল্প যাতে ভিন্ন রাজ্যমুখি না হয় এবং অন্য রাজ্যের থেকে এই রাজ্যে বেশি সুযোগ-সুবিধা দিয়ে এই রাজ্যে শিল্প তৈরির প্রতি যাতে আকর্ষণ বাড়ানো যায়, তার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, রাজ্যে শিল্পায়নের যে উদ্যোগ নিয়েছেন এবং প্ল্যানে যে রিলিফের প্রস্তাবনা করেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা বিশ্বাস করি, এই প্রস্তাবনা যদি আগামী দিনে ভালো ভাবে কার্যকর করা যায়, তাহলে শিল্পের যে ভিন্নমুখি গতি, সেই গতি শুধু অ্যারেস্টই করা যাবে না, আরও বেশি আমাদের রাজ্য অভিমুখি করা যাবে। সেদিকে আরও বাড়তি সুযোগ সুবিধা তৈরি হতে পারে বলে মনে করা যেতে পারে।

[3-30 – 3-40 P.M.]

এর পরে রিলিফের প্রশ্ন। বিধবা ভাতা বৃদ্ধি, বার্ধক্য পেনশন, রাজনৈতিক ব্যক্তিত্ব যারা, তাদের পেনশন, ক্ষেত মজুরদের পেনশন দেওয়ার যে প্রস্তাব এবং সেই সঙ্গে সঙ্গে ক্ষেত মজুরদের প্রভিডেণ্ড ফাণ্ডের প্রস্তাব করা হয়েছে, তা নিশ্চিতভাবে, সাংঘাতিকভাবে গ্রামাঞ্চলের গরিব মানুষের মধ্যে উৎসাহ উদ্দীপনা সৃষ্টি করবে। পেজার—২০ শতাংশ থেকে ৪ শতাংশ করার ফলে আমাদের বন্ধুরা চটতে পারেন, কিন্তু গ্রামের ক্ষেত মজুররা সাংঘাতিকভাবে উপকৃত হবেন।

এই কাজগুলো করতে গিয়ে পাশাপাশি কিছু প্রশ্ন, কিছু প্রসঙ্গ এসেই যায়। গত পাঁচ বছরে নাকি অভূতপূর্ব উন্নয়নের জোয়ার আমাদের দেশে সৃষ্টি হয়েছে। বন্ধুবররা একটা কথা বলছি, মাথাপিছু আমাদের দেশের মানুষের দেনাটা কত বলবেন? ঋণের দায়ে দেশ বিক্রি করে দিয়ে, বিদেশ থেকে টাকা এনে ব্যাঙ্কে রেখে, ব্যাঙ্কের পাশ বই দেখাতে পারেন, দেখ আমার কত টাকা, আমি কত টাকা সংগ্রহ করেছি। তার পরের কথাটা যদি বলতেন—কত ধার করেছেন, ধার মেটাতে আবার ধার করেছেন, ঋণের দায়ে দেশটাকে বিকিয়ে দিয়েছেন।

এর পরে বলেছেন রপ্তানি বাণিজ্য বেড়েছে। আমদানি কত বেড়েছে বললেন না। বললেন, আমদানি করতে গিয়ে আমাদের দেশের কোনও শিল্পের ক্ষতি হয় নি, কুটির শিল্পের ক্ষতি হয় নি। সৌগত বাবুকে বলি, একটু বুকে হাত দিয়ে দেখুন তো-আপনার তো চেম্বার

অফ কমার্সে যাতায়াত আছে, জিজ্ঞাসা করুন, কার্যত টাকাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? সেই জন্য আমাদের কথা হচ্ছে, বিদেশের সঙ্গে অসম প্রতিযোগিতায় আছে আমাদের দেশ। কোনও কোনও বন্ধু বলতে পারেন, একটা খাঁচার মধ্যে একটা মেষ শাবক আর একটা বাঘকে ঢুকিয়ে দিয়ে আশা করতে পারেন মেষ শাবক বাঘটিকে হারিয়ে বিজয়ীর হাসি হাসবে। বাস্তবে জানি এটা হয় না। বিদেশি সাম্রাজ্যবাদীদের কাছে দেশের বাজারটাকে বিকিয়ে দিলেন, দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে ছোট করে দিলেন, আক্রমণের মুখে দাঁড়াতে পারলেন না। তার যোগ্য জবাবটা বিধানসভায় না হয়ে নির্বাচনের মাধ্যমে দিয়েছে জনগণ। না হলে বিগত কেন্দ্রীয় সরকারের কোনও রাজনৈতিক দল এতবড় বিপর্যয়ের মুখোমুখি হয় নি। আপনারা ১৩৬-এ গিয়ে দাঁড়ালেন। এটা বোঝা দরকার।

পাকা বাড়ি বিদ্যুতের কথা বলেছেন, সব রাজ্যেই বেড়েছে, শুধু পশ্চিমবঙ্গেই নয়। কিন্তু কি করে অস্বীকার করবেন, সারা দেশে হেক্টর প্রতি গড় উৎপাদনে আমরা এগিয়ে আছি? আমরা খাদ্য উৎপাদনে রেকর্ড করেছি, এ তো অস্বীকার করতে পারবেন না। এটাও তো অস্বীকার করতে পারবেন না, আমরা স্বয়ম্ভরতার উপর দাঁড়িয়ে, নিজের দায়ের উপর দাঁড়িয়ে রসদ সংগ্রহ করে নিয়েছি। গুটি গুটি পায়ে যখন দেশে ঘূর্ণি ঝড় উঠেছে, তখন এই রাজ্যটাকে রক্ষার চেষ্টা করেছি। জনগণ জানেন, এখানে বামফ্রন্ট সরকার আছে বলে আমাদের গায়ে ঝড়ের ধাক্কা লাগবে না। ঝড়ের ধাক্কা লাগবে। কিন্তু ঘর যাতে ঠিকভাবে রক্ষা করতে পারি সেই জন্য ঝড়কে মোকাবিলা করার জন্য নিজেদের খুঁটি শক্ত-পোক্ত করার চেষ্টা করেছি এবং করেছি বলে গ্রামে-শহরে সর্বত্র এই উদ্যোগ আমরা নিয়েছি। স্যার, বেকার ছেলে-মেয়েদের কাছে এই বাজেট কিছুটা আশার আলো রয়েছে। কারণ নির্দিষ্ট ভাবে কর্মসংস্থানের ক্ষেত্রে এবারকার যে প্রস্তাবনা তার মধ্যে ভাগ-বাঁটোয়ারা করে ঠিক করা হয়েছে, কোথায় কি ভাবে কাজ সৃষ্টি হতে পারে। গ্রামাঞ্চলে কৃষি ক্ষেত্রে, মৎস উৎপাদনে এবং আরও অন্যান্য ক্ষেত্রে ১ থেকে দেড় লক্ষ মানুষের কর্মসংস্থান-এর উদ্যোগ নেওয়া হয়েছে। গ্রামে স্বনিযুক্তি প্রকল্পে সাড়ে তিন লক্ষ মানুষের কর্মসংস্থানের উদ্যোগ নেওয়া হয়েছে। শহরের গরিব মানুষের জন্য দেড় লক্ষ কাজ সৃষ্টি করার উদ্যোগ নেওয়া হয়েছে। এগুলো কার্যকর করতে হবে। এবিষয়ে আমি সৌগতবাবুর সঙ্গে একমত যে, প্রস্তাব করলেই হবেনা, এগুলো কার্যকর করতে হবে। নেহেরু প্রধানমন্ত্রী রোজগার যোজনায় বলা হয়েছিল তিন লক্ষ সাড়ে তিন লক্ষ ছেলে-মেয়েকে কাজ দেওয়া হবে। সেপ্টেম্বর পর্যন্ত ১৩ হাজার লোককে কাজ দেওয়া হয়েছে। সেখানে সাংঘাতিক বাধা হচ্ছে, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক। তার মানে প্রস্তাবনা করলেই কাজ হবেনা, নাম পাঠালেই বেকার ছেলে-মেয়ে অর্থ পান না। সেখানে একটা সাংঘাতিক অসুবিধা আমাদের আছে। যাঁরা বলেন, কিষাণ-বিকাশ-পত্র বিক্রি করে স্মল সেভিংসের টাকা নিয়ে রাজ্য উন্নয়নের কাজ করছেন তাঁদের কাছে একটা কথা বলবার, আমরা এই হাউসে শুনেছি, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে, বিগত কেন্দ্রীয় সরকারের কাছে যখন আমাদের সংসদদের দিয়ে দাবি জানানোর উদ্যোগ রাজ্য সরকার নিলেন, একসঙ্গে রাজ্যকে বাঁচাবার জন্য, শিল্পকে বাঁচাবার জন্য, এখানে বিনিয়োগ এবং আমানতের অনুপাতকে যাতে সঙ্গত রাখা হয়, এ রাজ্যে যাঁরা নিদ্রা-ঘুম ত্যাগ করে দিবারাত্র ধর্নায় বসেন তাঁরা কেন দিল্লির কাছে গিয়ে, কেন্দ্রীয় সরকারের

কাছে গিয়ে বলেন না? তাই আগামীদিনের দিকে তাকিয়ে এই সরকার যে বাজেট প্রস্তাব উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করছি। এই বাজেট সেই রকম একটা বাজেট যেখানে শিল্পপতি থেকে শুরু করে ক্ষেত-মজুর সকলের কথা ভাবা হয়েছে। এখানে ভিন্নতর পরিবেশে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য, রাজ্যের উন্নয়নকে অব্যহত রাখবার জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে তার জন্য আসুন আমরা সকলে মিলে উদ্যোগী হই। তাই এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 P.M.]

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ২১ তারিখে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এই বাজেটে জুট শিল্পের উন্নতি সম্বন্ধে কোনও কিছু বলা হয়নি, এ বিষয়ে কোনও পথ দেখানো হয়নি। স্যার, জুট-শিল্প পশ্চিমবাংলার বিদেশি মুদ্রা অর্জনকারী একটা শিল্প। এটা অচল হয়ে পড়েছে। এখানে ৮-টা জুট মিল বন্ধ ছিল, এখন আরও দুটো তার সঙ্গে যুক্ত হয়েছে। আমরা জানি পশ্চিমবাংলায় লাগভাগ ৪০ হাজার কারখানা বন্ধ। যে চটশিল্প বিদেশি মুদ্রা নিয়ে আসে সেই চটশিল্প সম্বন্ধে এই বাজেটে কিছু বলা হয় নি। চটশিল্পের উন্নতির কোনও কথা এই বাজেটে বলা হয়নি। ১৯৮৭ সালে একটা আইন পাস হয়েছিল সুপ্রীম কোর্ট একটা রায় দিয়েছিলেন যে ১০০ পারসেন্ট চটজাত জিনিস ব্যবহার করবে। সিমেন্টে ৫০ পারসেন্ট চট ব্যবহার হবে আর ফার্টিলাইজারে চট ব্যবহার হবে। আমরা বিশ্বস্ত সূত্রে জানতে পারি ২১.৫.৯৬ তারিখে দিল্লিতে উচ্চপর্যায়ে একটি আলোচনায় সিদ্ধান্ত নেওয়া হয়েছে। যে সিমেন্টে ৫০ পারসেন্ট যে চট ব্যবহার করার কথা ছিল সেটা বাতিল করা হবে। যদি এই সিদ্ধান্ত সত্যি নেওয়া হয় তাহলে আমার মনে হয় চটশিল্প একেবারে নষ্ট হয়ে যাবে। আপনারা সবাই জানেন যে পশ্চিমবাংলায় ৫০ লক্ষ বেকার আছে তারপর যদি এই চটশিল্পের ১ লক্ষ মানুষ বেকার হয়ে পড়বে যদি এই চটশিল্প বন্ধ হয়ে যায় তাহলে এখানে বেকারের সংখ্যা আরও বাড়বে। আপনারা জানেন মেটাল বক্স অনেক দিন ধরে বন্ধ হয়ে আছে। সেই জন্য বলছি আজকে পশ্চিমবাংলায় যে ভাবে কলকারখানা বন্ধ হচ্ছে এবং যে ভাবে বেকার বাড়ছে এটাকে রোখার জন্য এই বাজেটে কোনও পথ দেখানো হয় নি। উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে পানীয় জলের কোনও ব্যবস্থা নেই; রাস্তার ভালো ব্যবস্থা নেই, রাস্তা দিয়ে একটা সাইকেল যেতে পারে না, সেখানে হাসপাতালের কোনও ব্যবস্থা নেই। কোনও ডাক্তার নেই, কোনও ওষুধ নেই। এই অবস্থার মধ্যে চলতে হচ্ছে। উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে আজ পর্যন্ত পানীয় জলের কোনও ব্যবস্থা করা হয়নি। বাউড়িয়া কটন মিল বন্ধ হয়ে আছে, এ ব্যাপারে বারে বারে দরবার করা হয়েছে, আমাদের শ্রমমন্ত্রী বার বার মিটিং করেছেন, কিন্তু তা সত্ত্বেও সেখানে মালিকদের খুঁজে বেড় করতে পারলেন না। গভীন সর্দার পশ্চিমবাংলায় নেই। যদি এই রকম অবস্থা পশ্চিমবাংলায় চলছে। ঘাউরিয়া কটন মিল খুলবে, কি খুলবে না সেটা আমরা এখনও বুঝতে পারছি না। কানোরিয়া জুট মিলের মালিক পাশোরিয়া আজ পর্যন্ত মিল চালু করল না; রাজ্য সরকারের

শ্রম দপ্তর থেকেও কোনও উদ্যোগ নেওয়া হল না। এমন কি শ্রম মন্ত্রী মিল খোলার জন্য কোনও মিটিং পর্যন্ত ডাকছেন না। সেখানে মানুষ অনাহারে মরছে। ঘটি বাটি বিক্রি হয়ে যাচ্ছে। মা বোনেরা ভিখ্যা করছে। আমি এই মিল খোলার জন্য মাননীয় শ্রম-মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। প্রেমচাঁদ মিল ১৫ বছর বন্ধ থাকার পর চালু হয়েছিল; কিন্তু মালিক অশোক গুপ্ত আবার দু' বছর ধরে মিলটি বন্ধ করে রেখেছে। ৪০০০ মানুষ সেখানে কাজ করতেন। তারা আবার বেকার হয়ে পড়েছেন। আর এখানে বড় বড় কথা বলা হচ্ছে! দুনিয়ার মজদুর এক হ'ও! আমরা জানি এখনও অনেক মিলে ৯১০ টাকা মজুরি দিয়ে কাজ করানো হয়। ই. এস. আই., পি. এফ. ইত্যাদির সুযোগ সুবিধা না দিয়ে ফুলেশ্বর কটন মিলের মালিক মাস্টার রোলে শ্রমিকদের কাজ করায়। আমরা প্রতিবাদ জানিয়েও কোনও ফল হয় নি। আমি পশ্চিমবঙ্গ সরকারের শ্রম মন্ত্রীকে বলতে চাই, গভর্নমেন্ট আইন করেছে কটন মিলে একদিন কাজ করলে একদিনের পি. এফ. কাটা হবে, ই. এস. আই. কাটা হবে; কিন্তু আজ পর্যন্ত ওখানে তা হচ্ছে না। এই সব কারণে আমি এই বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-50 – 4-00 P.M.]

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মিঃ চেয়ারম্যান, স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। এই বাজেট আমাদের দেশের মানুষের কাছে আগামী দিনের একটা নব-দিগন্তের ইঙ্গিত বহন করে নিয়ে এসেছে। কারণ এই বাজেটের মধ্যে কয়েকটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় প্রতিফলিত হয়েছে। ১৯৭৭ সালের নির্বাচনে আমাদের সামনে প্রশ্ন ছিল—স্বৈরতন্ত্রের বিরুদ্ধে গণতন্ত্রের লড়াই। আমাদের দেশের মানুষ দীর্ঘ সংগ্রামের অভিজ্ঞতার মধ্যে দিয়ে বুঝেছিল—যারা গণতন্ত্রের কণ্ঠরোধ করেছিল, স্বৈরাচারী ব্যবস্থা কায়েম করার পথে এগিয়েছিল আমাদের দেশের সাধারণ মানুষ তাদের বিরুদ্ধে রায় দিয়ে বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছিল। সেদিন গণতন্ত্রকে ফিরিয়ে এনে, গণতন্ত্রকে সম্প্রসারিত করে, গণতন্ত্রকে রক্ষা করে বামফ্রন্ট যে প্রতিশ্রুতি দেশের কোটি কোটি মানুষের কাছে রেখেছিল তা আজও রাখছে এবং নানা প্রতিকূল অবস্থার মধ্যে দিয়েও তাকে বাস্তবায়িত করার সব রকম চেষ্টা চালিয়ে যাচ্ছে। দীর্ঘ অভিজ্ঞতার মধ্যে দিয়ে সরকার উপলব্ধি করেছে এবং আমরা, জনপ্রতিনিধিরাও উপলব্ধি করেছি যে, গণতন্ত্রের মধ্যে যে অধিকারের প্রশ্ন আছে সেই অধিকার গণতন্ত্র প্রতিষ্ঠার মধ্যে দিয়ে খুব স্বাভাবিকভাবে মানুষ এখানে পেয়েছে। কিন্তু দায়বদ্ধতা, সামাজিক দায়বদ্ধতা শুধু নয়, আমি বলতে চাই, গণতান্ত্রিক দায়বদ্ধতা। গণতান্ত্রিক দায়বদ্ধতা বলছি, এই কারণে, যে শুধু শিক্ষক নিয়োগের ক্ষেত্রে নয়, চিকিৎসক নিয়োগের ক্ষেত্রে চুক্তি বা কনট্রাক্টচুয়ালের মধ্যে সামাজিক দায়বদ্ধতা শুধু নয়, এটা সর্বস্তরের সর্ব-সাধারণ মানুষের মধ্যে এই দায়বদ্ধতার চেতনা আমরা উপলব্ধি করাতে চাই। স্বাভাবিকভাবেই আমি সেই কারণে গণতান্ত্রিক দায়বদ্ধতার কথা বলব বারবার। সেইজন্য আমি এই বাজেটকে যেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে অভিনন্দন জানাই। আজকে দেশের মানুষের কাছে যেমন গণতন্ত্রকে সম্প্রসারিত ও রক্ষা করার জন্য মানুষের মধ্যে চেতনা জাগাতে পেরেছি, স্বাভাবিকভাবেই এই দায়বদ্ধতা, গণতান্ত্রিক দায়বদ্ধতার কথা মানুষের কাছে পৌঁছে দি— পারব। এই বাজেটে যেসব প্রস্তাব এখানে রাখা হয়েছে তাকে বাস্তবায়িত করার

মধ্য দিয়ে। আমাদের দেশের বেকার যুবকরা নানা প্রতিকূল অবস্থার মধ্য দিয়ে দিন কাটাচ্ছে। বিগত দিনের কেন্দ্রীয় সরকারের নীতির ফলে দেশে অসংখ্য বেকার সৃষ্টি হয়েছে। এই প্রতিকূল অবস্থার মধ্যে, এই সীমাবদ্ধ অবস্থার মধ্য দিয়ে এই বাজেটের মাধ্যমে তিনি উৎপাদন বাড়াবার জন্য যেসব প্রস্তাবগুলি রেখেছেন তা অভিনন্দন যোগ্য। এই উৎপাদন বাড়ার সাথে সাথে যেমন কৃষকের, যেমন সেচের উন্নতি হবে, তার পাশাপাশি কর্মসংস্থান যাতে হতে পারে তারজন্য দৃষ্টি দেওয়া হয়েছে। এর দ্বারা বেকার যুবকদের কিছুটা কষ্টের লাঘব হবে সবটা না হলেও। আমাদের দেশের যে রাষ্ট্রীয় কাঠামো সেই রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে সমস্ত বেকারদের সমস্যার সমাধান করা সম্ভব নয়। কিন্তু যতটুকু সুযোগ আছে সেই সুযোগটাকে সদ্ব্যবহার করার জন্য আমাদের সরকার প্রস্তুত। তাই স্বাভাবিকভাবেই এই বাজেটের মধ্য দিয়ে বেকার সমস্যার কিছুটা সুরাহা করার ইঙ্গিত আমরা পেয়েছি। সেইজন্য আমি অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই। এর সাথে সাথে আর একটি বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করতে চাই, বিগত কয়েকটি বাজেটে স্বনির্ভরতার কথা আমরা বারবার শুনেছি। সরকার এই ব্যাপারে চেষ্টা করছেন। কিন্তু আমরা কি দেখছি, কর্মসংস্থান কেন্দ্রে শত শত বেকার যুবক বেকারত্বের জ্বালা-যন্ত্রণা থেকে মুক্তি পাবার আশায় অনেক টাকা-পয়সা খরচা করে—কেউ কেউ ৪০০/৫০০ টাকা খরচ করেছেন, এফিডেবিট করছেন, অমুক কাগজ তৈরি করেছেন, স্কীম তৈরি করেছেন—এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে জমা দিয়েছেন—তাদের ইনটারভিউ হয়েছে এবং তা ব্যাঙ্কে পাঠানো হয়েছে। কিন্তু ৩/৪ বছর হয়ে যাওয়া সত্ত্বেও ব্যাঙ্ক লোন দিচ্ছে না। খাতায়-কলমে হিসাব আমরা অনেক কিছু পাই। কিন্তু প্রাকটিক্যালি সেই জিনিস আমরা দেখতে পাই না। স্বাভাবিকভাবেই আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই প্রস্তাব দেব তিনি যেন এই বিষয়ে যথাযথ ব্যবস্থা নেন। কারণ, এই সমস্ত বেকার যুবক যারা পরিকল্পনা তৈরি করে, স্কীম তৈরি করে নিজেদের টাকা-পয়সা খরচা করে দিনের পর দিন ব্যাঙ্কে ছুটবে—এটা কাম্য নয়। এই সমস্ত বেকার যুবকরা রাস্তার কুকুর নয়, তারা মানুষ। কিন্তু ব্যাঙ্কের কর্মচারিরা, ব্যাঙ্কের অফিসাররা যাদের বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনকে আমরা সমর্থন করি তারা এই সমস্ত বেকার যুবকরা ব্যাঙ্কে গেলে তাদের মানুষ বলে মনে করেন না। তাদের সাথে ইলট্রিটমেন্ট করেন, দুর্ব্যবহার করেন। আমাদের এই বেকার যুবকরা এখনও সেই আইনকে মেনে চলেছে, আইনকে ভাঙেনি। কিন্তু আগামী দিনে কী হবে জানিনা যদি ব্যাঙ্ক কর্মচারিরা একটা লোনের জন্য একটা পারসেন্টেজ দাবি করে, কাট মানি দাবি করে। দিনের পর দিন তাদের নানা অজুহাতে ঘোরানো হয়, এই জিনিস মেনে নেওয়া যেতে পারে না। স্বাভাবিক ভাবে দায় বদ্ধতার যেখানে প্রশ্ন আছে, আমাদের সরকারের একটা দায়িত্ব আছে, আমি জানি ব্যাঙ্কের টোটাল সিস্টেমটা কেন্দ্রীয় সরকারের অধীনে, সেই ক্ষেত্রে আমার প্রস্তাব, এখান থেকে অর্থমন্ত্রীর নেতৃত্বে একটা সর্ব দলীয় কমিটি কে নিয়ে যাতে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে যাওয়া যায়, সেখানে এখন নুতন সরকার চলছে, নতুন অর্থমন্ত্রী হয়েছেন, নিশ্চয়ই বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে বিগত সরকারের পক্ষে যা সম্ভব হয়নি, তাঁরা নুতন দৃষ্টিভঙ্গি নিয়ে সাধারণ মানুষের কথা চিন্তা করে যে সব নীতি নির্দ্ধারণ করেছেন, সেইজন্য আমরা বামপন্থীরা এই সরকারকে সমর্থন করছি, তাদের কাছে একটা সর্বদলীয় কমিটি বা প্রতিনিধি দল পাঠানো দরকার, এই যে স্বনির্ভরতার প্রকল্পে ব্যাঙ্কের লোনের ব্যাপার, এটা জটিল প্রশ্ন হয়ে আছে। আমি আশা করি অর্থমন্ত্রীর নিশ্চয়ই এই বিষয়টা বিবেচনা করবেন। সাথে সাথে অভিনন্দন জানাই শিডিউল

কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য অর্থ বরাদ্দ বিগত দিনে যা ছিল তার চেয়ে বেশি বাড়ানো হয়েছে। এবং তাদের যে সব সমস্যা আছে সেইগুলো দূর করার জন্য সরকার সক্রিয় ভূমিকা পালন করছেন এবং আগামী দিনেও করবেন। কিন্তু সংখ্যালঘুদের জন্য একটা সংখ্যালঘু কমিশন হয়েছে এবং একটা দপ্তরও হয়েছে, তার একজন মন্ত্রীও আছেন। কিন্তু অর্থ বরাদ্দের ব্যাপারে কোনও উল্লেখ নেই। উল্লেখ থাকলে খুব ভাল হত। কিন্তু সাথে সাথে আমার কাছে একটা প্রশ্ন দেখা দিয়েছে, আমি চিন্তা করি, ভাবি যে আমাদের দৃষ্টিভঙ্গি—আমরা যারা বামপন্থী রাজনীতিতে বিশ্বাসী, আমরা তো ভেবেছি, আমাদের অর্থনৈতিক কাঠামোর উপর দাঁড়িয়ে, সেই ভিত্তির উপর দাঁড়িয়ে সমাজ ব্যবস্থা গড়ে তুলতে হবে। যে অর্থনৈতিক অবস্থা নিচে নেমে গেছে, সেখানে আমরা সেই ভাবে একটা কমিশন করে, সেই ভাবে দপ্তর করে, আর্থিক দিকটা যাতে উন্নত হয় সেদিকটা আমরা দেখব। কিন্তু আমি বুঝতে পারছি না কেন সংখ্যালঘু সেল করা হয়েছে, কেন সংখ্যালঘু দপ্তর খোলা হয়েছে। যেখানে আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বলতে যাচ্ছি, যেখানে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই, সেখানে আজকে আমরা এই জিনিস কেন করছি, জানি না অনেক বন্ধুবর হয়তো সন্তুষ্ট হতে পারেন, কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে অর্থনৈতিক কাঠামোর উন্নতি সাধন করা। যার জন্য স্বাভাবিক ভাবে যে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের যে ব্যাপারটা, সেটা বামপন্থী রাজনীতিবিদরা মেনে নিতে পারে নি। কিন্তু কেন্দ্রীয় সরকারের আমল থেকে, মহাত্মাজীর আমল থেকে এই সিস্টেমটা চলে আসছে এবং সেটাকে মেনে নিয়েই চলছে। স্বাভাবিক ভাবে এইগুলো বিলোপ হওয়া উচিত। তাই আমি আশা করব, অর্থমন্ত্রী মহাশয় এই বিষয়টার জবাব দেবেন।

[4-00 – 4-10 P.M.]

সাথে সাথে অভিনন্দন ও সমর্থন জানাই এই বাজেটকে কারণ এই বাজেটে বেকারদের কথা চিন্তা করে পলিটেকনিকের ব্যাপারে চিন্তা করা হয়েছে। যারা কিছু শিখে নিজের পায়ে দাঁড়াতে চায় তাদের কথা এই পলিটেকনিকগুলির মাধ্যমে সরকার চিন্তা করে কিছু সিদ্ধান্ত নিয়েছেন। এতে বেকার যুবকদেব উপকার হবে। এই বাজেটকে আরও অভিনন্দন জানাই এই কারণে যে এই বাজেটে বামফ্রন্ট সরকার বার্ধক্য ভাতা বাড়িয়েছেন। বিগত কেন্দ্রীয় সরকারের নীতির ফলে জিনিসপত্রের দাম যেভাবে দিনেব পর দিন বেড়েছে সে কথা মনে রেখে আপনাদের বলতে পারি যে তাদের নীতির ফলে আজকে যে অবস্থাটা হয়েছে সেটা এই রকম; আগে পকেটে টাকা নিয়ে বাজার গিয়ে থলেতে করে আমরা বাজার নিয়ে আসতাম কিন্তু বিগত কেন্দ্রীয় সরকারের নীতির ফলে কেন থলেতে করে টাকা নিয়ে গিয়ে পকেটে করে বাজার নিয়ে আসতে হয়। স্বাভাবিকভাবেই এই অবস্থায় বার্ধক্যভাতা, বিধবা ভাতা, বৃদ্ধ কৃষকদের ভাতা বাড়ানোর প্রয়োজন ছিল। সেই প্রয়োজনের কথা মাথায় রেখে মাননীয় অর্থমন্ত্রী এটাকে ডবল করার যে প্রস্তাব রেখেছেন—একশো টাকা থেকে দুশো টাকা—তা নিশ্চয় অভিনন্দনযোগ্য। বিরোধীদের বন্ধুরা কেউ কেউ বললেন যে এটা কাগজে কলমেই থাকবে। আমি তাদের বলি, কাগজে আর কলমে নয়, বামফ্রন্ট সরকার বিগত ১৯ বছর ধরে যা বলেছেন তা বাস্তবে রূপায়িত করেছেন এবং আগামীদিনেও তাই করবেন যতই প্রতিকূল অবস্থা থাকুক না কেন এবং আপনাদের সমালোচনা থাক না কেন। আমরা এগুচ্ছি, আপনাদের সমালোচনা থাকা সত্ত্বেও ভবিষ্যতেও আমরা এগিয়ে যাব। কলকাতা শহর সহ অন্যান্য

পৌরসভাগুলির উন্নয়নের জন্য—সেখানকার পানীয় জল সরবরাহ ব্যবস্থার জন্য, বস্তি উন্নয়নের জন্য—গতবারের বরাদ্দ যা ছিল সেটা হচ্ছে ৩৫৪.১৪, তার থেকে সেটা বাড়িয়ে তিনি করেছেন ৪২৭.৫৭ এটাও নিশ্চয় অভিনন্দনযোগ্য। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব—বিগত দিনে তিনি এর দায়িত্বে ছিলেন—কলকাতা শহরে লোকসংখ্যা হু হু করে বেড়ে চলছে কিন্তু রাস্তা তাই আছে। এখানকার সুয়ারেজ সিস্টেমও পুরানো দিনের মতন। এ সম্পর্কে নতুন করে চিন্তাভাবনা করা দরকার। বিশেষ করে কলকাতার উন্নয়নের জন্য আরও কিছু অর্থ বরাদ্দ করা উচিত বলে আমি মনে করি। এই বাজেট নব দিগন্তের প্রতীক—এই কথা বলে, বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তা দেখে আমার প্রথমেই যেটা মনে হচ্ছে সেটা হল, ওল্ড ওয়াইন ইন এ নিউ বটল। ১৯ বছর আগে কংগ্রেসকে হারিয়ে বামফ্রন্ট যখন ক্ষমতায় এলেন তখন থেকে আজ পর্যন্ত ওরা মুখে যে কথা বলেন, দেওয়ালে যে কথা লেখেন, বাজেটেও সেই একই বুলি আউড়েছেন, ''সীমিত ক্ষমতা'। বলেন, 'রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই।' যতদিন না অধিক ক্ষমতা পাচ্ছেন ততদিন ওরা কিছু করতে পারবেন না সীমিত ক্ষমতায়—একথা ওরা বলেন। স্যার, এই বাজেটে ওরা বেকারত্বের সুরাহার জন্য কিছু করেন নি। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন এখানে বেকার ছিল ১২ লক্ষ, আর বামফ্রন্টের সময় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা হয়ে দাঁড়িয়েছে ৫২ লক্ষ। এ ছাড়া পশ্চিমবঙ্গে আরও অনেক বেকার আছেন যারা তাদের নাম রেজিস্ট্রি করেন নি। আমি বেশি দূরে যাব না, আমি যে অঞ্চলে বাস করি সেখানে আপনারা ঢাকঢোল পিটিয়ে ঘোষণা করেছিলেন যে, ব্রিটিশের সহায়তায়—সেই ব্রিটিশ, যারা আপনাদের পুরানো বন্ধু, দেশের স্বাধীনতা আন্দোলনের সময় যাদের সঙ্গে আপনাদের যোগাযোগ ছিল এখানে অনেক বাণিজ্য হবে, শিল্প উন্নয়ন হবে ইত্যাদি অনেক কথা বলেছিলেন। বলেছিলেন যে, শিল্প উন্নয়ন হলে আমাদের রাজ্যে বেকার সমস্যা সমাধান হবে। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, সেই বেকার সমস্যা সমাধানের কোনও দৃষ্টিভঙ্গি আপনাদের নেই। সে-ব্যাপারে কোনও উদ্যোগ লক্ষ্য করা যাচ্ছে না। বরং রাজ্যে যেসব শিল্প ছিল, যেমন—কোলে বিস্কুট, যেখানে তিন চার হাজার লোক কাজ করতেন সেটাও উঠে গেছে। কানাঘুষা শুনেছি, চন্দন বিস্কুটকে সাহায্য করবার জন্যই ওটা উঠিয়ে দেওয়া হয়েছে। যেখানে শিল্পোন্নয়ন ঘটিয়ে বেকার সমস্যার সমাধান করবেন বলছেন সেখানে দেখছি, আমার এলাকায় গোবিন্দ শিট মেটাল কোম্পানি যেটা ছিল, যাতে পাঁচ-ছয়শ লোক কাজ করতেন, সেটা উঠে গেল। আজকে বেঙ্গল কেমিক্যাল—সেটাও ধুঁকছে। আজকে রাজ্যে স্মল টুলস কোম্পানিগুলি উঠে যাবার পথে। কেদার রাবার—সেটা উঠে গেছে। আজকে পশ্চিমবঙ্গে বহু কোম্পানি লক-আউট হয়ে পড়ে রয়েছে। সেসব কোম্পানি খুলবার চেষ্টা করলে শিল্প উন্নয়নের ঢাক বামফ্রন্ট সরকারকে পিটাতে হত না এবং তারফলে বহু সমস্যারও সমাধান হত। আজকে আইন-শৃঙ্খলার কথা বলতে লোকের অবস্থা খারাপ হয়ে গেছে এবং সেটা শুনতে শুনতে আপনাদের কানও ঝালাপালা হয়েছে। এখনকার পুলিশের যিনি মন্ত্রী তিনি অত্যন্ত নির্লজ্জ। আমরা দেখেছি, এক রাজন মারা যাওয়ায় কেঃ করুনাকরণ পদত্যাগ করেছিলেন, কিন্তু এখানে ২০০ লোক পুলিশ লক-আপে পিটিয়ে মারবার পরও মুখ্যমন্ত্রী

এবং পুলিশ মন্ত্রী পিঠে কুলো এবং কানে তুলো দিয়ে বসে রয়েছেন। হাসপাতালের কথা আপনারা ঢাকঢোল পিটিয়ে বলছেন, কিন্তু কলকাতার বুকে যে হাসপাতালগুলি কংগ্রেসের সময় ছিল, যেমন—আর. জি. কর., এন. আর. এস., মেডিক্যাল কলেজ ইত্যাদি, সেখানে এখন আমরা কি দেখছি? আগে ঐসব হাসপাতালে দূর দূরান্তর থেকে মানুষ এসে ভর্তি হত, ওষুধ পেত। বামফ্রন্ট সরকারের গরিবদের জন্য দুঃখ কত! কিন্তু এখন সেসব হাসপাতালে ভর্তি হওয়া রোগীদের বাইরে থেকে ওষুধ কিনতে হয়, পা কেটে গেলেও সেখানে টিংচার আওডিন কিনতে হয়। ১৯ বছরে একটি মাত্র হাসপাতাল—বাঙ্গুর হসপিটালে সিটি স্ক্যান মেশিন বসেছে, কিন্তু লজ্জা ও দুঃখের কথা, অতগুলো হসপিটাল—এন. আর. এস., আর. জি. কর., মেডিক্যাল কলেজ, ন্যাশনাল মেডিক্যাল কলেজ ইত্যাদি রয়েছে, কিন্তু তার একটিতেও সিটি স্ক্যান মেশিন বসাতে পারেননি। অথচ শহরের নার্সিং হোমগুলোতে সিটি স্ক্যান মেশিন চলছে। আপনাদের ডাক্তাররা বলে দিচ্ছেন—অমুক নার্সিং হোমের সিটি স্ক্যান মেশিন থেকে রিপোর্ট তৈরি করে না আনলে চলবে না। আমরা ভাবছি, হাসপাতালগুলিতে স্বাস্থ্যমন্ত্রী কেন সিটি স্ক্যান মেশিনের ব্যবস্থা করছেন না! এক্ষেত্রে গরিবের কথা কতটা কি ভাবছেন সেটা বাজেট দেখে বোঝা যাচ্ছে না। আর শিক্ষাক্ষেত্রে তো পড়াশুনার পাট উঠিয়েই দিয়েছেন। বর্তমানে প্রাইমারি স্কুলের ছেলেমেয়েদের ক্ষেত্রে পাশফেল প্রথা তুলে দিয়েছেন, ক্লাশ-৪ পর্যন্ত ইংরেজি দরকার নেই বলেছেন, লটারিতে জিতে যদি আস তাহলে স্কুলে যাও, না হলে পড়াশুনার পাট তুলে দিয়ে ঘুরে বেড়াও। আমরা দেখছি, আজকে দেশে গৃহ সমস্যা একটি বড় সমস্যা এবং সেখানে দেখতে পাচ্ছি, এই সমস্যা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে অতি প্রকট। আজকে যিনি প্রধানমন্ত্রী হয়েছেন তিনি সংসদে বলেছেন যে, গৃহ সমস্যাকে ফার্স্ট প্রায়রিটি দেওয়া হবে। এটা আনন্দের কথা। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, যে আবাসন গৃহগুলি আমরা তৈরি করে গিয়েছিলাম কংগ্রেস আমলে সেসব আবাসনের অবস্থা বর্তমানে অত্যন্ত খারাপ। চারিদিকে বারান্দাগুলি ভেঙে পড়েছে, রাস্তা-ঘাট নেই, আলো নেই। কি দূরবস্থা সেখানে! মানিকতলা হাউসিং এস্টেট, একটা সুন্দর হাউসিং এস্টেট ছিল, প্রফুল্ল সেনের আমলে তৈরি হয়েছিল, সেখানে সমস্ত বাড়িগুলির বারান্দাগুলি ভেঙে পড়েছে। একটা পয়সাও সেখানে খরচ হচ্ছে না। মেয়রকে ভার দেওয়া হয়েছে কিছু খরচ করার জন্য। সেখানে তিনি আড়াই লক্ষ ৩ লক্ষ টাকা খরচ করছেন মাত্র। এই তো আবাসনের অবস্থা। সুতরাং এই জিনিসগুলি এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না, তাই বাধ্য হয়ে মাননীয় অর্থমন্ত্রী অসীম কুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি এবং আমাদের কংগ্রেসের পক্ষ থেকে যে কাট মোশন এনেছেন তাকে আমি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় আমাদের অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বাজেট বিশ্লেষণ করে সেটা ভাল না মন্দ, সমর্থন যোগ্য কি নয় এই রায়টা দেওয়ার আগে আমাদের ঠিক করা দরকার আমরা কি চাই। আমরা কি মিনিমাম সংখ্যক মানুষকে ম্যাকসিমাম বেনিফিট দিতে চাই না ম্যাকসিমাম মানুষকে

যতটা বেশি সম্ভব সাপোর্ট দেওয়া যায় সেটা চাই। আমাদের বিচার করা দরকার আমাদের ক্ষমতা কতটা, আমাদের এক্তিয়ার কতটা রিসোর্স মোবিলাইজেশনের ক্ষেত্রে। আমরা যে অবস্থায় আজকে এসে পৌঁছেছি তাতে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের এই ক্ষমতা ক্রমাগত সঙ্কুচিত হয়ে আসছে। এই রাজ্যকে গ্লোরিফায়েড মিউনিসিপ্যালিটি ছাড়া আর কিছু ভাবতে পারছি না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী মহোদয় সমস্ত দিক লক্ষ্য রেখে যে বাজেট তৈরি করেছেন সেটা স্বনির্ভরতার দৃঢ় পদক্ষেপ বলে মনে করি। সেই কারণে আমি এই বাজেটকে সমর্থন করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি আমরা কোথা থেকে যাত্রা শুরু করেছিলাম। সেই জায়গা থেকে আমরা কতটা উঠে আসতে পেরেছি, কতটা উত্তোরণ আমাদের সম্ভব হয়েছে। এটা আমাদের বন্ধুরা নিশ্চয়ই অস্বীকার করতে পারবেন না যে আমাদের অগ্রগতির মাত্রা বৃদ্ধি পাচ্ছে এবং উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। সব চেয়ে বড় সাফল্য আমরা যেখানে দেখতে পাচ্ছি তা হল আমাদের দেশ, আমাদের রাজ্য যেখানে শতকরা ৭৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভর করে বেঁচে আছে, তাদের জীবন-জীবীকা নির্ভর করে কৃষির উপর। সেই কৃষিতে আমাদের সব চেয়ে বেশি সাফল্য এসেছে। বিগত ১০ বছরের মধ্যে আমরা দেখছি যে কয়েকটি ক্ষেত্রে, যেমন, চালের ক্ষেত্রে ১৯৮৪-৮৫ সালে যেখানে উৎপন্ন হয়েছিল ৮০.৯৩ লক্ষ মেট্রিক টন, সেখানে ১৯৯৪-৯৫ সালে বেড়ে দাঁড়িয়েছে ১২২.৩৬ লক্ষ মেট্রিক টনে। এই ক্ষেত্রে বৃদ্ধির হার ৫১.১৯ ভাগ শতকরা হিসাবে। মোট খাদ্যশস্য মিলে আমরা দেখছি ১৯৮৪-৮৫ সালে উৎপন্ন হয়েছিল ৯১.৫৭ লক্ষ মেট্রিক টন, সেখানে ১৯৯৪-৯৫ সালে বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছিল ১৩২.৭৯ লক্ষ মেট্রিক টন। এইক্ষেত্রে বৃদ্ধি হার দাঁড়িয়েছে শতকরা ৪০.৪৫ ভাগ। তৈলবীজের ক্ষেত্রে আমরা অনেক পিছনে পড়ে ছিলাম। এই ক্ষেত্রে আমরা দেখছি, ঐ একই সময়ে উৎপন্ন হয়েছিল যথাক্রমে ২.৩৬ লক্ষ মেট্রিক টন এবং ৪.১৪ লক্ষ মেট্রিক টন। এইক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির হার ৭৫.৪২ শতাংশ। আলুর ক্ষেত্রে আমাদের অভাবনীয় উন্নতি হয়েছে। এইক্ষেত্রে যেখানে ঐ একই সময়ে উৎপাদন ছিল ৩১.৩৫ লক্ষ মেট্রিক টন, সেখানে ১৯৯৪-৯৫ সালে উৎপাদন হয়েছিল ৫৫.৫৯ লক্ষ মেট্রিক টন। উৎপাদন বৃদ্ধির হার ছিল ৭৭.৩২ ভাগ। ভারতবর্ষে অন্যান্য রাজ্য কমবেশি উন্নতি ঘটিয়েছে ঠিকই, তবে আমরা এইক্ষেত্রে সমস্ত রাজ্যকে ছাড়িয়ে গেছি। আমরা নিজেদের রেকর্ড নিজেরাই ভাঙছি এবং নতুন রেকর্ড গড়ছি। কৃষিক্ষেত্রে উৎপাদনে এই যে অভাবনীয় উন্নতি আমরা করেছি, এটি কিন্তু দেবতার আশীর্বাদে হয়নি, এরজন্য সুচিন্তিত পরিকল্পনা যা ছিল ভূমি নীতির ক্ষেত্রে উদ্বৃত্ত জমি বন্টন করে, কৃষিতে আধুনিক প্রযুক্তি ব্যবহার করে এবং সেচ ব্যবস্থার সম্প্রসারণ করে এই সাফল্য লাভ করা সম্ভব হয়েছে। কৃষিক্ষেত্রে সাফল্যের চাবিকাঠি হল, সেচ ব্যবস্থা ছাড়াও এখানে আমাদের একটা বক্তব্য আছে, সেচের ক্ষেত্রে ২৫৭ কোটি টাকা ধার্য করা হয়েছে প্লান বাজেটে ৩ কোটি ৮১ কোটি টাকার মতো। কিন্তু অঙ্কের বিচারে টাকা বেড়েছে ঠিকই, শতকরা হিসাবে দেখা যাবে আগে কৃষিক্ষেত্রে খরচ হত মোট বাজেটের শতকরা ১১ ভাগ, তা কমতে কমতে ক্রমান্বয়ে ১০ ভাগ, তারপর ৮ ভাগের কিছু বেশিতে এসে দাঁড়িয়েছে। অন্যান্য বিষয় বাদ দিলেও। সেচ ব্যবস্থার সম্প্রসারণ ঘটলে—বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র সেচ—কৃষিতে অগ্রগতি ঘটবে। কৃষির উন্নতি ঘটাতে পারলে, এর মধ্যেই সেই চাবিকাঠি জড়িয়ে আছে, বেকারদের যে বেকারত্বের যন্ত্রণা, শহরে এবং গ্রামের বুকে বেকার সমস্যার একটা সুরাহা হতে পারে। আজকে কৃষিতে যে যুগান্তকারী উন্নতি সম্ভব

হয়েছে, তারফলে গ্রামের মানুষের অবস্থারও উন্নতি হয়েছে। কৃষি-মজুরি বেড়েছে এবং তারফলে তারা আজকে স্বনির্ভর হয়েছে। আজকে কথায় কথায় তাদের মহাজনদের কাছে হাত পাততে হয় না। তারা আজকে অনেক বেশি স্বাবলম্বী এবং স্বনির্ভর হয়েছে। বছরের অভাবের মাসগুলোতে তাদের ভিক্ষার ঝুলি নিয়ে ভাত দাও, ফেন দাও বলে ব্লক অফিসে ধর্না দিতে হয় না। বিরোধী দল যখন ক্ষমতায় ছিলেন তখন এই দৃশ্য দেখা যেত। আজকে তা আর দেখা যায় না। শিল্পের ক্ষেত্রে আমাদের কাছে উৎসাহ ব্যঞ্জক চিত্র উপস্থাপিত করা হয়েছে। ১৯৯৪ সালে যেখানে বিনিয়োগ ছিল ১৮৬১.৫৬ কোটি টাকা তা ১৯৯৫ সালের প্রথম ১১ মাসে অনেক বেড়েছে। এখানে শিল্পের সংখ্যা দাঁড়িয়েছে ৩৪৯ এবং প্রস্তাবিত টাকার পরিমাণ ৯,১৮২.৩৫ কোটি টাকা। আমাদের পশ্চিমবাংলায় শিল্পক্ষেত্রে যে বন্ধ্যার জায়গায় চলছিল দীর্ঘ সময় ধরে, তার অবসান ঘটিয়ে আলোর দিকে যাত্রা করছে, যা আমাদের রাজ্যের বেকারদের যথেষ্ট প্রেরণা যোগাবে।

[4-20 – 4-30 P.M.]

এইক্ষেত্রে আমার একটা বক্তব্য হচ্ছে যে, আমরা দেখতে পাচ্ছি যে, যতগুলো শিল্প গড়ে উঠেছে তার সবটাই প্রায় কলকাতা বা কলকাতা কেন্দ্রীক যেমন হাওড়া, হুগলি, ২৪-পরগনা এবং আংশিক নদীয়া ও আংশিক মেদিনীপুর জুড়েই তার অগ্রগতি ঘটেছে। ওই জেলাগুলোর মধ্যেই তা সীমাবদ্ধ থেকে যাচ্ছে। রাজ্য সরকারের তরফ থেকে যেসব জেলাগুলো শিল্পহীন বলে বলা হয়েছে, সেসব জায়গায় শিল্প করার কথা ঘোষণা করা সত্ত্বেও আমরা দেখতে পেয়েছি যে শিল্পপতিরা বা শিল্পোদ্যোগীরা সেখানে শিল্প স্থাপন করতে আগ্রহ প্রকাশ করেন নি। ফলে শিল্পহীন জেলাগুলো পশ্চাদপদ থেকে গেছে। সেখানে অগ্রগতি ঘটেনি। এখানে একটা জেলাওয়ারী সমীক্ষা হয়েছিল, তাতে কোন কোন জেলায় কোন কোন শিল্প গড়ে উঠতে পারে তার কথা বলা হয়েছিল। যদিও এই কাজটা আগেই করা উচিত ছিল, দেরি হয়ে গেছে, তবুও যে চিন্তা করা হয়েছে এবং গুরুত্ব দেওয়া হয়েছে এটাই যথেষ্ট। এসব জায়গায় লোক্যাল অ্যাভেলেবিলিটি যে সমস্ত আছে যেমন ছোট ছোট শিল্প গড়ে উঠতে পারে। কোথাও পাট শিল্প, কোথাও বস্ত্র শিল্প আর কোথাও পাথর থেকে চিনা মাটির জিনিসপত্র গড়ে উঠতে পারে। এইসব জিনিসগুলো একটু খুঁটিয়ে দেখার দরকার আছে। অনুন্নত জেলাকে সমান ভাবে উন্নত করার দরকার। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে লক্ষ্য করলাম যে, পশ্চাদপদ জেলাগুলো যেমন বাঁকুড়া এবং পুরুলিয়া জেলাগুলোকে ঝাড়গ্রাম ডেভেলপমেন্ট অথরিটির এক্তিয়ারে সংযোজন করার কথা বলা হয়েছে এবং তার ক্ষেত্র সম্প্রসারিত করার কথাও বলা হয়েছে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রীর ভাষণে আর কিছুই উল্লেখ পেলাম না। আমি গত ১০-১২ বছর ধরে বিধানসভার এই বিষয়ে তুলছি যে, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলা সবচেয়ে অনগ্রসর জেলা, এখানে কোনও শিল্প নেই, শুধুমাত্র কৃষির উপরে কি নির্ভরশীল, সেচের কোনও সুযোগ নেই, পার্বত্য অসমতল জমি, এখানে শিল্প গড়ে ওঠার বিশেষ প্রয়োজন। সেইকারণে আমি রাজ্যপালের ভাষণে এর উল্লেখ থাকলেও অর্থমন্ত্রীর ভাষণে এর কোনও উল্লেখ না থাকার ফলে আমি এর বিস্তারিত রূপরেখা সম্পর্কে জানতে চাই, কিভাবে আপনারা এই জেলাগুলোর উন্নতি করবেন তা আপনার বক্তব্যের মধ্যে জানতে চাই। এরপরে আমি বিদ্যুতের ব্যাপারে, আমরা দেখেছি বিগত কয়েক বছরে বিদ্যুতের যে যন্ত্রণা ভোগ

করেছি এখন সেই লোডশেডিং এবং লো ভোলটেজের যন্ত্রণা ভোগ করতে হয় না। আগে যেমন লো ভোলটেজের জন্যে হ্যারিকেন জ্বালিয়ে রাখতে হত এখন আর তা করতে হয় না। বিদ্যুতায়িত মৌজার সংখ্যা ১৯৮৫-৮৬ সালে ২০ হাজার ৫৩১টি সেটা ১৯৯৪-৯৫ সালে বেড়ে হয়েছে ২৯ হাজার ১১৬টি। আগে গ্রাহকের সংখ্যা ছিল ১৬ লক্ষ ৮৬ হাজার ৫৮০টি এখন সেটা বেড়ে হয়েছে ৩৩ লক্ষ ১৫ হাজার ৬০০টি। পশ্চিমবঙ্গে প্রায় ৯৫ ভাগ বিদ্যুতায়িত হয়েছে আর বাঁকুড়া এবং পুরুলিয়া জেলাতে ৫০ থেকে ৫৫ ভাগ বিদ্যুতায়িত হয়েছে। কংগ্রেস আমলে তো শতকরা ৫/১০ ভাগ থাকেনি, এরা বলছে, বিদ্যুৎ থাকে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নির্বাচনের সময় আমরা গ্রামে গ্রামে গিয়ে দেখেছি, বিভিন্ন জায়গায় শুনেছি বিদ্যুৎ নেই। বিদ্যুৎ এর জন্য তারা বহুদিন অপেক্ষাও করেছেন, তাদের ধৈর্য্যের একটা সীমাও আছে, এই যে বিদ্যুৎ যায়নি, এই ব্যাপারটি গুরুত্ব দিয়ে দেখা দরকার। আমি এর আগে আপনাকে বলেছিলাম, আপনি যখন আমাদের ওখানে সভা করতে গিয়েছিলেন, বাঁকুড়া পুরুলিয়া মেদিনীপুর এর অর্দ্ধেক মৌজায় বিদ্যুৎ আছে, বাকি অর্দ্ধেক জায়গায় বিদ্যুৎ নেই, এই জায়গাগুলিতে যাতে বিদ্যুৎ দেওয়া যায় তার জন্য আমি আবেদন জানাচ্ছি এবং এই খাতে অর্থের বরাদ্দর পরিমাণও বাড়ানোর জন্য আবেদন করছি। গ্রামে এখন কর্মসংস্থানের সুযোগ বেড়েছে, মানি সার্কুলেশন হচ্ছে। মাস্টার মশাই থেকে আরম্ভ করে সরকারি কর্মচারিদের যে ভাতা তা বেড়েছে, মাহিনা বেড়েছে তাদের একটা সুষ্ঠু সংস্থান হয়েছে। আমরা গ্রামে এমন দেখছি, নুতন নুতন বাড়ি তৈরি হচ্ছে, গঞ্জগুলিতে জমির দাম বেড়ে যাচ্ছে, ১০/২০ হাজার টাকা কাঠায় জমি বিক্রি হচ্ছে। ইঁট তৈরি করে বাড়ি তৈরি হচ্ছে, ফলে কর্মসংস্থানের সুযোগ বেড়েছে। এখানে একটা উল্লেখযোগ্য বিষয় এসেছে সেটা হচ্ছে, ক্ষেতমজুরদের প্রভিডেন্ট ফাণ্ড—এটা একটা নূতন সংযোজনা। এখানে মাননীয় অর্থমন্ত্রী যেটা বলতে চেয়েছেন সেটা হচ্ছে, ঐ সমস্ত ক্ষেতমজুররা মাসে ১০ টাকা জমা দেবেন, সরকার সমহারে সেখানে টাকা জমা রাখবেন, ৬০ বছর হলে তারা সেটা সুদ সহ ফেরত পাবেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ, তিনি একটু খোঁজ নিয়ে দেখবেন, ৯০ ভাগ কৃষকই ৫০/৫৫ বৎসর বয়সের মধ্যে মারা যান, সরকারি অফিসগুলিতে দেখবেন বিশেষ করে গ্রুপ ডি স্টাফদের মধ্যে ডাই-ইন-হার্নেস এর কেস বেশি হয়। তাই বলছি, ৬০ বছরের যে সময়টা নির্দ্ধারিত করেছেন, ঐ সময়টা কমিয়ে আনা যায় কিনা, এই ব্যাপারে একটুখানি বিচার বিবেচনা করবেন। কেন্দ্রীয় সরকার মহিলাদের ব্যাপারে একটি স্কীমের কথা ঘোষণা করেছিলেন, ৩০০ টাকা জমা রাখলে সুদ সহ একটা টাকা ফেরত পাবে, এটা আই. সি. ডি. এস. মহিলাদের দিয়ে মোটিভেট করিয়ে স্কীমটি করা প্রভিসন ঠিক হয়েছিল, এখানে যেটা মাসে মাসে ১০ টাকা এটা পোষাবে না, এই টাকার পরিমাণটা যদি বাড়ানো যায় তাহলে সেটা সুফল হবে। সিক্ষার ক্ষেত্র নিয়ে যেটা বলতে চেয়েছেন, এই ব্যবস্থাটা সত্যিকারের কোনও কাজের হবে কিনা ভাবা দরকার, শিক্ষা এবং স্বাস্থ্য নিয়ে যেটা করতে চাইছেন সেটার ব্যাপারটা আর একটু ভাববার কথা বলব। এই ব্যাপারে একটা ব্রড বেসড স্কীম করা যায় কিনা সেটা একটু ভেবে দেখতে বলব। এই ব্যাপারে আপনার বক্তব্যকে আর একটু বিবেচনা করার জন্য বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যে বাজেট উপস্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি। মাননীয় অর্থমন্ত্রী যিনি অতীতে কয়েকবার আমাদের সামনে বিধানসভায় বাজেট উপস্থিত করেছেন, সেই অসীমবাবুর বাজেট মানে কেন্দ্রের বিরুদ্ধে এক গাদা গালাগাল থাকবে, সীমিত ক্ষমতা থাকবে। বিকল্প অর্থনীতির কথা বলা হবে। কয়েকবার তিনি জিরো বাজেট এনে, তিনি নিজে হিরো সেজেছেন, এই রাজ্যকে জিরোতে পরিণত করেছেন। তিনি যেমন নির্বাচনের আগে এমনি করে একটা বাজেট পুস্তিকা আমাদের সামনে উপস্থিত করেছিলেন, সেই বাজেট বক্তৃতায় যা ছিল, তার সামান্য কিছু বাদ দিয়ে প্রায় হুবহু এই বাজেট পুস্তিকা প্রকাশিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই কথা মনে করতে বলছি, সারা ভারতবর্ষের মধ্যে এই প্রথম আমাদের রাজ্যে আমরা ভূমিসংস্কার চালু করেছিলাম। যে ভূমি সংস্কারের কথা আপনারা বার বার বলেন এবং ভূমিসংস্কারকে হাতিয়ার করে সাধারণ মানুষের জীবন-জীবিকাকে মজবুত করার কথা বলেন। কিন্তু তার কৃতিত্ব ওদের কতটুকু? আমরাই প্রথমে জমিদারি প্রথা বিলোপ করে ২৫ একর শিলিং তৈরি করেছিলাম। আমাদের কংগ্রেস সরকারই তখন পরিবারভিত্তিক শিলিং চালু করে কৃষকের হাতে ৭৫ ভাগ ও মালিকের হাতে ২৫ ভাগ দেওয়ার চেষ্টা করেছিলেন। তখন কিন্তু কোনও কমিউনিস্ট অর্থমন্ত্রী ছিল না। মাননীয় অর্থমন্ত্রী এখানে বোঝাবার চেষ্টা করেছেন গত পাঁচ বছরে কেন্দ্রীয় সরকার এই দেশটাকে বিদেশ থেকে অর্থ ধার করে দেশের সার্বভৌমত্ব বিকিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বিনীতভাবে এই কথা নিবেদন করতে চাই ১৯৭১ সালে আমাদের কংগ্রেস সরকার আসার পর এবং পরে যখন ওদের বন্ধু সরকার ভারতবর্ষে এসেছিল, তখন সেই সরকার দেশটাকে কোথায় নিয়ে গিয়ে পৌঁছে দিয়েছিল এটা সবাই জানেন। ভারতবর্ষের মানুষের কাছে রাজনৈতিক স্বাধীনতা লাভের পর অর্থনৈতিক স্বাধীনতা পৌঁছে দেওয়ার কথা কংগ্রেস বার বার বলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি সংস্কার-এর সাথে সাথে সেচের যে কথা মাননীয় অর্থমন্ত্রী দাবি করেছেন তা ঠিক নয়। পরিসংখ্যান আমাদের এই কথা বলে ১৯৭৭ সালের আগে এই রাজ্যে যে জমি আছে তার তিরিশ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছিল, আর দুই দশক ধরে এই বামফ্রন্ট সরকারের শাসনাধীনে বেড়েছে মাত্র ২০ শতাংশ। আপনাদের কুড়ি বছর লেগেছে কুড়ি শতাংশ জমিকে সেচ সেবিত করতে। আপনাকে আমি আরেকটা ব্যাপার নোট করতে বলি এই রাজ্যের যারা সমুদ্র উপকূলবর্তী এলাকার মানুষ হিসাবে চিহ্নিত করা হয়েছে, সেই ৬০টি ব্লকে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা হবে না। এই ব্যাপারে সুইটের যে রিপোর্ট আছে সেটাকে খতিয়ে দেখা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা দাবি করেছেন খাদ্য শস্য উৎপাদন হয়েছে এক লক্ষ পঁয়ত্রিশ হাজার মেট্রিক টন। আমি জিজ্ঞাসা করতে চাই এবং মাননীয় অর্থমন্ত্রী তার জবাবি ভাষণে বলবেন, এত চাল উৎপাদন হওয়া সত্ত্বেও বামফ্রন্ট সরকারের শাসনাধীন কুড়ি বছরের একটি বছরের নাম করতে পারেন, যে বছরে চাল সংগ্রহে এই সরকার লক্ষ্যমাত্রা পূরণ করতে পেরেছেন?

মাননীয় অর্থমন্ত্রী এই বইতে যে পরিসংখ্যান দিয়েছেন তা অসত্য। গতবার বাজেটের

সময়ে আপনি বলেছিলেন যে রেজিস্ট্রেশন কি বাজার মূল্যে স্থিরীকৃত হবে এবং তার শতকরা ১০ ভাগ স্ট্যাম্প ডিউটি দিতে হবে। তখন আমরা এটা কমানোর দাবি করেছিলাম। তখন আপনি শোনেন নি। এবারে বাজেটে আপনি সেটাকে কমিয়ে স্ট্যাম্প ডিউটির হার করেছেন শতকরা ৫ ভাগ। হয়তো অধিক রেভিনিউ সেখান থেকে সংগ্রহ করা গেছে কিন্তু কত সংখ্যায় দলিল হয়েছে জানেন? আগে যে সংখ্যায় দলিল রেজিস্ট্রেশন হত, তার থেকে অনেক কমে গেছে। নিরূপণ দলিল, অংশনামা দলিল, দানপত্র দলিল বাজার মূল্য অনুযায়ী ঠিক করুন। আপনি একবার বৈঠক করেছিলেন ডিড রাইটারের সঙ্গে। তাদের একটা প্রতিশ্রুতিও দিয়েছিলেন। দীর্ঘদিন ধরে আন্দোলনও চলছিল। দীর্ঘদিন রেজিস্ট্রেশন বন্ধ হয়ে গিয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে দাঁড়িয়ে কয়েকদিন আগে শিক্ষামন্ত্রী ঘোষণা করেছিলেন যে রাজ্যে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ব্যাপক কারচুপি হচ্ছে সেখানে টাকা পয়সার ব্যাপক লেনদেন হচ্ছে। সেজন্য তিনি শিক্ষক নিয়োগের ক্ষেত্রে স্কুল সার্ভিস কমিশন গঠন করবেন। অথচ অর্থমন্ত্রী এখানে প্রস্তাব এনেছেন যে কনট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগ করা হবে। মাননীয় অর্থমন্ত্রী কি ভুলে গেছেন শিক্ষামন্ত্রী কি প্রস্তাব এখানে দিয়েছেন? দুর্নীতিকে দূর করতে শিক্ষামন্ত্রী যে প্রস্তাব দিয়েছেন, অর্থমন্ত্রী আবার নতুন করে দুর্নীতির ব্যবস্থা করে দিচ্ছেন। আমি এই কনট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগের তীব্র বিরোধিতা করছি। কনট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগের যে প্রস্তাব উনি এনেছেন সেই প্রস্তাব উনি প্রত্যাহার করে নেবেন। স্যার, আজকে মানুষ বাঁচবার জন্য, তাদের জীবন ও জীবিকার প্রশ্নে বিভিন্ন পথের সন্ধান করছে। সে ক্ষেত্রে বিদ্যুৎ একটি অপরিহার্য্য ক্ষেত্র। অর্থমন্ত্রী থেকে শুরু করে বিদ্যুৎ মন্ত্রী পর্যন্ত বলছেন যে ৭৪ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে। অথচ আপনি সাবজেক্ট কমিটির রিপোর্ট পড়ুন। বিদ্যুতের কি ভয়ঙ্কর অবস্থা চলছে গ্রামে একটা মৌজাতে একটা খুঁটি পুঁতে বলা হচ্ছে সারা গ্রামে বৈদ্যুতিকরণ হয়ে গেছে। মেদিনীপুর জেলাতে সার্বিকভাবে শতকরা ৫৮ ভাগেরও বেশি মৌজাতে বৈদ্যুতিকরণ হয় নি। আমার নির্বাচনী কেন্দ্র সেখানেও বিদ্যুতের কি অবস্থা। ১০ পারসেন্টের বেশি গ্রামে বৈদ্যুতিকরণ হয় নি। আপনারা দাবি করতে পারেন বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। হ্যাঁ, হয়তো কিছুটা বেড়েছে কিন্তু বিদ্যুৎ যাবে কি করে? সেই পুরনো সাজ সরঞ্জাম, ট্রান্সমিটারের ব্যবস্থা নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে শুধু বিদ্যুৎ নয়, কৃষি স্বাস্থ্য সব ক্ষেত্রেই এই অবস্থা। আজকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলোতে কি ভয়ঙ্কর অবস্থা। ডাক্তার আছে তো ওষুধ নেই, ওষুধ আছে তো ডাক্তার নেই। আজকে একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে চলছে এই রাজ্য। ১৯৭৭ সালে যখন সরকার ছেড়ে চলে যায়, তখন এই রাজ্যে ১২ লক্ষ বেকার যুবকের নাম কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত ছিল। আজকে সেটা লাফাতে লাফাতে কোথায় দাঁড়িয়েছে? আজকে এই রাজ্যে ৫৩ লক্ষ বেকার যুবকের নাম কর্মবিনিয়োগ কেন্দ্রে রয়েছে। আজকে এই সরকার জওহর রোজগার যোজনার উপর নির্ভরশীল হয়ে বেঁচে আছে বলে প্রমাণিত হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর আনা এই বাজেটের বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে যে কাট-মোশন, ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের রাজ্যের অর্থমন্ত্রী যে

বাজেট পেশ করেছেন সেই বাজেটকে প্রথমে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি। আর বিরোধী দলের পক্ষ থেকে যে কাট-মোশন এনেছেন তার বিরোধিতা করছি। এই বাজেটের মধ্যে দিয়ে আমি লক্ষ্য করলাম যে এই বাজেট একটা স্বনির্ভরতার বাজেট। এই বাজেটে কর্মসংস্থানের কথা বলা হয়েছে, এই বাজেটে শিল্প ও কৃষিতে উৎপাদন বৃদ্ধির কথা বলা হয়েছে এবং সামাজিক পরিষেবামূলক কাজের প্রসার ঘটিয়ে এবং তার গুণমান বাড়াবার কথা বলা হয়েছে। আমি জানি বিরোধী বন্ধুরা বিরোধিতা করার জন্য বিরোধিতা করবেন এবং বিরোধী দলের নেতা বাজেট পেশের পর বলেছেন যে এটা জনবিরোধী নয়। সংশয় প্রকাশ করেছেন। আমরা প্রাক্তন কংগ্রেস সরকারের অর্থমন্ত্রী মনমোহন সিং-এর উদার অর্থনীতির বাজেটের গালভরা বুলি শুনেছি। কিন্তু সেক্ষেত্রে আমাদের এই বাজেট—আমরা এতদিন ধরে যা বলেছিলাম যে—একটা বিকল্প কর্মসূচির কথা—তা এর মধ্যে দিয়ে আমরা পেয়েছি। আমরা বৈদেশিক বাণিজ্যের থেকে হাত গুটিয়ে নিতে চাই নি। আর ওরা বৈদেশিক মূলধন বিনিয়োগে আমাদের দেশকে খোলাবাজারে পরিণত করে আমাদের দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে বিপন্ন করেছে। প্রতি বছর ১৫ হাজার কোটি টাকার ঋণ এবং বিনিয়োগ এদেশে আসে। কিন্তু সঞ্চয় হয় মাত্র ১.৪ কোটি টাকা। খোলাবাজার ফুলে-ফেঁপে বড় হচ্ছে। এই বাজেটের মধ্যে দিয়ে লক্ষ্য করলাম একদিকে খোলাবাজারে লাভ করার সৎ উদ্দেশ্য ঘোষণা করা হয়েছে অন্যদিকে স্ট্যাম্প ডিউটি হ্রাস করা হয়েছে। আরেকটা জিনিস লক্ষ্য করলাম—যাদের কথা আমরা ভাবি না, বলি না—সেই ভূমিহীন ক্ষেত মজুরদের জন্য পূর্বে কেন্দ্রের কংগ্রেস সরকারের কাছে সর্বকল্যাণ আইনের কথা আমরা বলেছিলাম, গত ৮ বছর ধরে। এর জন্য কেন্দ্রে একটা কমিটি গঠিত হয়েছিল, কিন্তু সর্বকল্যাণ আইন তাঁরা পাস করেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য তিনি এই বাজেটের মধ্যে দিয়ে প্রভিডেন্ট ফাণ্ডের কথা ঘোষণা করেছেন এবং তার জন্য ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। এর সঙ্গে সঙ্গে নিম্ন আয়ের মানুষ এবং যে সমস্ত কলকারখানাগুলো প্রাক্তন কেন্দ্রীয় সরকারের জন্য রুগ্ন হয়েছিল সেই সমস্ত রুগ্ন কারখানা, বন্ধ কারখানার শ্রমিকদের জন্য সস্তায় খাদ্য পৌঁছে দেওয়ার কথা এই বাজেটে ঘোষণা করা হয়েছে। তাই এই বাজেট জনমুখি, কল্যাণকর বলেই আমি মনে করি। আমি জানি যে আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের দেশে যে সম্পদ আছে, তাকে আহরণ করেই আমাদের এই বাজেট তৈরি করতে হয়েছে। এই বাজেটে পরিকল্পনা খাতে শতকরা ৪০ ভাগ বৃদ্ধি করেছেন, এটা একটা উল্লেখযোগ্য দিক। এটা মনে রাখতে হবে, প্রাক্তন কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে, বহু জাতিক সংস্থা কর্তৃক মিনি সিগারেট বাজারে ছাড়ার ফলে আমাদের দেশের বিড়ি শিল্প এবং সেই শিল্পের সঙ্গে জড়িত ২০ লক্ষ বিড়ি শ্রমিক আজকে বিপন্ন বোধ করছে। তাদের প্রোটেকশন দেওয়ার কথা আমাদের ভাবতে হবে। আজকে আমরা যে শিল্পায়নের কথা বলছি, সেই সঙ্গে সঙ্গে শ্রমিকদের উপর মালিক শ্রেণীর যে হামলা, তাকে রোধ করতে হবে। পশ্চিমবাংলায় তারা এখনও পর্যন্ত শ্রমিক কল্যাণ তহবিল গঠন করতে রাজি হয় নি। আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, হুগলি জেলায় যে বঙ্গলক্ষ্মি মিল এবং রামপুরিয়া মিলে ৯০ সাল থেকে মালিকরা প্রভিডেন্ড ফাণ্ডের টাকা জমা দিচ্ছে না। ৯৫ সাল থেকে শেয়ার চালু হয়েছিল। ইতিমধ্যে অনেকে অবসর নিয়েছে, অনেকে মারা গেছে। তাদের গ্রাচ্যুইটি দেয় নি, প্রভিডেণ্ড

ফাণ্ডও দেয় নি। ফলে আমাদের এখানে বৈদেশিক মূলধন এসে যাবে। কিন্তু আমাদের দেশে যা নেই, তাই বিদেশ থেকে আনব। আমাদের দেশে যা আছে তাই দিয়ে শিল্পকে পুনর্গঠন করতে চাই। এই যে নীতি তিনি নিয়েছেন, সঙ্গে সঙ্গে দুস্থ শ্রমিকদের জন্য চিন্তা-ভাবনা করতে বলব। এই কথা অস্বীকার করে কোনও লাভ নেই যে, আমাদের দেশে চাষবাসের উন্নতি হয়েছে, ফলন বেড়েছে। সেচে ৫০ থেকে ৭০ ভাগ লক্ষ্য মাত্রা স্থির করা হয়েছে। আজকে বহুজাতিক সংস্থার সঙ্গে গ্যাট চুক্তির ফলে দেশের চাষীদের উপর আক্রমণ হলে সেখান থেকে চাষীদের রক্ষার কথা আপনি বলেছেন। আমরা জানি, একবার হাই ইল্ডিং বীজে যে ফলন হয়, পরবর্তীকালে সেই বীজে ঐ ফলন হয় না, ফলে কস্টিং বেড়ে যায়। সুতরাং আমাদের চেষ্টা করতে হবে হাই ব্রীড ভ্যারাইটি বীজ আমদানি করতে। আপনি বলেছেন এই জন্য বিশ্ব বিদ্যালয়ের গবেষণাগারে চেষ্টা করতে চাইছেন। কিন্তু আমাদের প্রত্যন্ত গ্রামে যে কৃষি খামার আছে, সেখানে যদি এগ্রোনমিস্ট নিয়োগ করতে পারেন, তাহলে মনে হয় চাষীরা আরও বেশি মাত্রায় উপকৃত হতে পারবেন। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেই সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, আমাদের দেশের প্রাক্তন কেন্দ্রীয় সরকার-এর রপ্তানি মুখি বস্ত্র নীতির ফলে আমাদের দেশে সুতি কলগুলো মার খাচ্ছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তন্তুজ বা তাঁতকে রক্ষা করেছে। কিন্তু আমি মনে করি, এখনও আক্রমণ আছে, সেই আক্রমণকে মোকাবিলা করার জন্য আমাদের সেই তাঁতী সম্প্রদায়কে প্রটেকশন দেওয়ার প্রয়োজন আছে। তাদের কথাও আমাদের ভাবতে হবে। আমাদের স্মল স্কেল ইণ্ডাস্ট্রির কথাও বলা হয়েছে। ছোট, ক্ষুদ্র, প্রান্তিক চাষীর কথাও আছে। প্রান্তিক এবং মাঝারি চাষী যারা রয়েছেন, তাদের নিয়ে পশ্চিমবাংলায় আমরা সমবায় প্রথার মাধ্যমে এগিয়ে যেতে পারি কিনা, সেদিকে আমাদের আরও বেশি নজর দিতে হবে। আমাদের অর্থ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সারা ভারতবর্ষের মধ্যে একটা নতুন বিকল্প সন্ধানের বাজেট হিসেবেই যেন দেখতে পাচ্ছি। এই বাজেট স্বনির্ভরতার বাজেটই শুধু নয়, এই বাজেট জনমুখি, এবং গণতান্ত্রিক শক্তিকে সমন্বিত করবেন। তাই এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী অনয়গোপাল সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের জন্য যে বাজেট এখানে এনেছেন সেই বাজেটের আমি বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করছি। স্যার, এই বাজেটে সাধারণ মানুষের কোনও ভাবেই লাভ হয়নি। এতে আছে শুধু কিছু মিথ্যা প্রতিশ্রুতি। স্যার, এই অর্থমন্ত্রী ১৯৮৭ সাল থেকে এই বিধানসভায় বাজেট পেশ করেছেন, ১০ বার। আমি হয়তো সেই সময় এই বিধানসভার সদস্য ছিলাম না কিন্তু যতটা জেনেছি তাতে দেখা যাচ্ছে যে, তিনি বারবার মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন। স্যার, এই বাজেটে বেকার সমস্যা দূর করার কোনও প্রতিশ্রুতি দেওয়া হয়নি। যে সমস্ত কারখানা বন্ধ হয়ে আছে সেগুলো খোলার ব্যাপারে কোনও প্রতিশ্রুতি দেওয়া হয়নি বিদ্যুতের জন্য বহু লোক দিনের পর দিন টাকা-পয়সা জমা দিয়ে রেখেছেন কিন্তু তারা আজ পর্যন্ত বিদ্যুতের সংযোগ পেলেন না। স্যার, যদি কলকাতা থেকে ৫ কি.মি. বাইরে যাওয়া যায় তাহলে দেখা যাবে রাস্তা-ঘাটের কি দুরবস্থা। কিন্তু তাঁর বাজেটের মধ্যে সব কিছু

দেখানো আছে যে, রাস্তা করার জন্য কোটি টাকা দেওয়া হয়েছে কিন্তু সেগুলো টোট্যালি মিথ্যা। স্যার, আজকে গ্রামে রাস্তার এমন দূরাবস্থা যে, গরুরগাড়িতে করে মাল দিয়ে গন্তব্যে পৌছানো মুশকিল হচ্ছে। তার উপর আবার বৃষ্টি শুরু হওয়াতে সেই রাস্তা দিয়ে গরুরগাড়ি চলাও অসম্ভব হয়ে উঠেছে। সে বিষয়ে বাজেট প্রস্তাবে কিছু আছে? যে টিউবওয়েলগুলো লাগানো হয়েছে তাতে গরমকালে এপ্রিল-মে-জুন মাসে লেয়ার নিচে নেমে যায়, গ্রামের মানুষ প্রয়োজনীয় পানীয় জলটুকুও পায় না। এই বাজেটে দেখানো হয়েছে অসুস্থ গরিব রোগীদের ভালো খাবার পৌঁছে দেবার জন্য সরকার একটা ভালো ব্যবস্থা করেছেন। কিন্তু আজকে পশ্চিমবাংলায় ১২০-টি বিস্কুট কারখানা এবং তাতে ৫ লক্ষ লোক কাজ করে, তার ৪০-টি কারখানা আজকে বন্ধ হয়ে রয়েছে এবং ২ লক্ষ লোক বেকার হয়ে পড়েছে। ঐ ২ লক্ষ লোকের বেকার হওয়ার কারণ হচ্ছে বিস্কুটের উপর ১৩.৫ শতাংশ ট্যাক্স বসিয়ে রেখেছেন, এটা তোলেন নি এবং সেই জন্য এটা হয়েছে। হাসপাতাল যেগুলো বন্ধ রয়েছে সেগুলো খোলার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে কিন্তু আজ পর্যন্ত কোনওটাই খোলা হচ্ছে না। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে ১০ বছর ধরে ক্রিশ্চিয়ান হাসপাতাল বন্ধ হয়ে পড়ে রয়েছে। একটা স্বাস্থ্যকেন্দ্র চালু করা হয়েছিল, ১৯৭৭ সালে মাননীয় মুখ্যমন্ত্রী তার উদ্বোধন করেছিলেন কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত এটা বন্ধ আছে। স্যার, আমার আরও অনেক কিছু বলার ছিল কিন্তু আমার সময় শেষ হয়ে এসেছে তাই এই বাজেট প্রস্তাবে বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার ছোট্ট বক্তৃতা শেষ করছি। জয় হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ২১ তারিখে মাননীয় অর্থমন্ত্রী যে রাজ্য বাজেট পেশ করেছেন, আপনার মাধ্যমে আমি এর তীব্র বিরোধিতা করছি এবং আমার দলের যে কাটমোশন আনা হয়েছে তার সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। প্রথম থেকেই আমি লক্ষ্য করছি যে মাননীয় সদস্যগণ বাজেটের পক্ষে বক্তব্য রাখতে গিয়ে একে জনমুখি বাজেট হয়েছে একথা বলছেন, আমার মনে হয় এই বাজেট জনমুখি হয় নি বরং জনস্বার্থ বিরোধী বাজেট হয়েছে। তার কারণ আপনারা বিস্কুটের উপর কর বসিয়েছেন, এখন ১৪০টি বিস্কুট কারখানার মধ্যে ৭০টি কারখানা বন্ধ হয়ে গেছে, এর ফলে যে সমস্ত মানুষ সেখানে কাজ করেন তারা আবার বেকার হয়ে যাবেন। কাপড়ের উপর ট্যাক্স বসিয়েছেন। এটাকে জনহিতকর বাজেট আপনারা বলছেন কি করে আমি জানি না। আপনারা ছোট গাড়ির উপর ট্যাক্স বসিয়েছেন, যেখানে বেকার ছেলেরা এই গাড়িগুলি চালাত, তারা আবার বেকার হয়ে যাবে, আমি আপনাকে এটা আরেকবার ভেবে দেখবার জন্য অনুরোধ করব। আপনারা এটাকে অর্থনৈতিক বাজেট বলছেন। গ্রামীণ বেকারদের জন্য কর্মসংস্থানে ব্যবস্থা করেছেন? আপনার দলের পক্ষ থেকে এবং বামফ্রন্টের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানানো হচ্ছে এবং বাজেটকে অভূতপূর্ব বাজেট বলে বলা হচ্ছে। এ ক্ষেত্রে আমি এর তীব্র সমালোচনা করে বিরোধিতা করছি এই কারণে যে, আজকে গ্রামীণ কর্মসংস্থানের নামে বিংশ শতাব্দীর যুবকদের সামনে এটা ভাঁওতা দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় আজকে কি পরিস্থিতি তৈরি হয়েছে? আপনারা নতুন শিল্প হচ্ছে বলে ভাঁওতা দিচ্ছেন, বিদেশ থেকে শিল্পপতি আনছেন এবং বিশেষ করে নির্বাচনের আগে যে ভাবে শিল্যান্যাসের এবং অন্যান্য কাজের গতি দেখেছি তা আজকে বন্ধ হয়ে গেছে। কিন্তু মাননীয় বন্ধুগণ জানেন, মাননীয় মন্ত্রী জানেন যে, এখানে

শিল্পের উন্নতি করতে গেলে সর্ব প্রথমে প্রয়োজন বিদ্যুৎ। বিদ্যুতের চাহিদা পূরণ করতে পারলে সমস্ত কলকারাখানা ভালোভাবে চালু থাকবে। সবকিছুতেই বিদ্যুতের প্রয়োজন, বিদ্যুৎ ছাড়া অপারেশন থিয়েটার চলবে না, কলকারখানা চলবে না। এর পাশাপাশি দেখছি আপনারা বিদ্যুতের উন্নতি হয়েছে বলে দাবি করেছেন, কিন্তু ৫০ পারসেন্ট গ্রামে এখনও বিদ্যুৎ নেই, পশ্চিমবাংলায় লক-আউট; লে-অফ, ছাঁটাই চলছে। আজকে আমরা দেখছি শ্রমিক দরদী সরকার হয়েও বালি ব্রিজ থেকে শ্রমিককে ফেলে দেওয়া হচ্ছে, এই নজিরবিহীন ঘটনা এখানে ঘটেছে। আজকে যখন পশ্চিমবাংলায় শিল্পের উন্নতিতে এত কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে সেখানে দেখছি শিল্পপতিরা পশ্চিমবাংলা থেকে পালিয়ে যাচ্ছে। আজকে এখানে বড় শিল্পপতি বলতে ৬ জন শিল্পপতি আছেন। সবথেকে বেশি কলকারখানা বন্ধ পশ্চিমবঙ্গে, রুগ্ন শিল্পের উন্নতির কথা বলা হয়নি। বন্ধ কলকারখানাগুলি খোলা যায় কি না, শ্রমিকদের দুঃখ দুর্দশা দূর করা যায় কিনা, তার কথা বাজেটে বিশেষ নেই। কেন্দ্রীয় অর্থনীতির সমালোচনা করছেন, গ্যাট চুক্তির বিরোধিতা করছেন, অথচ আজকে অর্থমন্ত্রী, বর্তমান মুখ্যমন্ত্রী তার সুযোগ গ্রহণ করার চেষ্টা করছেন। আপনারা এটা অস্বীকার করতে পারেন। তাই আজকে বলতে চাই ভাঁওতা না দিয়ে গ্রামীণ বেকারদের কর্মসংস্থানের জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করে গ্রামীণ যুবকদের সঠিক জায়গা দেখান। এই গ্রামীণ যুবকরা তাহলে আপনাদের স্বাগত জানাবে। তা না করে কোনও পরিকল্পনা না রেখে বাস্তবে সেই জায়গায় পৌছতে পারছেন না, উপরন্তু গরিব মানুষদের ঠকাবার চেষ্টা করছেন। সে দিক থেকে এই বাজেট জনস্বার্থ বিরোধী এবং এর আশু সমাধান প্রয়োজন। আপনারা জনস্বাস্থ্যের কথা, কোনও নতুন হাসপাতাল করার কথা বলেন নি। বিগত কংগ্রেস সরকার যে সমস্ত হাসপাতাল তৈরি করেছিল সেগুলি আজকে সমাজ বিরোধীদের আখড়ায় পরিণত করেছেন, সেখানে কুকুর, বেড়াল, গরু থাকার জায়গা হয়েছে। আজকে হাসপাতাল, স্বাস্থ্য কেন্দ্রগুলোয় ডাক্তার নেই, নার্স নেই, অন্যান্য কর্মচারিরা নেই। অথচ আমাদের দেশের ৮০ ভাগ মানুষ গ্রামে বসবাস করেন। সেই গ্রামের মানুষদের চিকিৎসার ন্যূনতম সুযোগ থেকে বঞ্চিত করে এখানে দাবি করা হচ্ছে রাজ্যে স্বাস্থ্যের উন্নতি হয়েছে?

[5-00 – 5-10 P.M.]

গোটা রাজ্যের শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য চলছে তাতে আমার মনে হয় শিক্ষা দপ্তরের মতো খারাপ অবস্থা আর কোনও দপ্তরের নয়। আমরা দেখেছি ইতিপূর্বে এখানে পাঁচ জন শিক্ষামন্ত্রী ছিলেন, কিন্তু তাঁরা এই দপ্তরের বিশেষ কোনও উন্নতি করে যেতে পারেন নি। বর্তমানে চুক্তিতে শিক্ষক নিয়োগের নীতি সরকারের তরফ থেকে গৃহীত হতে চলেছে। এর ফলে সাক্ষরতা অভিযানের মতো শিক্ষা প্রতিষ্ঠানগুলো পার্টির আখড়ায় পরিণত হবে, তা ছাড়া আর কিছু হবে না। যেমন সাক্ষরতা অভিযানে ২০% -এর মতো কাজ হয়েছে, এ ক্ষেত্রেও তার চেয়ে বেশি কিছু হবে না। শিক্ষা প্রতিষ্ঠানগুলোয় পার্টি ক্যাডাররা রাজনৈতিক গবেষণা করবে; শিক্ষার কোনও উন্নতি হবে না। সুতরাং আমি এই বিষয়টা পুনরায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিবেচনা করতে অনুরোধ করছি। নির্দিষ্ট বিধি-ব্যবস্থার মধ্যে দিয়ে যখন শিক্ষার উন্নতি হল না, তখন এই নতুন ব্যবস্থার মধ্যে দিয়ে বিশেষ কোনও ফলই পাওয়া যাবে না। একেই পাশ-ফেল প্রথা তুলে দিয়ে শিক্ষার মানের অবনয়ন ঘটানো হয়েছে, আবার

এই নতুন পদ্ধতির মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থার একদম সর্বনাশ ঘটানো হবে। রাজ্যে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে, প্রাথমিক স্তরে ছাত্রছাত্রী ভর্তি করতে মানুষকে ২০০০ টাকা, ৩০০০ টাকা ঘুস দিতে হচ্ছে। এরপর চুক্তি ব্যবস্থা চালু হলে অবস্থার আরও অবনতি হবে।

সব চেয়ে পরিতাপের বিষয় হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণের মধ্যে একটা জাতীয় সমস্যার কথা এড়িয়ে গেছেন। তিনি কেন যে সে সম্বন্ধে কিছু বললেন না তা আমি বুঝতে পারলাম না! সুদুর ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত পদ্মার ভাঙন আমার কোনও ব্যক্তিগত সমস্যা নয়, একটা জাতীয় সমস্যা। এই ভাঙনে আখেরিগঞ্জের ২২-টি গ্রাম একদম বিলিন হয়ে গেছে। এই ভাঙন কিভাবে প্রতিরোধ করা হবে, সে সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে কোনও বরাদ্দের এবং পরিকল্পনার উল্লেখ করেন নি। সুতরাং এ বাজেটকে আমি মনে করি জনবিরোধী বাজেট, জনগণের স্বার্থ বিরোধী বাজেট। তাই আমি এর তীব্র বিরোধিতা করে, আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্বাদশ বিধানসভার প্রথম অধিবেশনের দ্বাদশ দিনে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৬-৯৭ সালের যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি।

স্যার, আপনি জানেন বিগত ২০ বছর ধরে এক অজানা, অচেনা পথ বেয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ভারতবর্ষের বুকে একটা নতুন ইতিহাস তৈরি করেছে। ২০ বছর ধরে এই সরকার বারংবার জনগণের রায় তথা তাদের সহযোগিতা ও আশীর্বাদ পেয়ে আসছে। এই সরকার বিগত ২০ বছর ধরে প্রতি বছরই নিজস্ব দৃষ্টিভঙ্গি অনুযায়ী বাজেট তৈরি করছে এবং তা এখানে পেশ করছে। এ বছরও সেভাবেই এখানে বাজেট পেশ করা হয়েছে। বিগত কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন ধরে যে দৃষ্টিভঙ্গি নিয়ে কেন্দ্রে বাজেট প্রস্তুত করতেন সেই দৃষ্টিভঙ্গির সঙ্গে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বাজেটের দৃষ্টিভঙ্গি-গত পার্থক্য আছে।

স্যার, আপনি জানেন আমাদের ভারতবর্ষের শতকরা ৭০ থেকে ৮০ ভাগ মানুষ কৃষিজীবী। তাঁরা সারা বছর কৃষি কার্য্যের মধ্যেই লিপ্ত থাকেন। স্বাভাবিকভাবেই আমাদের গোটা দেশের কৃষকদের যে অবস্থা সেই অবস্থার ওপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের কৃষকদের যে অগ্রগতি ঘটেছে তা ভারতবর্ষে একটা নজিরবিহীন ঘটনা।

স্যার, একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য পরেশ পাল মহাশয় পশ্চিম বাংলার আইন-শৃঙ্খলার কথা বলে গেলেন। আমরা এ কথা জোর দিয়ে বলতে পারি যে, বামফ্রন্ট বিরোধীদের সব চেয়ে নিরাপদ জায়গা হচ্ছে পশ্চিমবঙ্গ। এটা ঠিকই যে, কংগ্রেসি আমলে এই কংগ্রেসিরা নিরাপদে ছিলেন না। কংগ্রেসের বিধায়ক, নেপাল রায় এবং চণ্ডী মিত্র খুন হয়েছিলেন এই কংগ্রেসিদের হাতেই। সুতরাং ঐ ঘটনা ভুলে যাবার ব্যাপার নয়। আমাদের পশ্চিমবাংলার বুকে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে স্বীকৃতি দিয়ে জাতি-সত্তার অধিকার প্রতিষ্ঠা করতে পেরেছি। পশ্চিমবাংলার বুকে তফসিলি জাতি ও উপজাতিদের অনেকগুলি

সম্প্রদায় আছে। কিন্তু ভারতবর্ষের মানুষ জানে না যে এখানে এই কারণে জাত-পাত নিয়ে ঝগড়া হয় না। এখনও পশ্চিমবাংলার মধ্যে সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের বাস অনেক বেশি সারা ভারতবর্ষের মধ্যে। কিন্তু ভারতবর্ষের মানুষ জানে না এই কারণে সাম্প্রদায়িক দাঙ্গা পশ্চিমবাংলার বুকে হয় না। আমরা জানি, কংগ্রেসিরা আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন, কিন্তু শিখ্ বিরোধী কংগ্রেসি নেতা, ভগত সাহেবকে ১২ বছর পরেও কারাগারে আবদ্ধ হতে হয়েছে। রাজীব গান্ধী হত্যার ব্যাপারে জৈন কমিশন গঠন করা হলেও তার রিপোর্ট এখনও পর্যন্ত বেরুলো না। অথচ চিড়িয়াখানায় কে একজন বাগের গলায় মালা দিতে গিয়ে খুন হল এই কংগ্রেসিরা তারজন্য কমিশন করার কথা বলছেন। তাই বলছি, আইন-শৃঙ্খলার কথা ওদের মুখে মানায় না। আমাদের এখানে বর্গাদাররা ভাগচাষী, তারা জমি চাষ করবে, ফসল কাটবে এবং খামারে নিয়ে যাবে। এটাই হচ্ছে মানবিকতা এবং মানবাধিকার। অথচ আজকে কংগ্রেসিরা মানবাধিকারের প্রশ্ন তুলেছেন, আইন-শৃঙ্খলা নিয়ে প্রশ্ন তুলেছেন। আজকে কৃষিজীবী মানুষ পশ্চিমবাংলার বুকে কি অবস্থায় আছে দেখুন। আজকে এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বুকে আমরা আমাদের ভূভাগের ২ শতাংশ জায়গা নিয়ে বসবাস করি, যেখানে গোটা ভারতবর্ষের শতকরা ৮ ভাগ মানুষ আমাদের পশ্চিমবঙ্গে আছে এবং কৃষিজমির পরিমাণ হচ্ছে সাড়ে ৩ শতাংশ। আজকে খাস জমির ক্ষেত্রে সারা দেশে যা বিলি হয়েছে তার ২০ ভাগ জমি বিলি হয়েছে আমাদের পশ্চিমবঙ্গে এবং তা ২২ লক্ষ ৭১ জনের মধ্যে ৯ লক্ষ ৮২ হাজার একর জমি বিলি হয়েছে আর বর্গাদার নথিভুক্ত হয়েছে ১৪ লক্ষ ৬৬ হাজার। বিগত দিনে পশ্চিমবঙ্গের মেঘনাথ সাহা যে স্কীম তৈরি করলেন তাতে কংসাবতী প্রকল্প তৈরি করা হল এবং সেখানে বলা হল ২/৩টি ড্যাম তৈরি করতে হবে অর্থাৎ জলাধার তৈরি করতে হবে আর দামোদর ভ্যালী কর্পোরেশনে ৫টি ড্যাম তৈরি করতে হবে। কিন্তু ৪৮/৪৯ বছর পরেও আমরা কি দেখলাম? আমরা দেখলাম কংসাবতী প্রজেক্ট জলাধারে একটি ড্যাম তৈরি করা হয়েছে। অর্থাৎ ঐ সেলুনের দাড়ি কামাবার মতন অবস্থা। অর্দ্ধেক কামিয়ে রেখে দেওয়া হল। এরফলে গ্রাম বাংলায় যখন অঝোরে বৃষ্টি হয়েছে, প্রচণ্ড বর্ষা হয়েছে তখন গ্রামবাংলা ডুবেছে। তখন সেই জলাধারে আর জল ধরে রাখা যায় না। আকাশবাণীতে সংবাদ শুনলে দেখবেন, সেখানে বলা হচ্ছে, জলাধারে জল ধরে রাখা যাচ্ছে না, জল ধরে রাখলে জলাধার ভেঙে জলের প্লাবন আনতে পারে। তাই সেই জল ছেড়ে দেওয়া হয়েছে। গ্রাম বাংলার লোক বর্ষার জল আর জলাধারের জল সব একসঙ্গে মিলে বন্যায় ডুবছে। কখনও ব্যাপারটা দেখা হয়নি। তাসত্ত্বেও আমাদের পশ্চিমবাংলায় বর্গাদার এবং পাট্টাদাররা ৭০ ভাগ জমি দখল করে আর ৩০ ভাগ উচ্চ বড় চাষী যারা তারা। আর সারা দেশের ক্ষেত্রে মাত্র ২৯ ভাগ জমি চাষ করে বর্গাদার আর পাট্টাদার, ছোট চাষী, প্রান্তিক চাষী। ৭১ ভাগ জমি চাষ করে যারা বড় বড় চাষী। তাদেরই দলের লোক হচ্ছে ঐসব কংগ্রেসিরা।

[5-10 – 5-20 P.M.]

স্বাভাবিক ভাবে ওনাদের গায়ে এটা লাগবে। ওদের লজ্জা হওয়া উচিত, খাদ্যোৎপাদনে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা প্রথম স্থানে ছিলাম। আমাদের উৎপাদিত খাদ্য সামগ্রী ছিল ৩৪ পারসেন্ট, হরিয়ানা ছিল দ্বিতীয় স্থানে ২৪ পারসেন্ট পাঞ্জাব ২৩ ভাগ। এদের

লজ্জা করেনা, পাঞ্জাব সম্পর্কে বলা হল, এরা পাকিস্তানের পাশে আছে, স্বাধীনতার পরে তারা পাকিস্তানে চলে যাবে, সুতরাং ভারত সরকারের কোষাগার থেকে কোটি কোটি টাকা নিয়ে পাঞ্জাবের সমস্ত জমিকে সেচ আওতাভুক্ত করা হল। অথচ পশ্চিমবাংলা তো তখন পূর্ব পাকিস্তানের পাশে ছিল, এখানকার বাঙালিরাও তো চলে যেতে পারত, কিন্তু পশ্চিমবঙ্গের জন্য ভারত সরকারের কোষাগার থেকে একটা পয়সাও খরচ করা হল না। পশ্চিমবাংলার কোনও জমি সেচের আওতা ভুক্ত হল না। তা সত্ত্বেও পশ্চিমবাংলা নিজের চেষ্টায় দেখিয়ে দিয়েছে গোটা ভারতবর্ষের মধ্যে আমরা প্রথম স্থান অধিকার করেছি চাল উৎপাদনে। ১৩২,৭৯ লাখ টন আমরা চাল উৎপাদন করেছি। আমরা ৯৫-৯৬ সালে চাল উৎপাদন করেছি ১২২,৩৫ লক্ষ টন। ওদের আমলে ৭৬-৭৭ সালে হয়েছিল ৭৪ লক্ষ টন। কী বলবেন আপনারা? কেবল জমি বিলি করলেই উৎপাদন বৃদ্ধি হয়না। ভূমিহীনরা যেমন জমি পেয়েছে, তেমনি সেচের জল পেয়েছে, তারা ফসল ফলিয়েছে। শুধু তাই নয়, আমরা সমবায় সমিতি এবং ব্যাঙ্কগুলোর মাধ্যমে তাদের ঋণ পাইয়ে দিয়েছি। ওদের সময়ে ঋণ দেওয়া হয়েছিল ৭১.৭০ কোটি টাকা, আর আমাদের আমলে আমরা দিয়েছি ৩৮২.৬২ কোটি টাকা। নরসিংহম কমিটি ফর্ম হয়েছিল, তারা বলেছিল, ঋণের পরিমাণ ৪০ শতাংশ কমিয়ে দিতে হবে। অথচ নাবার্ড এর হিসাব অনুযায়ী কৃষি ঋণ ৮৯-৯০ সালে ৪৫.৪ পারসেন্ট এবং ৯৩-৯৪ সালে ৬১.৪৫ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে। স্বাভাবিক ভাবে এই সমস্ত কারণের জন্য কৃষকরা ফসল ফলিয়েছে এবং উৎপাদিত সামগ্রীর পরিমাণ বৃদ্ধি পেয়েছে। আমরা লক্ষ্য করছি এই ঋণের বেশির ভাগ বর্গাদার পাট্টাদার, প্রান্তিক চাষী পেয়েছে শতকরা ৭৫ ভাগ এই রকম শ্রেণীর মানুষ পেয়েছে। যেখানে মহারাষ্ট্রে পেয়েছে ১৮.৮, গুজরাট ১৯ পারসেন্ট এবং কর্ণাটক ২১ পারসেন্ট এই সব দেখে ওরা ভয় পেয়ে যাচ্ছে। ওরা নির্বাচনী চমক দেবার চেষ্টা করেছিলেন এবং চমক দেবার জন্য বলেছিলেন মাতৃত্ব ভাতা দেব। তবে ১৯ বছর বয়স হতে হবে। আপনি জানেন, আইন অনুযায়ী ১৮ বছর এর নিচে বিয়ে হওয়া আইন সিদ্ধ নয়। বিয়ের পর সাধারণত নয় মাস দশ দিনে বাচ্চা হয়। কিন্তু সেই ক্ষেত্রে ১৯ বছর পূর্ণ হচ্ছে না, তাই বলা হল ১৯ বছরের আগে বাচ্চা প্রসব কর না। তাহলে তোমরা মাতৃত্ব ভাতা থেকে বঞ্চিত হবে। তারপর বার্ধক্য ভাতা শুরু করলেন। আমরা ২০০ টাকা করেছি। ওরা ঠিক করলেন, ৭৫ ভাগ। আর রাজ্যকে দিতে হবে ২৫ ভাগ। মাননীয় প্রাক্তন প্রধানমন্ত্রী তিনি বললেন বার্ধক্য ভাতা দিতে হবে তাই ভাঁওতা সৃষ্টি করলেন। ৬০ বছরের বেশি হলে সেই ভাতা পাবেন। তাহলে একটা মানুষকে ভাতা নেবার জন্য ৬৫ বছর পর্যন্ত বেঁচে থাকতে হবে, এই ভাঁওতা ওরা সৃষ্টি করেছে। তারপর হচ্ছে মিডডে মিল। কেবল মাত্র ১০০ গ্রাম করে চাল দেওয়া হবে। এটাই একটা ভাঁওতা, দূরদর্শনে ফলাও করে দেখানো হয়েছে যে প্রাক্তন প্রধানমন্ত্রী খিচুড়ি রান্না করছেন। কাকের বাসায় কোকিল ডিম পেড়ে যাচ্ছে, বি. জে. পি. সেই ডিম পেড়ে চলে যাচ্ছে। তাদের একজন কাউন্সিলার এসে ভয় পর্যন্ত ওদের দেখিয়ে গেছে। কাকের বাসায় ডিম পেড়ে যাচ্ছে। কংগ্রেসের সেই বাসাতে বি. জে. পি. ডিম পেড়ে যাচ্ছে। তাই আমি আশা করব সাধারণ মানুষের বাজেটকে সকলে সমর্থন জানাবেন। এই বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কংগ্রেস দলের পক্ষ থেকে যেসব ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তা সমর্থন করে বাজেটের উপর আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আমাদের এই পশ্চিমবঙ্গে এমন একটি সরকার রয়েছে যে সরকারের আমলে পশ্চিমবঙ্গ-বাসীর সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত নিত্য প্রয়োজনীয় যেসব জিনিসপত্র লাগে তা প্রায় সবই অন্য রাজ্য থেকে আনতে হয়। পশ্চিমবঙ্গকে এই সরকারের আমলে চাল, ডাল, সরষের তেল, মাছ, দুধ, শিশুখাদ্য ইত্যাদি সব কিছুর জন্যই অন্য রাজ্যের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়। অন্য রাজ্য থেকে গমের রেক না এলে পশ্চিমবঙ্গে গম পাওয়া যায় না। অথচ সরকার পক্ষের লোকরা বলেন আমরা নাকি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ। হরিয়ানা থেকে দুধের গাড়ি না এলে এ রাজ্যের মাদার ডেয়ারির মাধ্যমে শিশুদের জন্য দুধ সরবরাহ করা যায় না। এইভাবে ডাল, সরষের তেল, গম প্রভৃতি নানান পণ্যের বাজার হচ্ছে এই পশ্চিমবঙ্গ। অন্য রাজ্যে এসব উৎপাদিত হচ্ছে আর তাদের বাজার হচ্ছে পশ্চিমবঙ্গ। এই তো অন্ধ্র থেকে মাছের গাড়ি আসছে, তার কারণ, মাছের বাজার হচ্ছে পশ্চিমবঙ্গ। এই অবস্থাতেও ওরা বলেন, আমাদের অর্থনীতি নাকি স্বনির্ভর, এই বাজেট ঐতিহাসিক, বৈপ্লবিক। আমি তা মনে করি না কাজেই এই বাজেটকে কোনও মতেই আমি সমর্থন করতে পারি না। কেন্দ্রীয় সরকারের অর্থনীতির কথা ওরা বলেন। কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি নিয়েছিলেন সেটা কেন নিয়েছিলেন? তৎকালীন মাননীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং, তিনি সারা ভারতবর্ষের বিখ্যাত অর্থনীতিবিদদের মধ্যে একজন। তিনি কেন বাজার অর্থনীতি গ্রহণ করলেন? One World, One economy, One market. এই নীতি যখন হল তখন ভারতবর্ষ তার বাইরে থাকতে পারে না কাজেই এখানে বাজার অর্থনীতি তিনি গ্রহণ করলেন বা তাতে অংশ গ্রহণ করলেন। সেখানে গ্যাট চুক্তিতে সই করে আমরা ভারতবর্ষের রপ্তানির বাজার খুলে দিলাম। কেন্দ্রীয় সরকার যখন এই নীতি ঘোষণা করেন তখন আমরা দেখেছিলাম বিভিন্ন বামপন্থী দলগুলি অসত্য এবং বিভ্রান্তমূলক প্রচার করলেন এই বলে যে গ্যাট চুক্তিতে সই করে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষকে পরাধীন করে দিলেন। তারা বললেন, আমাদের নিমগাছ, তুলসিগাছ জাপানী গবেষকদের কাছে বিক্রি করে দেওয়া হল। এইভাবে তারা অপপ্রচার চালালেন। আর এখন পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে দেখছি, তিনি বাজার অর্থনীতিকেই সমর্থন করেছেন। এই বাজেট বই-এর পাতায় যা লেখা হয়েছে তাতে দেখছি যে ঐ বাজার অর্থনীতিকে এক অংশে সমর্থন করা হয়েছে, কেন্দ্রীয় সরকারের অর্থনীতিকে সমর্থন করা হয়েছে। আজকে বিদেশি শিল্পপতিরা পশ্চিমবাংলায় এসে শিল্প স্থাপন করতে আগ্রহ প্রকাশ করেছেন কিন্তু এখানে শিল্পের পরিকাঠামো না থাকায় তারা পিছিয়ে যাচ্ছেন। বিদ্যুতের দাম পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের চেয়ে বেশি। এখানে বিদ্যুতের সুবিধা নেই, জমি পাচ্ছে না শিল্পপতিরা, রাস্তার সুবিধা নেই। এক কথায় বলতে গেলে পশ্চিমবাংলায় শিল্পের জন্য যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটাই বামফ্রন্ট সরকার গত ১৯ বছর ধরে এখানে রাজত্ব করলেও তা গড়ে তুলতে পারেন নি। এই অবস্থায় বিদেশি শিল্পপতিরা এখানে শিল্প করতে আসবেন কেন? তার উপর আছে ওদের দাবি যে ওদের দলের লোককে নিতে হবে। সবচেয়ে বড় জিনিস যেটা সেটা হচ্ছে এখানকার আইনশৃঙ্খলা পরিস্থিতি ভয়াবহ। এর ফলে এখানে শিল্পপতিরা শিল্প করতে না এসে তারা ভারতবর্ষের অন্য রাজ্য যেমন উড়িষ্যা, গুজরাট, মহারাষ্ট্রে চলে যাচ্ছেন শিল্প করতে। অন্যান্য রাজ্যে বিদেশি শিল্পপতিরাও অর্থ লগ্নি করছেন।

[5-20 – 5-30 P.M.]

পশ্চিমবঙ্গে সেটা না করবার কারণ হচ্ছে পরিকাঠামোগত ত্রুটি। আজকে রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা এমন একটা জায়গায় দাঁড়িয়েছে যারজন্য এখানে কেউ নতুন করে শিল্প স্থাপন করতে চাইছেন না। আর নতুন করে এখানে কোনও শিল্প হয়েছে বলে আমার জানা নেই। নির্বাচনের আগে মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং শিল্প উন্নয়ন পর্ষদ ১৫০ থেকে ২০০টি পর্যন্ত 'মৌ' সই করেছেন এবং তারফলে পশ্চিমবঙ্গে নতুন নতুন শিল্প চালু হবে বলে প্রচার করেছিলেন। আপনারা যেসব কমরেডরা, সেদিন এত শিল্প স্থাপনের প্রচারকে সমর্থন করেছিলেন তারা বামফ্রন্ট সরকার নতুন শিল্পনীতি ঘোষণা করবার পর পশ্চিমবঙ্গে পরবর্তী পাঁচ বছরে কত নতুন শিল্প স্থাপিত হয়েছে এবং সেসব শিল্প থেকে কতটা কি প্রডাকশন হয়েছে বলবেন কি? না, সে ব্যাপারে কিছুই বলতে পারবেন না। তাই আজকে লোক দেখানো বাজেট এখানে পেশ করেছেন যে বাজেটের কোনও সুর নেই, যে বাজেটে রাজ্যকে খাদ্য স্বনির্ভর করবার কথা নেই, মৎস্য চাষ—যে মৎস্য বাঙালির প্রিয় খাদ্য—তার কথা বাজেটে বলা নেই, ডাল উৎপাদন বাড়াবার কথা বলা নেই, আখ উৎপাদনের কথা বলা নেই। এমন সময় আমার বক্তব্য রাখছি যখন পশ্চিমবঙ্গে একটার পর একটা চটকল বন্ধ হয়ে যাচ্ছে। এর মূল কারণ হচ্ছে পাটের চাহিদা পূরণ না হওয়া। পাটকলগুলোকে কাঁচা পাট সরবরাহ করতে না পারায় সেগুলো বন্ধ হয়ে যাচ্ছে। এক্ষেত্রে পাট চাষীদের উৎসাহ বাড়াতে না পারলে চটকলগুলো মার খাবেই। এই উৎসাহ বাড়াবার লক্ষ্যে বাজেটে কিছু বলা হয়নি। আজকে আপনারা জেনে রাখুন, বিগত কংগ্রেস আমলে আমরা যেসব প্রাইমারি এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টার করেছিলাম গ্রামে গ্রামে, আজকে সেগুলো অকেজো হয়ে পড়ে থেকে ডাক্তারদের আস্তাকুড়ে পরিণত হয়েছে। শ্রী অজিতকুমার পাঁজা যখন পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন গ্রামে গ্রামে আমরা যেসব সাবসিডিয়ারী এবং প্রাইমারি হেলথ সেন্টার করেছিলাম সেগুলোতে বর্তমানে কোনও ডাক্তার নেই এবং সেগুলো এখন ডাক্তারদের আড্ডাখানায় পরিণত হয়েছে। এখন পশ্চিমবঙ্গে স্বাস্থ্যে একটা অস্বাভাবিক অবস্থা। এই অবস্থায় আজকে আপনারা ঠিকাদারি প্রথা চালু করছেন! এখন থেকে নাকি ঠিকা প্রথায় ডাক্তার নিয়োগ করা হবে, টিচারও নাকি নিয়োগ হবে এভাবে। কোথায়ও শুনেছেন ডাক্তার বা শিক্ষক ঠিকা প্রথায় নিয়োগ হয়? আজকে গোটা পশ্চিমবঙ্গকে ঠিকাদারদের হাতে তুলে দিতে চাইছেন। পশ্চিমবঙ্গকে আজকে কোথায় নিয়ে যেতে চাইছেন আপনারা? যেখানে ঠিকাদারি প্রথা চালু করতে চাইছেন সেখানে পরিষ্কার করে বলতে পারতেন—হয়তো অনেক কমরেড অনুমতি দিতে চাইছেন না, পরিচালনার ক্ষেত্রে অসুবিধার কারণে হাসপাতালগুলির বেসরকারিকরণ করতে চাই। কিন্তু সে কথা বলার সাহস দেখাতে পারেন নি, অথচ ঠিকাদারি প্রথা চালু করে স্বাস্থ্য ব্যবস্থাই বলুন বা শিক্ষা-ব্যবস্থাই বলুন, সবটা ভেঙে ফেলবার চেষ্টা করছেন। তারজন্য আমি বলব, এই বাজেটকে আমি কোনও মতেই সমর্থন করতে পারি না। গ্রামের ক্ষেতমজুরদের জন্য ন্যূনতম মজুরি আইন আমরাই করে গিয়েছিলাম। ক্ষেতমজুর এবং বর্গা আইন কংগ্রেস আমলে আমরাই তৈরি করেছিলাম। ঐ আইন করেছিলাম ১৯৭২-৭৭-এর কংগ্রেস আমলে। জমিদারি উচ্ছেদ আইন তৈরি করেছিলাম। আজকে জ্যোতিবাবু এবং অসীমবাবু গ্রামের মানুষদের নানা কথা বুঝাচ্ছেন, কিন্তু সেই গ্রামের মানুষের জন্য কোনও [লালবাতি] উদ্যোগ, কোনও পরিকল্পনা

এই সরকার নিতে পারেননি। আমার বিধানসভা কেন্দ্রে দশটি গ্রাম পঞ্চায়েত আছে। আমি সেসব গ্রাম পঞ্চায়েত তফসিলি ও আদিবাসীদের ঘরে ঘরে গিয়ে দেখেছি, তাদের কোনওরকম আর্থিক উন্নয়ন হয়নি। আজকে রেশন-ব্যবস্থার মধ্যে দিয়ে গণবন্টন ব্যবস্থার কথা বলছেন, কিন্তু আপনাদের রেশনিং সিস্টেমটাই তো সম্পূর্ণভাবে ব্যর্থ। বর্তমানে রেশনের দোকানে চাল, চিনি, কেরোসিন, কিছুই পাওয়া যায় না। গ্রামের এম. আর. শপগুলি এখন আপনাদের গ্রামের জমিদার বন্ধুদের হাতে চলে গেছে। সেই সময় কিন্তু গণ বন্টন ব্যবস্থা ভাল ছিল। এখন সস্তায় খাবার দেবার ব্যাপারে এই বাজেটে কিছু উল্লেখ করা হয় নি। কারখানার শ্রমিক যারা, যে সমস্ত কারখানা বন্ধ হয়ে গেছে তাদের সস্তায় খাবার দেবার কথা বলা হয় নি।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আমি কিছু বলতে চাই। আমি কিছু সময়ের জন্য এই হাউসে ছিলাম না। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বলেছেন এবং তাঁর পূর্ববর্তী কংগ্রেস বেঞ্চের বক্তারা বক্তব্য রেখেছেন। তাঁরা বলার সময় বলেছেন যে ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি। সঙ্গে সঙ্গে বলছেন, আমাদের দলের তরফ থেকে যে কাট মোশন এসেছে সেই কাট মোশন সমর্থন করছি। The fact is that the cut motions are not yet placed. কাট মোশন প্লেসডই হয় নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয়, ২১শে জুন ১৯৯৬ তারিখ, বামফ্রন্ট সরকারের ২০ বছরে পদার্পণের দিন যে বাজেট পেশ করেছেন ১৯৯৬-৯৭ সালের ব্যয় বরাদ্দের জন্য, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। এই বাজেট বিতর্কের উপর কংগ্রেসি বন্ধুরা যে সমস্ত কথা বলেছেন সেই ব্যাপারে আমি কিছু বলতে চাই। কংগ্রেসি বন্ধুদের জানা উচিত ভূমি সংস্কার নিয়ে তাঁরা যে সমস্ত কথা বলেছেন সেটা ওরা কাগজে কলমে খাতা-পত্রে দেখিয়েছেন, প্রাকটিক্যাল কিছু দেখাতে পারেন নি। প্রাকটিক্যালের সঙ্গে থিওরিটিক্যালের একটা সমন্বয় দরকার। যুক্তফ্রন্ট সরকারের আমলে ভূমি বন্টন করা হয়েছিল। তারপর সামগ্রিক ভাবে সারা পশ্চিমবাংলায় যে ভূমি সংস্কার হয়েছে তার কৃতিত্বের দাবি একমাত্র এই বামফ্রন্ট সরকারই করতে পারে। এই ব্যাপারে আপনাদের কতটা অবদান আছে? আপনারা বলছেন যে জমিদারি প্রথা উচ্ছেদ করেছেন। তখন তো এটা সারা ভারতবর্ষে হয়েছে, শুধু মাত্র পশ্চিমবাংলায় তো হয় নি। এখনও ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ২-৩ হাজার বিঘা জমি আছে এমন লোক পাওয়া যাবে। কিন্তু পশ্চিমবাংলায় সেই জিনিস নেই। অন্যান্য রাজ্যে সামগ্রিক ভাবে ভূমি সংস্কার আপনারা করতে পেরেছেন? এটা আমরা পেরেছি। সেই জন্য এটা বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। এই কথা ঠিক যে কর আদায়ের যে সিস্টেম সেটা অতীত থেকে এই ভারতবর্ষে সাবলিল গতিতে চলে আসছে। পুঁথিতে যেটা লেখা আছে সেখানে আমরা দেখতে পাই, "ক্রয়বিক্রয়মধ্বানং ভক্তঞ্চ সপরিব্যয়ম। যোগ ক্ষেমঞ্চ সম্প্রেক্ষ্য বনিপো দাপয়েৎ করান"। বাণিজ্যিক দ্রব্য যেগুলি রয়েছে সেই বাণিজ্যিক দ্রব্যের যে ক্রয় বিক্রয় মূল্য এবং তাকে কত দূর থেকে আনতে হয়েছে, তার উপর আনতে যে খরচ পড়েছে, তা রক্ষণাবেক্ষণের জন্য কত ব্যায় হয়েছে এবং

তার উপর ব্যবসাদারদের লভ্যাংশ কত, এই সমুদয় হিসাব করে তার উপর কর নির্ণয় করা হত। তার সূত্র ধরে বলা যায়, "যথাল্পাল্পমদন্তাদ্যং বার্যোকো বৎসষট্পদাঃ তথাল্পাল্পো গৃহীতব্যো রাষ্ট্রাদ্রাজ্ঞাব্দিকঃ কর।" কর কি ভাবে সংগ্রহ হবে? গোবৎস যে রকম একটু একটু করে দুগ্ধ গ্রহণ করে, মৌমাছি এবং ভ্রমর যেমন করে মধু সংগ্রহ করে ফুলের কোনও ক্ষতি না করে তেমনি করে জনসাধারণের উপর কোনও চাপ সৃষ্টি না করে কর সংগ্রহ করবেন।

[5-30 – 5-40 P.M.]

আমার তো মনে হয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী সেইসব শিক্ষা বিচার করে এই বাজেট তিনি পেশ করেছেন, যাতে সর্বসাধারণের উপরে করের বোঝা না বাড়ে। তবে হ্যাঁ, এক জায়গায় তিনি বাড়িয়েছেন। কিসের উপরে বাড়িয়েছেন? তিনি বলেছেন যে, আবগারি শুল্কের ক্ষেত্রে কিছু পরিবর্তন আনতে চান, সেই পরিবর্তনের প্রস্তাব রেখেছেন। এই যে শুল্ক, রামের ক্ষেত্রে, এল. পি. এল.-এর ক্ষেত্রে ৮০ টাকা থেকে বাড়িয়ে ৯০ টাকা করেছেন, আপনি এটা ১০০, ১৫০, ২০০ টাকা করুন, তাতে আমাদের আপত্তির কিছু নেই। আমাদের নীতিগত একটি দিক আছে, আমরা মদ্যপান বন্ধ করতে চাই। কারণ এর দ্বারা সংসার নষ্ট হয়, প্রকৃতি নষ্ট হয়। এছাড়া হাওলাটাওলা এইসব আছে। এটা একেবারে বন্ধ হবে না। কারণ রাজস্ব আসে। তবে মানুষকে সংশোধন করা দরকার। সেজন্য উনি ৮০ টাকা থেকে ৯০ টাকায় বৃদ্ধি করেছেন। আপনি এই ১০ টাকা না বাড়িয়ে ৪০-৫০ টাকা বাড়ান, তাতে যদি মানুষের কিছুটা পরিবর্তন হয়, ওরা যদি মদ্যপান বন্ধ করেন তাহলে সমাজটা সুস্থির হবে। এটা আপনি ভাল কাজ করেছেন। আমরা বাজেটে দেখলাম যে আপনি ভূমি সংস্কারের উপরে অগ্রাধিকার দিয়েছেন এবং এরজন্য প্রতিটি জেলায়, গ্রামে এবং শহরে জমি ব্যবহারের ক্ষেত্রে পরিকল্পনা রূপায়ণের যে ব্যবস্থা, তার উপরে গুরুত্ব দিয়েছেন। আপনি নলকূপ বসানোর ক্ষেত্রে, সেচের জন্য সঠিক ভাবে নলকূপ বসানোর কথা ভেবেছেন এবং তা রক্ষণাবেক্ষণের দায়িত্ব দিয়েছেন কাদের উপরে, না নলকূপের ক্ষেত্রে যারা উপেক্ষিত তাদের উপরে। এদের উপরে দায়িত্ব দিতে চেয়েছেন। তাছাড়া, ক্ষেত মজুরদের প্রভিডেন্ট ফাণ্ড'এর টাকা বাড়িয়েছেন। আপনি স্ট্যাম্প ডিউটি কমিয়েছেন। এরজন্য আপনাকে অভিনন্দন জানাই। কারণ এটি নিয়ে মানুষের মধ্যে অনেক ক্ষোভ ছিল। এটি আপনি ১০ পারসেন্ট করে ভাল কাজ করেছেন। আপনি কারও উপরে চাপ বাড়াতে চান নি। এটাই হচ্ছে আমাদের সততা। মাননীয় অর্থমন্ত্রী এই কথাই বলতে চেয়েছেন। সেজন্য তিনি কৃষক ভাতা, বার্ধক্য ভাতা, বিধবা ভাতা, মৎস্যজীবীদের জন্য ভাতা, রাজনৈতিক নির্যাতিত ব্যক্তিদের ভাতা বাড়িয়েছেন। এখন আপনারাই বলুন না, এর মধ্যে কোনটা খারাপ? প্রতিটি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী তার দৃষ্টিভঙ্গি দিয়ে বিচার করে, জনকল্যাণের তথা মানব কল্যাণে যা লাগবে তা করতে চেয়েছেন। তাই আমি এই বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় একটি বাজেট বিবৃতি এবং প্রস্তাব এই হাউসে রেখেছেন। বিরোধী দলের সদস্য হিসাবে ভেবেছিলাম যে, তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে কোনও কমিটমেন্ট থাকবে। সেই জায়গাগুলিতে এই সরকারের আনা, ডঃ দাশগুপ্তের আনা এই বাজেট প্রস্তাবে আমাদের

অনেক আশা ছিল। বোস্টনের ম্যাসাচু সেট ইউনিভার্সিটির এম. আই. টি., পণ্ডিত অর্থমন্ত্রীর কাছে আমাদের অনেক আশা ছিল যে তিনি এমন এক অর্থনীতি আমাদের উপহার দেবেন বা বাজেট পেশ করবেন যাতে বাংলা এগিয়ে যাবে, বিরোধীরা সমর্থন করবে। বিরোধীদের সমর্থনে যদি বাংলা এগিয়ে যায় তাহলে তাতে আমাদের আপত্তি ছিল না। কিন্তু আমরা দেখলাম যে, অসীমবাবু কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করেছেন। বিভিন্ন বক্তারা ১৯৭২-৭৭ সালের উদ্ধৃতি দিয়ে কংগ্রেসকে গালাগালি দিয়েছেন। সিদ্ধার্থশঙ্কর রায়কে কনডেম করে গত ১৯ বছর ধরে একই ভাবে বলে আসার পরে যদি শান্তি ফিরে আসত, বাংলা যদি এক ইঞ্চিও এগোত, তাহলে আমাদের আপত্তি থাকত না। কিন্তু বাংলা তো মুখ থুবড়ে পড়েছে। আমরা ষষ্ঠ প্লানের টাকা খরচ করতে পারলাম না। ২ হাজার ৩০০ কোটি টাকা মতো খরচ করলেন, সপ্তম পরিকল্পনায় ৭ হাজার কোটি টাকা মতো পেলেন না, অষ্টম পরিকল্পনায় ১৪ হাজার কোটি টাকা মতো পেলেন না, আপনারা পিছিয়ে রইলেন তবুও অসীমবাবু তার বিজয় রথ নিয়ে বলে বেরবেন এবং ট্রেজারি বেঞ্চের সবাই বলে বেরবেন যে শেষ বেঞ্চে যে ছেলেটি বসে আছে তার নাম বিহার, তার নাম লালু প্রসাদ যাদব, আমরা ওই শেষ বেঞ্চের ছেলেটির উপরে আছি। এইসব কথা আমার কথা নয়, প্ল্যানিং কমিশনের অ্যানুয়াল যে রিপোর্ট ১৯৯৪-৯৫ সালে বেরোয় ইভ্যালুয়েশন অফ প্ল্যান এক্সপেণ্ডিচার তাতে বিহার মাইনাস ৪২ এবং পশ্চিমবঙ্গ মাইনাস ৩৯। এরপরেও অসীমবাবু বলবেন যে, বাংলা কৃষিতে প্রথম। আমার ধারণা ছিল আমি নবীন বিধায়ক হিসাবে হয়ত ভুল করতে পারি কিন্তু প্ল্যানিং কমিশনের রিপোর্ট যা বেরিয়েছে তাতে হাউসকে মাননীয় মন্ত্রী মিসলিড করেছেন, মিসগাইড করেছেন এবং মিথ্যা শব্দটি এখানে যে ব্যবহার করা যায় না, সেই মিথ্যা কথা তিনি তার বাজেট ভাষণে রেখেছেন। আপনারা বলে আসছেন যে, কৃষিতে আপনারা প্রথম—শুনুন—কৃষিতে আপনারা প্রথম নন, আপনারা আলু চাষে প্রথম, ধান চাষে প্রথম এবং কৃষিকার্যে তৃতীয় আপনারা কৃষিকর্যে কোনওদিনই প্রথম ছিলেন না। কৃষিতে প্রথম পাঞ্জাব, দ্বিতীয় হরিয়ানা এবং তৃতীয় পশ্চিমবাংলা এবং চতুর্থ অন্ধ্রপ্রদেশ। তারপরে ইরিগেশনের কথা আপনারা খুব বলেন, এই ইরিগেশনের ক্ষেত্রে আমরা যখন বাংলা ছাড়লাম তখন ৩১ পারসেন্ট কাল্টিভেটেড ল্যাণ্ড ছিল আর আজকে ১৯ বছরে সেখানে বেড়ে ৫০ পারসেন্ট হয়েছে। ওঁনাদের অর্থাৎ জ্যোতিবাবু এবং অসীমবাবুর আরও কত বছর লাগবে এই সেন্ট পারসেন্ট কাল্টিভেটেড ল্যাণ্ড করতে। তারপরে পশ্চিমবঙ্গে জল আমাদের দেশের শস্যকে উজ্জীবিত করে, তাদের প্রাণ দেয়, সেখানে আমরা দেখলাম কি—বামফ্রন্ট ১৯ বছরের রাজত্বকালে এই জল অর্থাৎ বৃষ্টি হলেই বন্যায় সব ভরে যায় এবং শস্যকে ওই জল সংহার করে। তারজন্য কোনও পুর্নব্যবস্থা নেওয়া হয় নি। তারপরে আপনারা এডুকেশন এবং হেলথকে একেবারে কনট্র্যাক্টে ছেড়ে দিলেন। আমরা কখনও শুনিনি হেলথ এবং এডুকেশন কনট্রাক্ট বেসিসে চলে, আমরা জানি যখন সমস্ত কিছু ফেল করে তখনই কনট্র্যাক্ট সিস্টেমে দেওয়া হয়। আসলে অসীমবাবু তার সমস্ত ব্যবস্থাকে ভেঙ্গে তছনছ করে ফেলেছেন, সমস্ত দিক থেকে ফেলিওর। আজকে ইনফ্রাস্ট্রাকচার তছনছ হয়ে গেছে। নো হাউ টেকনোলজি কাজ করছে না। তাই আজকে বিনয় বাবুর কথাই বলতে হয় যে, অফ দি কনট্রাক্টর, বাই দি কনট্রাক্টর, ফর দি কনট্রাক্টর। আমরা দেখছি হেলথ এবং এডুকেশনকে কনট্রাক্ট হিসাবে দিয়ে দেওয়া হবে আজকে শিক্ষাক্ষেত্রে ছাত্র ভর্তি লটারী সিস্টেম করা হচ্ছে। পৃথিবীর কোথাও কেউ এই জিনিস দেখেছেন যে লটারীতে

ছাত্র ভর্তি হচ্ছে? এইভাবে কন্‌ট্রাক্ট সিস্টেমে হেলথ এডুকেশনকে দিয়ে দিলেন কারা—মাননীয় মুখ্যমন্ত্রী এবং তার বিদগ্ধ অর্থমন্ত্রী ম্যাসাচুয়েট ইউনিভার্সিটির অসীমকুমার দাশগুপ্ত। এইবার আমি ভূমি এবং ভূমি সংস্কারের কথায় আসছি। আজকে আপনারা ভূমি সংস্কার নিয়ে তো খুব গর্ব করেন কিন্তু বলুন তো আপনাদের সরকারি আমলে কত জমি ভেস্ট হয়েছে? বিগত কংগ্রেস আমলে ভেস্ট হয়েছিল ১২ লক্ষ ৮০ হাজার একর জমি, সেখানে ১৯৭৭ সাল থেকে ১৯৯৪ সাল অবধি মাত্র ৩ লক্ষ ১৫ হাজার একর জমি ভেস্ট হয়েছে আর কংগ্রেস আমলে ৯ লক্ষ ৬৫ হাজার একর জমি ভেস্ট হয়েছিল। এটা আমার কথা নয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের ১৯শে এপ্রিলের ভাষণ থেকে কোট করে পড়ে বলছি। এইবার কৃষিজ জমি ভেস্ট হয়েছে ৩ লক্ষ ৩৭ হাজার একর জমি, সেখানে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৬ লক্ষ ১৩ হাজার একর জমি ভেস্ট হয়েছিল। তারপরে অর্থাৎ ১৯ বছরে মাত্র ১২ লক্ষ ৩৭ হাজার একর জমি ভেস্ট হয়েছে। তারমধ্যে আবার ১ লক্ষ ২৫ হাজার একর জমির জন্য মামলা কোর্টে ঝুলছে। আজকেই আমি এই বিষয়ে আইনমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম। তারপরে প্রাইমারি স্কুল তৈরি হওয়ার ক্ষেত্রে ভাবতে খারাপ লাগে যে ১০ বছরে মাত্র ১৮টি স্কুল হয়েছে। বাংলার সাড়ে সাত কোটি মানুষের জন্য মাত্র ১৮টি প্রাইমারি স্কুল করে জনদরদী সরকার হয়ে রয়েছেন। বিরাট জনশিক্ষা দিচ্ছেন।

[5-40 – 5-50 P.M.]

এটাতো আপনাদের বুঝতে হবে, জানি আপনাদের গায়ে লাগবে। কিন্তু কিছু করার নেই। সুতরাং এই যে বাজেট বক্তৃতা এটা দেখে মনে হচ্ছে, এটা একটা ময়দানের স্পিচ, একটা পার্টির বক্তৃতা হতে পারে, নির্বাচনী বৈতরণী পার হওয়ার বক্তৃতা হতে পারে। কোনও ডিরেকশন, কোনও কমিটমেন্ট নেই, কোনও ওরিয়েনটেশন নেই, টোটাল ব্যাপারটা একটা হতাশাব্যঞ্জক। একটাও এমপ্লয়মেন্ট নেই আনএমপ্লয়েড ইউথ এর কোনও কথাও বলা নেই। বাংলার রেজিস্টার্ড, আনরেজিস্টার্ড প্রায় ১ কোটি বেকার যুবকের যন্ত্রণা মেটাবার কোনও ইঙ্গিত বাজেটের মধ্যে নেই। স্যার, অসীম বাবুর এই বাজেট বক্তৃতা হতাশায় ভরা, এতে কোনও একটা ভাল দিকের ইঙ্গিত খুঁজে পাইনি। একটা কন্ট্রাডিকশন ডকুমেন্ট ছাড়া লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট এর আর কিছু নেই। আজকে তাই এই বাংলার বুকে সবচেয়ে যারা পুওরেস্ট তাদের হ্যাবিটেশন ছাড়া এই অসীমবাবু এবং জ্যোতি বাবুর নেতৃত্বে কয়লায় সেস বসিয়েছেন একটা জিনিসের উপর দুইবার করে কর বসিয়েছেন। পেজার, ইলেকট্রনিক গুডস, বিভিন্ন ধরনের ভ্যাকুয়াম ক্লিনার এইসব এর উপর ছাড় দিয়েছেন। আজকে অসীমবাবুর হাত বাংলার মা বোনেদের বাংলার মেয়েদের রান্নাঘর পর্যন্ত পৌঁছে গিয়েছে। সারা দেশে অন্য কোথাও কয়লার সেস নেওয়া হয়না, এখানে সেস নেওয়া হচ্ছে। এই ব্যাপারে সুহাম সেন এর ঘরে হাইকোর্টে কেস হয়েছিল,—এখানে মাননীয় আইনমন্ত্রী হয়েছেন—তার রায়ের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে কেস পেণ্ডিং রয়েছে। আজকে অসীম বাবু এই কেস যদি টার্ণ ডাউন হয় তাহলে বাংলার এই ঘরে ঘরে যে ১ কে. জি., ২ কে. জি. করে জ্বালানি কয়লা যারা কিনছে তাদের ঐ অর্থ ফেরত দেবার জন্য কোনও হিসাব বা অ্যাকাউন্টেবিলিটি কি রেখেছেন? জুডিসিয়ারিতে এখন খালি ডিলেইড অ্যাণ্ড ডিনাইড, শুধুমাত্র হাইকোর্টে ২ লক্ষ ৬০ হাজারের মতো কেস পেণ্ডিং আছে। বাংলার বিভিন্ন কোর্টে কেস পেণ্ডিং আছে ১৬ লক্ষ। আপনি এই দিকে

কোনও দৃষ্টিপাত করেননি। বাংলার বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে; জাস্টিস ডিলেইড অ্যাণ্ড জাস্টিস ডিনাইড। আজকে আমরা দেখছি, ন্যাশনাল পুলিশ কমিশন তারা যে রায় দিয়েছিলেন বেসিক নীড অফ দি পুলিশ পারসোনেল, তারা যে কথা বলেছিলেন, আবাসনের ব্যাপারে, সেইদিকে আপনারা দৃষ্টিপাত করেননি। আজকে সাধারণ খরচ যেখানে ১০ গুণ বেড়েছে, পুলিশের খরচ সেখানে এই ১৯ বছরে ১৯ গুণ বেড়েছে। এই অসীমবাবুর সরকার, জ্যোতি বাবুর সরকারের অবস্থা এমন দাঁড়িয়েছে যে বলার কথা নয়। আমি শুনলাম জ্যোতি বাবু আবার ২৬ তারিখে বিদেশ যাচ্ছেন। আমি জানি উনি ব্রিটিশদের মতন হোম সিক ফিল করেন, তাই হোম লিভে চলে যান। আমি জানি তাকে বস্টন হাতছানি দিয়ে ডাকছে। আমি জানি নিউইয়র্ক তাকে হাতছানি দিয়ে ডাকছে, আমি জানি ওয়ার্ল্ড অফ অ্যাসটরিও তাকে হাতছানি দিয়ে ডাকছে। ওয়াটারগেট হোটেল অফ ওয়াশিংটন তাকে হাতছানি দিয়ে ডাকছে। তিনি বলবেন কি, ৫৩টি মৌ সহি হয়েছে, কয়টা ইমপ্লিমেনটেশন হয়েছে? জ্যোতি বাবুতো সঙ্গে করে অনেক লোকজন নিয়ে যান, খরচও হয়, মৌ দাদু এবং মৌ দাদা মিলে কয়টা ইণ্ডাস্ট্রির জন্য দিতে পেরেছেন? গতবারের বাজেটে ২১শে মার্চ, '৯৫ সালে অসীম বাবু তার বাজেট বক্তৃতায় ৭ এর পৃষ্ঠায় ৩.১০ এর প্যারায় বলেছিলেন, মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন, বর্তমানে রাজ্যে যে শিল্পগুলি রূপায়িত হতে চলেছে তার অন্যতম গুরুত্বপূর্ণ হলদিয়া প্রকল্প (যা সমগ্র দেশে সর্ববৃহৎ শিল্প প্রকল্পগুলির মধ্যেও অন্যতম) এখন সমস্ত বাধা অতিক্রম করেছে। রাজ্য সরকার এবং সহযোগী সংস্থা ২টি তাদের দেয় ইক্যুইটির অংশের একটা বড় অর্থাঙ্ক ইতি মধ্যে দিয়ে দিয়েছে এবং আশা করা যাচ্ছে এখন থেকে ৩ মাসের মধ্যে এই প্রকল্পের কাজ পুরোপুরি শুরু হবে।

আজকে কি বলছেন আই. ডি. বি. আই. এর গ্যারাণ্টির কথা বলছেন। এর উপর ভরসা কি করে করবে বাংলায় মানুষ, ১ বছর ৩ মাস আগের বক্তৃতায় দেখছি এর উপর ভরসা করে বাংলার অর্থনীতি এগিয়ে চলেছে। Jyoti Babu and Asim Babu are presiding over the properisation of West Bengal where the rest of India is marching ahead under the new economic policy since 1991. জয় হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী নির্মলচন্দ্র ঘোষ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত যে বাজেট এনেছেন আমি সেই বাজেটকে সমর্থন করার জন্য অনেক চেষ্টা করেছিলাম, কিন্তু সমর্থন করতে পারলাম না। আমি একটা জায়গাতেই শুধু আসি, পশ্চিমবাংলার যে কারখানাগুলো বন্ধ হয়ে আছে বা রুগ্ন হচ্ছে বা বন্ধ হওয়ার উপক্রম হচ্ছে তাতে শুধু ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিক নয়, চটকল, সুতাকল, বিড়ি শ্রমিক, ইট ভাটার শ্রমিকরা নয়, সারা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শ্রমিকরা একটা শঙ্কার মধ্যে আছে। কিছু কিছু কারখানা ধুঁকছে, কোনও রকমে চলছে। আমাদের আশা ছিল ডঃ দাশগুপ্ত তার বাজেট বিবৃতিতে এবং তার নির্দেশিকায় একটা ফাণ্ড ক্রিয়েট করবেন, একটা অর্থ বরাদ্দ করবেন। একটা ফাণ্ড ক্রিয়েট করে বলবেন, আমরা নতুন শিল্প যেমন চাইছি, তেমনি পুরোনো শিল্পগুলোকে বাঁচানোর জন্য একটা পথ আমি আমার নির্দেশিকাতে রেখেছি। কিন্তু তা তিনি রাখতে পারেননি। তিনি কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের সমালোচনা ছাড়া আর কিছুই করেননি। তিনি স্টেট ইকনমিতে বিশ্বাস করেন এবং

সেই পথ খোলার চেষ্টা করেছেন এবং কোনও পথ না পেয়ে তিনি ধার করেছেন কেন্দ্রের কাছ থেকে, মুক্ত অর্থনীতি থেকে, মুক্ত শিল্পনীতি থেকে। সব ব্যাপারটাই তিনি ঘুরিয়ে বলেছেন। অনেক মাননীয় সদস্য বলেছেন, পশ্চিমবাংলা মহারাষ্ট্রের পরে শিল্প তৈরি করার জন্য একটা জায়গা সৃষ্টি করেছে। আমি বিজনেস টুডে থেকে মাননীয় অর্থমন্ত্রীদের পড়ে শোনাচ্ছি, আপনি দেখুন সেখানে বলেছে, দি বেস্ট স্টেটস ফর ইনভেস্টমেন্ট, তাতে আমাদের পশ্চিমবাংলার স্থান হচ্ছে—২৭টি রাজ্যের নাম দিয়েছে—২৪ নম্বর জায়গায়। অর্থাৎ মাইনাস থার্টি সেভেন র‍্যাঙ্কিং। ফেডারড ডেস্টিনেশনের দিক থেকে, যারা অর্থ বিনিয়োগ করবেন, সেখানে আমাদের পশ্চিমবাংলার স্থান চলে গেছে অনেক নিচে। সেখানে মহারাষ্ট্র টপে, তারপর গুজরাট, কর্ণাটক, তামিলনাডু এইসব রাজ্যের অনেক তলায় গিয়ে দাঁড়িয়েছে আমাদের রাজ্য। রিসেপশন টালিতে শিল্প গড়ার জন্য বেস্ট স্টেট হিসাবে আমাদের পশ্চিমবাংলার নাম নেই। বিহারের পর জম্মু কাশ্মীর, তারপর উত্তরপ্রদেশ এরা শিল্পের জন্য পরিবেশ তৈরি করছে। কিন্তু নতুন শিল্পের জন্য আপনি কি পরিকাঠামো তৈরি করেছেন? আপনার কন্সটিটিউয়েন্সি খড়দায় বি. টি. রোড ধরে যেতে গেলে, আপনি যদি লাল লাইট না লাগিয়ে যান, তাহলে কত সময় লাগবে? আপনি বলেছেন ২৫০ কোটি টাকা খরচ করে শিল্পাঞ্চল গড়ে তুলবেন। আপনি সেইটাকা নিয়ে কি করবেন। আপনি আপনারা নির্দেশিকায় বলেননি। দুর্গাপুরের মতো আমি একটা শিল্পাঞ্চল গড়ে তুলতে চাই, কল্যাণীর মতো একটা শিল্পাঞ্চল গড়ে তুলতে চাই, ফলতার মতো একটা শিল্পাঞ্চল গড়ে তুলতে চাই। আপনি অর্থনৈতিক সমীক্ষা বা বাজেট বিবৃতিতে কোথাও একথা বলেননি।

[5-50 – 5-58 P.M.]

আপনি যে কথা বলেছেন যে আমার সরকার "মৌ" করেছে। আমি আপনাকে জিজ্ঞাসা করি যে মেমোরেণ্ডাম আণ্ডারস্টাণ্ডিং এর সঙ্গে মেমোরেণ্ডাম অব এগ্রিমেন্ট কত? শতকরা ১০ ভাগ। শতকরা ১০ ভাগ কি হয়েছে? তার পর যেগুলো হয়েছে আমি আপনাকে প্রশ্ন করি যে দুশো পঞ্চাশ কোটি টাকা আপনি বলছেন যে ব্যয় করেছেন, তাহলে যদি আমি আপনাকে বলি এই যে দুশো পঞ্চাশ কোটি টাকা যে শিল্পগুলোয় ব্যয় করেছেন তার কত এমপ্লয়েমেন্টে আপনি দিয়েছেন? কত এমপ্লয়মেন্ট সেখানে আপনি শিল্পায়নের জন্য দিয়েছেন? তার কোনও পরিসংখ্যান আপনি দেন নি। অতিরিক্ত কর্মসংস্থানের ক্ষেত্রে আপনি বলেছেন এক লক্ষ পঞ্চাশ হাজার কর্মসংস্থান আপনি করবেন। সেখানে এক হাজার দুশো পঁয়তাল্লিশ কোটি টাকা ৭০টি মিনিমাম মিডিয়াম ইণ্ডাস্ট্রি এবং বড় ছোটো মিলে ব্যবহৃত হবে তাতে এমপ্লয়েমেন্ট কত হয়েছে, এই কথা যদি সাথে সাথে আপনি না বলেন তাহলে আপনার বাজেট বক্তৃতা অসাড় থেকে যায়। তাই আমি আপনাকে বলব যে আপনি বলেছেন যে ব্যাঙ্ক থেকে টাকা নেবেন এবং আপনি সোর্স বলেছেন কোথা থেকে টাকা নেবেন? কো-অপারেটিভ, ব্যাঙ্ক থেকে নেবেন, সমবায় থেকে নেবেন। আপনি কি জানেন যে, রাজ্যের যে সমবায় আছে আপনাদের তাতে ওয়েস্ট বেঙ্গল স্টেট সমবায়ের লাইসেন্সটাই নেই। ভক্তি বাবু থাকলে সেটা আপনাকে ধরিয়ে দিতে পারতেন। আপনি বলেছেন কর্মসংস্থান হবে। আপনি বলুন তো যে আমাদের রেজিস্টার্ড বেকার যদি ৫৫ লক্ষ হয় আর আপনি যে বেকারদের চাকরি দেবেন বলছেন এবং সেই চাকরি যদি আপনি প্লাস মাইনাস করেন তাহলে আপনি দেখবেন, আপনাদের যে বিবৃতি

এবং যে পরিসংখ্যান আপনি দিয়েছেন তাতে বছরের শেষে, পরিকল্পনার শেষে মাইনাস আসবে, কোনওদিন প্লাস হবে না। যদি প্লাস হত তাহলে ৭৭ সালের পর এক নাগাড়ে বামফ্রন্ট যে বাজেটগুলো পেশ করেছে তার শেষে গিয়ে দেখা যেত যে বেকারের সংখ্যা বেড়েছে কোথাও কমেনি। এটা আমি বলছি রেজিস্টার্ড বেকারের কথা। পরিসংখ্যান দিতে আপনি যে পরিসংখ্যান দিয়েছেন, সেই পরিসংখ্যান দিতে গিয়ে আমার মনে হয় না "ইউ আর পারফরমড অ্যাজ এ ফিনান্স মিনিস্টার"। আপনাকে এটা তৈরি করে দিয়েছে সরকার। যদিও আপনি এ ব্যাপারে প্রাজ্ঞ তবুও বলি, সরকারের একটা নির্দেশ থাকে সেটাই আপনি পড়ে গিয়েছেন। আমি আপনাকে ছোট্ট দু' একটা উপমা দিই। যে উৎপাদন জনিত আয় মাথা পিছু আয় বেশি হয়েছে আপনি বলেছেন। যদি উৎপাদনজনিত আয়, মাথা পিছু আয় বেশি হয়ে গিয়ে থাকে তাহলে আপনি স্টাডি করে দেখুন যে পরিসংখ্যান আপনি দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে আপনি পশ্চিমবাংলায় যে বাজেট দিয়েছেন তা প্রভিসনাল বাজেট। প্রত্যেকটা। ৯২-৯৩ প্রভিসনাল বাজেট, ৯৩-৯৪ প্রভিসনাল বাজেট, ৯৪-৯৫ প্রভিসনাল বাজেট এবং ৯৫-৯৬ অ্যাডভান্স দিয়েছেন। অল ইণ্ডিয়ার সঙ্গে আপনি যেখানে তুলনা করেছেন সেখানেও প্রভিসন্যাল। কুইক এস্টিমেট করে পরবর্তীকালে আপনি যা বলেছেন সেখানেও অ্যাডভান্স। কোথাও বাস্তব অবস্থাকে তুলে ধরে পশ্চিমবাংলায় যে উৎপাদন জনিত আয় বা মাথা পিছু আয় যে বেড়েছে আপনি দেখাতে পারেন নি। আমার মনে হয় এটা একটা আপনাকে বলতে হয় আপনি বলেছেন। ল্যাণ্ড অ্যাণ্ড ল্যাণ্ড রেভিনিউতে ৯৫-৯৬ ৭০৮ কোটি টাকা থেকে ৯৬-৯৭ ৪৬৫ টাকা আপনি পাবেন। তিনশো কোটি কম পাবেন। এই যে টাকাটা আপনি তুললেন না, আপনি কি গ্রামে ধনী কৃষকদের জন্ম দেবেন না। আপনি গ্রামে প্রতিক্রিয়াশীল শ্রেণীর জন্ম দেবেন না? যাতে করে তারা গরিব মানুষকে আরও বেশি করে চেপে দিতে পারে। আপনি জানেন যে স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে আপনি যদি আরেকটু হাত দেন, যাঁরা এখনও ইউ. টি. আই থেকে বিভিন্ন জায়গায় নতুন ইকনমিতে সার্টিফিকেট বিক্রি করে, আজ তারা শেয়ার বিক্রি করে সেখানে আপনি জানলে অবাক হবেন তারা কত লক্ষ টাকা কর ফাঁকি দেয়। সরকার তাদের ব্যাপারে কোনও কথা বলেন না। এখানে আমি একটা উদাহরণ দিচ্ছি। ইণ্ডিয়ান অ্যালুমিনিয়াম কোম্পানি ইউ. টি. আই-এর শেয়ার দেখুন। এক কোটি টাকার শেয়ার তারা ষোলো কোটি টাকায় টাটাকে বিক্রি করেছে। ঠিক তার পরে সেই শেয়ার কেনার ফলে—এই কেনাবেচার মধ্যে ১৬ কোটি টাকার কেনা এবং ১৬ কোটি টাকার শেয়ার বেচা হয়েছে। এতে কত বেশি পেয়েছেন? ইণ্ডিয়ান অ্যালুমিনিয়াম কোম্পানির বড় কর্তা আপনাদের স্টেট প্ল্যানিং কমিটিতে আছেন। সেজন্য তাঁর কাছ থেকে চাপ দিয়ে নেবেন কি করে? সাধারণ মানুষের কাছ থেকে তো নেবেন। কয়লার উপর সেস বসিয়েছেন। এতে কত লোকের উপকার হবে? কটা গরিব মানুষ উপকৃত হবেন? বড়লোকদের জন্য ছাড় দিয়েছেন। কয়লার উপর সেস বসিয়েছেন, এই জায়গাটা ভেবে দেখবেন। আরেকটা ছোট জায়গা আপনাদের ভেবে দেখতে হবে। স্মল স্কেল ইণ্ডাস্ট্রি ইউনিটের বিস্কুট কারখানাগুলোর ব্যাপারে ভেবে দেখতে হবে। টু-হুইলারে আপনারা ছাড় দিয়েছেন। এতে ছাত্র-ছাত্রী, সাধারণ মানুষের কি সুবিধা হল? আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এইমাত্র একটু দুঃখজনক সংবাদ

পেলাম। এ ব্যাপারে আমি হাউসে পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। রাজ্যের আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে—এব্যাপারে বিরোধী দলের নেতা বলেছেন, প্রদেশ কংগ্রেসের সভাপতি পুলিশ মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছেন। আজ সকালে হুগলি জেলার জাঙ্গিপাড়ার রাজবলঘাট থেকে ৩ জন কংগ্রেস কর্মীকে তুলে নিয়ে গিয়ে নৃশংস ভাবে হত্যা করা হয়েছে। স্বাভাবিক কারণে মনোযোগ দিয়ে আমাদের পক্ষে হাউস করা মুশকিল হয়েছে। আগামীকাল হাউসে পুলিশ মন্ত্রীর আসার ডেট আছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি মাননীয় পরিষদীয় মন্ত্রীকে বলুন যাতে আগামীকাল পুলিশ মন্ত্রী আজকের এই দুঃখজনক ঘটনার ব্যাপারে হাউসে বিবৃতি দেন। এই খুন করেছে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা তারা ডেড-বডি ঘিরে রেখেছে। অবিলম্বে খুনীদের গ্রেপ্তারের জন্য মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। এটাই আপনাদের কাছে আমার বলার ছিল।

## Adjournment

The House was then adjourned at 5.58 p.m. till 11.00 a.m. on Tuesday, the 25th June, 1996 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 108 No-I (One hundred and Eighth Session) (June to July Session, 1996)

(The 10th, 11th, 12th, 13th, 14th, 17th, 18th, 19th, 20th, 21st & 24th June, 1996)

**Discussion on (i) The Lily Biscuit Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996 & (ii) The Lily Barly Mills (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996**



**Discussion on the Apollo Zipper Company (Private) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1996**



**Discussion on the West Bengal Scheduled Castes & Scheduled Tribes (Reservation of Vaccencies in Services and posts (Amendment) Bill 1991**